**শ্রী বিমল কান্তি বসু ঃ** এই বে-আইনী অনুপ্রবেশকারীদের উপর নজরদারী করবার জন্য কেন্দ্রীয় সরকার সীমানা বরাবর জীপেবল রোড তৈরী করবার জন্য কোন অর্থ বরাদ্ধ করেছেন কি ও সেই অর্থের পরিমাণ কত ?

**শ্রী জ্যোতি বসু ঃ** অনুপ্রবেশকারীরা যাতে আমাদের রাজ্যে ঢুকতে না পারে তার জন্য বর্ডার সিকিউরিটি ফোর্স ও আমাদের রাজ্য পুলিশ আছে। এইসব থাকা সত্ত্বেও অনুপ্রবেশকারীরা ঢুকে পড়েছে, তাদের আমরা ঠেকাতে পারছি না। তাছাড়া রাস্তাঘাট সীমান্ত তৈরী করবার জন্য কেন্দ্রীয় সরকার আমাদের কাছে জমি চেয়েছিল, ওরাই খরচ দেবে। কিন্তু সেই জমি কিছু আমরা অধিগ্রহণ করে দিয়েছি। কিন্তু আমি যতদূর জেনেছি যতটা জমি ওদের প্রয়োজন সবটা বোধহয় এখন ওদের দেওয়া যায়নি তবে সবটা দেওয়া যাবে বলে আমার ধারনা ওখানে ভেহিকেলস্ যাতে যাতায়াত করতে পাবে তার ব্যবস্থা আমাদের করতে হবে।

**শ্রী বিমল কান্তি বসু ঃ** এই রাস্তা করা প্রয়োজন সব জায়গায় সীমান্ত বরাবর যাতাযাত করার জন্য, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই রাস্তা করার জন্য কেন্দ্রীয় সরকার কোন অর্থ বরাদ্ধ করেছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বললাম জায়গা আমরা দিয়েছি, সেখানে কিছু কাজ হচ্ছে সেখানে কেন্দ্রীয় সরকারের ফান্ডিং ব্যবস্থা আছে।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে জানলাম মাত্র ৬ মাসের মধ্যে ৩৯ হাজার লোককে আটক করে ফেরত দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয় জানালেন কত লোক অনুপ্রবেশ করেছে সেই সংখ্যা জানা নেই, তাহলে বেশ অনুপ্রবেশ করেছে। আমার প্রশ্ন এই যে অনুপ্রবেশ করছে তাদের সংখ্যা যদি পার্সেনটেজ ওয়াইজ বলতে পারেন তাহলে তারা ভারতবর্ষে থেকে যাচ্ছে এবং এখানে রেশন কার্ড করে ভোটার লিস্টে না তুলে তারা এখানে কোন সাম্প্রদায়িক দলকে সমর্থন করছে এই রকম কোন খবর তাঁর কাছে আছে কিনা এবং থাকলে পার্সেন্টেজ কত ?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি প্রশ্নোত্তরে বলেছি সেটা যদি জানতাম বলে দিতাম। বাংলাদেশ সীমান্ত দিয়ে বে-আইনী অনুপ্রবেশকারীদের সংখ্যা বলা সম্ভব নয়। যারা ধরা পড়ছে তারা ছাড়া আরো অনেক আছে যাঁদের ধরা যায়নি। ভোটার লিস্টে কোথায় নাম আছে এখন কিভাবে বলতে পারব।

**শ্রী তোয়াব আলি ঃ** গত লোকসভা নির্বাচনে আমাদের এলাকায় বি জে পি দারুণ ক্যাম্পেন করেছে, মুসলিম অনুপ্রবেশকারী ওপার থেকে এপারে এসেছে। যাদের ফেরত পাঠান হয়েছে এই সংখ্যার মধ্যে মুসলিম যত ছিল, হিন্দু তত ছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে সংখ্যাটা দিলাম ঐ বছর কয়েক মাসে ৩৯ হাজার তার মধ্যে ৮৬৫২ জনকে পশ্চিমবঙ্গের পুলিশ বাহিনী আটক করে ফেরত পাঠিয়েছে, তার মধ্যে ২২৬৬ জন হিন্দু, ৫৩৩৫ জন মুসলমান। সীমান্ত রক্ষী আটক করে ফেরত পাঠিয়েছে ৩০,৪০৩ জনকে, তার মধ্যে ৭৫৪৮ জন হিন্দু, আর ২২,৮৫৫ জন মুসলমান। তার আগের বছরের আমার যা হিসাব আছে তাতে মুসলমানরা বেশী এসেছে, পরের দিকে হিন্দুরা বেশী এসেছে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যারা আসে তাদের ফোরটিন ফরেনার্স এ্যাক্টে ধরে পুস ব্যাক করে দেওয়া হয়। দেখা যাচ্ছে বর্ডারের এই সমস্ত অঞ্চলগুলিতে এরা রেশন কার্ড যোগাড় করছে প্রধানের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে এবং ভোটার লিস্টে নাম লেখাচ্ছে এবং তারা পার্মানেন্ট রেসিডেন্ট হয়ে যাচ্ছে। সেজন্য বর্ডার যারা পার হয়ে আসছে তাদের রেশন কার্ড, ভোটার লিস্টে নাম তোলা যাতে বন্ধ হতে পারে তারজন্য ডিপার্টমেন্টকে কোন ইনস্ট্রাকসান আপনি দিয়েছেন কি ?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম কিছু রিপোর্ট আছে ভেতরে ঢুকে যারা থেকে যাচ্ছে, ধরা পড়ছে না, এপারে যাদের তোলা যাচ্ছে না, তারা রেশন কার্ডের অন্য সার্টিফিকেটের দরকার হয় সেই সার্টিফিকেট তারা যোগাড় করছে এবং রেশন কার্ড করছে। যাঁরা এই সার্টিফিকেট দিচ্ছেন তাঁদের সার্টিফিকেট দেওয়া উচিত নয়। ভোটার লিস্টে নাম তোলার প্রশ্নে যাঁরা জনপ্রতিনিধি আছেন যে কোন দলের হোক তাঁদের একযোগে বাধা দেওয়া দরকার যে এদের নাম আমরা কেউ ভোটার লিস্টে তুলব না হিন্দু হোক, মুসলমান হোক। এটা একসঙ্গে করা দরকার, তা না হলে আমার কাছে খবর এসেছে, এখনই সংখ্যা বলতে পারব না, এখানে তারা পশ্চিমবঙ্গ সরকারের ভোটার লিস্টে নাম লেখাচ্ছে, রেশন কার্ড করে নিচ্ছে।

**[1.40—1.50 P.M.]**

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি বাংলাদেশ অনুপ্রবেশকারীদের বাদ দিয়ে নেপাল ও ভূটান সম্পর্কে কিছু জানাতে চাই। নেপাল বা ভুটান থেকে এখানে অনুপ্রবেশকারী হয়ে আসছে কিনা এবং এটা জানা থাকলে সেই সংখ্যাটা কত—মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :** নেপাল থেকে তো অনেকদিন ধরেই আসছে। বহু বছর ধরে আসছে কারণ নেপালের সঙ্গে আমাদের একটা ট্রিটি আছে, চুক্তি আছে ভারতবর্ষের এবং তার মাধ্যমে তারা এখানে আসতে পারে এবং আমাদের নাগরিকদেরও সেই সব অধিকার আছে। আমরা যতদূর জানি, এই চুক্তির মধ্যে যেটা আছে—এখানে নাগরিকদের যে অধিকার আছে, সমস্ত অধিকারই তাদের দেওয়া হয়েছে, যারা নেপাল থেকে আসছেন। কিন্তু তারা ভোট দিতে পারবেন না, সেই অধিকার তারা পাননি। তারা ভোটার লিস্টে কিছু নাম লিখিয়েছে কিনা সেটা আমি বলতে পারব না, সে পরিসংখ্যান নেই। ভুটান থেকে সম্প্রতিকালে দু বছরের মধ্যে যে ঘটনা ঘটেছে—ওখানে নেপালী ভাষী যারা আছেন বিশেষ করে দক্ষিণ ভুটান থেকে ২/৪ হাজার এখানে চলে এসছিলেন। আমার যতদূর হিসাব আছে, সম্প্রতিকালে যা পেয়েছি তাতে দেখা যাচ্ছে ১/২।। হাজার এখানে রয়ে গেছে, তারা ফেরত যেতে চাচ্ছে না বা যেতে পারছে না। এটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমার আলোচনা হয়েছিল। তাদের বিদেশ সেক্রেটারি গিয়েছিলেন এবং তিনি একটি রিপোর্ট দিয়েছেন কেন্দ্রীয় সরকার এবং আমাকে। তিনি রিপোর্টে বলেছেন ভুটানের রাজার সঙ্গে আলোচনা করে যে, আমরা তাদের সঙ্গে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক চাই। কিন্তু ওদের ওখান থেকে যে নাগরিক চলে আসে—উনি বলছেন, সব আমাদের নাগরিক নয়—আমরা কি করে জানব ; আমাদের ফেরত চাইতে হচ্ছে—বিশেষ করে ডুয়ার্সের চা বাগানে আত্মীয়-স্বজন আছে। সেইখানেই আমাদের কিছুটা গলদ হয়েছে। আমরা বলেছি আমাদের এলাকায় যেটা পশ্চিমবঙ্গের মধ্যে—সেটাকে আমরা কোন রকমেই হিংসাত্মক কার্যকলাপের জন্য ভুটান সরকারের বিরুদ্ধে ব্যবহার করতে দেব না। তবে আমরা কথা বলব, কেন্দ্রীয় সরকার কথা বলবেন। আবার বলতে হবে কথা ওদের বিদেশ মন্ত্রী আমার কাছে এসেছিলেন, দেখা করে গেছেন কিছুদিন আগে। কিন্তু এখনো সমস্যার সমাধান হয়নি, এইটুকু বলতে পারি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যে আমরা জানতে পারছি যে, অনুপ্রবেশকারীর সংখ্যা সীমাহীন। কিছুদিন থাকবে, আবার বর্ডার ক্রস করে পাঠিয়ে দেবেন। এটা একটা ক্রনিক ডিজিজ হিসাবে দেখা দিয়েছে এর সলিউসন কি? অর্থাৎ বর্ডার সিল যদি না করা হয় তাহলে অনেক কিছু অর্থ সম্পদ আহরণ করে চলে যাবে। এই বর্ডার সিল করার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার তাদের যৌথ দায়িত্ব পালন করবেন কিনা—জানাবেন?

**শ্রী জ্যোতি বসু :** বর্ডার সিল করার প্রশ্ন আসামে উঠেছে, আমাদের এখানেও উঠেছে, ত্রিপুরাতেও উঠেছে কিন্তু এখনো সেই ব্যবস্থা করা যায় নি। এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। তারা বলছেন, দীর্ঘ এলাকা ধরে এই রকম ভাবে কাঁটা তার দিয়ে বা দেওয়াল তুলে বর্ডার সিল করে দেওয়া সম্ভব নয়।

## Revival of the Closed Units of Titagarh Paper Mill

*7 (Admitted Question No. *79)—**Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state :—

(a) if it is a fact that the State Govt. has approached Industrial Houses to extend their help in revival of the closed units of the Titagarh Paper Mills in West Bengal :

(b) if so :—

(i) when such approach was made;

(ii) the response from the end of Industrial Houses;

(iii) the incentive if any proposed/offered by the State Govt. to those Industrial Houses; and

(iv) steps proposed to be taken for revival of such unit?

**Shri Patit Paban Pathak :**

(a) No.

(b) (i), (ii), (iii), (iv)—Does not arise.

**শ্রী সৌগত রায় ঃ**— মাননীয় মন্ত্রীমহাশয় নতুন এসেছেন, আমি তাকে বিশেষ কিছু জিজ্ঞাসা করতে চাই না। মন্ত্রীমহাশয় বলেছেন, নো ডাস নট এ্যারাইস। তার মানে রাজ্যসরকার কোন প্রাইভেট হাউসেসের কাছে এ্যাপ্রোচ করেন নি টিটাগড় পেপার মিল যেটা বন্ধ হয়ে আছে কয়েক বছর ধরে। স্যার, আমার কাছে একটি খবর আছে, কাগজে বেরিয়েছে, আই. টি. সি'র চেয়ারম্যান, তিনি বলেছেন, "The Government has been asking us for quite some time if we can do something for the two Titaghur Mills. We have said, we will try. If something is possible we will certainly look into it." তার মানে আই. টি সি'র পক্ষ থেকে বলা হচ্ছে যে রাজ্যসরকার বারে বার তাঁদের বিশেষ করে দু নং মিলটি খোলাব কথা বলছেন। মন্ত্রীমহাশয় বললেন যে আপনি এ্যাপ্রোচ করেন নি। তাহলে কোনটা সত্য? আই. টি. সি'র চেয়ারম্যান কি অসত্য কথা বলেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**—স্পীকার মহাশয়, আমি এ সম্পর্কে বলছি। টিটাগড় এক ও দু নং সম্বন্ধে বহুদিন ধরেই আলোচনা চলছে—দুটিই বন্ধ করে দেওয়া হয়েছিল। প্রাইভেট সেক্টারে ছিল, বন্ধ করে দেওয়া হয়েছিল। তারপর বি. আই. এফ. আর. যে স্কীম দিয়েছেন সেই অনুযায়ী আমরা উড়িষ্যা থেকে ৬ কোটি টাকা পেয়েছি। উড়িষ্যায় আরও একটি ইউনিট আছে, সেটা ওরা নিয়ে নিয়েছেন, সরকার। সেই ৬ কোটি টাকা আমরা পেয়েছি, আর আমরা দু কোটি টাকা দিয়েছি। স্কীম অনুযায়ী যা শ্রমিক আছেন তার কিছু সংখ্যা কমবে আর একটা বন্ধ হয়ে যাবে— এখন, আপাততঃ। তার মেশিন যা আছে সেটা থাকবে কিন্তু এখন খোলা যাবে না। সেই পেমেন্ট আরম্ভ হয়ে গেছে, হচ্ছে। ইতিমধ্যে আই. টি. সির চেয়ারম্যান, আমাকে আগে বলেছিলেন, সাম্প্রতিককালে আমার সঙ্গে ৭/৮ দিন আগে দেখা হয়েছিল, আমি ওকে মনে করিয়ে দিয়েছিলাম, আপনি যে বলেছিলেন যেটা খোলা হচ্ছে সেটা থেকে দ্বিতীয়টা আরো ভাল, তাহলে সেটা আপনারা নিন না যদি ভাল হয়। অথবা যদি দুটি নিতে চান দুটিই আপনারা নিতে পারেন। এখন তো

আপনাদের ঐ সব পাষ্ট ডেবটস, লাইবিলিটিস-এসব থাকছে না, সবই দিয়ে দেওয়া হচ্ছে। অফিসার সহ ২ জন এসেছিলেন, বললেন, আমাদের একটু ভেবে দেখতে দিন। কিন্তু একটা কথা উনি বলেছিলেন যার সঠিক জবাব আমি তখনও দিতে পারি নি, সেটা হচ্ছে, কাঁচা মাল পাওয়া যাবে কিনা? কারণ এখন বেঙ্গল পেপার খুলেছে, আই. পি. পি. আছে, টিটাগড় খুলছে কাজেই সেখানে কাঁচা মালের অভাব হ'তে পারে। কারণ বিহার বা উড়িষ্যা থেকে যে কাঁচা মাল আসতো তারা তো এখন দেবেন না আমাদের যা প্রয়োজন। কাজেই আমরা বলেছি যে আপনাদের আমরা জানাবো আমাদের ফরেস্ট ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে যে কতটা এ্যাভেলেবল হ'তে পারে। তা ছাড়া অলটারনেটিভ বিকল্প কিছু আছে কিনা কাঁচা মাল। ওদের সবচেয়ে বড় কারখানা আছে ভদ্রাচলমে। আর কিছু সেখানে ব্যবহার করছেন কিনা বা করা যায় কিনা জুট স্টকস ইত্যাদি নানান কথা আমরা শুনি, সেগুলি নিয়ে আমরা আলোচনা করবো।

**শ্রী সৌগত রায়** ঃ—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই কারণ সঠিক উত্তরটা তিনি দিয়েছেন যেটা আমরা জানতে চেয়েছিলাম। কোন কারণে দপ্তরের অফিসাররা ঠিক মতন রিপ্লাইটা তৈরি করে দেন নি। এটা খুব আনন্দের কথা যে টিটাগড় পেপার মিলের দু নং টা খোলার জন্য মুখ্যমন্ত্রী আই. টি. সি'র সঙ্গে কথা বলেছেন এবং এক নং-এর ব্যাপারে বি. আই. এফ. আরের যে প্যাকেজ তাতে দু কোটি টাকা রাজ্য সরকার দেবার পর এক নং টা খোলার অবস্থায় এসেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, রাজ্যসরকারের যে ৬ কোটি ৬৫ লক্ষ টাকা দেবার কথা এক নং টা খোলার জন্য তারমধ্যে দু কোটি টাকা হচ্ছে ওয়ার্কাস ডিউস বাকি টাকাটা দেবার কি ব্যবস্থা করেছেন? (খ) কাঁচা মালের ব্যাপারে সঠিকভাবে যেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উল্লেখ করলেন সেটা পাবার জন্য ওয়েস্ট বেঙ্গল পালফ উড ডেভালপমেন্ট কর্পোরেশন যে একটা করা হয়েছে তার সঙ্গে কি কোন এ্যারেঞ্জমেন্ট হয়েছে?

**শ্রী জ্যোতি বসু** ঃ—বি. আই. এফ. আরের যে স্কীম আছে সেই স্কীমটা আমরা মেনে নিয়েছি। তারমধ্যে ইতিমধ্যেই আমরা দু কোটি টাকা দিয়েছি। এখনও তো খোলে নি, ফেজড ওয়েতে আমাদের আরো দিতে হবে। এটা ঠিকই মাননীয় সদস্য বলেছেন। আমরা দেব।

**শ্রী সাধন পান্ডে** ঃ—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, এই কম্পানী থেকে কি কোন প্রোপোজাল পেয়েছেন যে ওয়েস্ট ল্যান্ড ডেভালপমেন্ট করে ওরা নিজেরাই ফরেস্ট ডেভালপ করে তার থেকে উড নিয়ে পেপার ইউনিট করতে চায়—এরকম কোন প্রোপোজাল পেয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু** ঃ—আগেও যখন টিটাগড় চালু ছিল বেশ কয়েক বছর আগে তখন তাদের সঙ্গে যৌথ ভাবে আমরা একটা কর্পোরেশন করেছিলাম। ওয়েস্টল্যান্ড, যেখানে চাষবাস হয়না সেখানে যাতে গাছ তৈরি করা যায় যাতে কাঁচা মাল আমরা পেতে পারি পেপার মিলের জন্য। সেটা কিছু হয়েছে, মাঝে বন্ধ হয়ে যায়, পুরোটা করা যায়নি কারণ কম্পানী বন্ধ হয়ে যায়। এখন এটা সঠিক কথা মাননীয় সদস্য যা বললেন, ওরা বলেছেন এতো যে অভাব—অবশ্য আমাকে বলেছিলেন যা হিসাব ৭/৮ বছর লাগে শুরু করলে কাঁচা মাল সেখান থেকে পেতে। এটা আপনাদের সঙ্গে আমরা করতে পারি বা আপনারা একাই করতে পারেন, আমরা আপনাদের জমি দিতে পারি। এটা চিন্তা করি।

**[1.50—2.00 P.M.]**

ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টে খোঁজ-খবর নিয়ে আমরা জমি দেব। আমি যতদূর বুঝেছি ওরা এক জায়গায় ২ হাজার একরের মত জমি চান। এক জায়গায় হয়তো দেওয়া সম্ভব হবেনা, আমি ওদের কাছে একথা বলেছিলাম। ওরা বলেছিলেন যে তাতে কিছু যায় আসেনা, যদি কাছের দু'তিনটি জেলার মধ্যে আপনি দিতে পারেন তাহলে সেগুলি আমরা নিতে পারি, যেটা আমরা ভদ্রাচলে করেছি এবং তার থেকে আমরা অনেক অভিজ্ঞতা অর্জন করেছি।

**পর্ষদ এলাকায় বিদ্যুতের মিটার পঠন**

*৮. (অনুমোদিত প্রশ্ন নং *৯৭) **শ্রী পার্থ দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি?

(ক) সরকার কি অবগত আছেন যে পর্ষদ এলাকার বিদ্যুৎ গ্রাহকদের মিটার পঠন নিয়মিত ভাবে হয় না; এবং

(খ) অবগত থাকিলে উক্ত মিটার পঠন নিয়মিতভাবে করার জন্য কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা, এবং হয়ে থাকলে তাহা কি?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**

(ক) সাধারণতঃ নিয়ম অনুযায়ী পর্ষদের সাপ্লাই অফিস গুলি থেকে প্রতি তিন মাস অন্তর মিটার পঠন হয়, তবে অনেক ক্ষেত্রে অনিয়মিত পঠনের অভিযোগও পাওয়া যায়।

(খ) যে সব গ্রহাক গ্রামাঞ্চলে দূরদূরান্তে বাস করেন তাদের ক্ষেত্রে নিয়মিত মিটার রীডিং নেওয়ায় প্রায়শঃই সমস্যা দেখা দেয়। শহরাঞ্চল এ ও কর্মীর অভাবে নিয়মিত মিটার ফঠনের কিছু সমস্যা আছে।এই সমস্যা সমাধান কল্পে কোন কোন ক্ষেত্রে গ্রামপঞ্চায়েতের হাতে মিটার রীডিং ও বিলিং এর দায়িত্ব দেওয়া হচ্ছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাইবেন, কতগুলি গ্রাম পঞ্চায়েতের হাতে এখন পর্যন্ত দেওয়া সম্ভব হয়েছে এবং গ্রাম পঞ্চায়েতের যারা মিটার রিডিং করবে তারা কি হিসাবে মজুরী পাবেন?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—আমি দুঃখীত, আমার কাছে এই উত্তরটা নেই। এটা আমাকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড থেকে জানতে হবে। আমি নোটিশ প্রার্থনা করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ**— মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার জানা প্রয়োজন যে কলকাতা শহরের নাগরিকদেরও সি. ই. এস. সি'র বিরুদ্ধে অনেক অভিযোগ আছে এই মিটার রিডিংয়ের ব্যাপারে। আমরা দেখছি যে একদিকে লোডশেডিং বাড়ছে এবং তার পাশাপাশি ইলেকট্রিক বিলও সেই ভাবে বাড়ছে। লোডশেডিং কম হলে মিটার রিডিংয়ে বিদ্যুতের বিল কম হবে কিন্তু তা হচ্ছে না। সুতরাং পর্ষদ এলাকায় যে প্রবলেম হচ্ছে, কলকাতা শহরেও ঠিক একই রকম প্রবলেম হচ্ছে। নাগরিকদের মধ্যে এটা নিয়ে খুব অভিযোগ আছে। কাজেই এই বিষয়টি খতিয়ে দেখার জন্য কি কোন বিশেষ তদন্ত সেল করতে পারেন? কারণ কলকাতা শহরের মানুষের প্রকৃত এবং অত্যন্ত গুরুতর অভিযোগ সি. ই. এস সি'র মিটার রিডিং এবং বিলের বিষয়ে আছে।

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—সি. ই. এস. সি একটা স্বয়ংশাসিত সংস্থা এবং প্রাইভেট অর্গানাইজেশান। এখানে বিল সম্পর্কে সমস্যা থাকতে পারে, থাকতে পারেনা তা নয়। এখন ওদের কমপিউটারাইজড বিল সিস্টেম চালু হচ্ছে। তবে আমরা যদি কোন সঠিক কমপ্লেন্ট পাই, সেই কমপ্লেন্ট-এর ভিত্তিতে সাধারণ ভাবে ইনভেস্টিগেশান করে থাকি। তবে সমস্যা যদি বৃহদাকার হয় তাহলে ইনভেসটিগেট করার জন্য তদন্ত কমিশন করে বিচার করা হবে কিনা সেটা ভেবে দেখতে হবে। তবে এক্ষেত্রে সমস্যা বৃহদাকার হওয়া দরকার। আমাদের কাছে যে কেস আসে আমরা তদন্ত করে সেই মত ব্যবস্থা করি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মিটার রিডিংয়ের সমস্যা যেমন আছে, তেমনি মিটারের অভাবে গ্রামাঞ্চলে একটা এ্যাভারেজ রেশিওতে আন-মিটারড কানেকশানও হচ্ছে এবং তার ফলে যে চুক্তি হচ্ছে গ্রাহকরা তা জানে। এর ফলে গভর্ণমেন্টের রেভিনিউ লস হচ্ছে। দীর্ঘদিন ধরে এই রকম ব্যবস্থা চলছে।

কাজেই যারা আন-মিটারড কানেকশান নিচ্ছে তাদের নুতন করে মিটার সরবরাহ করার ব্যবস্থা হচ্ছে কি জানাবেন কি?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—মিটার সরবরাহ করার ক্ষেত্রে যে সমস্যা, আমাদের যে কয়টা সাপ্লাই এজেন্সি আছে প্রত্যেকেরই প্রায় একই সমস্যা। প্রয়োজন অনুযায়ী মিটার তৈরী হচ্ছে না। অনেক মিটার আছে যেগুলি অচল হয়ে গেছে সেগুলি ডিসকার্ডেড করতে হয়। চাহিদা অনুযায়ী সেগুলি ঠিক যোগান দিতে পারে না।

**শ্রী শংকর দাস পাল ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মিটার রিডিংয়ের ব্যাপারে বলেছেন যে ইরেগুলার হয়, এটা অনেক সময়েই রেগুলার হয়না। আমরা দেখছি যে মিটার রিডিং যা নেওয়া হয় সেখানে লোক ঠিক মত যায়না। তারা মিটার রিডিং নিয়মিত না করে ৫/৬ মাসের বিল একসঙ্গে করে দেয়। অনেক সময়ে সাধারণ মানুষের পক্ষে ঐ' বিল পেমেন্ট করা সম্ভব হয়না এবং তার ফলে ইলেকট্রিক লাইন কেটে দেওয়া হয়। যেহেতু মিটার রিডিং ঠিক সময়ে হচ্ছে না, যেহেতু বিল ঠিক মত আসেনা। সেহেতু রেট পেয়ারদের একসঙ্গে অনেক টাকার বিল দিতে হয় এবং না দিতে পারলে তাদের ইলেকট্রিক লাইন কেটে দেওয়া হয়। সেহেতু আপনি এই আশ্বাস দিতে পারেন কিনা যে তাদের কিছু সুবিধা দেবার জন্য ইলেকট্রিক বিল কাটা হবেনা, যেহেতু ঠিক মত মিটার রিডিং নিতে পারেনি যেঁহেতু সময় মত বিল আসেনা বলে। এটা আমি আপনার কাছে জানতে চাচ্ছি?

**শ্রী শংকর দাস পাল ঃ**—সময় মত রিডিং নিতে পারেন না, কেন এই রকম হয়, এই সম্পর্কে বলবেন কি?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—এই রকম দু একটা ঘটনা আমার নজরে এসেছে, আমরা এই সব ক্ষেত্রে সাধারণতঃ করে থাকি, যদি বিদ্যুত কর্মীদের গাফিলতি থাকে, তাহলে পর্ষদ থেকে সেটা ইনস্টলমেন্ট করে দেওয়া হয়। আমাদের যিনি গ্রাহক তার সঙ্গে কথা বলে ব্যবস্থা করা হয়।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল ঃ** জানি না প্রশ্নটা খুব ঘোরালো হয়ে যাবে কী না, মিটার রিডিং ধরুণ ইরেগুলার হলো এবং ইন্সটলমেন্টের ব্যবস্থা হলো। যখন এটা খুব একজরবিট্যান্ট হয়ে গেল, তখন টেলিফোনের মত অবস্থা হয়, আগে পেমেন্ট করে দিতে হয়। যদি এটা রেগুলারাইজ করে দেওয়া হয় পরবর্তী কালে মিটার রিডিংটা রেটস্পেকটিভ এফেক্টে রেগুলার করার কোন স্কোপ আছে কী না?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—স্কোপ নিশ্চয়ই আছে, একটা কথা বলি, বিল যদি বেশী হয়, গাফিলতি যদি আমাদের কর্মীদের হয়, তাহলে কনজিউমারা যদি আমাদের এ্যাপ্রোচ করেন তাহলে আমরা ইনস্টলমেন্টের ব্যবস্থা করে দিয়ে থাকি।

**শ্রী ভূপেন শেঠ ঃ**—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, মিটার বিহীন অবস্থায় বাজারে হাটে অসংখ্য মানুষ ইলেকট্রিসিটি কনজিউম করছে, অথচ তাদের মিটার নেই এবং একটা গুড নাম্বার অব ইউনিট্স তারা কনজিউম করছে। এই ইউনিটের জন্য আপনার পক্ষ থেকে রেভিনিউ আদায় করার কোন ব্যবস্থা করছেন কী?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—মিটার যদি না থাকে, তার মানে বোঝা যাচ্ছে সেই কনজিউমার আনঅথারাইজ্ড, যারা ট্যাপিং কবে নেবেন, তাদের কাছ থেকে কী করে রেভিনিউ আদায় করবেন এবং এর কোন বৈজ্ঞানিক প্রথা নেই।

**শ্রী প্রবীর ব্যানার্জী ঃ**—আমাদের জেলায় দেখেছি, বহু গ্রাহকের সঙ্গে রাজ্য বিদ্যুত পর্ষদ এর একটা গোপন আঁতাত থাকে, যা বিল উঠেছে, তা না লিখিয়ে কম করে দেখানো হয়, তার পরিবর্তে সামান্য টাকা

তাদের দিয়ে দেন। এছাড়াও মিটারে এমন কায়দা করে দিয়ে যায় পর্ষদের কর্মীরা যাতে কম বিল ওঠে। পরিবর্তে কিছু টাকা কনজিউমারদের কাছ থেকে নেওয়া হয়। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কী ব্যবস্থা নিচ্ছেন?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—আমার নজরে যদি এইগুলো আনা হয় তাহলে আমরা নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রী বিমল কান্তি বোস ঃ**—মন্ত্রী মহাশয় বললেন, যে গ্রামের ক্ষেত্রে মিটার রিডিং এর ব্যাপারে যে অসুবিধা হচ্ছে, তার জন্য পঞ্চায়েতের সাহায্য নেওয়া হবে। শহরেও কিন্তু এই রকম অসুবিধা প্রচুর, শহরের ক্ষেত্রে এইগুলো রেগুলার করবার জন্য কী ব্যবস্থা করেছেন, মিউনিসিপ্যালিটি এলাকায়?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ**—আমাদের অভিজ্ঞতা শহরে ট্যাপিং হয়তো হচ্ছে, কিন্তু শহরের গ্রাহকদের কাছ থেকে ভাল আদায় হয়। দেরী করেন না এবং বিলিং-এ কোন অসুবিধা হয় না।

## Revival of the New Empire Jute Mill

*9 (Admitted Question No. *73.)—**Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state :—

(a) whether it is a fact that the scheme for revival of the New Empire Jute Mills finalised by the Board for Industrial and Financial Reconstruction (B.I.F.R.) envisages some investments by the State Government;

(b) if so :—

(i) the amount of such investments; and

(ii) the contemplation of the State Government for revival of this unit?

**Shri Jyoti Basu :**

(a) No.

(b) Does not arise. In fact, there is no such jute mill calls New Empire Jute Mill.

**[2.00—2.10 P.M.]**

**শ্রী সৌগত রায় ঃ**—স্যার, মিলটির নাম এমপায়ার জুট মিল। বি আই এফ আর-এর জন্য একটা প্যাকেজ এ্যাপ্রুভ করেছিল। চেয়ারম্যান গণপতি যখন কলকাতায় এসেছিলেন তখন রাজ্য সরকার সম্পর্কে একটা বিবৃতি দিয়েছিলেন, তাতে বলেছেন রাজ্য সরকারের ফাণ্ড দেবার কথা ছিল। BIFR-package approved, september, 1990 to Empire Jute Mill নামটা ভুল ছাপা হয়েছে, এটা টেকনিক্যাল ভুল। বি আই এফ আর চেয়ারম্যান এ্যালিগড —ওখানে বলা হয়েছে, It is alleged that the State Government had paid Rs. 137 lakhs earlier to the Empirs Jute Mill. It is supposed to give anather 400 lakhs of Rupses to the Empirs Jute Mill. তাহলে আমি জানতে চাইছি এই যে বি. আই. এফ. আর-এর চেয়ারম্যান যেটা বলেছেন যে, রাজ্য সরকারের একটা প্যাকেজ্ দেওয়ার কথা ছিল, রাজ্য সরকার টাকা দেয় নি। এমপায়ার জুট মিল সম্পর্কে এটা ঠিক, না ভুল? এটা খুবই সিম্পল প্রশ্ন।

**শ্রী জ্যোতি বসু :** আমি এটা এই প্রথম শুনলাম। আপনি বইটা দিয়ে দেবেন, দেখে নেব। নিউ সেন্ট্রাল জুট মিলে সেটা একটা হয়েছিল, ইতি-মধ্যে ৪ কোটি টাকা দিয়েছি। বি আই এফ আর স্কীম অনুযায়ীই দিয়েছি। আর এমপায়ার জুট মিল সম্পর্কে যেটা বললেন ওটা আমাকে দেবেন, আমি দেখব।

**Mr. Speaker :** The question hour is over.

## Starred Questions to which answers were laid on the table.

### বিকল্প শক্তির উৎসগুলির ব্যবহার

*১০. (অনুমোদিত প্রশ্ন নং *৮৭) **শ্রী অমিয় পাত্র :** অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ক্রমবর্ধমান বিদ্যুৎ শক্তির চাহিদা পূরণের ক্ষেত্রে বিকল্প শক্তির উৎসগুলি মানবকল্যাণে ব্যবহারের কোনো পরিকল্পনা নেওয়া হয়েছে কি ; এবং নেওয়া হয়ে থাকলে সেগুলি কি?

**Minister in-charge of the power department :**

ক) অপ্রচলিত শক্তর উৎস সংক্রান্ত বিষয়গুলি রাজ্য বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তর দেখাশুনা করিয়া থাকে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অপ্রচলিত শক্তি সম্পর্কে এই দপ্তর একটি সার্থক পরিকল্পনা প্রণয়ন করিয়াছে।

খ) এই দপ্তর এ অবধি যে সকল প্রকল্প রূপায়ন করিয়াছে সেগুলির মধ্যে উল্লেখযোগ্য হইল—

১) সাগর ইয়ুথ হোটেলে 'সোলার' ফটোভোল্টিক মাইক্রো পাওয়ার হাউস স্থাপন,

২) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন নিগমের অফিসে 'সোলার ডিস্টিলেশান প্ল্যান্ট' স্থাপন,

৩) একটি হাসপাতালে 'সোলার হট ওয়াটার সিস্টেম' স্থাপন এবং

৪) মেদিনীপুর জেলার কুলাপাড়া গ্রামে 'গ্রামীন বিদ্যুৎ কেন্দ্র স্থাপন,

৫) হরিণঘাটা দুগ্ধ কেন্দ্রে গোবর গ্যাস প্রকল্পের কাজ শুরু হয়েছে গত ২৯. ৭. তারিখ থেকে। এই প্রকল্প থেকে আনুমানিক ১১০ কিলোওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে।

এছাড়া সোলার ফটোভোল্টিক সিস্টেমের সাহায্যে প্রত্যন্ত গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা ও এই দপ্তরের রহিয়াছে।

এই দপ্তর 'সোলার হট ওয়াটার সিস্টেম' এবং 'সোলার লাইট ও ফ্যান'-কে জনসাধারণের মধ্যে জনপ্রিয় করার প্রচেষ্টা চালাচ্ছে।

### Water Supply Scheme for Kharagpur Municipality

*11. Admitted Question No. *492.) **Shri Gyan Singh Sohanpal** : Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state :—

(a) the total amount alloted and released for the implementation of the Water Supply Scheme for the Kharagpur Municipality in 1990

(b) whether the preliminary work in respect of the above scheme has been started ; and

(c) if so, by which year the work is expected to be completed ?

**Minister in-charge of the Public health Engineering Deptt. :**

An amount of Rs. 69.85 lakhs (Rupees siixty nine lakhs eighty five thousand) was allotted and released in favour of kharagpur Municipality during 1990-91.

Yes;

The scheme is expected to the partially commissioned by the Eighth Plan period.

**হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের অগ্রগতি**

*১২. (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৩) **শ্রী প্রশান্ত প্রধান** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) বর্তমানে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটি রূপায়ণের কাজে কিরূপ অগ্রগতি ঘটেছে ;

(খ) উক্ত প্রকল্পটি রূপায়ণের ক্ষেত্রে কি কি অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে ; এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**Minister in-charge of the Commerce and Industry Department :**

ক) হলদিয়া পেট্রোকেমিক্যালয় লিমিটেড নামক একটি যৌথ সংস্থা গঠন করা হয়েছে এবং উক্ত-সংস্থা প্রকল্প রূপায়ণের কাজ শুরু করেছে। কিছু কাজের অগ্রগতির কথা নীচে বলা হল ঃ—

প্রায় ১৬০ একর জমি অধিগ্রহণের কাজ এখন চূড়ান্ত পর্যায়ে ; শীঘ্রই কলিকাতা বন্দর সংস্থা প্রায় ৪৪ একর জমি হস্তান্তর করবেন ;

জমি ভরাট এবং উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে। প্রায় ২৭৫ একর জমির উন্নয়ন করা হয়েছে ;

ন্যাপথা সরবরাহ সম্পর্কে ভারতীয় তেল নিগমের সঙ্গে একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে ;

ন্যাপথা এলাকা কমপ্লেকসের জন্য বৈদেশিক সহযোগিতার অনুমোদন-এর জন্য ভারত সরকারের নিকট আবেদন পত্র পেশ করা হয়েছে।

পলিওলেফিন উৎপাদন ব্যবস্থা সংক্রান্ত প্রযুক্তি-গত নির্বাচনের কাজ চলছে ;

প্রয়োজনীয় আর্থিক সহায়তার জন্য আর্থিক সংস্থাগুলির নিকট আবেদন পত্র পেশ করা হয়েছে।

ইতিমধ্যে ৯৫০ কোটি টাকা ঋণ মঞ্জুরের ব্যাপারে সব কয়টি ঋণদানকারী সংস্থা একমত হয়েছে।

(খ) আপাতত ঃ কোন সুনির্দিষ্ট প্রতিবন্ধকতা নেই।

(গ) ১৯৯৪-৯৫ সাল নাগাদ প্রকল্পটি সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

**জাতীয় তাপবিদ্যুৎ কর্পোরেশনের তৃতীয় ৫০০ মেগাওয়াট ইউনিটের জন্য বিশ্বব্যাঙ্কের ঋণ**

*১৩. (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৩) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

রাজ্যের জাতীয় তাপবিদ্যুৎ কর্পোরেশন-এর তৃতীয় ৫০০ মেগাওয়াট ইউনিটের জন্য বিশ্বব্যাঙ্ক অর্থ লোন দেবার ব্যাপারে রাজ্য সরকারের নিকট কোনো তথ্য আছে কিনা এবং থাকিলে তাহা কি?

**Minister in-charge of the Power Department :**

জাতীয় তাপবিদ্যুৎ কর্পোরেশনের প্রাশাসনিক দায়িত্ব ভার রাজ্য সরকারের উপর ন্যাস্ত নয়। কেন্দ্রীয় সরকারের শক্তি মন্ত্রক এক বিশ্ব ব্যাঙ্ক থেকে ফরাক্কার তৃতীয় ৫০০ মেগওয়াট বিদ্যুৎ কেন্দ্রের জন্য প্রয়োজনীয় ঋণের ব্যাপারে আলাপ আলোচনা করছেন কিনা রাজ্য সরকারের কাছে এ ব্যাপারে প্রামাণ্য তথ্য থাকার কথা নয়।

**শ্যামপুর থানা এলাকায় জলসরবরাহ প্রকল্প**

*১৫. (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪) **শ্রী সঞ্জীবকুমার দাস :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) হাওড়া জেলার শ্যামপুর থানা এলাকায় পানীয় জল সরবরাহের জন্য কোন প্রকল্প গ্রহণ করা হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কোন কোন এলাকা উক্ত প্রকল্পের অন্তর্ভূক্ত করা হয়েছে , এবং

(গ) উক্ত প্রকল্পের কাজ করে নাগাদ শুরু হবে বলে আসা করা যায়?

**Minister in-charge of the Public Health Engineering Department :**

(ক) : হ্যাঁ

(খ) : এই প্রকল্পের অন্তর্ভূক্ত গ্রামগুলির নাম হল—

১) ঝুমঝুমি

২) নারিকেলডোবা

৩) শ্রীকোল

৪) অযোধ্যা

৫) নারায়নপুর

৬) গোবিন্দপুরের এলাকার একটি অংশ

৭) কোটারা

৮) নুনেবর

৯) দিউলি

(গ) : জমি পাওয়া সাপেক্ষে কাজটি এবছরেই শুরু করা যাবে।

**কাণ্ডারণ কলোনী ও মহানন্দটোলা গ্রাম পঞ্চায়েত এলাকা বৈদ্যুতিকরণ**

*১৬. (অনুমোদিত প্রশ্ন নং *৩০২) **শ্রীমতী মমতাজ বেগম** : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) রতুয়া (৪৩ নং) কেন্দ্রের অন্তর্গত কাণ্ডারণ কলোণী ও মহানন্দটোলা গ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ সংযোগ-এর কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছিল কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**Minister in-charge of the Power Department :**

ক) বৈদ্যুতিকরণের হিসাব থানা ও মৌজা ভিত্তিক রাখা হয়, পঞ্চায়েত ভিত্তিক নয়। কাণ্ডারণ কলোনী কোন মৌজায় অবস্থিত। তাহার উল্লেখ না থাকায় কিছু বলা সম্ভব নয়। তবে রতুয়া থানার ১৩৫ টির ভিতরে ১৩৪ মৌজা বিদ্যুতিকরণ সম্ভব হয়েছে।

খ) মহানন্দাটোলা গ্রাম পঞ্চায়েত এলাকা বৈদ্যুতিকরণ করতে হলে ফুলাহার নদী পার করে লাইন করা প্রয়োজন বলে এখনই ঐ অঞ্চলে প্রচলিত উপায়ে বৈদ্যুতিকরণ করা শক্ত ও ব্যয়সাধ্য। ১৯৯১-৯২ সালে মহানন্দাটোলা গ্রাম পঞ্চায়েত এলাকা সৌরশক্তির সাহায্যে বৈদ্যুতিকরণের পরিকল্পনা আছে।

**Alleged death of Dukhi Mondal at Chaulpur Village**

*17. (Admitted Question No. *375) **Shri Sankardas Paul and Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state :—

(a) whether the State Government has inquired into the death of Dukhi Mondal of Chaulpur village under Barasat P.S. in the district of North 24-Parganas on 24th June, 1991;

(b) if so; the steps taken on the matter ?

**Minister in-charge of the Home (police) Department :**

(a) Yes.

(b) Barasat P.S. Case No. 529 dated 24.6.91 has been started over the death of Dukhi Mondal and the case is under investigation.

**বাংলাদেশকে তিন বিঘা গ্রাম হস্তান্তর**

*১৮. (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪) **শ্রীঈদ মহম্মদ** : স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) কুচবিহার জেলার অন্তর্ভুক্ত 'তিন বিঘা' গ্রামটি বাংলাদেশকে হস্তান্তরের বিষয়টি এখন কোন পর্যায়ে আছে ,

(খ) উক্ত গ্রামটি হস্তান্তরের প্রশ্নে বাংলাদেশের সঙ্গে কোন চুক্তি হয়েছে কিনা ,

(গ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যা' হলে, চুক্তির শর্তগুলির পূরণের জন্য আজ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**Minister in-charge of the Home (political) Department :**

(ক) তিন বিঘা বলে কোন গ্রাম নেই ; হস্তান্তরের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**Recruitment of Home Guards**

*19. (Admitted Question No. *33) **Shri Sudip Bandopadhyay :** Will the Minister-in-charge of the Home (Civil Defence) Department be pleased to State :—

(a) Is it a fact that some Home Guards were recruited by the State Government during April and May 1991?

(b) if so :—

(i) the number thereof; and

(ii) the total strength of Home Guards as on 31st March 1991?

**Minister in-charge of the Home (Civil Defence) Department :**

31635 Home Guards were temporarily enrolled and deployed for a period of 15 days in May, 1991.

30 Home Guards were Permanently enrolled in April, 1991 on Compassionate ground, being the departments or deceased Home Guards.

The total strength of Home Guards as on 31st, March, 1991 was 24,335.

**Restriction on supply of Power to Agricultural Sectors**

**(Minor Irrigation)**

*21. (Admitted Question No. *279) **Shri Sanjib Kumar das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to State :—

(a) whether it is a fact that some resptrictions have been imposed on supply of power to the agricultural (Minor Irrigation) sector to cope with the shortage of power in the State; and

(b) if so, the details thereof ?

**Minister in-charge of the Power Department :**

(a) Yes, some restrictions have been imposed on supply of power to the agricultural (Minor Irrigation) sector to cope with the shortage of power.

(b) In terms of the provisions of the West Bengal Electrical Energy (Maintenance of Supply) Order, 1977 minor irrigation pumps are not permitted to operate between 5 p.m. and 10 p.m. everyday.

**রাজ্যে টেলিকম ফ্যাক্টরী স্থাপন**

*22. (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

ইহা কি সত্য যে, রাজ্যে টেলিকম ফ্যাক্টরী স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমোদন পাওয়া গিয়েছে?

**Minister in-charge of the Commerce and Industries Department :**

(১) না, এই রাজ্যে মেন অটোমেটিক এক্সচেঞ্জ (MAX) ফ্যাক্টরী স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন অনুমোদন পাওয়া যায়নি।

**'চা' শিল্পের উন্নতি ও আধুনিকীকরণ**

*২৩. (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯ এবং ১৯৮৯-৯০ আর্থিক বছরগুলিতে দার্জিলিং জেলার চা শিল্পের উন্নতি ও আধুনিকীকরণ-এর জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছিলেন ; এবং

(খ) উক্ত শিল্পের উন্নতির জন্য পার্বত্য পরিষদকে উল্লিখিত আর্থিক বছরগুলিতে কত পরিমাণ আর্থিক সাহায্য করা হয়েছে?

**Minister in-charge of the Commerce and Industries Department :**

(ক) চা শিল্পের সামগ্রিক উন্নয়ণ (যার মধ্যে আধুনিকীকরণও আছে), চা চাষের সম্প্রসারণ ও তার নিয়ন্ত্রণ চা রপ্তানী নিয়ন্ত্রণ এবং এর সঙ্গে সংশ্লিষ্ট বিষয়গুলি Tea Act, 1953 অনুসারে ভারতের সংবিধানের ইউনিয়ন লিষ্ট-এর অন্তর্ভুক্ত ; এবং সেই কারণে এই সব বিষয়গুলির রূপায়ণ কেন্দ্রীয় সরকার Tea Board-এর মাধ্যমে করেন।

রাজ্যের তরফ থেকে সবরকমের সহযোগিতা করা হয়।

(খ) চা বাগান সংক্রান্ত বিষয়টি Transferred Subject না হওয়ার দরুণ পার্বত্য পরিষদকে স্টেট প্ল্যান থেকে কোন আর্থিক সাহায্য করা হয়নি।

## বাঁকুড়া জেলায় পানীয় জল সরবরাহ

*১৪. (অনুমোদিত প্রশ্ন নং *১০১) **শ্রীপার্থ দে** ঃ জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) পানীয় জল সরবরাহ ও উৎস স্থাপনে 'টেকনোলজি মিশনের' কাজের কোন পর্য্যালোচনা রাজ্য সরকার করেছেন কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বাঁকুড়া জেলায় কোন 'সমস্যা সঙ্কুল গ্রাম' আছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ ও কি কি পদ্ধতিতে ঐ সমস্যা সঙ্কুল গ্রামগুলিতে পানীয় জলের সমস্যা সমাধান করা হবে?

**Minister in-charge of the Public Health Engineering Department :**

(ক) 'হ্যাঁ'

(খ) 'হ্যাঁ' তবে পানীয় জলের কোন উৎস নেই এমন কোন গ্রাম নেই।

(গ) আশা করা যায় আগামী ১৯৯৫-৯৬ সালের মধ্যে সমস্যাসংকুল গ্রামগুলিতে প্রয়োজনীয় সংখ্যক পানীয় জলের উৎস নির্মাণ করা যাবে।

এই সমস্যা সংকুল গ্রাম গুলিতে পানীয় জল সরবরাহ স্থানিক উৎস স্থাপন (spot source) এবং নূতন নলবাহী জলসরবরাহের প্রকল্প নির্মাণের মাধ্যমে করা হবে এবং সেই কাজগুলি ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প, ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প ও টেকনোলজি মিশনের কর্মসূচীর মাধ্যমেই রূপায়িত হবে।

## Setting up of a new Sub-Division in Midnapur District

*25.(Admitted Question No. *493) **Shri Gyan Singh Sohanpal** : Will the Minister-in-charge of the Home (Personnel & Administrative Reforms) Department be pleased to state :—

(a) whether it is a fact that the Government have decided to set up a new Sub-Division in Midnapur district with head quarters at Kharagpur; and

(b) if so, whether the Hon'ble High Court has been consultedin the matter?

**Minister in-charge of the Home (Personnel and Administrative Reforms) Department :**

(a) The matter is under active consideration of the Government.

(b) A reference has been made to the High Court in the matter.

**শ্রী রাজীব গান্ধীর হত্যার পর পশ্চিমবঙ্গে রাজনৈতিক সংঘর্ষ**

*২৬. (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭) **শ্রীমতী জয়শ্রী মিত্র** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর হত্যার পর পশ্চিমবাংলায় কোন রাজনৈতিক সংঘর্ষ হয়েছিল কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোথায় কোথায় এই সংঘর্ষ হয়েছিল এবং সংঘর্ষের ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**Minister-in-charge of the Home (Civil Defence) Department.**

(ক) হ্যাঁ, দুটি ছোট আকারের সংঘর্ষ হয়েছিল। বাকি সব হিংসাত্মক ঘটনা কংগ্রেস (ই) কর্তৃক একতরফা ভাবে সংঘটিত হয়েছিল।

(খ) উক্ত সংঘর্ষে একটি কলিকাতার কাশীপুর থানা এলাকায় এবং অপরটি ২৪- পরগনা জেলার গাইঘাটা থানার অন্তর্গত জলেশ্বরে ঘটেছিল। ইহা ছাড়া কংগ্রেস (ই) রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিশেষ করে হাওড়া জেলার শিবপুর, শ্যামপুর ও ডোমজুড় থানা এলাকায়, দার্জিলিং জেলার শিলিগুড়ি থানা এলাকায়, জলপাইগুড়ি জেলার কোতোয়ালী ও ভক্তিনগর থানা এলাকায়, হুগলী জেলার সিঙ্গুর ও শ্রীরামপুর থানা এলাকায়, মেদিনীপুর জেলার ভূপতিনগর থানা এলাকায় একত্র ভাবে আক্রমণ করে রাষ্ট্রীয় পরিবহন বাস, সরকারী অফিস, অন্যান্য রাজনৈতিক দলের অফিস ও বেসরকারী বাস, ট্রাক এবং ঘরবাড়ীর ক্ষতিসাধন করেছিল। এইসব হিংসাত্মক ঘটনায় এস. এফ. আই-র একজন সদস্য এবং একজন সি পি আই (এম) সমর্থক প্রাণ হারিয়েছিলেন। এবং কিছু সংখ্যক পুলিশ কর্মচারী ও বিভিন্ন রাজনৈতিক দলের কর্মী বা সমর্থক আহত হয়েছিলেন জলপাইগুড়ি শহরে আইন শৃঙ্খলা রক্ষার প্রয়োজনে সেনা বাহিনীকে তলব করতে হয়েছিল।

**বার্ণপুর ও দুর্গাপুরের ইস্পাতশিল্পের আধুনিকীকরণ**

*২৭. (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০) **শ্রী সুব্রত মুখোপাধ্যায়** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, ১৯৮২-৮৩ এবং ১৯৮৩-৮৪ আর্থিক বছরে বার্ণপুর ও দুর্গাপুর ইস্পাত কারখানা দুটির আধুনিকীকরণের বিষয়ে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সাথে আলোচনা করেছিলেন; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হবে, আজ পর্যন্ত উক্ত ইস্পাত কারখানা দুটির আধুনিকীকরণের কাজ কতদুর অগ্রসর হয়েছে?

**Minister in-charge of the Commerce and Industries Department :**

(ক) বিগত কয়েকবৎসর যাবৎ রাজ্য সরকার এই দুটি কারখানা আধুনিকীকরণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছেন।

(খ) (১) দুর্গাপুর ইস্পাত কারখানা আধুনিকীকরণের কাজ চলছে।

(২) বার্ণপুরে এখনও আধুনিকরণের কাজ শুরু হয়নি। কেন্দ্রীয় সরকারকে এই বিষয়ে সত্বর সিদ্ধান্ত নেওয়ার জন্য রাজ্য সরকার অনুরোধ জানিয়ে যাচ্ছে।

### পুলিশ কর্মী নিয়োগ

*২৮. (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯) **শ্রী পার্থ দে :** স্বরাষ্ট্র পুলিশ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, পুলিশ কর্মী নিয়োগের ক্ষেত্রে শূন্যপদ পিছু মাত্র আটজন প্রার্থীর নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাওয়া হয়;

(খ) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাওয়ার ব্যাপারে শূন্যপদ প্রতি নির্দিষ্ট সংখ্যা নির্ধারিত করে কোনও নিয়ম প্রচলিত আছে কি; এবং

(গ) থাকলে, পুলিশ কর্মী নিয়োগের ক্ষেত্রে সেটা মেনে চলা হচ্ছে কি?

**Minister in-charge of the Home (Police) Department :**

(ক) না;

(খ) শূন্য পদ পিছু দশজন প্রার্থীর নাম পাঠাবার নিয়ম আছে।

(গ) সাধারণভাবে মেনে চলা হচ্ছে।

### Alleged Report on Gherao of Congress (I) MLAs' in Tehata Village

*29.(Admitted Question No. *280) **Shri Sanjib Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state :—

(a) whether the State Government has received any report about some Congress (I) M.L.A.s' having being prevented from leaving Tehata Village in North 24-Parganas on the 27th June, 1991; and

(b) if so, the details thereof?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) + (b)—On 27.6.91 local Police received information that Shri Siddhartha Sankar Ray would visis village Chaulpur. P.S : Barasat to meet the family members of Dukhi Mondal who had been killed on 24.6.91. When Shri Siddhartha Sankar Ray moved from house to house with Cong. (I) supporters, at Tehata village it was found that some known criminals of the area also accompanied him. Since those criminals were stated to be the source of trouble in the area, the CPI(M) supporters numbering 200 came out of their houses and demonstrated before Shri Ray. Police intervened

and pacified the demonstrators giving fullest security cover to Shri Ray. After half and hour's demonstration the CPI(M) supporters left the village for Sasan objecting to the forcible entry of the Cong. (I) supporters with some criminals in village Tehata. At Sasan they regrouped themselves at about 16.00 hrs. they blocked the road at Sardarhati, which is about 2 KMS away from village Tehata. When Shri Ray came to know about the road blockade from the police officers, he immediately wanted to start for Calcutta. S.D.P.O.Barasat who was accompanying him with a big contingent of force informed him that S.P and ADM(G) were taking steps to clear the road as early as possible and requested him to wait for some time. The road block was cleared at about 17.30 hrs. and Shri Ray passed through the area without any obstruction at 18.00 hrs. and was safely escorted to Calcutta.

**নির্বাচনী সংঘর্ষ**

*৩০. (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮) **শ্রীমতী জয়শ্রী মিত্র :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) গত বিধানসভা এবং লোকসভা নির্বাচনে এবং তারপর থেকে জুন, ১৯৯১ পর্যন্ত রাজ্যে নির্বাচনী সংঘর্ষের কত;

(খ) সংঘর্ষের সংখ্যা কোন জেলাতে সবচাইতে বেশী; এবং

(গ) এই সংঘর্ষে ক্ষয়ক্ষতির পরিমাণ কত?

**Minister in-charge of the Home (Civil Defence) Department :**

(ক) ৭০টি;

(খ) মেদিনীপুর জেলায়;

(গ) বেশ কয়েকটি বাড়ী এবং রাজনৈতিক দলের অফিস ক্ষতিগ্রস্ত হয়েছে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনে বিদেশী আর্থিক সহায়তা**

*৩১. (অনুমোদিত প্রশ্ন নং *১০) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) পশ্চিমবঙ্গে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য রাশিয়া কর্তৃক আর্থিক সাহায্যের চূড়ান্ত অনুমোদন পাওয়া গিয়েছে কি না; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর না হলে তার কারণ কি?

**Minister in-charge of the Power Department :**

(ক) হ্যাঁ।

(খ) ওঠে না।

**নির্বাচনের পূর্বে নিহত রাজনৈতিক কর্মীদের সংখ্যা**

*৩২. (অনুমোদিত প্রশ্ন নং *৯২) **শ্রী অমিয় পাত্র :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি;

(ক) বিগত লোকসভা ও বিধানসভার নির্বাচনের দিন ঘোষণা হওয়ার পর থেকে ২০শে মে' ৯১ৰ পর্যন্ত বিভিন্ন রাজনৈতিক দলের কতজন কর্মী/সমর্থক খুন হয়েছেন; এবং

(খ) ঐ একই সময়ে গ্রেপ্তারের সংখ্যা কত?

**Minister in-charge of the Home (Civil Defence) Department :**

(ক) ২২ জন, এর মধ্যে সি.পি.আই(এম)—১৫ জন, সি.পি.আই—৩জন, বি.জে.পি—২ জন, জি.এন.এল.এফ—১ জন ও ঝাড়খন্ড পার্টি—১জন।

(খ) ২৪৯ জন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment motions. The first is from Dr. Manas Bhunia on the subject of alleged theft of new born babies from different hospitals of the State. The second is from Shri Ambica Banerjee on the subject of alleged threat to the Nursing Staff of the Calcutta Medical Research Unit by the office bearers of the Employees' Union. The third is from Shri Sudip Bandyopadhyay on the subject of reported retrenchment in Export Inspection Council Office.

On the subject matter of the first motion, the Member may call the attention of the concerned Minister through Calling Attention, Question, Mention etc. Moreover, he will get opportunity to gaise the matter during discussion and voting on demand for grant of the concerned Department.

On the Subject of the second motion, the member tabled a notice on 30.7.91 to which I refused consent.

The third motion relates to a matter which is not primarily the concern of the State Government. I, therefore, do not accept these motions.

I withhold my consent to the first motion. The Member may, however, read out the text of the motion as amended.

**ডাঃ মানস ভূঞাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা গুরুতর ঘটনা, শিশু চুরির ঘটনা। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সবা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল

সারা রাজ্যের বিভিন্ন হাসপাতাল থেকে সদ্যজাত শিশু চুরির ঘটনা বেড়েই চলেছে। নীলরতন সরকার মেডিকেল কলেজ, কলিকাতা মেডিকেল কলেজ এবং চিত্তরঞ্জন সেবা সদনে সম্প্রতি এই ধরণের ঘটনা ঘটছে। এই বিষয়ে একটি বিরাট চক্র সক্রিয়। হাসপাতালের এক শ্রেণীর কর্মচারী, প্রশাসন, পুলিশ এবং জাতীয় ও আন্তর্জাতিক চক্র জড়িত, সরকার নীরব। স্যার, এটা অত্যন্ত জরুরী বিষয় শিশু চুরির ব্যাপার—এবিষয়ে একটা বিস্তারিত আলোচনা হওয়া উচিত।

## CALLING ATTENTION

**Mr Speaker :** To-day I have received seven notices of Calling Attention. Since Shri Birendra Kumar Moitra has submitted two notices, I will not read the last notice.

| | | |
|---|---|---|
| 1. Reported boat accident of the Commissioner of Police, Calcutta. | : | Dr. Manas Bhunia |
| 2. Reported errosion of river Ganga at nabadwip, Nadia | : | Shri Biswanath Mitra |
| 3. Reported discovery of a headless body in Behala | : | Shri Saugata Roy |
| 4. Reported ransacking of the Board of Secondary Education Office at Park Street on the 31st July, 1991 | : | Shri Shish Mohammad, and Shri Lakshman Seth |
| 5. Alleged murder of three persons of a family | : | Shri Ambica Banerjee |
| 6. Reported detection of arsonic at five Blocks of malda district | : | Shri Birendra Kumar Moitra |
| 7. Reported misuse of gas at Dankuni | : | Shri Birendra Kumar Moitra |

I have selected the notice of Shri Shish Mohammad and Shri Lakshman Seth on the subject of Reported ransacking of the Board of Secondary Education Office at Park Street on the 31st July, 1991.

The Minister in charge may please make a statement to-day if possibleor give a date.

**Shri Probodh Chandra Sinha :** (on 8th August next)

**Statement under Rule 346**

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir,

*With your permission, I rise to make the following statement on the proposed revision of royalty on coal by the Government of India.*

*Honourable Members are aware that it is the inherent right of the States to levy, among others, cess on coal, derived from Entry 49 of the State List of the Constitution. Within the severely limited financial powers of the State, levy of cess constitutes a very important source of revenue. In West Bengal, for instance, we have proposed in the State Budget (1991-92) levy of cess to the tune of Rs. 315 crores.*

*As a result of interpretation of the Entry 49 of the State List and of the relevant Section of the Central Act, namely, the Mines and Minerals (Regulation and Development) Act, 1957, several States (eg. Bihar, orissa etc.) of late have been precluded from the right to levy cess on coal. The State of West Bengal is presently contesting the case in the Supreme Court.*

*The recent decision of the Central Government to revise the royalty rate on coal for these States has only very partially compensated the loss of revenue incurred by the dental to levy cess on coal. It may be carefully noted that royalty, unlike cess which is levied on the value of coal raised and despatched, is only imposed on quantity of coal, and as such, it seriously lacks the natural buoyancy of cess. In this context, the reported offer of the Government of India for substitution by the Government of West bengal of cess by royalty will not only mean aubstantial loss of revenue (around Rs. 150 crores) during this year, but will also be inherently unfair.*

*This act of substitution of cess by royalty may therefore, within a few years, cause a very substantial loss of revenue for the States. This reminds us of the episode in the late 50's when the States' power to levy sales tax on three important commodities namely, tobacco, sugar and textile, was substituted by the additional Excise duty by the Centre, which over the years, has caused a severe loss of revenue to the States.*

*We therefore strongly urge that the Central Government, in the interest of the States, instead of making very partial compensation after the States have been precluded of their power to levy the case, should immediately make necessary amendment of the Mines and Minerals Development Act, 1957 so that the State's power to levy taxes on land and building under Entry 49 of the State List is protected.*

**Mr. Speaker :** Today I have received 63 Mentions. One hour is allotted for mention Hour. I will allow as much as possible within that time and the rest will be lapsed.

**Shri Narendra Kumai :** Mr. Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Home Minister through you to an important matter. Sir, two GNLF workers were killed by the CPM supporters at Dargaon in Rimbic under Phool Bazar Police Station only two days before-one was stabbed to death and other was shot dead. Another incident also took place in Kurseong where CPM supporters stabbed a lawyer. But till now none is arrested by the police. At Dhudhia one GNLF leader was taken out from his house by the CPM supporters and he was killed by them. Sir, not a single person is arrested by the police in connection with the aforesaid incidents. So, I request the Hon'ble Home Minister as well as the Hon'ble Chief Minister to take immediate steps in this matter.

**[2.10—2.20 P.M.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। কেন্দ্রে সংখ্যালঘু কংগ্রেসের সরকার বসার পরে গ্রামের কংগ্রেসীরা খুবই দিশাহারা হয়ে পড়েছেন। আমার এলাকায় একটা অভিনব পদ্ধতিতে তাঁরা টাকা লুঠের সিদ্ধান্ত নিয়েছেন। তাঁরা এক হাজার টাকা দিলে দু হাজার টাকা ফেরত দেব বলে নোট জাল করে সাধারণ মানুষকে প্রলুব্ধ করার ঘটনা ঘটাবার চেষ্টা করছেন। নারান্দরী গ্রামাঞ্চলের নির্বাচিত কংগ্রেসী পঞ্চায়েত সদস্য আজ দুদিন ধরে এইসব করার চেষ্টা করেছিলেন এবং তার জন্য গ্রামের লোক তাঁকে বাধা দেন, সেজন্য তাঁরা লাঠি, বল্লম এবং বোমা নিয়ে বাধা দানকারীদের আক্রমণ করেন। এই আক্রমনের ফলে ওখানকার অধিবাসী শ্রী হরিপদ দাস, তাঁর স্ত্রী শ্রীমতী সুহাসিনী দাস, ছেলে স্বপন দাস পুত্রবধূ শ্রীমতী সোনালী দাস এবং মেয়ে শ্রীমতী গীতারাণী দাস সাংঘাতিকভাবে আহত হয়ে কাঁথির মহকুমা হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন। তাদের ঘর বাড়ীর উপর আক্রমণ হয় এবং তা নষ্ট করে দেওয়া হয়েছে। ঐ ব্যাপারে থানায় কেস দেওয়া সত্ত্বেও এখনও কাউকে এ্যারেষ্ট করা হচ্ছে না। আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং জানতে চাইছি যে, ঝাড়খন্ড মুক্তি মোর্চা পার্টি জে. এম. এম. পশ্চিমবঙ্গে যাদেরকে বিচ্ছিন্নতাবাদী বলা হয় সেই রাজনৈতিক দল বিহারের জে. এম. এম. দের সংঙ্গে আঁতাত করেছেন, ন্যাশান্যাল ফ্রন্টও তাদের সাপোর্ট করেছেন। ন্যাশান্যাল ফ্রন্টের এই দ্বৈত ভূমিকা দেখতে পাওয়া যাচ্ছে। ওখানে পার্মানেন্টও সার্পোট যদি করে তাহলে রাজনৈতিকভাবে কোন দলের সঙ্গে ঝাড়খন্ডীদের সংঙ্গে যাদের বিচ্ছিন্নতাবাদী বলা হয় তাদের প্রতি সমর্থন আছে কিনা সেটা পশ্চিমবঙ্গের জনসাধারণের পরিষ্কার জানা দরকার এবং এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটা স্টেটমেন্ট দেওয়া দরকার এই হাউসে।

**শ্রী মতী নন্দরাণী দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা কেশপুরের একটি ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২৫.৬.৯১তারিখে ঝাড়খন্ডী কংগ্রেস সমর্থিত নির্বাচিত পঞ্চায়েত সদস্যা শ্রী নিরঞ্জন দল ওখানকার ছোট বড় ২০ টি বাড়ী পুড়িয়ে দেন, আর গত ২৬ শে জুলাই ৪৬ বছর বয়স্ক নন্দ জমাদারকে সকাল ১০ টার সময়ে তুলে নিয়ে গিয়ে প্রাথমিক স্কুলের কাছে ধারাল অস্ত্র দিয়ে কুপিয়ে কুপিয়ে হত্যা করে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দোষীদের গ্রেপ্তার করে এ অঞ্চলে শান্তি ফিরিয়ে আনার জন্য পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে। আপনি জানেন স্যার, যে রাজ্য সরকার হাসপাতালে রোগীদের জন্য ওষুধ সরবরাহের উদেশ্যে ১১২ টি ওষুধ ঠিক করে দিয়েছিলেন। সম্প্রতি রাজ্য সরকার এই তালিকা কাট ছাঁট করে ৩২ এতে নামিয়ে এনেছেন, ৮০ টি ওষুধ ঐ তালিকা থেকে বাদ দিয়ে দিয়েছেন। বেশ কিছুদিন হল এই কি ওষুধগুলিও পাওয়া যাচ্ছে না। যে দাবী উঠেছে তার ভিত্তিতে রাজ্য সরকার এই ১১২টি ওষুধের তালিকা করা উচিত রোগীদের সরবরাহের জন্য এবং রোগীদের জরুরী প্রয়োজনের জন্য। বিশেষজ্ঞ চিকিৎসকদের পরামর্শে ঐ ১১২ টি জরুরী ওষুধের তালিকা তৈরী করা হয়েছিল। কিন্তু আজকে স্বাস্থ্যমন্ত্রী আর্থের অভাবে এই কথা বলছেন, তালিকা কেটে দিচ্ছেন। আমার কথা হচ্ছে, প্রয়োজনের স্বার্থে অন্যান্য খরচ কমিয়েও দুস্থ রোগীদের জন্য প্রয়োজনীয় ওষুধের বরাদ্দ করুন।

**শ্রী মতি আরতি হেমব্রাম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ক্ষুদ্র সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আদিবাসী অধ্যুষিত রাণী বাঁধ এলাকায় উঁচুনীচু আসমতল জমি। এর পাশ দিয়ে কংসাবতীর জল বয়ে যাচ্ছে। সেখানে একটি ক্যানেল কাটা হয়েছে, কিন্তু তার জল দুই পাশে ওঠে না, ফলে সেখানকার চাষীদের বর্ষার উপর নির্ভর করতে হয়। তাই ক্ষুদ্র সেচমন্ত্রীর কাছে অনুরোধ, ক্যানেলের দুই পাশে অসংখ্য পাম্প বসাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী মতি সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। আমার জেলা মালদা। ঐ জেলার সদর হসপিটালে দেড় বছর যাবৎ ওষুধ নেই, এক্স-রে প্লেট নেই, ব্যান্ডেজ নেই, তুলো নেই। ঐ হাসপাতালের এ্যাম্বুলেন্স যদি কল্ করা হয় তাহলে পেশেন্ট পার্টিকে বলা হয়, 'তেল ভরে নিয়ে যান।' লজ্জার ব্যাপার এটা। আজকে একটা জেলা হাসপাতালেরই যদি এই অবস্থা হয় তাহলে গ্রামের প্রাথমিক চিকিৎসা কেন্দ্রগুলির কি অবস্থা দাঁড়িয়েছে? তাই আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলবো, এ-ব্যাপারে সত্বর ব্যবস্থা গ্রহণ করুন যাতে ঐ হাসপাতালের রোগীরা চিকিৎসা থেকে বঞ্চিত না হন। কারণ আজকে তারা

একটি বড় বাড়ীতে অপেক্ষা করছেন কবে তাঁদের মৃত্যু হয়ে। তাই আমার আবেদন, সত্বর ব্যবস্থা গ্রহণ করুন। যেদিন আপনারা ঐ হাসপাতাল দেখতে যান, ঠিক তার আগের দিন সেটা পরিস্কার করা হয়। কিন্তু চলে আসার পরদিন থেকে আবার একই অবস্থা। সাধারণ মানুষের এই অবস্থা দেখতে আপনারা অভ্যস্ত আছেন, কিন্তু, আমরা অভ্যস্ত নই। তাই আমার আবেদন, গ্রাম বাংলার অসংখ্য চিকিৎসা কেন্দ্রগুলিতে অতি সত্বর প্রয়োজনীয় জিনিস এবং ওষুধপত্র সরবরাহের ব্যবস্থা করবেন।

**শ্রী মতি নিরুপমা চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাউথ-ইষ্টার্ণ রেলয়েতে দিনের পর দিন অত্যন্ত ভয়াবহ অবস্থা হচ্ছে। নিয়মিতভাবে ট্রেনগুলি যাতায়াত করছে না। সাউথ-ইষ্টার্ণ রেলওয়ের কাছে আমরা দাবী করেছি যে, প্রতি লোকাল ট্রেনে একটি করে মেয়েদের যে কম্পার্টমেন্ট আছে তার জায়গায় দুটি করে মেয়েদের বগি দেওয়া দরকার। আর্থিক অবস্থায় জর্জরিত অসংখ্য মেয়ে প্রতিদিন কলকাতা শহরে আসছেন। আমি লোকাল ট্রেনে ঐসব মেয়েদের সঙ্গেই আসি। ফলে তাদের সাংঘাতিক অবস্থাটা দেখতে পাই। আরো দেখতে পাই। সন্ধ্যা ৬ টার পর সমাজবিরোধী মেয়েদের কম্পার্টমেন্টের উপর দৌরাত্ম্য করে। আগে দেখতাম যে, জি. আর. পি. মেয়েদের কম্পার্টমেন্টে থাকতো, কিন্তু এখন আর থাকছে না। সেজন্য প্রতিকারের স্বার্থে আপনার মাধ্যমে রেলমন্ত্রীকে অনুরোধ করছি।

**[2.20—2.30 PM]**

**श्री हाजी सज्जाद हुसेन :** माननीय स्पीकर सर, आपके माध्यम से हाउस का ध्यान दिलाना चाहता हुँ करनदिघी आँचल के प्रधान अनपुर्णा सिह की बैटी कल्पना सिह का किडनप हुआ 4-7-9। को। पुलिश एसन लिया। कुछ कुलप्रित का एरेस्ट किया। अभी वहां के पुलिस अफसर की कुछ पार्टी ने अपनी पार्टी का दुहाई देकर सी0 पी0 एम0 फाबर्ड बलाक कै लाग और आपके फाबर्ड ब्लाक के प्रधान की बैटी का किडनम दुआ। पार्टी मेन कुछ लोग जाकर अपना दवाब डालते है। यह केस किडनपिन का केस है। लेकिन आपकी कबा कुछ लोग पुलिस अफसर की एक मंत्री का फोटो दिया है। अपिसर इन्वार्ज फोटो सीज कर लिया है। अपिसर इन्चार्ज ओ0 सी0 ने कहा कि मामला गम्भीर है। किडनप, मर्डर केश, रेफ केश मैं फोटो वापस नही करुगा। अगर आपलीगको फोटो ले जाना हैं तो मेरा फोटो ले जाहए। इस और में पुलिस मिनिस्टर का ध्यान दिलाना चाहता हुं।

**শ্রীমতী কমল সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রের বাজেটের ফলে এল. পি. জি রান্নার গ্যাসের দাম বৃদ্ধি পেয়েছে। শুধু যে দাম বৃদ্ধি হয়েছে তা নয়, দাম বৃদ্ধি ঠিকভাবে হয়নি। রান্নায় গ্যাসের দাম বৃদ্ধি হওয়ার ফলে সাধারণ মানুষের উপর চাপ পড়ছে। কারণ এই রান্নার গ্যাস সাধারণ মানুষ ব্যবহার করছে এবং নিম্নবৃত্ত মানুষ ব্যবহার করছে। দাম বৃদ্ধি সম্পর্কে ও একটা অসমতা কেন্দ্রীয় সরকার গ্রহন করেছেন। এই ব্যাপারে আমার বক্তব্য আমি এখানে উপস্থিত করছি। দাম বৃদ্ধির ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি বম্বেতে যেখানে ১৪ কেজি রান্নার গ্যাসের দাম ৬৬.৩৫ টাকা, মাদ্রাজে ৬৮.১৫ টাকা দিল্লীতে ৬৭.৯১ টাকা সেখানে কলিকাতায় ৭৪.৪৭ টাকা। পশ্চিমবাংলার ক্ষেত্রে এই দাম বৃদ্ধি অসম হলো কেন এটা আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই অসমতার আমি প্রতিবাদ জানাচ্ছি।

**ডাঃ তরুণ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট

বক্তিতায় মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু সার্ব্বিক গ্রামীন উন্নয়নের কথা, কৃষির উন্নয়নের কথা বলেছেন। বাস্তবে দেখছি পূর্বাঞ্চলের কৃষি বিশ্ববিদ্যালয়, বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় যেটা মোহনপুরে অবস্থিত সেটা সরকারের গাফিলতিতে এবং চরম অবহেলার জন্য বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। গত ৬ই জুন থেকে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য বিশ্ববিদ্যালয়ে আসছেন না। তাঁর অনুপস্থিতিতে বিশ্ববিদ্যালয় অচল অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে সরকারী যে অনুদান, সরকার যে আর্থিক সাহায্য দেন সেটা না পাওয়ার ফলে কর্মচারীদের মাইনে পর্যন্ত দিতে পারছে না। জুলাই মাসের মাইনে দিতে যেখানে প্রয়োজন ৮৫ লক্ষ ৪৫ হাজার ৬৬১ টাকা ২০ পয়সা, সেখানে সরকার দিয়েছেন ৬৭ লক্ষ ৬৪ হাজার ২৮৫ টাকা। আমি এই ব্যাপারে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় স্পীকার স্যার, কাকদ্বীপ, সাগর, নামখানা এবং পাথরপ্রতিমা এই ৪টি থানা নিয়ে একটা মহকুমা করার কথা গতবারে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন। তিনি বলেছিলেন কাকদ্বীপ হবে সাব-ডিভিশনাল টাউন। কিন্তু আমাদের সুন্দরবনে একটিমাত্র কলেজ আছে, সেখানে সায়েন্স নেই। সেজন্য ছেলেমেয়েরা লেখাপড়ার সুযোগ পায় না। আমি তাই, উচ্চশিক্ষা মন্ত্রী এখানে উপস্থিত আছেন, সরকারের কাছে অনুরোধ করছি ওখানে একটি টেকনিক্যাল কলেজ করা হোক। এই প্রস্তাব আমি রাখছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে জানাতে চাই, আজকে হাউসে উঠেছে, আমাকে বলতে সুযোগ দিলেন না, যে, বাংলাদেশ থেকে সীমান্তে অনুপ্রবেশকারীরা আসছে। মাননীয় মুখ্যমন্ত্রী বললেন ৬ মাসে কত এ্যারেষ্টেড হয়েছে। আমি জানি। আমার হাতে একটা ডকুমেন্ট আছে, পরে আপনার কাছে জমা দেব। সি. পি. এম. এর জেলা পরিষদ এবং প্রধানরা ঐ এলাকায় অনুপ্রবেশকারীদের এনে এলাকায় এলাকায় চাকুরী দিচ্ছেন। বনগাঁ এলাকায় অবস্থিত দীনবন্ধু মাধ্যমিক স্কুলে রাজশাহী কলেজ থেকে ১৯৭৮ সালে পাশ করা একজনকে ফলস্ সিটিজেনশিপ কার্ড বার করে এ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যবস্থা হচ্ছে। বাংলাদেশ থেকে আগত অনুপ্রবেশকারী একে সি. পি. এম. এর নেতৃত্বে চাকুরী দেবার ব্যবস্থা করা হচ্ছে। ১৯৭৮ সালে ঐ ব্যক্তি রাজশাহী কলেজ থেকে পাশ করেছে। তাকে এখানে সিটিজেনশিপের ফলস্ কার্ড বার করে দীনবন্ধু মাধ্যমিক স্কুলে হেডমাষ্টারের পদে চাকুরী দেবার ব্যবস্থা করা হচ্ছে। আমি এই ব্যাপারে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ব্যবস্থা নিতে আবেদন করছি।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সারের, রাসায়নিক সারের দাম বৃদ্ধির সঙ্গে সঙ্গে গোটা রাজ্য থেকে সার প্রায় উধাও হয়ে গেছে। আমি এই সভার সদস্যদের কাছে এই কথাটা জানাতে চাই যে, ইতিমধ্যে যাঁরা এলাকায় গিয়েছিলেন তাঁরা কৃষকদের কি অবস্থা তা অনুভব করেছেন। আমি সভার সকল এর পক্ষ থেকে বিষয়টি বলতে চাই যে, সারের যে সমস্ত প্রাইভেট ব্যবসাদার তারা সমস্ত সার লুকিয়ে ফেলেছে। কারণ আগের সার আগের দামে বিক্রি করতে হবে বলে সেই সার উধাও করা হবে? কংগ্রেসীরা এটা করেছেন। আমার ধারণা এই রাজ্যে তাদের অংশীদার আছে, যারা কালোবাজারী করবে তাদরে ওরা প্রোটেকশান দেবে। আজকে পরিস্থিতি যেখানে পরিবর্তন হয়েছে, সেখানে এই সার কেবলমাত্র প্রশাসনিক তৎপরতায় বার করা যাবে না। এটা যদি করতে হয় তাহলে মানুষকে সাথে নিয়ে গন-আন্দোলনের মাধ্যমে করতে হবে। এটা আমরা সকলেই নিশ্চয়ই অনুভব করি। আমি গতকাল মাননীয় মন্ত্রী সরল দেবের সঙ্গে দেখা করে কথা বলেছিলাম। গত ২৪ তারিখে 'বেনফেডে' যারা টাকা জমা দিয়েছে, তাদের লোভ করা সার বেনফেড আবার আনলোড করে

নামিয়ে নিয়ে যাচ্ছে। আমি সংবাদপত্রে বিবৃতি দেখেছি যে, ২৪ তারিখ পর্যন্ত স্টক আগের রেটে দিয়ে যাবে। চাষীরা এখন সার পাচ্ছে না। এই সর্বনাশা এক অবস্থায় চাষীরা কাজ করে যাচ্ছে। তারা সারের অভাব অনুভব করছে।

**[2.30—2.40 PM]**

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারুইপুর গ্রামীণ হাসপাতালে এক নিদারুণ দুর্দিন চলছে। আমি সেখানে গিয়ে দেখলাম যে এ্যাম্বুলেন্স যেটা ব্যবহার করার কথা সেটা ব্যবহার হয় না। হাসপাতালের টাকা-পয়সা নেই পেট্রোল, ডিজেলের দাম বেড়ে গেছে তাই এ্যাম্বুলেন্স ব্যবহার করতে পারছে না। একমাত্র যেসব বড়লোক আছে তারা পেট্রোল, ডিজেলের দাম দিয়ে গাড়ী ব্যবহার করতে পারনে। ওই হাসপাতালে এ্যাম্বুলেন্স তো ব্যবহার হয়ই না, এমন কি জীবনদায়ী যেসব ওষুধ আছে যেমন মেট্রোজিল এবং এন্ট্রোকুইন্যাল যে গুলো সাধারণ মানুষের ব্যবহারের পক্ষে খুবই প্রয়োজনীয়, জীবনদায়ী ওষুধ সেগুলো পাওয়া যাচ্ছে না। ব্যারালগন ইনজেকশান পর্যন্ত হাসপাতালে নেই। আমি এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তরুণ চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ১ বছর হতে চললো দুর্গাপুর ই. এস. আই স্কীমে ডিসপেনসারি চালু হয়েছে। নোটিফায়েড অঞ্চলে সমস্ত ছোট-বড় কারখানা এর আওতাভুক্ত হয়েছে। কিন্তু আমরা দেখিছি যে ২-৪ টি স্মল ইন্ডাস্ট্রি ছাড়া এই আওতাভুক্ত হচ্ছে না। এখনো পর্যন্ত এই ডিসপেনসারির আওতাভুক্ত হতে বাদ থেকে শ্রমিকদের বঞ্চিত করছে মালিকগোষ্ঠী। আমি অবিলম্বে শ্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই বিষয়ে সুষ্ঠ ব্যবস্থা নেন যাতে শ্রমিকরা বঞ্চিত না হয়।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে জনস্বাস্থ্য ইঞ্জিনীয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি বিস্তীর্ণ নন-টিউবেল জোন আছে ১৯৭৭ সালে ওয়াটার সাপ্লাই জোন থেকে ওদের সমস্ত কাজ প্রায় শেষ হয়ে যায়। সেখানে ওয়াটার সাপ্লাই স্কীম থেকে রিজারভার দেওয়া হল পাইপ লাইন পুতে দিয়ে টিউবেল বসানো হল কিন্তু পরবর্তীকালে কিছু দিন আগে দেখলাম যে টিউবেল পোতা হয়েছিল তার থেকে নোনা জল উঠছে। ওই অঞ্চলের যে ওয়াটার সাপ্লাই ব্যবস্থা আছে তার সঙ্গে কথা বলেও কোন লাভ হল না। মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই বিষয়ে নোট দেন ওখানকার ওয়াটার সাপ্লাই ব্যবস্থাকে এবং তারা যাতে একটা সাইট সিলেকশান করে টিউবেল বসায়।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের ইরিগেশান মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে, ফিডার ক্যানেল তৈরী হয়েছিল এই মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায়। এটি ২২ বর্গমাইল জায়গার কৃত্রিম জল তুলে দিয়ে জল নিষ্কাশনের জন্য তৈরী হয়েছিল। যে জল আছে সেই জল বার করে আবাদী জমিতে জল দেওয়ার জন্য এই ক্যানেল তৈরী হয়েছিল। এই দুরবস্থা থেকে বাঁচাবার জন্য এই এটি তৈরী হয়েছিল। কিন্তু ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ বলেছিলেন যে পাগলা নদীতে এবং ফলগু নদীতে সুইচ গেট তৈরী হবে। আমরা ঠাকুরদাদার আমলে থেকে জানি এই গেটটি তৈরী হবে। পশ্চিমবঙ্গ সরকার এই বিষয়ে কোন খোজখবর রাখেন কিনা এবং কেন্দ্রীয় সরকারের ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করেছেন কিনা জানালে এবং যদি না করে থাকেন আমি অনুরোধ করবো অবিলম্বে যোগাযোগ করতে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :**—মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, হাওড়া হচ্ছে একটা ইণ্ডাস্ট্রিয়াল এরিয়া সেখান দিয়ে হাজারে হাজারে হেভি ট্রাক মুভমেন্ট করে, বিশেষ করে ন্যাশানাল হাইওয়ে খোলার পর। এবং এই সমস্ত হেভি বাস এবং লং ডিসটান্স বাস এই রাস্তা দিয়ে যায়। সেই রাস্তার প্রধান অংশ ১০০ ফুট কদমতলার সামনে এবং হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের সামনে ছোট ছোট গর্ত্ত এবং পুকুরের আকার ধারণ করেছে। সেখানে কিছুদিন আগে বাস উল্টে একজন মারা গিয়েছিল, নেতাজী নগরে লাইফ লাইন সেখানে ২ বছর ধরে খোঁড়াখুঁড়ি অবস্থায় পড়ে আছে। সেখানে এর ফলে ট্রাফিক ডাইভার্ট হয়ে যাচ্ছে. সেখানকার রাস্তা আজ পর্যন্ত তৈরী হচ্ছে না, এই সমস্ত রাস্তা যদি বন্ধ থাকে তাহলে খুব অসুবিধা হবে। এ ছাড়া হাওড়া লাইনে একটাও রাস্তা নেই যেখান দিয়ে মানুষ সরাসরি হেঁটে যেতে পারে। হাওড়া কর্পোরেশানের অর্থাভাবের জন্য এই হাওড়ার রাস্তা যে কবে নাগাদ তৈরী হবে সেটা মাননীয় মেয়রও তাঁর উত্তরে দিতে পারছেন না।

**শ্রী মহঃ ইয়াকুব :**—স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে দেগঙ্গা থানার অর্ন্তভুক্ত সোহাই কুমারপুর, সোহাই শেঠপুর, বাস চলাচলের জন্য কোন বাস রুট নেই। স্বাভাবিক ভাবে সেখানকার মানুষের অনেক অসুবিধা হচ্ছে, সেইজন্য আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর কাছে আমার বিশেষ অনুরোধ যে সেখানে ইছাপুর থেকে ভায়া সোহাই, শেঠপুর, বারাসাত হয়ে একটা নূতন বাস রুট অবিলম্বে চালু করার জন্য আবেদন করছি।

**শ্রী তোয়াব আলি :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ প্রতি দৃষ্টি আর্কষণ করছি। মুর্শিদাবাদ জেলা গঙ্গা ভাঙনের ফলে একটা ভয়ঙ্কর রূপ নিয়েছে। এই ব্যাপারে আখরিগঞ্জ নিয়ে গতবারেও আলোচনা হয়েছিল। এবারে সেটা প্রায় ভেঙে গেছে। রাজ্য সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে এই ভাঙ্গন রোধের চেষ্টা করছেন। কিন্তু যে পদ্ধতিতে এই ভাঙ্গন রোধের চেষ্টা হচ্ছে বিশেষ করে কন্ট্রাকটার পদ্ধতি মারফৎ কিন্তু এখানে আমাদের যে অভিজ্ঞতা হচ্ছে তাতে দেখছি যে টাকা দেওয়া হচ্ছে তাঁর ৪০ থেকে ৫০ শতাংশ টকা চুরি হয়ে যাচ্ছে নষ্ট হয়ে যাচ্ছে। এবং এখানকার কন্ট্রাকটাররা তারা জোর যবরদস্তি করে কন্ট্রাক্ট নিচ্ছে এবং অফিসারদের ভয় দেখাচ্ছে এবং বলছে খুশি মত রেট দিতে হবে বলে চাপ সৃষ্টি করছেন এবং গতবারে দেখলাম ডিপার্টমেন্ট এই দাবী মেনে নিল। অথচ আমাদের অভিজ্ঞতায় দেখছি যে এন. টি. পি. সি.-র ৮ কোটি টাকার একটি কাজ ফারাক্কার জেলা পরিষদ করছে সেখানে যে বোল্ডার পাওয়া যাচ্ছে তা অর্ধেক দামে পাওয়া যাচ্ছে। অথচ সেখানে এক্ষেত্রে ৩০ শতাংশ এ্যাবাভ রেটে এই কাজ করান হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এই বিষয়টির পরিবর্তন হবে কিনা, কারণ এই টাকার আরো ভাল কাজ করা যেত অথচ কন্ট্রাকটাররা গুণ্ডামী করে চাপ সৃষ্টি করে কাজ করছে। দ্বিতীয় প্রস্তাব হচ্ছে আমরা প্রস্তাব পাঠিয়েছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে কিন্তু তারও কোন ব্যবস্থা হয়নি।

**শ্রী মৃণালকান্তি রায় :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর প্রাণকেন্দ্রের এই বাজার, এইটি বর্তমানে বেশ প্রসার লাভ করেছে এবং এই খানকার রাস্তায় দোকানটোকান ইত্যাদি বসে যাচ্ছে।

**[2.40—2.50 P.M.]**

সেখানে লোকজন বাড়ছে। তা জাড়া যানজটের সৃষ্টি হচ্ছে। তাই রামনগর বাজারকে একটা সুপার মার্কেট করা উচিৎ। সেখানে পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন প্রকল্প এবং আই. আর. ডি. পি.-র মাধ্যমে বিভিন্ন প্রকল্প রূপায়িত হচ্ছে। কৃষকরা এই সব প্রকল্পের মধ্যে দিয়ে বিভিন্ন ফসল উৎপাদন

করছেন। প্রকল্পগুলিকে বাস্তবে রূপায়িত করে মৎসজীবিরা ওই সমস্ত প্রকল্প মাছ উৎপাদন করে মাছ নিয়ে আসছে। এইভাবে এলাকাতে বিরাট অর্থনৈতিক উন্নতির সম্ভাবনা প্রবল হয়েছে। শংকরপুরে পর্যাপ্ত পরিমাণে পর্যটক আসছে। দিনে দিনে পর্যটকের সংখ্যায় বৃদ্ধি পাচ্ছে। সেখানে যে সমস্ত হোটেলগুলি আছে বা অন্যান্য লোকেরা ওই বাজারে এসে ভীড় করছেন। অর্থনৈতিক সম্ভাবনা প্রবল হয়েছে। সুতরাং এই মূহুর্তে রামনগর বাজারকে সুপার মার্কেটে রূপান্তরিত করা উচিৎ।

**ডাঃ মানস ভূঁইয়্যা ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয় নিয়ে একাধিকবার আমি প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করেছি। করা সত্ত্বেও যখন কোনো পদক্ষেপ তাঁদের তরফ থেকে দেখলামনা। তাই আমি এবারে শেষবারের মতন আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি। সমস্ত মিদনাপুর জেলা আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জ্বালায় জ্বলছে। সবং থেকে কেশপুর, কেশপুর থেকে নারায়ণগড়, নারায়ণগড় থেকে ঝাড়গ্রাম, ঝাড়াগ্রাম থেকে জাম্বোনী, জাম্বোনী থেকে শুরু করে ঘাটাল অবধি আজকে সর্বত্র সি. পি. এমের গুণ্ডা, মস্তানরা শয়ে শয়ে বাড়ীলুট করছে। মানুষের ওপর অত্যাচার করছে। রক্তাত এবং বিভীষিকার অবস্থা সৃষ্টি করেছে। আমি আপনার মাধ্যমে আজকে বলতে চাই, আমার নির্বাচন কেন্দ্র সবং, সেখানে মহিলাদের ওপর অত্যাচার হচ্ছে। ১০টি পরিবারের ওপর অত্যাচার হয়েছে, মহিলারা নির্যাতিত হচ্ছেন এবং তাঁদের সামাজিক বয়কটের স্বীকার হতে হচ্ছে। একটি গ্রামে ১২টা পরিবারে একই দিনে বাড়ী লুট করে এবং সর্বস্ব কেড়ে নেয়। সব শেষ করে দিয়েছে। আজকে মন্ত্রির কেন্দ্রেও অত্যাচার চলছে। অবিলম্বের আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এবং একটি নৃশংস হত্যাকাণ্ডের বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ই জুলাই প্রকাশ্য দিবালোকে বেলা চারটে কুড়ি মিনিটের সময় অগ্রদ্বীপ স্টেশনে, ফাঁড়ি থেকে ২০ গজ দূরে পার্টির নেতা এবং জোনাল কমিটির নেতা এবং শিক্ষক শ্রী সনৎ মণ্ডলকে মানসবাবুর দলের লোকেরা খুন করেছে। এবং এলাকার পরিচিত সমাজবিরোধী, ওঁদের আশ্রয়ে থাকে। এরা তার আগে ১ বছরে তিনটে খুন করেছে। গোটা এলাকায় অসংখ্য ডাকাতি, লুট এবং নারী ধর্ষণের সাথে এরা যুক্ত। আমার যেটা বক্তব্য, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে, সেখানে পনেরো দিন আগে ঘটনা কিন্তু আজকে পয়লা আগস্ট আজ পর্যন্ত একটাও সমাজবিরোধী গ্রেপ্তার হলো না। ওই এলাকাতে প্রচণ্ড সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। এক বছর ধরে সন্ত্রাস চলছে। তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করে এলাকার মানুষ যাতে শান্তিতে থাকতে পারেন এবং একটা শান্তির বাতাবরণ সৃষ্টি করা।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন, নদীয়া জেলার প্রধান কেন্দ্র হয়েছে কৃষ্ণনগর এখানে পর পর চারটে খুন হলো। কিন্তু মজার ব্যাপার হলো, কংগ্রেস দলের কৃষ্ণনগর থেকে নির্বাচিত প্রার্থী, তিনি চুপ করে আছেন। এই ঘটনাটা সম্পর্কে স্থানীয় কংগ্রেস বলছেন যে ওঁর দলের লোক, পরের দিন আর একটা খুন হলো, আজকাল পত্রিকা লিখলো, যে এটা তার বদলা। তারপর আর একটা খুন হলো। গতকাল আর একটা খুন হয়েছে। পরপর খুন হচ্ছে। নদীয়া জেলাতে এই যে খুন, সন্ত্রাস চলছে তার সবটাই তৈরী কংগ্রেস দলের দ্বারা। নিজেরা মারামারি করে, দলীয় কোঁদলে জেলা কেন্দ্রগুলি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আপনি স্যার জানেন, ৩৪ নম্বর জাতীয় সড়কের যেটা কৃষ্ণগর এর ওপর দিয়ে গেছে সেই জাতীয় সড়কের ওপর খুন করা হয়েছে। আজকে ওঁদের খারাপ লাগছে। দলীয় কোঁদলের জন্য জনজীবনে বিশৃংখলা সৃষ্টি করছে। আমি আপনার মাধ্যমে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ**—মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ট্রেজারি বেঞ্চেরর শ্রদ্ধেয় সদস্যদের এবং হাউসকে কিছু তথ্য পরিবেশন-এর চেষ্টা করছি। স্যার, ভন্ডবেশী, ভদ্রবেশী নামক, তথাকথিত কিছু উচ্চ শিক্ষিত মানুষ ও বামফ্রন্ট সরকারের কিছু মন্ত্রী ও এম. এল. এ ঝাড়খণ্ড আন্দোলন জনসমক্ষে তুলে বোঝবার চেষ্টা করেছে। এবং বলছে ওরা সাম্প্রদায়িক। আমাদের ঝাড়খণ্ড আন্দোলন ভারতবর্ষের জাতীয় সংহতিকে সুদৃঢ় করার একটি আন্দোলন ; আমাদের ঝাড়খণ্ড আন্দোলন ঝাড়খণ্ডদের আত্মপরিচিত, আত্মমর্যাদা প্রতিষ্ঠা করবার একটি আন্দোলন ; আমাদের ঝাড়খণ্ড আন্দোলন পিছিয়ে পড়া মানুষের মর্যাদাকে প্রতিষ্ঠা করার একটি আন্দোলন। এই ভদ্রবেশী, ভণ্ডবেশী শিক্ষিত মানুষ, তথা বামফ্রন্ট-এর নেতা ও মন্ত্রীদেরকে বলতে চাই আপনারা পশ্চিম-বাংলার মানুষদের যেন বিপথগামী না করেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত দু'মাস যাবৎ আমাদের মালদার সদর হাসপাতালে কোন এক্সরে প্লেট নেই, আউট ডোরেও কোন এক্সরে প্লেট নেই। আবার গতকাল থেকেও ইণ্ডোরে এক্সরে বন্ধ হয়ে গেছে। একটা সদর হাসপাতালে এতদিন ধরে এক্সরে প্লেট কেন নেই এটা তদন্ত করার জন্য আমি অনুরোধ করছি। সবচেয়ে বড়কথা ঐ হাসপাতালে এ. টি. এস নেই, যেটা সব সময় প্রয়োজন হয়। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পান্নালাল মাঝি ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পোড়োহরিশপুরের ভরতপুরে একটা হাসপাতাল আছে এবং সেখানে ১৪টি বেড আছে। বছর চারেক আগে বর্ষার সময় হাসপাতালের ছাদ ভেঙ্গে পড়ে এবং তাতে একজন আহত হয়। তারপর ওটা মেরামতি করার জন্য পঞ্চায়েত সমিতি থেকে জেলা পরিষদ থেকে এবং আমি নিজে ব্যক্তিগতভাবে চেষ্টা করেছি, কিন্তু ওটার কোন মেরামতি হয়নি। আমাদের হেলথ ডিপার্টমেন্টের ডেপুটি ডিরেক্টার ডঃ হোসেন তিনি নিজে গিয়ে দেখে এসেছিলেন, তিনি তখন বলেছিলেন একটা প্রোপোজাল দেওয়া হয়েছে, তাড়াতাড়ি হয়ে যাবে। সেই হাসপাতালের ১৪টি বেড আজ বন্ধ হয়ে আছে এবং ওখানে কোন কাজ হচ্ছে না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ**—স্যার, আপনার মাধ্যমে রাজ্যের স্বার্থে একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডানকুনি প্রকল্পে কোটি কোটি টাকার গ্যাস জ্বালিয়ে দেওয়া হচ্ছে। যেখানে আমাদের রাজ্যে রান্নার গ্যাসের অভাব এবং কলকাতাসহ রাজ্যের লক্ষ লক্ষ গ্রাহক যখন গ্যাস পাচ্ছে না ঠিক সেই সময় কেন্দ্রীয় সরকারের জ্বালানী মন্ত্রকের অধীন ডানকুনি কোল কমপ্লেকসেব তরফ থেকে কোটি কোটি টাকার গ্যাস জ্বালিয়ে দেওয়া হয়েছে। স্যার, আমরা যতটুকু জানতে পেরেছি ডানকুনি গ্যাস কমপ্লেকস্ প্রকল্পে কয়লা জ্বালিয়ে তা থেকে গ্যাস তৈরী করা হয়। গ্রেটার ক্যালকাটা গ্যাস এজেন্সী নামে একটি সংস্থার মাধ্যমে এই গ্যাসটা সরবরাহ হওয়ার কথা ছিল, কিন্তু কি কারণে জানিনা তাদের সে কন্ট্রাকটা ফুলফিল হয়নি। ফলে কোটি কোটি টাকার গ্যাস আজকে জ্বালিয়ে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি এবং রাজ্যের স্বার্থে যাতে এই সরবরাহ করা হয় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**[2.50—3.00 P.M.]**

**শ্রী সৌগত রায় ঃ**—(নট প্রেজেন্ট)

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কলকাতা থেকে উত্তরবঙ্গের নর্থ বেঙ্গল স্টেট

ট্রান্সপোর্ট কর্পোরেশানের বহু বাস যাতায়াত করে, কিন্তু কলকাতা থেকে বহরমপুর ২০০ কিলোমিটারের বেশী দূরত্ব সেখানে কোন স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশানের ডিপো নেই। সেজন্য কৃষ্ণনগরে মাননীয় পরিবহন মন্ত্রী একটা ডিপো তৈরী করবেন সেই রকম কথা বলেছিলেন এবং তারজন্য তিনি অর্থ মঞ্জুর করেছিলেন। কিন্তু দেখা গেল কংগ্রেসীদের বিরোধিতার ফলে সেখানে যে জায়গাটায় সেই ডিপো করবার পরিকল্পনা হয়েছিল সেটা বাঞ্চাল হয়ে যাবার উপক্রম। তাঁদের কাছে আমি বার বার বলেছি এবং পরিবহণ মন্ত্রী মহাশয় বার বার বলেছেন কিন্তু আজ ৩ বছর ধরে সেই টালবাহানা চলছে, তাঁরা সেখানে এই ডিপো করবার জন্য কোন চিন্তাভাবনা তো করছেনই না, মামলা প্রত্যাহার করবার যে বিষয়টা আছে সেটাতেও গুরুত্ব দিচ্ছেন না। এই রকম অবস্থায় আমরা পাল্টা একটা জমি স্থির করে ফেলেছি। পরিবহনন মন্ত্রীর কাছে আবেদন তিনি নিজে গিয়ে সেটা যেন দেখেন এবং সেটা যদি উপযুক্ত হয় তাহলে অবিলম্বে সেই কাজ শুরু করতে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জী** ঃ—মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার গোবরডাঙ্গা শহর ১৫০ বছরের পুরান শহর, কিন্তু ঐ শহর থেকে কলকাতা পর্যন্ত সরাসরি কোন বাস যোগাযোগ নেই। আপনি জানেন আজকাল যখন আন্দোলন হয় তখন প্রায়ই দেখা যায় রেল রোকো অথবা পথ অবরোধ কর। রেল অবরোধ হলে গোবরডাঙ্গার বেশীর ভাগ লোকের অফিস কামাই হয়। সেখানে একটা প্রাইভেট বাস আছে ৭৮/১, সেটা সপ্তাহে অর্ধেক দিন চলে না, বহু মানুষ যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। তাই পরিবহন মন্ত্রীর কাছে আবেদন অবিলম্বে গোবরডাঙ্গা থেকে কলকাতা পর্যন্ত একটা সরকারী বাসের ব্যবস্থা করা হোক।

**শ্রী শিবদাস মুখার্জী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৪ই জুলাই কৃষ্ণনগর সি এম এস স্কুলে নদীয়া জেলার জেলা স্কুল পরিদর্শকের অফিসের ১১টি করণীক পদের জন্য পরীক্ষা নেওয়া হচ্ছিল। পরীক্ষার্থীর সংখ্যা ছিল ২৫০ জন। যাঁরা এই পরীক্ষা নেওয়া দায়িত্বে ছিলেন তাঁরা সেই দায়িত্ব পালন না করায় স্কুল কাউন্সিলের চেয়ারম্যান সেই স্কুলে ঘরে ঢুকে দেখতে পান গণ টোকাটুকি হচ্ছে। সেজন্য শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন ঐ পরীক্ষা বাতিল করে দিয়ে নতুন করে পরীক্ষা নেওয়া হোক।

**শ্রী সুশীল বিশ্বাস** ঃ—মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে চূর্ণী নদী প্রবাহিত, পাশে দর্শণাসুগার মিল। চূর্ণী নদীর দু'পাশে বিভিন্ন ধরনের মানুষ বসবাস করে। সুগার মিল থেকে বিযাক্ত আবর্জনা ২/৩ মাস অন্তর ঐ নদীর জলে ফেলে দেয়, ফলে গেদে থেকে সীমান্ত এলাকার হাঁসখালি পর্যন্ত এই নদীর জল বিযাক্ত হয়ে পড়েছে। এর ফলে বহু গরু বাছুর মারা যায় এবং মানুষ স্নান করতে পারে না এবং মাছ মারা যাওয়ার ফলে জল দুর্গন্ধ হয়ে যায়। এর ফলে ৩ হাজার মৎসজীবী বেকার হয়ে পড়েছে, তারা না খেয়ে জীবনযাপন করছে। তাই বিষয়টা যাতে কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরে পৌঁছে এই ব্যাপারে একটা ব্যবস্থা হয় এবং ঐ এলাকার মানুষের যাতে উপকার হয় তারজন্য আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শঙ্করদাস পাল** ঃ—মিঃ স্পীকার, স্যার, আমি একটি মারাত্মক খবর-এর প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমি মনে করি এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর ইমিডিয়েট এ্যাক্সন নেওয়া উচিৎ স্যার, বহরমপুর গঙ্গাপ্রসাদ গ্রামের ইনতাজ আলি খান, এবং বাক্কার

আলি হোসেন কোন রকমে টাকা জোগাড় করে পানডুয়া থেকে ২৪টি গরু ট্রাকে করে নিয়ে আসছিল। বেলডাঙ্গা থানার বড়োমার কাছে মীরজাপুরের আজাদ রসিকুল ঐ ২৪টি গরু ছিনতাই করে। এর দাম ১ লক্ষ ২৫ হাজার টাকা থানায় ডাইরি করা হয়েছে এবং পুলিশ ও আজাদের মধ্যে কোন ব্যাপার হয়ে গেছে। ইমিডিয়েট এ্যাক্সন যদি না নেওয়া হয় তাহলে ১ লক্ষ ২৫ হাজার টাকা এই গরীব মানুষের চলে যাবে। আমি তাই আপনার মাধ্যমে চীফ্ মিনিষ্টার তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ করছি ইমিডিয়েট বেলডাঙ্গা থানার ওসিকে বলে এই বিষয়ে একটা বিহিত ব্যবস্থা করুন।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পুরুলিয়া জেলার প্রায় প্রতিটি বন্ধেরই মাটির নীচে মিনারেলস আছে কিছুদিন আগে দেখেছেন পুরুলিয়া জেলার বানদোয়ালে সোনা পাওয়া যাচ্ছে বলে একটি খবর বেরিয়েছে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের উদ্যোগে গবেষণা চলছে। আমি আপনার কাছে আবেদন করছি, আমার কাশীপুর বিধানসভার কেন্দ্রে হাররাঙামাটি, জেনামনিপুর, ফুসুরা ইত্যাদি জায়গায় ফায়ার ক্লে নামক মিনারেল পাওয়া যাচ্ছে। বিভিন্ন ধরনের অসাধু ব্যবসায়ী কংগ্রেসী নেতাদের যোগসাজসে এই সব ফায়ার ক্লে প্রাইভেট ফ্যাক্টি মালিকদের কাছে পাচার করে সরকারের সমস্ত রকমের রয়্যালটি ফাঁকি দিচ্ছে। সরকারী উদ্যোগে এই সব মিনারেলস যাতে তোলা হয় এবং সেইগুলি যাতে সরকারী উদ্যোগে সরবরাহ করা হয়, এই বিষয়ে আমি সরকারের কাছে আবেদন করছি।

**শ্রী সুভাষ গোস্বামী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের একটি বাৎসরিক সভা ছিল। সেই সভায় আমি উপস্থিতি ছিলাম। সেখানে ছাত্রপরিষদ নামে কিছু ছাত্র বন্দে মাতরম্ ধ্বনি দিতে দিতে বোর্ডের অফিসে জোর করে ঢুকে পড়ে। তাদের দাবী কি, বোর্ড কিছুই জানল না, তারা কোন মেমোরানডাম দিল না, অথচ হৈ-হল্লা করে বোর্ডের ৩ তলা পর্যন্ত ঢুকে কর্মচারীদের মারধোর করল, কিছু চেয়ার, টেবিল্ ভাঙ্গচুর করল, বোর্ডের মূল্যবান কিছু কাগজপত্র ছিঁড়ে ফেলল, কুৎসিত ভাষায় গালিগালাজ করল। পুলিশকে খবর দেওয়া হয় এবং মোতায়েন থাকতে বলা হয়। পুলিশ থাকা সত্ত্বেও সদল-বলে কি করে ঢুকে পড়ল পুলিশ বাধা দিল না কেন? পুলিশের উপস্থিতিতে কেন এটা ঘটল পুলিশের কাজ কর্মের তদন্ত হওয়া দরকার। বোর্ডের বহু মূল্যবান কাগজপত্র আছে। এই রকম ঘটনা ঘটলে সেইগুলি নষ্ট হয়ে যাবার আশঙ্কা আছে। তাই ভবিষ্যতে যাতে এই রকম ঘটনা আর না ঘটে স্বরাষ্ট্রমন্ত্রীকে এটা একটু ভেবে দেখতে অনুরোধ করছি। * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * *।

**শ্রী সৌগত রায়** ঃ—স্যার, উনি কি করে জানলেন সাধনবাবু ওখানে উপস্থিত ছিলেন? স্যার, এইভাবে কারো সম্বন্ধে কিছু বলা যায়? আমি তাই সাধনবাবুর নামটি এক্সপাঞ্জ করতে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** ঃ—স্যার, আপনি এটা এক্সপাঞ্জ করে দিন।

**ডঃ প্রভীনকুমার সাউ** ঃ—মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র বহু ভাষাভাষির ক্ষেত্র। সেখানে শতকরা ৫০ ভাগই ছাত্র হচ্ছে হিন্দী ভাষাভাষি এবং সেখানে ৩টি মাধ্যমিক স্কুল আছে, একটিও উচ্চ মাধ্যমিক স্কুল নেই। শিক্ষামন্ত্রীর কাছে আমার অনুরোধ, ওখানে যত তাড়াতাড়ি সম্ভব হিন্দী মিডিয়াম হায়ার সেকেণ্ডারি স্কুল খোলার ব্যবস্থা করা হোক। সেখানে যে স্কুলগুলি আছে, সেগুলি পুরানো। জনসংখ্যা বাড়ছে, আরো নতুন স্কুল খোলার ব্যবস্থা করা হোক।

**[3.00—3.10 P.M.]**

**মিঃ স্পীকার ঃ**—মাননীয় সদস্য সাধন পাণ্ডে মহাশয়ের বিরুদ্ধে যে এ্যালিগেশান করা হ'ল সেটা বাদ যাবে। মাননীয় সদস্যদের বলে দিই যে ভবিষ্যতে অন্য কোন মেম্বারের বিরুদ্ধে কোন অভিযোগ তুলতে চাইলে সেই মেম্বারকে আগে নোটিশ দিতে হবে। কোন দিন, কোন সময় সেটা তুলবেন সেটা আগে জানাতে হবে। সেই মেম্বারের অধিকার আছে নিজেকে ডিফেণ্ড করার। বাই সারপ্রাইজ কেউ নিতে পারবেন না।

**শ্রীশুভেন্দু চৌধুরী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমি সদ্ব্যবহার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার পশ্চিমে গঙ্গা নদী এবং উত্তর দিকে ফুলহার নদী। গঙ্গা নদীর ওপারে সাহেবগঞ্জ, সাঁওতাল পরগণা জেলা। ফুলহার নদীর ওপারে কাটিহার ও পুর্নিয়া জেলা। এখানে পশ্চিমবঙ্গ ও বিহারের সীমান্ত নিয়ে প্রতি বছরই গোলমাল হয়। রবি ফসল—কলাই, সরষে কাটার সময় গোলমাল হয়। সেখানে বিহার ও পশ্চিমবঙ্গের সীমান্ত সঠিকভাবে নির্ধারণ না করার জন্য বিহার থেকে লোক সশস্ত্র অবস্থায় এসে পশ্চিমবঙ্গের চাষীদের ফসল কেটে নিয়ে যায়। অবিলম্বে সেখানে ডিমারকেশান করা দরকার। এটা না করা হলে প্রতি বছরই সংঘর্ষ হবে।

**শ্রীধীরেন লেট ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলার ময়ুরেশ্বর গ্রামে গত ১৭ ৪. ৯১ তারিখে কংগ্রেস এবং বি. জে. পি. এক জোট হয়ে সেখানে ১২৩টি বাড়ীর পুড়িয়ে দেয়, ১৮টি বাড়ী লুঠ করে। সেখানে বীরভূমের একজন পুলিশ অফিসার—ডি. ই. বি-ওয়ান, মিঃ মৈত্র তার মদতেই এই ঘটনা ঘটে। স্যার, আপনি সেখানে গিয়েছিলেন এবং দেখে এসেছেন। আপনার মাধ্যমে স্যার, তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন রাখছি যে এ ব্যাপারে পুনরায় তদন্ত করা হোক। ১০ হাজার মানুষ *তার প্রতিবাদ জানিয়েছেন। আমি এর তদন্ত দাবী করছি।

**শ্রীনন্দদুলাল মাঝি ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়াজেলার ইন্দাস থানার খোসবাগ গ্রামের পাশ দিয়ে একটি খাল গিয়েছে। সেখানে বর্ষাকালে প্রায়ই বন্যা হয় ফলে যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হয়। ইন্দাস থানা সহ প্রায় ৫০টি গ্রাম যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে থাকে। বর্ষাকালে ছাত্রছাত্রীরা স্কুলে যেতে পারে না,, অফিসের কর্মচারীরা কর্মস্থলে যেতে পারেন না। এমন কি অসুস্থ হয়ে পড়লে রোগীকে হাসপাতালেও নিয়ে যাওয়া যায় না। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ, ঐ খালের উপর একটি সেতু করার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার ঃ**—মিঃ দেবনাথ মুর্মু, আপনার মেনসান আউট অব অর্ডার। ত্রিপুরার ব্যাপার এখানে কি করে বলেবেন? এটা হয়না। এখানকার সরকারের দৃষ্টি আকর্ষণ করার ব্যাপার বলবেন।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ**—মাননীয় অধ্যক্ষ অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানার বেশির ভাগ অধিবাসী নিম্নবিত্ত এবং ক্ষেতমজুর। একানে যে সমস্ত উপস্বাস্থ্য কেন্দ্রগুলির মধ্যে জলসাডাইয়ে কোন ডাক্তার নেই, কমপাউন্ডার নেই। ডাক্তারবাবু এক মাস আগে কোথায় চলে গেছেন কেউ জানে না। এবং নিমগ্রাম, বেগুড়ী এবং বাগিয়া পাড়ায় ২টি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। সেখানে ডাক্তার জয়েন করে অন্যত্র

*[Note :-Expunged as ordered by the chair.]

ডেপুটেসানে আছে এবং সেখান থেকে বেতন নিচ্ছেন। তার ফলে ঐ এলাকার গরীব মানুষের প্রচণ্ড বিক্ষোভ আছে। আমরা সি. এম. ও. এইচ-এর কাছে স্মারকলিপী দিয়েছি কিন্তু কোন ফল পাওয়া যায়নি। এই বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানকার গরীব মানুষের সামান্যতম চিকিৎসার সুযোগ দেওয়া হয়।

**শ্রী ইউনুস সরকার ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে একটা উপস্বাস্থ্য কেন্দ্র অনেকদিন ধরে আছে জলংগী ব্লকে। সেটা আমাদের বহু দিনের পুরানো হসপিটাল। এটা ১৯৪৮ সালের আগে দেখেছি যে সেটা হাসপাতাল হিসাবে ব্যবহার হতনা। সেখানে কংগ্রেসের নেতাদের অন্য কাজে ব্যবহার করা হত। ১৯৭৮ সালের পরে দেখেছি যে সেখানে পরে দেখেছি যে সেখানে অনেক খারাপ কাজ হত। বর্তমানে আমি সেই এলাকা সংস্কার করে হাসপাতালকে পুনরায় প্রতিষ্ঠিত করেছি। এখন যে সমস্যাসেটা হচ্ছে ঐ এলাকায় বিকল্প ব্যবস্থা হিসাবে আর কোন হাসপাতাল নেই। সে জন্য স্বাস্থ্য দপ্তরের কাজে আমাদের অনুরোধ যে এটার সুযোগ বাড়ানোর জন্য এবং বিশেষ করে শয্যা বাড়ান দরকার। এটা না করলে আমরা খুবই অসুবিধার মধ্যে পড়বো।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি আপনার কথার ভিত্তিতে মাননীয় অসীম দাসগুপ্তকে নোটিশ দিয়েছিলাম। তিনি বলেছিলেন আজকে উপস্থিতি থাকবেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী সঙ্গে কথা বলে জানান যে আজকে আমার মেনশনের উত্তর দিতে পারবেন না, আর একদিন উত্তর দেবেন। আমরা দেখছি যে রাজ্যসভায় মনমোহন সিং একটা অভিযোগের সুরে বলেছেন যে পশ্চিমবঙ্গ থেকে যে বিকল্প প্রস্তাব এখানে রাজ্যের মুখ্যমন্ত্রী পাঠিয়েছিলেন আমাদের আর্থিক অবমূল্যায়ণ প্রসঙ্গে এবং তার পটভূমিকায় মনমোহন সিং অসীমবাবুকে ডেকে পাঠিয়েছিলেন দিল্লীতে আলোচনার জন্য এবং তিনি একথাও জানিয়েছেন যে আলোচনার উদ্দেশ্য ডেকে পাঠাবার পরেও রাজ্যের অর্থমন্ত্রী সেই ডাকে সাড়া দেন নি এবং তিনি সেখানে যান নি। এক দিকে মুখে বলবো পশ্চিমবঙ্গের বঞ্চনার কথা, আর এক দিকে যখন বিকল্প প্রস্তাব পাঠাবো, আর কেন্দ্রীয় অর্থমন্ত্রী যখন ডেকে পাঠাবেন তখন আমরা তাকে রেসপনস করবো না—এটা কখনও সমিচীন পদক্ষেপ হতে পারেনা। এই অর্থমন্ত্রীকে এই সভায় ডেকে তীরষ্কার করা হোক। ভবিষ্যতে বাংলার মানুষের স্বার্থে কেন্দ্রীয় অর্থ মন্ত্রী যখন তাকে ডেকে পাঠালেন দিল্লীতে আলোচনা করার জন্য সেখানে পশ্চিমবাংলার কথাও তিনি বলতে পারতেন, রাজ্যের জমে থাকা প্রকল্প নিয়ে আলোচনা করা যেত। আমি মনে করি এতে পশ্চিমবঙ্গের স্বার্থ বিঘ্নিত হয়েছে। এই স্বার্থ বিঘ্নিত করার জন্য রাজ্য সরকারের এই মনোভাকে আমি নিন্দা করছি। এবং এই অর্থ মন্ত্রীকে এবং রাজ্য সরকারকে এই সভায় ডেকে এনে তীরষ্কার করার দাবী জানাচ্ছি। তার কারণ পশ্চিম বাংলার মন্ত্রী সভা থেকে কেন্দ্রীয় বঞ্চনার বিকল্প প্রস্তাব কি তাও আমরা জানিনা।

**শ্রী নৃপেন গায়েন ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একদিকে সীমান্ত বরাবর কালিন্দী নদী বয়ে গেছে এবং দক্ষিণে সুন্দরবন। এই সুন্দরবন হিংগলগঞ্জ থেকে দুলদুলি নদী পার হয়ে নেবুখালি থেকে হিংগলগঞ্জ পর্যন্ত ৩৩ কিলোমিটার সড়ক আছে এবং এটাই একমাত্র সড়ক। এটা ১৯৫৩ সালে ততকালীন কংগ্রেস সরকারের সময়ে তৈরী হয়েছিল। এটা অত্যন্ত দায়িত্বহীন ভাবে খোয়া এবং ইট দিয়ে তৈরী হয়েছিল। ওরা ভেবেছিল যে এই রাজ্যের জনগণ কোনদিন বামফ্রন্টকে ফিরিয়ে আনতে পারবে না অথবা গ্রামে লোক গ্রামোন্নয়নের দায়িত্ব পাপ্ত হবে। যাই হোক, ১৯৭৭ সালে বামফ্রন্ট আসার পরে এই

রাস্তাটি সংস্কার করার কাজ হচ্ছে এবং গৌড়েশ্বর নদীতে ব্রীজ হয়েছে। ইছামতী এবং সাহেবগঞ্জ নদীতে জেটি বোট হয়েছে এবং দুলদুলি নদীতে জেটি বোট তৈরীর পরিকল্পনা নেওয়া হয়েছে, কাজ হচ্ছে। কিন্তু দুলদুলি থেকে হিংগলগঞ্জ পর্যন্ত যে ২০ কিলো মিটার রাস্তা আছে সেটাকে মেরামত করা দরকার। কাজেই আমি এটাকে অবিলম্বে মেরামত করার জন্য আবেদন জানাচ্ছি।

**[3.10—3.45 P.M.]**

**(including Adjounment)**

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ময়নাগুড়ি জলপাইগুড়ি শহরের দ্বারা প্রান্তে গোটা জেলা আসাম পর্যন্ত বিস্তৃত এবং গোটা জেলার লোক বিভিন্ন কারণে ওখান দিয়ে যাতায়াত করে। সেই রাস্তার উপর যে ব্রীজ আছে, সেটাকে দীর্ঘ দিন ধরে প্রশস্ত করার কথা বলা হয়েছে, সেটা হচ্ছে জরদা সেতু। প্রাক্তন সংশ্লিষ্ট মন্ত্রী, তিনি প্রতিশ্রুতি দিয়ে গেছেন, কেন্দ্রের অনুমতি ব্যতিরেকে এটা হবে না, সেই জন্য তিনি কেন্দ্রর অনুমতি প্রার্থনা করেছিলেন। সম্প্রতি নতুন মন্ত্রী অনুমতির জন্য চিঠি দিয়েছেন কী না সেটা জানতে চাইছি। যদি কেন্দ্র অনুমতি না দেন তাহলে ময়নাগুড়ির জনগণ বিকল্প প্রস্তাব দিচ্ছে যে সেটা ফুট ব্রীজ করে দেওয়া হোক। আগের আদলে নতুন সেতু করতে গেলে নিশ্চয়ই কেন্দ্রের অনুমতি লাগবে, কিন্তু নতুন করে ফুট ব্রীজ করার ব্যাপারে কেন্দ্রের নিশ্চয়ই অনুমতি লাগবে না। ফুট ব্রীজ হলে দুদিক দিয়ে মানুষ পায়ে হেঁটে যাতায়াত করতে পারে। বর্তমানে সেখানে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে নিত্য নৈমিত্তিক ভাবে দুর্ঘটনা ঘটছে। সুতরাং বিষয়টি সংশ্লিষ্ট জরুরী ভিত্তিতে বিবেচনা করবেন।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দাঁতন এক নং ব্লকে ভুরঙ্গী সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে দীর্ঘদিন ডাক্তার নেই এবং মোহনপুর ব্লকের গোটসভা সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই ফলে মোহন পুর ব্লকে স্বাস্থ্য যে স্বাস্থ্য কেন্দ্র রয়েছে, তার উপর সকলে নির্ভর শীল হয়ে পড়েছে। অথচ সেই স্বাস্থ্য কেন্দ্র দীর্ঘদিন ধরে অচল। কংগ্রেসের সময় সেই স্বাস্থ্য কেন্দ্র তৈরী হয়েছিল। কয়েক বছর আগে সরকার সেটাকে কনডেম বলে ঘোষণা করেছে, ইনডোর ক্লোজ হয়ে গেছে এবং সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারের মতামত হচ্ছে যে এ হাসপাতাল আর মেরামত করা যাবে না। গত ২২ তারিখে আমি কতকগুলো আহত রোগীকে সেখানে নিয়ে যাই। সেখানে ডাক্তার নেই, রাতের মত ওখানে রাখার ব্যবস্থা হোক এই আবেদন জানাই। সেখানে নার্স বললেন, রোগী রাখবো কী করে, তিনি আমাদের দেখালেন হাসপাতালে ইনডোরের দেওয়ালের গায়ে ফাটল ধরেছে এবং সেকানে সাপ মুখ বার করে আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই সব স্বাস্থ্য কেন্দ্র এবং উপস্বাস্থ্য কেন্দ্রগুলি তিনি মেরামত করার ব্যবস্থা করুন এবং সেখানে ডাক্তার দেবার ব্যবস্থা করুন এবং ওষুধের ব্যবস্থা করুন।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। রামপুরহাট দুই নং ব্লকের অধীন মাড়গ্রাম মৌজার দ্বারকা নদীর উত্তর পাশের বাঁধ (বামুন ঘাটা, ভূতনাথ তলায়) প্রতি বছর বন্যার জলে ভেঙে যায় এবং ১০০০ বিঘা আবাদী জমির ফসল নষ্ট হয়ে যায় এবং বালিতে ভরাট হয়ে যায়। এই বন্যা প্রতিরোধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক, সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** আমি ১৬টা জিরো আওয়ারের নোটিশ পেয়েছিলাম, কিন্তু কোনটাই ইন অর্ডার নয়। সুতরাং জিরো আওয়ারের সাবজেক্ট না থাকায় আজকে জিরো আওয়ার হচ্ছে না

(At this stage the House was adjourned till 3-45 P.M.)

**[3.45—3.55]**

After Adjournment

**Mr. Speaker :** Mr. Sudip Bandyopadhyay, what is your point of information?

Shri Sudip Bandyopadhayay : [* * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * * *]

**Mr. Speaker :** There is no point of information. Please take your seat.

**DISCUSSION ON DEMANDS OF RGRANTS.**

**Mr. Speaker :** Now I call upon Dr. Manas Bhunia to speak.

(Shri Sudip Bandyopadhyay rose to speak)

(Noise and interruptions)

**Mr. Speaker :** Nothing will be recorded. All will be expunged.

Mr. Sudip Bandyopadhyay, please take your seat. I warn you. For the last time I will not allow you. If you go on in this way, I will call the next speaker. Please take you seat.

There is a cut motion on Demand No. 66. Cut motion is in order and taken as moved. There are 3 cut motions on Demand No. 67. All the cut motions are in order and taken as moved.

There is also one cut motion on Demand No. 68 Cut motion is in order and taken as moved.

**DEMAND NO. 66**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

**DEMAND NO. 67**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

**Shrimati Rubi Noor :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

**Shri Sudip Bandyopadhyay :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

**DEMAND NO. 68**

**Shri Sailaja Kumar Das :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

---

*[**Note :–**Expunged as ordered by the chair.]

**ডাঃ মানস ভূইঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তার ওপর আমরা যে কাট মোশান উত্থাপন করেছি তার সমর্থনে আমি আজকের আলোচনা শুরু করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গে যে সমস্যাটিকে সবচেয়ে বেশী অনুভব করছি বিগত কয়েক বছর ধরে সেটি হ'ল সেচের সমস্যা। সেচের ক্ষেত্রে অবশ্যই এই সরকার কিছু কিছু জায়গায় কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করার চেষ্টা করেছেন. কিন্তু সার্বিক ক্ষেত্রে সেই ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে শুরু করে ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনা পার করে এসে ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার দ্বিতীয় বছরেও সার্বিক পরিকল্পনার রূপ-রেখা আমরা পাইনি। পশ্চিমবঙ্গ সেচ, বন্যা-নিয়ন্ত্রণ এবং জল-নিকাশীর ক্ষেত্রে অনেক পিছিয়ে পড়েছে।

এটা নিয়ে রাজনীতির কথা নয় বা রাজনীতির বিতর্কে আহেতুক একটা দ্বন্দ্ব উপস্থাপিত করা সেই দৃষ্টি-ভঙ্গীতে সেচ দপ্তরের সমালোচনা করতে চাই না। যেটা আমি অনুভব করছি, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই রাজ্যের সেচ দপ্তর কোটি কোটি টাকার প্ল্যান-এক্সপেনডিচার খরচা করতে পারেনি, যা প্ল্যান আউটলে ছিল তা এক্সপেনডিচার করতে পারেনি বন্যা-নিয়ন্ত্রণ সমতে,, জল-নিষ্কাশন সমেত। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৮৫ সাল থেকে ১৯৯০ সাল বিগত ৫ বছরে সঠিকভাবে পশ্চিমবঙ্গের সেচ, বন্যা-নিয়ন্ত্রণ এবং জল নিষ্কাশন-এর ব্যবস্থায় বিভিন্ন রূপরেখার পর্যায়ে রূপায়িত করতে চূড়ান্ত ব্যর্থ হয়েছে। তার কারণ কি? প্রশাসনিক কাঠামো কতটা দায়ী এবং এই রাজ্যমন্ত্রীসভার ভিতর সেচ দপ্তর কতটা কোনঠাসা অবসাথায় আছে তার পর্যালোচনা আমাদের করতে হবে। কিন্তু যে পশ্চিমবাংলা একদিন সুজলা, সুফলা, শস্য শ্যামলা ছিল সেই পশ্চিমবঙ্গ প্রতি বছর It has become a victim of the recuring flood কেন হবে? কত বছর উত্তরবঙ্গের তিস্তার সাইনবোর্ড ঝুলিয়ে পার পাবেন? যদিও এটা আমাদের কাছে সংবেদনশীল, তিস্তা ব্যারেজ হোক আমরাও চাই, এশিয়া মহাদেশের মধ্যে বৃহত্তম পরিকল্পনা, ভারতবর্ষের মধ্যে অন্যতম বৃহৎ পরিকল্পনা, নিশ্চয়ই হওয়া দরকার তিস্তা ব্যারেজ এবং এই বিষয়ে নিয়ে আমাদের বক্তব্য নিশ্চয়ই রয়েছে। কিন্তু শুধু তিস্তাকে সামনে রেখে সমগ্র পশ্চিমবঙ্গের সমস্ত সেচ ব্যবস্থার প্রতি অবহেলা, বন্যা নিয়ন্ত্রণকে পায়ের তলায় ফেলা, জল নিষ্কাশনকে অবহেলা করে - এটা কি দপ্তরের রূপরেখা হতে পারে? এই জায়গায় দাঁড়িয়ে মন্ত্রী মহাযয়াকে বলতে হবে। আমরা কি দেখছি, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা ১৯৮৫/৮৬/৮৭/৮৮, ৮৯ ইয়ারওয়াইজ ব্রেক-আপ যদি দেখি সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে কমপ্যারেটিভ স্ট্যাডি করে তাহলে দেখা যাবে Allocation of the fund in Irrigation department in comparison to the other states is far below.

পশ্চিমবঙ্গ অনেক নিচে পড়ে আছে, ইভেন বিলো দেন উড়িষ্যা থেকেও খারাপ অবস্থা। ভয়ঙ্কর ব্যাপার, কেন এটা হচ্ছে, কোথায় যাচ্ছে টাকা? এবং যে টাকা দেওয়া হচ্ছে - মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলবেন - তার ৮৫ ভাগ টাকা বেতন দিতে যাচ্ছে এবং বাকি টাকাটা দিয়ে কি উন্নতি হবে? এই জায়গায় আমাদের দাঁড়িয়ে ভাবতে হবে। আমি ফিগার দিচ্ছি, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে ইরিগেশন এক্সপেনডিচার আউটলে ছিল ৭ হাজার ৪০০ লক্ষ। সেখানে উড়িষ্যাতে ছিল ১১ হাজার ৮২০ লক্ষ। উড়িষ্যার মতন স্টেট তারা পশ্চিমবঙ্গ থেকেও বেশি টাকা সেচের খাতে ব্যয় করে এবং তাদের পরিকল্পনা আছে। আমি প্ল্যানিং কমিশনের লেটেস্ট ফিগারটা দিচ্ছি। সুতরাং এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। যাইহোক, এত ফিগারের কচকচানিতে গিয়ে লাভ নেই, আমি শেষ বছরে আসি অর্থাৎ যে পরিকল্পনাটা পার হয়ে গেল, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৮৯-৯০ সালে পশ্চিমবঙ্গে হয়েছে ১০৫০৬ লক্ষ আর উড়িষ্যাতে হয়েছে ১৭৪০৫ লক্ষ। অন্যান্য প্রদেশের কথাই আমি বাদ দিলাম, মধ্যপ্রদেশ, রাজস্থান, হরিয়ানা, কর্ণাটক সব রাজ্য এগিয়ে। এখানে কোন আউটলে নেই, প্ল্যানিং নেই, শুধু তিস্তা ব্যারেজ নিয়ে

ঝুলে বসে আছে. বিপদজনক অবস্থা. মনে হয় মিনিস্টার ফর তিস্তা ব্যারেজ দপ্তরের মন্ত্রী মহাযয় করে দেওয়া হয়েছে, উনি ইরিগেশন মিনিস্টার নন, he should not be like that তিস্তা ব্যারেজ ছাড়াও নিম্ন দামোদর উপত্যকার পরিকল্পনা দরকার। সুবর্ণরেখা ব্যারেজ-রে মর্ডানাইজেশন দরকার। কংসাবতী, সুবর্ণরেখার প্রকল্প দরকার, এগুলি ভাবতে হবে।

**[3-55—4-05 P.M.]**

এগুলি ভাবতে হবে, কেন হচ্ছে? কোন জায়গায়? তিস্তা ব্যারেজ নিয়ে স্লোগান তুলে বামফ্রন্ট সরকারের সেচ দপ্তরে আজ ১০ বছর হল কেন্দ্রে সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের একটা চিত্র তুলে ধরতে পারছেন না। বন্যা নিয়ন্ত্রণ, সেচ দপ্তর সম্প্রসারণের জন্য একটা গণমুখী, বৃহত্তম, সার্বিক চিহ্ন নিয়ে তুলে ধরা হল না, সেই জায়গাটা আমাদের দেখতে হবে। ইরিগেশন পোটেনসিয়ালিটি, অল ইন্ডিয়া স্ট্যাটিটিক্সে পশ্চিমবঙ্গ নাইনথ পজিসনে আজকে দাঁড়িয়ে আছে। এই জায়গাটা আমরা ক্লেম করতে পারি না। আমরা জানি না, উনি হয়ত বলবেন আমার সীমাবদ্ধ ক্ষমতা। উনি বলবেন যে টাকা পাচ্ছি না, এটা ঠিক। কিন্তু আমরা দেখটি একের পর এক প্রোজেক্ট, ইরিগেসনের পাতা উল্টে দেখছিলাম, পড়ছিলাম, তাতে দেখি যে নামগুলি আছে প্রোজেক্টসের এ্যালটমেন্ট নেই। এ্যালটমেনটস যা আছে তাতে শুধু মাত্র মেনটেনেনস ফর দি ষ্টাফ অনলি। ক্যারি অন প্রোক্টেস বলে চালু করে দেওয়া হচ্ছে। বাজেট পেপারসে কি হচ্ছে? ব্যাপারটা ১৪ বছর ধরে কোন জায়গায় দাঁড়িয়ে আছে? এ দিকটা যেমন আছে তেমনি আমাদের ভাবতে হয় বন্যা নিয়ন্ত্রণের মূল সমস্যাটা কোথায়? মালদা, মুর্শিদাবাদ, নদীয়া এই ৩টি জেলা ভয়ঙ্করভাবে সমস্যার সম্মুখী. সেটার উপর আর একটি সমস্যা যে নদী বাঁধ ক্ষয় হচ্ছে। দক্ষিণবঙ্গের মূল সমস্যাটা কি। জমে যাওয়া জল বেরোতে পারে না। ষ্টাগনেসন প্রবলেম, আর তার মূল সমস্যাটা কি? ১৪ বছর ধরে সেচ দপ্তর হাজার হাজার কিলোমিটার নদীবাঁধ এক ঝোড়া মাটি কেটেও সংস্কার করেন নি। কেন হয়েছে? এই জায়গাটায় ঘরের মধ্যে ঘর করে অবনতিটি বামফ্রন্ট সরকারের মধ্যে চলেছে বিগত কয়েক বছর ধরে। মাননীয় মন্ত্রী মহাষয়কে এই সভায় পরিষ্কার করে বলতে হবে অসুবিধাটা কোথায়। আজকে দেখছিলাম মাননীয় তোয়াব আলী একটা বক্তব্য রেখেছেন, একটা এ্যাংগেলে. যে সেচ দপ্তরের কাজ কর্ম ঠিক হচ্ছে না, জেলাপরিষদকে দিয়ে দিন, আর জেলা পরিষদ বলছে যে হ্যাঁ, বড় কাজটা দিয়ে দেওয়া হোক। সেচ দপ্তর বলছেন, না, টেকনিক্যাল ফিসিবিলিটির ব্যাপার আছে। আমরা ছাড়ব কেন? এই ১৪ বছর ধরে যুদ্ধ চলছে আমরা দেখছি. আগে লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টের সেচ মন্ত্রী ছিলেন প্রয়াত প্রভাষ রায় মহাশয়। তারপর থেকে এই দপ্তরটা আর. এস. পি. দলের হাতে চলে যায়। আগে মাননীয় ননী ভট্টাচার্য্য মহাশয় ছিলেন, তারপর এলেন শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় মহাষয়। আমরা দেখছি জেলাপরিষদের সঙ্গে সেচ দপ্তরের এই যুদ্ধ তার ফলে পশ্চিমবঙ্গের চাষী ভাইদের এবং সাধারণ মানুষের প্রাণ যাচ্ছে। এক কিলোমিটার পথও মেরামত করা হচ্ছে না। মেদিনী পুর, দক্ষিণ চব্বিশ পরগনা, হুগলীর পার্ট এবং হাওড়া কি অবস্থায় আছে তা আজকে উনি জানাবেন। কিন্তু এই ব্যবস্থাই কি দিনের পর দিন চলবে? কেন? আপনাদের ক্যাবিনেট কমিটির মিটিংয়ের ডিসিসনে স্পেশিফিক্যালী কি বলা হয়নি যে, এই জায়গাটায় জেলা পরিষদ কাজ করবে আর এই জায়গাটায় ইরিগেসন করবে? এটা কি চুরির ভাগ বাটোয়ারার ব্যাপার? কোন জেলাপরিষদের কোন মাতব্বর পশ্চিমবঙ্গের এই ভবাডুবির জন্য রেসপনসিবল, সেচ মন্ত্রী মহাশয়কে তা বলতে হবে। তাঁকে বতে হবে কারা এর জন্য দায়ী? আজকে কোটি কোটি টাকা বরাদ্দ হওয়া সত্ত্বেও কেন পশ্চিমবঙ্গে শস্য এবং জীবনহানি হবে? মানুষ কি শেষ হয়ে যাবে? পরিষ্কার করে আপনাকে তা বলতে হবে। আমরা আগে শুনতাম টেকনোক্র্যাট ভার্সাস ব্যুরোক্র্যাট, এখন জেলা পরিষদের সদস্য ছাড়া কে বলবে মাননীয় মন্ত্রী স্টেটের উপর বসে The Minister will have to state as to what is the collective responsibility, what is the decision of the Government and what is the decision of the Minister, himself?

এই সভায় আজকে দাঁড়িয়ে পরিষ্কার করে বলতে হবে What is the decision of the Minister, himself? আজকে পরিষ্কার জানাতে হবে। কেন এই কথাটা বললাম, আপনি বলবেন সবং এ ঢুকছে, ১৯৯১ জুলাই মাস একটা সিমবলিক ম্যানিফেসটো।

১৯ লক্ষ ১৮ হাজার টাকা একটা ১০০ ফুট পথ মেরামত করতে দিলেন। প্রথমে দিলেন ১০ লক্ষ টাকা, দ্বিতীয়বারে দিলেন ৯ লক্ষ ১৮ হাজার টাকা। মাত্র ১০০ ফুট রাস্তা মেরামতে ১৯ লক্ষ টাকা দিলেন সরকার। আমি রাত দশটার সময় মন্ত্রীর কাছে গিয়ে আবেদন করেছি, মুখ্যমন্ত্রীকে বলেছি। মুখ্যমন্ত্রী, সেচমন্ত্রী, অর্থমন্ত্রী - সবাইকে বলেছি। চিফ ইনিঞ্জনিয়ারকে বলেছি। কিন্তু এ্যাকচুয়ালি দেখলাম যে, সেচমন্ত্রী কিছু বলতে পারলেন না। হাত-পা বাঁধা আপনার। ঠান্ডা ঘরে বসে থাকেন, কিন্তু কথা বলবার ক্ষমতা নেই মার্কসবাদী কম্যুনিষ্টদের কাছে। ১৯ লক্ষ টাকা মেদিনীপুরে চোর-জোচ্চোরদের হাতে তুলে দেওয়া হল। আমি দাবী করছি, যেখানে ১৯ লক্ষ ১৮ হাজার টাকার ইনভল্‌ভিং যা দুটি ফেসে দেওয়া হয়েছে ইরিগেশন ডিপার্টমেন্টেরঐ টাকার কত পারসেন্ট ইউটিলাইজ হয়েছে সে ব্যাপারে একটা তদন্ত কমিটি করা হোক যে কমিটি চলতি অধিবেশনের মধ্যে তাদের রিপোর্ট পেশ করবেন। আপনার সাহস থাকলে এটা করবেন।

তারপর আমরা কি দেখেছি স্যার? গঙ্গার ভাঙ্গন, ভাগিরথীর ভাঙ্গনের ব্যাপারে উনি এগিয়ে এসেছেন। আজকে মালদা এবং মুর্শিদাবাদের গঙ্গার ভাঙ্গন একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। নদীয়ার একটি পার্টেও ঐ একই অবস্থা। এ-ব্যাপারে আমাদের কোন আপত্তি নেই। আমরা দ্ব্যর্থহীন ভাষায় বলছি, এ-ব্যাপারে নিশ্চিতভাবে, অত্যন্ত সজোরে আমরা দাবী তুলবো যে, গঙ্গার ভাঙ্গন যে কোন মূল্যে রোধ করতে হবে। গঙ্গার সমস্যা শুধুমাত্র পশ্চিমবঙ্গের সমস্যা নয়, এটা ভারতবর্ষের সীমানা রক্ষার প্রশ্ন। আজকে গঙ্গার ভাঙ্গন, ভাগিরথীর ভাঙ্গনের ফলে ভারতবর্ষের সীমানারেখা একটা সঙ্কটময় অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে। কাজেই এ-ব্যাপারে দেবব্রতবাবু যে পদক্ষেপ নিয়েছেন সেটা ঠিকই করেছেন। এটা হওয়া দরকার। তিনি ৩ কোটি টাকার একটা প্রকল্পের কথা ঘোষণা করেছেন। বিতর্কের মধ্যে যাচ্ছি না, কিন্তু এই যে ৩ কোটি টাকা বরাদ্দ করলেন এর ফেসিক ডিসবার্সমেন্ট অফ দি ফিনান্স টু দি একজিকিউটিভ কনসার্নড অথরিটি, সেটা কি হচ্ছে? এই জায়গাটা আপনাকে ধরতে হবে। আমি সমস্ত টেকনোক্র্যাটদের অপদার্থ - একথা বলছি না। সমস্ত কনট্রাকটররা চোর-ডাকাত একথাও বলছি না। কিন্তু একটা কম্যুনিকেশন গ্যাপ হচ্ছে মন্ত্রী মহাশয়, তাই সুপারভিশনটা বাড়াতে হবে। আপনি দেখেছেন, তিস্তা নিয়ে যেমন আপনারা গর্ব করেন, আমরাও গর্ব করি। কিন্তু সেই তিস্তা নিয়ে ইরিগেশন সাবজেক্ট কমিটির কি রিপোর্ট বের হল? আজকে সবাই জানেন ঐ রিপোর্টে কি লেখা আছে। তাতে সামান্য যে সমস্ত অবজার্ভেশন আছে সেটা যদি আমরা দেখি তাহলে দেখবো নেগলিজেন্স, ল্যাক অফ সুপারভিসন এবং অনেক টাকা বাঁচান যেতো - এসব কথা লেখা আছে। এই যে পিলফারেজ অফ ফান্ড যেটা হয়েছে এ-বিষয়ে আপনাকে তদারকি করতে হবে। আমরা উত্তরবঙ্গে গিয়ে দেখেছি সেখানে একটা স্পেশাল ক্লাশ সৃষ্টি হয়েছে। তিস্তার কোটি কোটি টাকা হরির লুট হচ্ছে সেখানে। প্রায় ৩২০/৩২৫ কোটি যা খরচ হবার কথা ছিল তার ইমপ্লিমেনটেশন কষ্ট হিসাবে, তারমধ্যে ১০ কোটি টাকার জন্য আপনারা দাবী করেছিলেন বন্ধু সরকারের কাছে যে, টাকাটা দেওয়া হোক। এ-ব্যাপারে ভাওতা দিয়েছিলেন এবং আশা করেছিলেন যে, বন্ধু সরকার টাকাটা দিয়ে দেবেন। কিন্তু তাঁরা মাত্র ৫ কোটি টাকা দিলেন। আপনারা ১০ কোটি টাকা পেয়ে যাবেন এটা আপনাদের জনদরদী সেচমন্ত্রী সাহেব আশা করেছিলেন।

**[4.05—4.15 PM]**

কিন্তু ভাঁড়ে মা ভবানী, বাবা বিশ্বনাথ উদাও হয়ে গিয়েছে, আপনাদের ভাঁড়ে তো ১০ কোটি টাকা আসেনি। কোথায় প্রতিবাদ, কোথায় সেই সংগ্রামী সেচমন্ত্রীর প্রতিবাদ? প্রতিবাদ কোথায়? আপনারা তো

সব মন্ত্রীর পার্টনার ছিলেন, কোথায় গেল সেই প্রতিবাদ? ১০ কোটি টাকার এক নয়া পয়সাও ছোঁয়ায় নি আপনাদের। মাননীয় অধ্যক্ষ মহাযয়, আপনার কাছে রিপোর্ট নিশ্চই আছে, টেন্ডার করতে গিয়ে এক-একটা আইটেমে কি বিপদজনক অবস্থা দাঁড়িয়েছে। স্টেট ম্যান পত্রিকায় রেবিয়েছে। ডিওয়াটারিং প্রোজেক্টে একটা আইটেমে সেখানে টেন্ডার কষ্ট হচ্ছে ২৮ হাজার টাকা। কিন্তু সেখানে আলটিমেটলি যখন টেন্ডার ফাইনালাইজ হয়েছে জিনিস কেনা হলো এবং কাজটা দেওয়া হলো। তখন দেখা গেল ২৮ হাজার টাকার টেন্ডার, স্যার, আপনি শুনলে চমকে উঠবেন, ২৯ লক্ষ টাকায় শেষ করতে হলো। টেন্ডার যা ছিল তার ১০৪ মাল্টিপ্লিকেশান। এই রিপোর্ট আপনার কাছে নিশ্চই আছে। তিস্তা ব্যারেজের সাইন বোর্ড লাগিয়ে রাখুন, এশিয়ার সব চেয়ে বড় প্রকল্প, ভারতবর্ষের সবচেয়ে বড় প্রকল্প। কিন্তু সেখানে তো দুর্নীতির অগ্নিগর্ভ তৈরী হয়েছে। You are sitting on the volcano of the corruption by the name of Teesta Barrage concentrating the total, the entire fund to the irrigation project including the irrigation project of the south Bengal.

উত্তর দিতে হবে, এর জবাব আমরা চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিম্ন দামোদর প্রকল্প আমরা জানি যে কেন্দ্রীয় সরকার একটা প্রোজেক্ট শ্যাংসান করেছিল ৫২ লক্ষ টাকার। কি হলো সেটার, কেন আটকে আছে? কিসের গন্ডোগোল? কেন হাওড়া এবং হুগলী জেলার মানুষ দিনের পর দিন নিম্ন দামোদর পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে বিলম্ব হওয়ার জন্য সাফার করবে কি উত্তর দেবেন? আজকে গাং-এর জলে ভেসে যাচ্ছে দক্ষিণ চব্বিশ পরগনা, গং-এর লোনা জল বাঁধ ভেঙ্গে ঢুকে যাচ্ছে, ফসলের ক্ষতি করছে, মানুষ চিৎকার করছে। মাননীয় সদস্যরা প্রতিদিন এই হাউসে মেনশান করছেন এই নিয়ে। এখন যিনি মন্ত্রী, যিনি আগে মাননীয় সদস্য ছিলেন, গণেশ মন্ডল মহাযয়, তাঁর জেলায় এই অবস্থা। তিনি তো ইরিগেশান সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলেন, তিন তো জানেন কি হয়েছে। দক্ষিণ চব্বিশ পরগমায় বাঁধগুলির জন্য একদিকে জেলা পরিষদ, আর এক দিকে কনট্রাকটার এবং অন্য দিকে ইঞ্জিনিয়ার, এদের টানা পোড়েনে সেখানকার মানুষের জীবন ওষ্টাগত। কেন পলিশি হবে না? আপনাদের তো ক্যাবিনেট কমিটি প্রতি সপ্তাহে বসে, সেই মিটিং-এ কেন পলিশি ডিসিশান হবে না? বাঁধগুলিকে কে দেখবে? এরা কি জারজ সন্তান, এরা কি অরফ্যান? পশ্চিমবাংলায় যে জমিনদারী বাঁধ এবং নদী বাঁধ আছে ১৪ বছরেও কিছু হলো না। কে দায়িত্ব নেবে? নোবডি উইল বি কোচেএবেল ফর দ্যাট। আপনাকে দেখালে আপনি জেলাপরিষদকে দেখাচ্ছেন, জেলাপরিষদ দেখাচ্ছে আপনার ইঞ্জিনিয়ারকে. ইঞ্জিনিয়ার দেখাচ্ছে মন্ত্রীকে। তাহলে প্রকৃত অথবিটি কে? মানুষ কি এই ভাবে মরবে? কেন এই জিনিস হবে? সুবর্ণরেখা ব্যারেজ এবং তিস্তা ব্যারেজ আপনি কথা দিয়েছিলেন হবে। তিস্তা ব্যারেজ, এতো বড়ো ব্যাপার, তার চিফ ইঞ্জিনিয়ারের অফিস হবে কলিকাতায় আর তিস্তা ব্যারেজের কাজ হবে উত্তরবঙ্গে। একটা বিপদজনক ব্যাপার, একটা আশঙ্কাজনক ব্যাপার। এই ব্যাপারে আপনার কাছে উৎথাপন করেছিলাম। একজিকিউশান হয়েছে কিনা জানি না, জবাবে আপনি বলবেন। সুবর্ণরেখা ব্যারেজ, বিরাট পরিকল্পনা। আমরা জানি একটা জায়গায় গিয়ে পরিকল্পনা দপ্তর পরিবেশ দপ্তরের কাছে গিয়ে বাধা পেয়েছে। একবার বলেছিলেন আপনি যে এই ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে। কংগ্রেস তো আপনাদের শত্রু, কিন্তু ১১ মাস যে আপনাদের বন্ধু সরকার ছিল, ১১ মাসে পরিবেশ দপ্তরের মন্ত্রীর সঙ্গে কথা বলে একটুখানিও এগোতে পেরেছেন? প্রধানমন্ত্রী তো আপনাদের একটা ফোনে টেবিল থেকে উঠে বসেন, পরিবেশ দপ্তরের সঙ্গে কথা বলে কেন ক্লিয়ারেন্স আনতে পারলেন না?

তাহলে নিশ্চয়ই কোন টেকনিক্যাল প্রবলেম আছে? সেটা কি আজকে হাউসকে বলুন। চলুন, আমরা সবাই মিলে যাই, বলি যে কেন সুবর্ণরেখা পরিকল্পনা হচ্ছে না। এই ব্যারাজটা কেন হচ্ছে না? তারজন্য পরিবশে দপ্তর কেন আছে? আপনি আজকে এরজন্য ক্লিয়ারলি বলুন, ডিসপ্লে করুন। একটা শ্বেতপত্র বার করুন। সার্বিক ভাবে সেচ দপ্তর আমরা বুঝি। আমরা যাই, আমরা বলি যে কেন সুবর্ণরেখা ব্যারেজ আজকে

আটকে থাকবে? কিন্তু আমরা যদি বলি যে রাজনীতির কারণে এক একটা পরিকল্পনাকে সামনে ঝুলিয়ে রেখে এবং বড় পদক্ষেপ গ্রহণ না করে পলিটিক্যাল স্লোগান করার একটা বিশেষ উদ্দেশ্যে সমস্ত সেচ দপ্তরের পরিকল্পনাকে আপনার দপ্তরের মধ্যে রাখা হয়েছে, তাহলে কি ভুল করবো? তাই যদি না হয় তাহলে সুবর্ণরেখা ব্যারেজের জন্য যে কয়েক কোটি টাকা বরাদ্দ হয়েছিল তার এক পয়সাও খরচ হয়েছে? যদি না হয়ে থাকে তাহলে আজকে দয়া করে হাউসকে বলবেন যে এই জায়গায় দাঁড়িয়ে আছি। আমাদের সেচ দপ্তরের অধীন মেদিনীপুরের ঘাটাল। ঘাটাল মাষ্টার প্লান, এটা তো আজকের কথা নয়? বরকত খাঁ সাহেব এই পরিকল্পনার রূপকার। শ্রদ্ধেয় প্রভাস রায় ঘাটালে গিয়ে এই প্রকল্পের ভিত্তিপ্রস্তর স্থাপন করে দিয়ে এসেছিলেন। গত বছরে আপনার সরকার এটাকে এ্যাবানডা-ড্ ডিক্লেয়ার করে দিয়েছেন। এ্যাবানডা-ড, কারণ কী? প্রতি বছর কেন ঘাটালের মানুষ আপনার পাপের জন্য প্রায়শ্চিত্ত করবে, তার উত্তর আপনাকে দিতে হবে। ১৯৮৫ সালে যে ময়না পশ্চিমবঙ্গের বিখ্যাত, ভারতবর্ষে বিখ্যাত হয়ে গেছে, সেই ময়নার মানুষ এই এক বছরে বিভীষিকা ও দুর্ভাগ্যের শিকার হয়েছে। ময়নাতে গণ-আন্দোলন হয়েছে। সংবাদপত্রে প্রায় প্রতিদিন ময়নার খবর পরিবেশিত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী ময়নার মাটিতে দাঁড়িয়ে বলেছিলেন যে, দু'বছরের মধ্যে—আমরা শুনেছি—'আমরা কমপ্লিট করে দেব।' তাহলে বলুন, কিসের জন্য এটা হল? কেন আজ পর্যন্ত ময়না বেসিনের কাজ কমপ্লিট হল না? আজকে আপনাকে এই কথা বলতে হবে। যে সমস্ত মিডিয়াম এবং মেজর ইরিগেশান প্রোজেক্টস আপনি নিয়েছেন, আজকে কেন একটা সময়-সীমারেখার মধ্যে-একটা টাইম-বাউন্ড ওয়ার্ক, এগুলো টেকনিক্যাল কাজ, সেই টেকনিক্যাল কাজ টাইম-বাউন্ড ওয়ার্ক করে করা যায়—হলো না। আমরা দেখেছি তিস্তার ব্যাপারে জমি অধিগ্রহণ করতে গিয়ে ছোট জমির মালিকরা তাদের সমস্যা নিয়ে একটা আন্দোলন শুরু করেছিল এবং যারা জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছিল তাদের পরিবারের একজন করে ছেলেকে চাকুরী দিতে হবে, এই দাবী ওঠার ফলে আপনার দপ্তরে কিছু অসুবিধা হয়েছিল। আর কিছু জায়গায় মিডিয়াম এবং মেজর ইরিগেশান প্রোজেক্টস যা আপনি গ্রহণ করেছিলেন, সেগুলোতে কি কি পদক্ষেপ নিয়েছেন তা দয়া করে আমাদের আজকে জানাবেন। কেলেঘাই, কপালেশ্বরীর কথা আমরা গত দশ বছর ধরে আপনার কাছে আবেদন করছি। তখন মন্ত্রী ছিলেন কামাখ্যা নন্দন দাশ মহাপাত্র। সাংসদ গীতা মুখার্জী আমাদের সঙ্গে ছিলেন, এক বছর আগে আপনি দাঁড়িয়ে বলে এসেছিলেন যে ৬ মাসের মধ্যে ব্লু-প্রিন্ট তৈরী করে এটাকে বাঁচাতে হবে। এক বছর পেরিয়ে গেছে। ৫৬ কি.মি. বাঁধ ফেটে গেছে। ১৪ বছরে সেখানে এক ঝুড়ি মাটি পড়েনি। পুরণো এই সমস্ত বাঁধ ২৪ পরগণা এবং মেদিনীপুরের সবচেয়ে বেশী। আজকে জেলা পরিষদ সেচ দপ্তরের মত ত্রিশংকুর মতো ঝুলছে। আজকে এই সমস্ত এক্স-জমিনদারী এ্যাম-ব্যাংকমেন্ট ধুকছে। ওয়াটার ষ্ট্যাগনেশান প্রবলেমের জন্য মানুষ আজকে পচে মরছে। এই অবস্থাতেও কেন হল না, এটা আপনাকে পরিষ্কার ভাবে বলতে হবে। এই যে বটল্‌নেক অবস্থা, এটা আপনার, নাকি আপনাকে কাজ করতে দেওয়া হচ্ছে না? আপনি কি কাজ করতে চাইছেন না? সেটাও আপনাকে বলতে হবে।

**[4.15–4.25 P.M.]**

মাইনর ইরিগেশান দপ্তর যে দপ্তর সবচেয়েবেশী গুরুত্বপূর্ণ দপ্তর, কৃষিদপ্তরে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে, সেই দপ্তরে আজকে দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। আমরা দেখলাম একজন মন্ত্রী হলেন, তিনি আবার চলে গেলেন। তিনি আমাদের জেলার এবং আমি তাঁকে চিনি। ব্যক্তিগত স্তরে, রাজনীতির উর্দ্ধে মানুষ হিসাবে আমি চিনি। আমরা কি দেখলাম গত কয়েক বছর ধরে বিশ্বব্যাঙ্কের সহযোগীতায় যে ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি, বিশেষ করে ডিপ টিউবেল, স্যালো টিউবেল প্রভৃতি করার কথা ছিল কিন্তু আপনার দপ্তরের অপদার্থতার এবং চূড়ান্ত অবহেলার জন্য এবং আক্রমণাত্মার জন্য এই কাজ আটকে

আছে। জেলা পরিষদ ডিলেনটেলাইজেশান সেই জেলাপরিষদের সঙ্গে স্থানীয় মার্কসবাদী নেতাদের বিরোধ লাগে এবং ওই বিশ্ব ব্যাঙ্কের টাকা ঠিকমত কার্য্যে রূপায়িত করা তো দুরের কথা, ওখানে একটার পর একটা অফিসার যে কেন্দ্র বিন্দুতে বসে আছেন, যারা মাথার লোক, তাদের সরানো যদি না যায় তাহলে একটা বিপদজনক অবস্থার সৃষ্টি হবে। আমি সরাসরি অভিযোগ জানাচ্ছি এই দপ্তরের চীফ ইঞ্জিনীয়ার (মাইনর ইরিগেশান) বিরুদ্ধে। যদি এই মুহুর্তে ওই চীফ ইঞ্জিনীয়ার (মাইনর ইরিজেশান) কে সরানো যায় তাহলে এই গোটা দপ্তরটি অকেজো হয়ে পড়বে মাননীয় মুখ্যমন্ত্রী সব জেনেশুনেও মজা দেখছেন, কোন ব্যবস্থা নিচ্ছেন না। তিনি দেখছেন এইভাবে আরো কত সি পি আই দলের লোককে এইভাবে ভাঙ্গানো যেতে পারে তার চেষ্টা করেছেন। এই চীফ ইঞ্জিনীয়ারকে অবিলম্বে সরানো দরকার। কারণ তাঁর হাত দিয়ে কোটি কোটি টাকা যেভাবে তছরূপ হচ্ছে এবং এতো লম্বা হাত যে মনে হচ্ছে ওই চীফ ইঞ্জিনীয়ার হচ্ছেন সেক্রেটারি জেনারেল অফ সি পি আই অফ ওয়েস্ট বেঙ্গল। এবং He will be the deciding factor who will be the Minister of C.P.I. এতো হচ্ছে একটা বিপজ্জনক ব্যাপার, চীফ ইঞ্জিনীয়ার আছেন ভালো কিন্তু ডাকাতি না হয়ে যায়। বাংলার মানুষ যাতে ক্ষুদ্র সেচ প্রকল্পের ফল পান সেটা দেখবেন আমি একটার পর একটা কাগজ-পত্র নিয়ে এসেছি, আপনাকে দেখাবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটা ছোট উদাহরণ দিয়ে জানাবো এখানে আপনার কি ধরণের বিপজ্জনক অবস্থা সৃষ্টি হয়েছে। মাননীয় কামাখ্যা নন্দন দাসমহাপাত্র কে কেন এবং কি কারণে মন্ত্রী করা হল না, সি পি আইয়ের এখন কি অবস্থা এসব আমি জানতে চাইছি না। তবে এইসব বাংলার মানুষ দেখছে। স্যার, মন্ত্রী একটা অর্ডার দিলেন, আমি শেষ থেকে শুরু করি মন্ত্রী একটা অর্ডার দিলেন, তখন ইলেকশানের ডিক্লেয়ার হয়ে গেছে, ১২ জুন সেই অর্ডার ভায়োলেট করলেন চীফ ইঞ্জিনিয়ার। ১২ জুন সেই অর্ডার ভায়োলেট করে চীফ ইঞ্জনীয়ার অর্ডার দিলেন যে আমি ওই অর্ডার মেনে চলিনা। তিনি বললেন সেন্ট্রাল পারচেজ করতে পারো, আমি একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, আমি বলছি কামাখ্যা বাবু আর মন্ত্রী থাকবেন না।

এইভাবে মন্ত্রীর একটা অর্ডারকে ভায়োলেট করা হল। মুখ্যমন্ত্রী সব জেনেও তার বিরুদ্ধে কোন পদক্ষেপ নিলেন না। সুতরাং এই তো বিপজ্জনক অবস্থা। এইভাবে আমি একটার পর একটা তথ্য দিতে পারি। একদিকে নর্মাল ওয়ার্ক ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় করা সম্ভব হচ্ছে না এবং এইভাবে সরকারী কাজে গাফিলতি হচ্ছে। তারপরে এ্যাডিশনাল পোষ্ট ক্রিয়েট করার চেষ্টা হল। মাননীয় মুখ্যমন্ত্রী সম্মতি দিলেন, অর্থমন্ত্রী সম্মতি দিলেন কিন্তু অবতার মহামানব ওই চীফ ইঞ্জিনিয়ারকে সরানো গেলো না। বরং মন্ত্রীই সরে গেলেন।

আগের মন্ত্রী ঘরে গেলেন এখন তার জায়গায় ডাঃ ওমর আলি শ্রদ্ধেয় মানুষ তিনি এসেছেন, তাই তাকে অনুরোধ করবো—আমি সমস্ত পেপারস আপনার হাতে তুলে দেবো—আপনাকে তদন্ত করে দু-এক মাসের মধ্যে.হাউসকে জানাতে হবে এই যে দুনীতি পরায়ণ চীফ ইঞ্জিনিয়ার যার দরুণ পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সেচ ব্যবস্থা'—ওয়র্ড ব্যাঙ্ক প্রজেক্ট সেন্ট্রালাইজ রিসোর্স সার্কেলের থেকে পারচেজের নামে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা তছরূপ হয়েছে। সেই মহামানবটির অবস্থান কোথায় গিয়ে দাঁড়াবে এক মাসের মধ্যে হাউস চলতে চলতে তা জানাতে হবে, পরিষ্কার ভাবে জানাতে হবে এটা আমার আবেদন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষুদ্র সেচ দপ্তর সম্বন্ধে আপনাকে বললাম। সেখানে একটা ভুতের আড্ডাখানা হয়েছে। একটা দুর্নীতির আগ্নেয়গিরি বাসা বেঁধেছে। সেখানে আমরা কি দেখছি, অর্ডার হল মাল কিনতে হবে বিভিন্ন ধরণের জিনিষপত্র, সেই ব্যাপারে কতকগুলি প্রাইভেট কোম্পানীকে বগল দাবা করে আমাদের প্রখ্যাত সেই চিফ ইঞ্জিনীয়ার মহাশয় মন্ত্রী মহাশয়কে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে—সেই স্বর্গীয় কানাইবাবু তিনি উপরে চলে গেছেন, ভালো মানুষ ছিলেন—তিনি জানেন কিনা আমি জানিনা এই সব ব্যাপারে কিন্তু কাগজে বলছে এইসব ব্যাপার সেখানে চলেছিলো, টেন্ডার কমিটির নামে যেসব টেন্ডার দেওয়া হচ্ছে যেসব মাল কেনার

জন্য বলা হচ্ছে সেই মালগুলি, লক্ষ লক্ষ কোটি কোটি টাকার মাল পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার গোডাউনে পড়ে আছে। এতো বিপজ্জনক ব্যাপার ! তাহলে কিসের জন্য টেন্ডার, কিসের জন্য মাল কেনা, এমনি করে তা বেশ কিছু সংখ্যক পি. ভি. সি. পাইপ পড়ে আছে নষ্ট হচ্ছে। আবার টেন্ডারও ডাকা হচ্ছে আমি কতকগুলি কোম্পানীর নাম দিতে পারি যেসব কোম্পানীগুলি এই মধুকুঞ্জের শরিক হয়ে প্রখ্যাত হচ্ছে, প্রাচ্যবিদকে ঘিরে রেখেছে যেমন এগ্রিকো-ইন্ডিয়া, পাইওনিয়ার ইঞ্জিনীয়ার। এতো বিপজ্জনক ব্যাপার এসব তথ্য আছে, সব যদি পড়তে হয় তাহলে রাত কাবার হয়ে যাবে। স্যার, আমি সমস্ত তথ্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে দেবো। আমি জানি তিনি খুব স্টেট ফরোয়ার্ড লোক, কারণ আজ উনি মন্ত্রী হয়েছেন, ট্রেজারী বেঞ্চে বসেছেন আমি ওনার অনেক বক্তব্য শুনেছি, মাঝ মাঝে মনে হতো যেন তার কণ্ঠে বিরোধী দলের বক্তব্য বেরিয়ে আসছে। তাই আজকে তার মধ্যে দিয়ে আমি দেখতে চাই এই বিষয়ে যে কোটি কোটি টাকার বিপজ্জনক অবস্থা এখানে সৃষ্টি হয়েছে এই ক্ষুদ্র সেচ দপ্তরে তাকে এটা খুঁজে বার করতে হবে। সেন্ট্রাল এক্সাইজ দেওয়ার নামে এক্সাইজ ডিউটি দেওয়ার ব্যাপারে এই কোম্পানীগুলি এই দপ্তরের অফিসারদের সঙ্গে এতো যোগাযোগ রেখেছে যে সেন্ট্রাল গবর্ণমেন্টর কাছে যত টাকা জমা দিচ্ছে তার থেকে অন্ততঃ ৯ লক্ষ টাকা বেশী এক্সাইজ ডিউটি দিতে হবে। এইটা বলে দিলোনা, কিন্তু সরকারের কিছু কিছু ইঞ্জিনীয়ার বলিষ্ঠভাবে সেই সমস্ত জিনিষগুলি ধরে যখন অন্য দপ্তরের ইঞ্জিনীয়ারদের বলে তাদের এই বিল পাওনা আছে এবং সেই অনুযায়ী তাদের সেই টাকা কাটতে বললে তখন এই মুখ্য ইঞ্জিনীয়ার মহাশয় লিখিত ভাবে বলছেন যে না ঐ কোম্পানীর ঐ টাকা কেটো না তোমরা এগিয়ে যাও। এতো বিপজ্জনক ব্যাপার। স্যার, আমি তাই আপনার কাছে দাবী করবো সমস্ত পেপারস আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর কাছে তুলে দেবো, কারণ আমরা দেখেছি পশ্চিমবঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রজেক্টের যে প্রজেক্ট সেটা যদি সঠিক সময়ে ইমপ্লিমেন্টেড হতো তাহলে বাংলার ইরিগেশান প্রোটেনশিয়াল আজ যা আছে তার দ্বিগুণ বেড়ে যেতো।

**[4.25–4.35 P.M.]**

গ্রামে গ্রামে ক্ষুদ্র সেচ দপ্তরের কাজ অনেক বেশী প্রসারিত হতে পারতো। আজকে যে তিনলক্ষ স্যালো টিউবওয়েলের ফিগার মাননীয় মন্ত্রীমহাশয় দেবার চেষ্টা করেছেন তার শতকরা আশি ভাগ স্যালো টিউবওয়েল ব্যাক্তিগত উদ্যোগে তৈরী করা হয়েছে। ক্ষুদ্র সেচ দপ্তরের কোনো এক্তিয়ার জানাবার অধিকার নেই। আমরা দেখেছি ডিপ টিউবওয়েল মাত্র ২ লক্ষ ৯৮ হাজারটি পশ্চিমবঙ্গে অপারেটেড, ফিগার দিয়েছেন। এর মধ্যে স্যার, শতকরা ৫০ ভাগই অচল বিদ্যুতের অভাবে, অপারেশানের অভাবে, যন্ত্রপাতি চুরির জন্য। কাজে কাজেই যে ইরেগেশান পোটেনশিয়াল দেখানো হয়েছে, আসলে কিন্তু তা হয়নি স্যার। অদ্ভুত স্যার, একটা সার্কুলার বিভিন্ন জেলা পরিষদগুলি দিয়েছে আমরা শুনলাম। কোথায় যাচ্ছেন ? আপনি অবাক হয়ে যাবেন যে এই অর্থনৈতিক অবস্থা, মানুষের অর্থনৈতিক অবস্থা গ্রামে, গ্রামাঞ্চলে চেষ্টা করছে নিজেদের বুনিয়াদ ভালো করতে সেখানে জেলা পরিষদগুলি বলছে যে মিডিয়াম ডিপ টিউবওয়েল করা যাবে না। যেখানে ৩০ থেকে ৩৫ হাজার টাকা খরচা করলে মিডিয়াম ডিপ টিউবওয়েল করা যায়। একটা স্যালো টিউবওয়েলের তিনগুণ ইরিগেশান পোটেনশিয়াল দিচ্ছে। আর সেখানে বলা হচ্ছে যে, করা যাবে না। অদ্ভুত ব্যাপার। যেখান বলছে যে, বিদ্যুৎ দিতে পারছে না সেখানে বলছে যে মিডিয়াম ডিপ টিউবওয়েল করা যাবে না। কি যুক্তি স্যার ? সারা পশ্চিমবঙ্গে আজকে মিডিয়াম ডিপ টিউবওয়েল ২৪৬টা, মিডিয়াম ডিপ টিউবওয়েল যদি অনেক বেশী সংখ্যক অনেক কম টাকায় কো-অপারেটিভ সেকটারের মধ্যে দিয়ে, যৌথভাবে ক্লাস্টার প্রোজেক্ট করতে পারতেন তাহলে অনেক সময় কমপ্রিহেনসিভ ইউটিলাইজেশান অফ দি আন্ডারগ্রাউন্ড ওয়াটার আমরা করতে পারতাম। আজকে অবস্থাটা এই জায়গাতে এসে দাঁড়িয়েছে। ক্ষুদ্র সেচ দপ্তরের সার্বিক পরিস্থিতিটা মন্ত্রীর হাতে, মন্ত্রীসভার হাতে নেই। এমন কি মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত ছুঁতে

ভয় পান চীফ ইঞ্জিনীয়ার মাইনর ইরিগেশানকে। আমরা দেখলাম মাননীয় প্রাক্তন মন্ত্রী, কামাখ্যা নন্দন দাস মহাপাত্রের বিরুদ্ধে একটা ঘটনা বেরোলো—যে তিনি নাকি কনট্রাক্টরদের কাছে পয়সা চেয়েছেন। খবরের কাগজে.দেখেছি। তাঁর বিবৃতি সব হোলো, টোলো। বাংলার ইতিহাসে এই ঘটনা কখনো ঘটেনি। আমি দাবী করছি, হাউসের মধ্যে যে মাননীয় মন্ত্রী দায়িত্ব নিয়েছিলেন, হি উইল পারসোনালি প্রুভ ইন্টু দি ম্যাটার। সেই তদন্তের ফল মাননীয় মুখ্যমন্ত্রীকে হাউসে টেবিল করতে হবে। জানতে হবে। এই জায়গাতে দাঁড়িয়ে আমি বলতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যিনি মন্ত্রী হয়েছিলেন, চুপিসারে চলে গেছেন। আপনার মাধ্যমে দাবী করছি, সার্বিক ঘটনার জন্য, এতবড় একটা ঘটনা তার জন্য মাননীয় মন্ত্রীকে এই হাউসে বিবৃতি জানাবার সুযোগ দিতে হবে। এই হাউসে তাঁর বিবৃতি দেওয়া উচিত। কি ব্যাপার হয়েছে, আমাদের জানবার অধিকার আছে। হাউসের মেম্বার হিসাবে কেন এটা হবে না? হচ্ছে না কারণ, সামগ্রিকভাবে বামফ্রন্ট সরকারের দুর্নীতি। আগ্নেয়গিরির উপর বসে আছেন এবং তাঁদের পোষণ করছে সবাই। আমি এটা ক্যাটিগোরিক্যালি বলতে চাইছি। এক শ্রেণীর দুর্নীতিগ্রস্থ অফিসার, এক শ্রেণীর দুর্নীতিগ্রস্থ টেকনোক্র্যান্ট যাঁরা এই প্রসেসের মধ্যে দিয়ে কোটি কোটি টাকা নষ্ট করে ক্ষুদ্র সেচ দপ্তরকে শেষ করে দিয়েছেন। বাংলার স্বার্থকে আজকে জলাঞ্জলি দিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে একটা পেপার আছে। আপনার মাধ্যমে ডিসপ্লে করবো। আপনার কাছে বিনীত আবেদন যদি আইটেমওয়াইজ ডিসপ্লে করা যায় তাহলে আপনি দেখবেন যে, কোটি কোটি টাকা নষ্ট হয়ে গেছে। নাম ক্ষুদ্র কিন্তু অর্থ বৃহৎ, এর নাম ক্ষুদ্র সেচ দপ্তর।

মাননীয় মন্ত্রী ডাঃ ওমর আলিকে আমার বিনীত আবেদন যে কাজের মধ্যে দিয়ে তার যে সুনাম তাকে সত্যিকারের প্রতিষ্ঠিত করবার জন্য এই হাউস চলতে চলতে, এখানে আপনাকে বিবৃতি দিতে হবে এবং আমাদের দাবি ক্ষুদ্র সেচের স্বার্থ অপরাধ প্রবণ বিভাগীয় দুর্নীতিগ্রস্থ ঐ চীফ ইঞ্জিনীয়ার, মাইনর ইরিগেসানকে অবিলম্বে সাসপেন্ড করতে হবে এবং তার বিরুদ্ধে তদন্ত করতে হবে এবং সার্বিকভাবে কি পরিস্থিতিতে আপনার দলের আরেকজন বিধায়ক, তিনি চুরি করেছেন, না ডাকাতি করেছেন, কতভাগ বাঁটোয়ারা কন্ট্রাকটাররা করেছেন, তারপর মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সেটাও এটা বিশাল ব্যাপার, তারপর ক্ষুদ্রসেচ বিশ্বব্যাঙ্কের কোটি কোটি টাকা, এইসব ব্যাপারে শ্বেতপত্র প্রকাশ করে বলতে হবে ও আমাদের হাউসকে জানাতে হবে, এটা আমাদের দাবী। মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রীর কাছে আমি তার বিভাগ সম্বন্ধে কয়েকটি প্রস্তাব রাখতে চাই। যেমন—জেলা পরিষদ যে এমবারগো দিয়েছেন তাতে মিডিয়াম ডিউটি ডিপ টিউবওয়েল করা যায় না। এটা অবিলম্বে রিভিউ করে মিডিয়াম ডিউটি ডিপ টিউবওয়েল করতে হবে। এটা করলে ক্ষুদ্র কৃষক, প্রান্তিক চাষী গুচ্ছ প্রকল্পের মাধ্যমে মিডিয়াম ডিউটি ডিপ টিউবওয়েল-এর সহযোগিতা অনেক বেশী করে পারে ও তারা চাষের কাজে এগিয়ে যেতে পারবে। বিদ্যুতের ক্ষেত্রে এই সরকারের যে মানসিকতা তাতে আমরা দেখছি ডোমেস্টিক ইউজ, ইন্ডাসট্রিয়াল ইউজ এবং এগ্রিকালচারল ইউজ—কেন আজকে বলতে পারছেন না ক্ষুদ্র সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রী যে পশ্চিমবাংলায় ৯০ ভাগ মানুষ যেখানে কৃষিপ্রধান, সেখানে সেই মানুষগুলোর স্বার্থে কৃষিক্ষেত্রে বিদ্যুতকে সর্বাধিক গুরুত্ব দিয়ে সরবরাহ করতে হবে। আজকে স্যালো ডিপ টিউবওয়েল, ডিপ টিউবওয়েল এবং মিডিয়াম ডিউটি ডিপ ডিউবওয়েলকে কেন গ্রামীম বৈদ্যুতীকরণের সঙ্গে ব্যবস্থা করা হবে না ? কেন আমরা ক্ষুদ্র সেচের ক্ষেত্রে পিছিয়ে পড়ে থাকবো ? আজকে দিনের পর দিন আমরা এই ব্যাপারে বিধানসভায় বলি, বিভাগীয় কমিটির মিটিং-এ বলি, ব্লক স্তরে বলি—কিন্তু অদ্ভুত ব্যাপার, ক্ষমতা বিকেন্দ্রীকরণের এক সুন্দর কথা ঝুলিয়ে রেখে এইভাবে চলছে—জোনাল ম্যানেজার করবে, না ব্লক করবে, না বিদ্যুৎ সচিব করবে, নাকি বিদ্যুৎ মন্ত্রী করবে, এদের মধ্যে কোন কোহেশান নেই, অ্যাবসিলিউট ল্যাক অফ্য কোহেশান আমরা দেখছি। কেউ কোন উত্তর দিতে পারছে না, কারোর মুখে কোন উত্তরর নেই। এই জায়গায় দাঁড়িয়ে আমরা কিছু প্রস্তাব রাখছি-ক্ষুদ্র সেচ দপ্তর, বিদ্যুৎ দপ্তর এবং কৃষি দপ্তর-এর কাজের জন্য একটা

যৌথ কমিটি করে কৃষিক্ষেত্রে বিদ্যুৎকে সর্বাধিক গুরুত্ব দেওয়া হোক। আরেকটা প্রস্তাব আমি আপনাদের কাছে রাখছি, ক্ষুদ্র সেচের ক্ষেত্রে আন্ডারগ্রাউন্ড ওয়াটার সার্ভে রিপোর্ট, যেটা আছে তাতে প্রায়শঃই বলা হয় পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও লবনাক্ত দক্ষিণ ২৪ পরগণার জল নাকি কাজে লাগানো যায় না। সম্প্রতি সেইসব জায়গায় আন্ডারগ্রাউন্ড সার্ভে হয়েছে, রামনগর, পুরুলিয়া, বাঁকুড়া প্রভৃতি জেলাগুলোকে পাথুরে জেলা বলে টেকনোক্রেটরা বলেছে কিন্তু সেই পুরুলিয়া, বাঁকুড়া জেলায় মাটির নীচে জলকে সেচের কাজে লাগানো যেতে পারে, পানীয় জলের কাজে ব্যবহৃত করা যেতে পারে। আমি আপনাকে অনুরোধ করছি, আপনি অবিলম্বে এটাকে গুরুত্ব দিয়ে বিবেচনা করুন এবং মেদিনীপুর ও দক্ষিণ ২৪ পরগণার যে লবনাক্ত জল আছে সেই জলকে ঠিকমত বৈজ্ঞানিক পদ্ধতিতে কাজে লাগাতে হবে এবং এস. ডবলু, আই. ডি যে রিপোর্ট দিয়েছে সেই ব্যাপারে আপনাদের পদক্ষেপ নিতে হবে এবং সিস্টেমেটিক ডিপার্টমেন্টকে সেই জায়গায় ক্ষুদ্র এবং পানীয় জলের ক্ষেত্রে পদক্ষেপ নিতে হবে।

**[4.35–4.45 P.M.]**

আপনাকে আবেদন করব ক্ষুদ্র সেচের ক্ষেত্রে বৃহৎ, মাঝারী সেচ এবং ক্ষুদ্র সেচের মধ্যে অবস্থানগত ফারাক যেন থাকে। মাঝে মাঝে কিন্তু আপনাদের মধ্যে কোহেশান নেই, আপনারা সম্পৃক্ত হতে পারেননি দপ্তরের মধ্যে। গণেশ বাবুকে কাগজে দেখছিলাম শুধু বাঁধগুলি রক্ষণা-বেক্ষণের জন্য দায়িত্ব দেওয়া হয়েছে। ১৪ বছর ধরে যে পাপ করেছেন তার প্রায়শ্চিত্ত একসঙ্গে করতে হবে। ১৪ বছর ধরে নদী বাঁধে মাটি ফেলেননি। জমিদারী এমব্যাঙ্কমেন্ট মাটি ফেলার জন্য লক্ষ লক্ষ কোটি কোটি টাকা কাগজে-কলমে দেওয়া হয়েছে, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতির মধ্যে কোটি কোটি টাকা তছরূপ হয়েছে, কাজে লাগেনি। মার্কসবাদী কেডার পোষা হয়েছে, মন্ত্রী মুক বধিরের মত বসে থেকেছেন, কিছু করার ক্ষমতা নেই। আজকে সেচমন্ত্রীর অবস্থা বন্দী অবস্থা, কারাগারে যেভাবে বন্দী থাকে সেই বন্দী অবস্থায় তিনি জীবন-যাপন করছেন, একটি দাবি করার তাঁর হিম্মত নেই। কেন সেভেন্থ প্ল্যানের অন গোইং স্কীমগুলি হচ্ছে না এবং এইট্থ প্ল্যান ফাস্টএপ্রিল, ১৯৯২ সাল থেকে শুরু হবে, ১৯৯১-৯২ আউট লে মুখ্যমন্ত্রী গিয়ে প্ল্যান এ্যাপ্রুভ করে এসছেন, কিন্তু তার রিফ্লেকশান আমরা দেখতে পাইনি সেচ দপ্তরে। কোথায় দাবি, কোথায় আন্দোলন, কোথায় দেবব্রতবাবুর সেই সোচ্চার বাংলার মানুষের জন্য ? আপনার জেলা পরিষদের সঙ্গে দ্বন্দ্ব অফিসারদের, মন্ত্রীদের সঙ্গে জেলা পরিষদের সভাপতিদের দ্বন্দ্ব, তার খেসারত দিতে হচ্ছে বাংলার মানুষদের। আমার আবেদন দয়া করে একটা নীতি নির্ধারণ করুন। মাননীয় বুদ্ধদেববাবু এখানে আছেন, তাঁকেও বলি সেচ ব্যবস্থার মাধ্যমে বাঁধ রক্ষণা-বেক্ষণের নামে বাঁধ মেরামতের নামে জেলা পরিষদের সাথে দেবব্রতবাবুর, আর এস পি'র সাথে সি পি এমের দ্বন্দ্ব, ব্লকে কেডার পোষা, এই রাজনীতি ৪ বছর বন্ধ রাখুন, তাহলেই সত্যিকারে বাঁধগুলি মেরামত হবে, সত্যিকারে কাজগুলি হবে। আমি উদাহরণ দিয়ে একটা ছোট ঘটনা বলি। মাননীয় মন্ত্রী স্বর্গে গেছেন, তাঁর নাম উচ্চারণ করা ঠিক নয়, সেই মন্ত্রী কানাইবাবু তাঁর নিজেব এলাকা দাঁতনে পর্যন্ত এক বছর ধরে একটা ডিল টিউবওয়েলের সাইট ঠিক করে দিতে পারেননি। কারণ, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এবং সি পি আই-এর মধ্যে এত দ্বন্দ্ব যে সেই ডিপ টিউবওয়েলের সাইট ঠিক করতে পারেননি। এই অবস্থা আজকে চলছে। তাই আমি প্রথমে দাবি করব যে দাবিটা দেবব্রতবাবুর মুখ দিয়ে হওয়া উচিত সেই দাবি আপনি করতে পারবেন না, আপনার হয়ে আমি বলি ওঁকে ফ্রি হ্যান্ডে কাজ করতে দেওয়া হোক সেচ দপ্তরকে ডাকাতগুলোর হাত থেকে বাঁচিয়ে। ডিসেন্ট্রালাইজেসানের নামে একটা চূড়ান্ত কনসেনট্রেশান অব সেন্ট্রালাইজেসান অব মেথড যেটা হচ্ছে সেটা সায়েনটিফিক্যালি এ্যানালিসিস করে সত্যিকারে পদক্ষেপ নিতে হবে। আর তিস্তার ব্যাপারে আমরা সবাই মিলে আওয়াজ তুলি, গঙ্গার ভাঙ্গন নিয়ে আমরা সবাই মিলে আওয়াজ তুলি, মাঝারী এবং বৃহৎ যেসব পরিকল্পনাগুলি আজকে পরিবেশ দপ্তরের নাম করে, নানা অজুহাত

দিয়ে যে ঝুলিয়ে রেখেছে সেগুলি সত্যিকারে কি অবস্থা তা নিয়ে আমরা খোঁজ নিই, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি কাটমোশানের স্বপক্ষে এবং এই বাজেটের বিরোধিত করে।

**মিঃ স্পীকার ঃ** ডাঃ ভুঁইয়া, আপনি ১০ মিনিট বাড়তি সময় বলেছেন, আপনাদের পার্টি থেকে এই ১০ মিনিট সময় বাদ যাবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর ১৯৯১/৯২ সালের ব্যয় বরাদ্দকে সমর্থন করতে গিয়ে কিছু কথা বলব। মাননীয় বিরোধী দলের সদস্য ডাঃ মানস ভূএঁয়া তাঁর বক্তব্যের ৫০ মিনিটের মধ্যে তিনি বেশীর ভাগ সময়ই দুর্নীতির কথা বললেন। শুনে মনে হল—'এ যেন ভূতের মুখে রাম নাম'—উনি বোধ হয় ওয়াংচু কমিশনের কথা ভুলে গেছেন! ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত যে সরকার ছিল, সেই সরকারের ওয়াংচু কমিশনের কথা বোধ হয় ভুলে গেছেন! উনি বোধ হয় কংগ্রেস অফিসের বিক্ষোভ, পাল্টা বিক্ষোভের কথা ভুলে গেছেন। পোস্টার লেখালেখির কথা বোধ হয় ভুলে গেছেন! বাম ফ্রন্ট সরকারের পুলিশ কংগ্রেস সভাপতি সিদ্ধার্থ শঙ্কর রায়কে অফিসে ঢুকিয়ে দিয়ে এসেছে আপনাদের দলাদলির কথা এরই মধ্যে ভুলে গেছেন! একটি স্বৈরতন্ত্রী দল, যারা গণতন্ত্রে বিশ্বাস করে না, যে দলের কোন নির্বাচন হয়নি দীর্ঘদিন ধরে, তারা এর বেশি কিছু বলতে পারে না। বিকেন্দ্রীকরণ দেখলেই তারা আত্‌কে ওঠে, ভয় পায়। জনগনকে যারা ভয় পায়, তারাই এই কথা বলে এবং সেই ভয়েই এই কথা বলছেন। আমাদের হুগলী জেলার নির্বাচনের ফলাফল দেখলেই সেটা বুঝতে পারবেন। গোঘাটে ফরোয়ার্ড ব্লকের শিবুবাবু সর্বোচ্চ ৪২ হাজার ভোটে কংগ্রেসকে পরাজিত করেছেন। বাম ফ্রন্টের সমর্থনেই এটা হয়েছে। আমাদের মধ্যে বিভেদ নেই। উনি যেটা দেখাবার চেষ্টা করেছেন—জেলাপরিষদ এবং মন্ত্রীর মধ্যে কোন বিভেদ নেই। প্রভাসবাবুর সময় থেকে আমাদের জেলায় দেখেছি, জমিদারি বাঁধের কাজ কন্ট্রাকটররা করতে পারব না বলতেই, বর্ষার মুখে জেলা পরিষদ সেই টাকা নিয়ে পঞ্চায়েতের মাধ্যমে ১৫/২০ দিনের মধ্যেই সেই বাঁধের কাজ করে দিল। উনি প্রভাসবাবুর নাম নিয়ে বললেন বলেই আমি এই কথা বললাম। উনি মেদিনীপুর, বর্ধমানের নাম উল্লেখ করেছেন। বর্ধমান, মেদিনীপুরের সভাধিপতি পশ্চিমবঙ্গের উন্নয়ণ মূলক কাজের মধ্যে শ্রেষ্ঠতম, তারা সেটা প্রমাণ করেছেন। আর তাদের বিরুদ্ধেই আপনি এই সব কথা বলছেন! সেই জন্যই আমি বললাম—'ভূতের মুখে রাম নাম'—উনি ১৪ বছরের পাপের প্রায়শ্চিত্ত করার কথা বললেন। প্রায়শ্চিত্ত দেখলেন না! ৩ মাস'ও হয়নি ভোটের ফল প্রকাশিত হয়েছে জনগন কি রায় দিয়েছে? জনগন ওদের বিশ্বাস করেনি। তাই জনগন ওদের প্রায়শ্চিত্ত করে দিয়েছে। ওদের যে ক'টি আসন ছিল, সেই ক'টিতে সীমাবদ্ধ করে রেখে দিয়েছে। মিঃ স্পীকার, স্যার, উনি বিদ্যুত দপ্তর বিকেন্দ্রীকরণ সম্পর্কে বললেন। এতে নাকি কে কর্তা, সেটা উনি বুঝতে পারছেন না। প্রতিটি গ্রুপ সাপ্লাই-এ সরকার, পঞ্চায়েত প্রতিনিধি এবং জনগনের প্রতিনিধি নিয়ে কমিটি আছে এবং তারাই ঠিক করে দেয় কোনটা অগ্রাধিকার পাবে। জেলাপরিষদের ভিত্তিতে জেলা এ্যাডভাইসারি কমিটি আছে। সেখানে এম. এল. এ আছেন, এম.পি আছেন। তারাই ঠিক করে দেন, কোনটা আগে হবে। উনি বোধ হয় সেই মিটিং-এ যান না এবং সেখানে যেতে ভয় পান। সেই জন্যই উনি আমলাতন্ত্রের হাতে ক্ষমতা বেশি দিতে চাইছেন। জনগনের সঙ্গে আমলাতন্ত্রের একটা পার্থক্য আছে এবং এই জায়গাতেই বাম ফ্রন্টের সঙ্গে ওদের পার্থক্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি তিস্তা প্রজেক্টের কথা বললেন। তিস্তা প্রজেক্ট হচ্ছে ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তম প্রজেক্ট। ভাক্রানাঙ্গালের পরেই এর স্থান হবে। এই ভাক্রানাঙ্গাল যদি সম্পূর্ণ ভাবে কেন্দ্রীয় সরকার তাদের টাকা দিয়ে তৈরী করে দিতে পারে তাহলে সেই কেন্দ্রীয় সরকারের দায়িত্ব এই তিস্তা প্রজেক্টের ক্ষেত্রে থাকবে না কেন? এই প্রশ্নটি কিন্তু উনি এড়িয়ে গেলেন। ভাক্রানাঙ্গাল, নাগার্জুন সাগর, কোশি এবং তেহারি—ভারতবর্ষের এই ৪ টি বড় প্রকল্পকে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ নিজের খরচে করে দিয়েছে। আর পশ্চিমবঙ্গের সব চেয়ে বৃহত্তম প্রজেক্ট—ভারতের দ্বিতীয় বৃহত্তম প্রজেক্টের জন্য তারা মাসে ৫ কোটি টাকা দিয়েছে।

**[4.45—4.55 P.M.]**

সেখানে রাজ্যসরকার তার সীমিত আর্থিক ক্ষমতাতেও ৩২০ কোটি টাকা খরচ করেছেন। উনি বলেছেন, তিস্তা করতে গিয়ে অন্য সব প্রকল্পগুলি বেহার হয়ে গিয়েছে। বাজেটের প্রায় ৫০ শতাংস টাকা খরচ হয় তিস্তার জন্য এবং বাকি টাকায় অন্য প্রকল্পগুলি করার চেষ্টা করা হয়। কিন্তু এর জন্য যে কেন্দ্রীয় সরকারই দায়ী সে কথা কিন্তু তিনি একবারও বললেন না। উনি বললেন সুবর্ণরেখা প্রকল্পের কথা। জিজ্ঞাসা করলেন কেন হচ্ছে না এই প্রকল্প। স্যার, ১৯৯০/৯১ সালের বার্ষিক যোজনাতে ২২৬.৮২ কোটি টাকা এরজন্য বরাদ্দ করা হয়েছে, খুব গুরুত্বপূর্ণ প্রকল্প এটা কিন্তু কেন্দ্রীয় সরকারের বন ও পরিবেশ দপ্তর সেই প্রকল্পটি আটক রেখে দিয়েছ। যেমন করে কেন্দ্রীয় সরকার বক্রেশ্বর এবং হলদিয়া প্রকল্পকে আটকে রেখে দিয়েছিল ঠিক একই ভাবে ঐ সুবর্ণরেখা প্রকল্প এবং আরো কয়েকটি প্রকল্পকে কেন্দ্রীয় সরকার আটকে রেখে দিয়েছেন। তিস্তা-জলঢাকা/ক্যানেল প্রকল্প, ৯৫ হাজার একর জমিতে সেচের ব্যবস্থা করা যাবে সেটাও কেন্দ্রর বন ও পরিবেশ দপ্তর আটকে রেখে দিয়েছেন। অনুরূপভাবে কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণের পরিকল্পনা—৩১১ কোটি টাকার প্রকল্প সেটাও কেন্দ্রীয় সরকারের বন ও পরিবেশ দপ্তর আটকে রেখে দিয়েছেন। এগুলির অনুমোদন তারা দিচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফরাক্কাব কথা বলে উনি খুব কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন। মালদহ, মুর্শিদাবাদের গঙ্গা ভাঙছে কেন? ফরাক্কা পরিকল্পনার যে ত্রুটি সেই ত্রুটিই হচ্ছে এর কারণ এবং তারই ফলে আজ ঐ দুটি জায়গায় গঙ্গায় ভাঙন হচ্ছে। স্যার, ফরাক্কা প্রকল্পের সময় কি লক্ষ্য ছিল? এক নং লক্ষ্য ছিল গঙ্গার জলে সেচ হবে এবং দু নং ছিল গঙ্গার জল হুগলী নদী দিয়ে প্রবাহিত করিয়ে হুগলী নদীর নাব্যতা বাড়ানো হবে। তা কিন্তু হয়নি। সেখানে চড়া পড়ে যাচ্ছে। একদিকে চড়া পড়ছে আর অপর দিকে মালদহ ও মুর্শিদাবাদের গ্রামের পর গ্রাম ভেঙ্গে যাচ্ছে। বৈজ্ঞানিক, বিশেষজ্ঞ ডঃ মেঘনাদ সাহা যে পরামর্শ দিয়েছিলেন তা গ্রহণ করা হয়নি। তার পরামর্শ গ্রহণ না করার ফল আজকে ফলছে। সেখানে ডি. ডি. সি'র ৮ টি ড্যাম হবার কথা ছিল কিন্তু তা না হয়ে ৪ টি ড্যাম তৈরি করা হ'ল। ডঃ মেঘনাদ সাহা বারবার বলেছিলেন যে এর ফলে দেশের সর্বনাশ হবে কিন্তু তার কথা শোনা হয়নি। ফলে যখন উপর থেকে জল আসে তখন সেই জল ধরে রাখার ক্ষমতা থাকে না। জল এলে জল ছেড়ে দিতে হয়। জল ছাড়ার ফলে আমরা হুগলী, হাওড়া, বর্ধমানের মানুষরা বন্যার কবলে পড়ে মারা যাই। কংগ্রেসের এই যে পাপ তার ফলে এখানকার মানুষদের দুর্ভোগের মধ্যে পড়তে হয়। উনি বন্যার কথা বলেছেন। মান সিং কমিটি বন্যা নিয়ন্ত্রনের জন্য সুপারিশ করেছিলেন কেন্দ্রীয় সরকারের কাছে। আমার পরে বিরোধীদলের যে বক্তা বলতে, উঠবেন তিনি কি বলবেন যে ঐ মান সিং কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন কিনা? আমরা জানি যে তারা মানে নি। রাজ্যসরকার মেনে যে সব পরিকল্পনা তারজন্য করেছিলেন টাকার অভাবের জন্য তা কার্যকরী করা যাচ্ছে না। সেখানে কেন্দ্রীয় সরকারের যে বরাদ্দ সেটা আমরা পাচ্ছি না ফলে এই অবস্থা হয়েছে। স্যার, এসব সত্বেও আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় অনেকগুলি নদী প্রকল্পে হাত দিয়েছেন। রূপনারায়ণ এবং মুন্ডেশ্বরী নদীর গর্ভে বালি জমেছে। সেচ বিভাগের যে সাবজেক্ট কমিটি ছিল তারা সুপারিশ করেছিলেন যে বালি তুলে ফেলতে হবে। টাকার অভাবের জন্য সেটা আমরা কার্যকরী করতে পারছি না। ডি. ভি. সি-র কথা বলতে গেলে সেই পুরানো কথাই আসে। বাংলা, বিহার রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকার—এটা যখন তৈরি হয় তখন একত্রে টাকা দিয়ে করেছিলেন। কিন্তু আজকে কি হচ্ছে? কেন্দ্রীয় সরকার মনে করছেন যে এটা তাদের সম্পত্তি, যা খুশী তারা তাই করবেন, যাকে খুশী জল দেবেন। এটা কি নিয়ম?

বিহার, পশ্চিমবঙ্গের কথা কেন্দ্রীয় সরকার শোনেনা। আজকে ডি. ভি. সি-তে জল বেশী জমে গেলে সেটা তারা ছেড়ে দেয় এবং তার ফলে বর্ষার সময়ে বর্ধমান, হাওড়া, হুগলীকে দুর্ভোগের মধ্যে পড়তে হয়।

আবার যখন জলের প্রয়োজন হয় তখন বিদ্যুতের জন্য জল ধরে রাখার নাম করে চাষীদের জল দেওয়া হয়না এবং তার ফলে চাষীরা মার খায়। আবার বিদ্যুত উৎপাদন কম হয় বলে ডি. ভি. সি-র বিদ্যুতও বর্ধমান, হুগলী, হাওড়া পায়না। ফলে চাষীরা দুই দিকে থেকে মার খাচ্ছে। আমি আপনাদের এই কথা বলতে চাই যে আপনারা কি ১৯৭৬ সালের নির্বাচনের কথা ভুলে গেছেন? সেই সময়ে সেচ মন্ত্রী ছিলেন গণি খান চৌধুরী। তিনি ইরিগেশানের টাকা নিয়ে তার কেন্দ্রে মালদায় একটা সুইমিং পুল করেছিলেন, পার্ক করেছিলেন তাতে কোন অন্যায় হয়নি। ১৯৭৬ সালে মন্ত্রী হিসাবে তিনি হুগলী জেলার দাঁদপুর থানার হাসনান গ্রামে ঘিয়া নদীর তীরে ঘিয়াকুন্তী নিকাশী প্রকল্প মঞ্জুর হবার পরে উদ্বোধন করে আসেন, কিন্তু একটা টাকাও ঐ প্রকল্পে খরচ করেন নি। আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রী প্রভাষ রায়ের নেতৃত্বে সেই কাজ শুরু হয়েছিল। আজকে সেই প্রকল্প শেষ হওয়ার মুখে। আজকে এদের জবাব দেবার কিছু নেই। আমরা জানি যারা জেগে ঘুমায় তাদের ঘুম ভাঙানো যায় না। এরাও জেনেশুনে এই সব কাজ করেছেন, কাজেই এদের বলার কিছু নেই। ওরা শুধু গলাবাজী করছেন, আর ইতিহাসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। ওরা শুধু সেচের কথা বলছিলেন। আজকে তথ্য নিলে দেখা যাবে যে ওদের সময়ে ক্ষুদ্র সেচের কি অবস্থা ছিল? আজকে বামফ্রন্ট সরকারের ১৪ বছরের রাজত্বে কত ডিপ টিউবওয়েল হয়েছে, কত মিনি ডিপ টিউবওয়েল হয়েছে, কত স্যালো হয়েছে, পঞ্চায়েতের মাধ্যমে কত খান, বিল, মজা পুকুরের সংস্কার হয়েছে। আজকে এগুলি করার ফলে চাষীরা নিজেরা উদ্যোগ নিয়ে সেচের ব্যবস্থা করছে। সেই জিনিস কংগ্রেসের চোখে পড়ে না। আই. আর. ডি. পি ও জে. এল. ওয়াই.-এর সহযোগিতায় বর্তমানে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি চলছে, বিভিন্ন কর্মসূচীর মাধ্যমে ক্ষুদ্র সেচ কাজ চলছে। পঞ্চায়েতের মাধ্যমে ১৯৯০-৯১ সালে এই কর্মসূচীর মাধ্যমে ১৫.২১ হেক্টর ক্ষুদ্র সেচের আওতায় আসবে। পর পর ৭টি পরিকল্পনার কাজ শেষ হয়েছে। এখনও পশ্চিম বাংলার মানুষ বেশীর ভাগ দারিদ্র সীমার নিচে বাস করছে। এটা হচ্ছে ঐ ত্রুটিপূর্ণ যোজনার অবশ্যম্ভাবী কুফল। ৭ম যোজনার শেষে দেশে রেজেষ্ট্রিকৃত বেকারের সংখ্যা দাঁড়াবে ২॥ কোটি। আজকে কেন্দ্রীয় সরকারের ত্রুটিপূর্ণ নীতির ফলে এই সংকট দেখা দিচ্ছে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[4.55—5.05 P.M.]**

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের যে বাজেট আমাদের সামনে রাখা হয়েছে, সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দেওয়া কাট মোশানের সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমার আগের বক্তব্য, শাসক দলের সদস্য একথা বলবার চেষ্টা করছেন যে গত ১৪ বছর সেচ দপ্তর যেন একটা ইতিহাস সৃষ্টি করেছেন। আমি একথা স্বীকার করতে পারছি না। এখানে তিস্তার কথা হয়েছে। তিস্তা প্রকল্প নিশ্চয়ই আমরাও চাই। তিস্তা প্রকল্প বাস্তবে রূপায়িত হোক, মানুষ এর সুযোগ-সুবিধা পাক, একথা আমিও বলবো। কিন্তু তিস্তাকে দেখিয়ে সারা পশ্চিমবাংলার আর যে বাকী অংশ আছে তাকে বঞ্চিত করবেন কিনা এটা ভাবতে হবে। গত বছরও বাজেট এখানে রাখা হয়েছিল। সেই বাজেটে একটা জিনিস আমি দেখেছিলাম। আমাদের মানসবাবু সুবর্ণ রেখা ব্যারেজ সম্পর্কে যে কথা বলছিলেন, সুবর্ণ রেখা ব্যারেজ তৈরী করার জন্য ১৯৯০-৯১ সালে ৮ কোটি টাকা রাখা হয়েছিল। সেই আট কোটি টাকা তাকে রিভাইজ বাজেট করে সেখানে সুবর্ম রেখা প্রজেক্টের অফিস ইত্যাদি করার জন্য ৪২ লক্ষ টাকা খরচ করা হয়েছে. বাকী টাকাটা গেল কোথায়? সেই টাকা চলে গেল তিস্তা প্রকল্পে। সেই টাকা কী দক্ষিণ বঙ্গের কোথাও খরচ করা যেত না? আমি দক্ষিণ বঙ্গের মানুষ হিসাবে, মেদিনীপুর জেলার মানুষ হিসাবে বলছি. সেচ দপ্তরের প্রতি আমার ঘৃণা আসে। কারণ আজকে দক্ষিণ বঙ্গের ২৪ পরগনা এবং মেদিনীপুরে জল জমে যাবার যে সমস্যা—চাষীরা, কৃষকরা চাষ করে অতি কষ্টে, সে চাষ করলো, পাশে সমুদ্র আছে, একটা সামুদ্রিক ঝড় উপচে পড়লো আমাদের উপর, মেদিনীপুর জেলার একটা অংশে বঙ্গোপোসাগর, সামুদ্রিক জলোচ্ছাস

হলে, ডিপ্রেসন হলে তার আঘাত মেদিনীপুর জেলার উপর, ২৪ পরগনার উপর পড়ছে এবং মেদিনীপুর জেলার একটা বিশেষ অংশ এবং ২৪ পরগণা জেলার বিস্তীর্ণ অঞ্চলে জল জমছে। কিন্তু আজকে যদি সুবর্ণ রেখা প্রজেক্ট রূপায়িত হতো তাহলে একটা বিস্তীর্ণ এলাকা শুধু সেচের সুবিধা পেত না, মেদিনীপুর জেলার দাঁতন, পটাশপুর, এগরা প্রভৃতি অঞ্চল প্লাবন থেকে রক্ষা পেত, তাছাড়া সেচের ব্যবস্থাও এই প্রকল্পের মাধ্যমে করা যেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই, যে বহুকাল আগে সুবর্ন রেখা প্রজেক্ট চান্ডিলে বিহার গভর্ণমেন্ট কমপ্লিট করে দেয়, বিহার গভর্ণমেন্ট কেস করে বার করে নিয়ে আসে, সেই প্রজেক্ট আজকে কেন ওয়েস্ট বেঙ্গল পায়নি, সেটা বলবেন। শুধু এক বছর নয়, চার বছর অতিবাহিত হয়ে গেল, আজকে সুবর্ন রেখা প্রজেক্ট -এর কাজ কেন হলো না ? একটা কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই, সুবর্ন রেখা প্রজেক্টের কাজ করার জন্য কিছু কিছু অফিস্ স্থাপিত হয়েছে, সেই অফিস মেদিনীপুর শহরে হয়েছে। এই প্রজেক্টের অফিস কোন্ যুক্তিতে কোন বৈজ্ঞানিক ভিত্তিতে মেদিনীপুর শহরে হলো? তার অফিস যদি করতে হয় তাহলে কেন বেলদাতে, কাঁথিতে বা এগ্রাতে করা হলো না ? যদি তা করা হতো তাহলে কাজের গতি বাড়তো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শুধু বলি সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ারের অফিস, চীফ ইঞ্জিনিয়ারের অফিস কোথায় করা হয়েছে, তা করা হয়েছে কলকাতায়। কলকাতায় সেই চীফ ইঞ্জিনিয়ারের অফিস মেদিনীপুর জেলার কোন জায়গায় নিয়ে যাওয়া হোক। আজকে আমরা যখন দক্ষিণ বঙ্গের মানুষ মেদিনীপুর জেলার মানুষ সমুদ্রের পাশের মানুষ যেখানে আমরা বাস করছি, সেখানে যেটা দুব্দা বেসিন, যেটা মেদিনীপুর কনস্ট্রাকশন ডিভিশনের অফিস, সেই অফিস এখনও আছে, সেই প্রকল্পের কাজ শেষ হয়েছে। শেষ হবার পরও সেই অফিসটা আছে, কিন্তু তার কোন কাজ নেই। একটা প্রকল্প শেষ হয়ে যাবার পর বাস্তবে কোন কাজ থাকে না। তবে সেচ দপ্তরের যে কাজ থাকে সেটা হচ্ছে মেন্টিনেন্সের কাজ, সেই মেন্টিন্যান্সের কোন কাজ হচ্ছে না হওয়ার জন্য এত কোটি টাকা ব্যয় করে যে দুব্দা প্রকল্প তৈরী করা হ'ল তা ঠিক ভাবে কার্যকরী হতে পারছে না। আমাদের কংগ্রেস গভর্ণমেন্ট দুব্দা প্রকল্প রূপায়িত করেছিল, আজকে মেনটিন্যান্সের অভাবে সিল্ট জমছে, জল জমতে শুরু করেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর কন্‌সট্রাকশন ডিভিশনের নামে আজ দুব্দা পরিচিত। আমার আপনার কাছে আবেদন সেই অফিসকে একটা স্থায়ী ডিভিশনে পরিনত করা হোক কারণ মেদিনীপুর জেলায় এখন দুব্দাকে নিয়ে তিনটি একজিকিউটিভ ইঞ্জিনিয়ার অফিস আছে, একটা ইষ্ট মেদিনীপুর ডিভিশন, এটা ওয়েস্ট মেদিনীপুর ডিভিশন এবং তার একটা মেদিনীপুর কন্সট্রাকশন ডিভিশন। ইষ্ট মেদিনীপুর ডিভিশন যে এলাকায় কাজ করে সেই এলাকার মধ্যে তার অফিসটি পড়ছে না। সেই জন্য আমার প্রস্তাব হচ্ছে ইষ্ট মেদিনীপুর ডিভিশনের অফিসটি তমলুকে নিয়ে যাওয়া হোক। কাঁথি শহরের জন্য দুব্দা বেসিন করা হয়েছে এবং সে হিসাবেই সেখানে ডিভিশন অফিস করা হয়েছিল। আমার আবেদন সেটাকে স্থায়ী ডিভিশন অফিসে রূপায়িত করে তার দ্বারা কাঁথি শহরের বিস্তীর্ণ এলাকাকে দেখবার ব্যবস্থা করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই দপ্তর চরম অবহেলার মধ্যে দিয়ে চলছে, যে কথা আমার নেতা মাননীয় সদস্য মানসবাবু ইতিপূর্বেই এখানে উল্লেখ করেছেন। স্যার, আপনি জানেন জমিদারি বাঁধ, এক্স-জমিন্দারি বাঁধ বিভিন্ন এলাকায় আছে, কিন্তু আজকে সেগুলি মেরামতের কোন ব্যবস্থা নেই, সেগুলি দেখাশোনা করা হয় না। ফলে প্রতি বছর মানুষকে অসম্ভব কষ্ট ভোগ করতে হচ্ছে। স্যার, পরিশেষে আমি একটা কথা বলতে চাই, আমাদের কাঁথির জল জমার সমস্যার পরিপ্রেক্ষিতে কাঁথি ফেজ্ ওয়ান, কাঁথি ফেজ্ টু এবং কাঁথি ফেজ্ থ্রি-কে নিয়ে একটা মাস্টার প্ল্যান অবিলম্বে করা প্রয়োজন। (এই সময় লাল আলো জ্বলে উঠে।) আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি আমাদের পক্ষ থেকে উত্থাপিত কাট মোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্ক শেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই সদস্যগণের কাছে তুলে ধরতে চাই যে, ফসল উৎপাদনের জন্য সর্বপ্রথম প্রয়োজন জল বা সেচ ব্যবস্থা। জমিতে পর্যাপ্ত জল দিতে না পারলে

ফসল উৎপাদন হতে পারে না। সেচের জল যত বেশী পরিমাণে দেওয়া যায় উৎপাদনের হার তত বেশী হয়, যদি প্রাকৃতিক দুর্যোগ না ঘটে। এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যগণের সামনে একটি তালিকা পেশ করছি। ১৯৮৯ সালের পরিসংখ্যানে আমরা দেখছি আমাদের রজ্যে মেজর ইরিগেশনের মাধ্যমে ১০ লক্ষ ৩৯ হাজার ১৪২ হেক্টর জমিতে সেচ দেওয়া সম্ভব হয়েছে। তার মিডিয়াম এ্যাণ্ড মাইনর (দুটো মিলিয়ে) ইরিগেশনের মাধ্যমে ১ লক্ষ ৬৮ হাজার ১৮২ হেক্টর জমিতে জল দেওয়া সম্ভব হয়েছে।

**[5.05—5.15 P.M.]**

আমাদের রাজ্যের পরিমাণ ৮৮ হাজার স্কোয়ার কিলোমিটার। চাষযোগ্য জমির পরিমাণ ৫৮ হাজার ৬৬৬ স্কোয়ার কিলোমিটার। সেচ সেবিত জমির পরিমাণ ১৪ হাজার ৬৬৬ স্কোয়ার কিলোমিটার। রাজ্যের চাষযোগ্য জমির পরিমাণ মোট জমির আয়তন হিসাবে ৬৬.৫২ পারসেন্ট। মাননীয় সদস্যগণকে পরিসংখ্যানের চাপে ভারাক্রান্ত করতে চাই না, তবে যে সমস্ত এলাকায় সেচ অত্যন্ত অগ্রগামী হয়েছে সেই সমস্ত জায়গা উল্লেখ করা একান্ত প্রয়োজন। যেমন, উত্তরপ্রদেশে ৫১.২৩ পারসেন্ট, হরিয়ানায় ৬৯.১০ পারসেন্ট, পাঞ্জাবে ৯১.৩১ পারসেন্ট আর আমাদের নিজ রাজ্যে ২৩.২৭ পারসেন্ট।এই পরিসংখ্যান লিস্টে আসাম এবং উড়িষ্যাতে আরো কিছুটা পরিমাণ জমি হয়েছে। আমাদের রাজ্যে আভ্যন্তরীণ জেলাগুলির মধ্যে যা সংগ্রহ করতে পেরেঁছি তার দু-একটি উল্লেখ করিছ, যেগুলি পারিনি সংগ্রহ করতে তারজন্য ক্ষমা প্রার্থনা করছি আমি মাননীয় অধ্যক্ষমহাশয়ের কাছে সবিনয়ে নিবেদন করতে চাই, বর্তমান সভায় আমি একজন অতিবৃদ্ধ সদস্য সেইজন্য আমার ভাষণ উস্লেথ হয়ে যাওয়ার জন্য যদি সময় উত্তীর্ণ হয়ে যায় তাহলে আপনি দয়া করে অতিরিক্ত সময় বিবেচনা করবেন। পশ্চিমবঙ্গে যে কয়েকটি বৃহৎ সেচ প্রকল্প আছে তার মধ্যে ময়ুরাক্ষী প্রকল্প এক প্রকার সম্পূর্ণ বললে অত্যুক্তি হবে না। ডি. ভি. সি এবং কংসাবতীর কাজ এখন চলছে, পুরো সম্পূর্ণ হয়নি। উত্তরবঙ্গের কথা অনেকেই বলেছেন। উত্তরবঙ্গের সেচ একমাত্র নির্ভর করে তিস্তা প্রকল্পের উপর। এই তিস্তা প্রকল্প কত কোটি টাকার যে ঠিক নেই। ডাঃ মানস ভূঞ্যা বলে গেলেন কোটি-কোটি টাকা চুরি হয়েছে এবং তারজন্য উনি কয়েকটি তদন্ত কমিটির দাবী করেছেন। আমি এই কথা বলি যে কোটি কোটি টাকা দিয়েছেন, কত কোটি টাকা চুরি হয়েছে সেই জেলায়? উনি তো কয়েকটি তদন্ত কমিটির দাবী করেছেন। উত্তরবঙ্গের সেচ প্রকল্পের উন্নতির জন্য তিস্তা হচ্ছে তার প্রাণ কেন্দ্র। তবে তিস্তার সেচ প্রকল্পের জন্য তিস্তার ডান দিকে কিছু কাজকর্ম হয়েছে আর বাঁ দিকটা হয়নি। খয়রাসোল, রাজনগর এবং ইলামবাজার খরাপ্রবণ অঞ্চল। হিঙ্গল। প্রকল্পের উন্নতি না হওয়ার জন্য সেখানকার চাষ মারাত্বকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

**শ্রী অনিল মুদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই বাজেটের বিরুদ্ধে দু-একটি কথা বলতে চাই। আমার কেন্দ্র তমলুক, সেই তমলুকের পাশ দিয়ে দীর্ঘদিনের যে রূপনারায়ণ নদী এবং তার পাশে যে নদী বাঁধ দেওয়া হয় তাতে বছর বছর হাজার হাজার বিঘা ত্রিফসলী জমি এবং যারা যুগের পর যুগ বাস করে আসছে সেই সব বাড়ীগুলি এবং বরজগুলি নদীগর্ভে চলে যাচ্ছে। ধলভরা, মথুরী প্রভৃতি গ্রামের জমিগুলি নদীর গ্রাসে যাচ্ছে সেচ দপ্তর থেকে তার কোন প্রতিরোধের ব্যবস্থা করা হয়নি। এমন কি, আমাদের এই জনগণতান্ত্রিক সরকারের জনগণের ইরিগেসনের এস. ডি. ও. এবং মহকুমা শাসকের কাছে ডেপুটেশন দেওয়া সত্ত্বেও আজকে দেখা যাচ্ছে যে বছর বছর লক্ষ লক্ষ টাকা সেই নদী বাঁধের জন্য খরচ করার পরও সেই বাঁধ সব ধ্বংস করে দিচ্ছে। কয়েক লক্ষ টাকা যখন ধ্বংস হয়ে গেছে তখন আমাদের এম. এল. এ. এবং মন্ত্রী মহাশয়রা সেখানে গিয়েছিলেন এবং তারপর সেখানে নদীবাঁধকে বাড়াবার একটা প্রচেষ্টা চলছে। আমি মনে করি, সেখানকার জমির যা ফসল নষ্ট হয়েছে পরবর্তী কালে সেই নদী বাঁধ যাতে পাকা পোক্ত হয় তার জন্য এই বাজেটে বরাদ্দ রাখা হোক এই আবেদন জানাচ্ছি। তারপর

তমলুক মাস্টার প্ল্যান আজ ১৪ বছরেও শেষ হলনা। সেটা অনেক আগে থেকেই শুরু হয়েছিল, আজকে সেই মাস্টার প্ল্যান কার্যকরী করার জন্য আবেদন রাখব। একটা জিনিস দেখছিলাম, মাননীয় সেচ মন্ত্রী বাজেটে যে তমলুক মাস্টার প্ল্যানের কথা আছে, কিন্তু আজকে যুগ যুগ ধরে যে ময়না বেসিন সেই বেসিনের উল্লেখ মাত্র মন্ত্রী মহাশয়ের বাজেটে নেই। তাহলে কি ময়না বেসিনের কাজ সম্পূর্ণ হয়ে গেছে, তাহলে আজও ঐ ময়নার লোক জলে ডুবছে কেন, এমন বছর নেই যে সেকানে বন্যা হয় না এবং জনগণের দুর্গতি হয় না। ঐ ময়নায় বন্যা হবে বলেই রিলিফের জন্য একটা বিশেষ টাকা রাখা হয়। বন্যার ব্যাপারে দেখছি যে, যেখানে আজকে ফ্লাডের আশংকা সেকানে কেন জানিনা, ঐ ময়না বেসিনের ব্যাপার বাজেটে তার কোন উল্লেখই দেখতে পেলাম না। আমি সেই ব্যাপারে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এবং আর একটি বিষয়েও দৃষ্টি আকর্ষণ করছি যে সেচ বিভাগের যেখানে মেদিনীপুর ইষ্টার্ণ ডিভিসন যেটার দরকার মেদিনীপুরে, সেখানে সবাইকে তমলুক আসতে হয়। ইরিগেসন এবং অন্যান্য বিভাগ যা তমলুকে হচ্ছে, জেলা শাসকের একটা অফিস সেখানে ইরিগেসন ডিপার্টমেন্টের কাজ প্রকৃতপক্ষে রূপনারায়ণ এবং কংসাবতী যে জায়গায় তাতে কনট্রাকটার এবং জনগণ আসেন সেই মেদিনীপুর জেলা ইষ্টার্ণ ডিভিসন না রেখে তমলুকে রাখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.15—5.25 P.M.]**

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচমন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রী যে বায়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে বিরোধী দলের এক নেতা বলছিলেন। ওঁরা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার গত ১৪ বছরে যে কাজ করেছেন সেটা অনুভব করতে পারছেন না, কারণ আমরা উত্তরে হাঁটলে ওঁরা হাটেন দক্ষিণে। সেই কারণেই কিছু দেখতে পান না। কিন্তু আমরা গ্রামের মানুষ। ক্ষুদ্র সেচের যে কাজ হয়েছে সেটা আমরা দেখতে পাচ্ছি। জমির সঙ্গে ক্ষুদ্র সেচের যে সম্পর্ক সেই সম্পর্ক থাকবার ফলে আজকে পশ্চিমবঙ্গে কৃষির কত উন্নতি হয়েছে। আজকে সেচমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তার মধ্যে যে টাকা ধরা আছে এবং গোটা পশ্চিমবঙ্গে যে প্রকল্পগুলি ধরা আছে, আমার মনে হয় ঐ টাকা দিয়ে সেই সমস্ত কাজ করা সম্ভব নয়। টাকা আরো দরকার। বড় বড় যেসব সেচ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেসব হয়েছে পাঞ্জাব এবং উত্তরপ্রদেশে। দীর্ঘ ৪১ বছর কেন্দ্রে এবং ৩০ বছর রাজ্যে ক্ষমতায় থেকেও কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের জন্য কিছুই করেন নি। পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় প্রকল্প তিস্তা। এই প্রকল্প রূপায়িত হলে গোটা উত্তরবঙ্গের চেহারাই পাল্টে যাবে। কিন্তু তারজন্য মাত্র ৫ কোটি টাকা দিয়েছেন ওঁরা। ৪১ বছর রাজত্ব করবেন পশ্চিমবঙ্গের প্রতি নজর দিলেন না। নজর দিলেন পাঞ্জাব, উত্তরপ্রদেশের প্রতি। কিন্তু বামফ্রন্ট সরকার আজকে এখানে সেই চেষ্টা করলেন। আমি পশ্চিম দিনাজপুর জেলার বিধায়ক। আমার জেলায় প্রচুর নদী আছে যাতে প্রতি বছর বন্যা হয়। কিন্তু সেখানে বাঁধ মেরামতির যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেটা আশানুরূপ নয়। আর বাঁধ মেরামতির কাজটা সেখানে শুরু হয় বর্ষার ঠিক আগে। মন্ত্রী মহাশয়কে ভাবতে বলবো এবং প্রশাসনের কর্মকর্তারাও রয়েছেন, বর্ষার আগে যদি এই কাজটা শুরু হয় তাহলে টাকাটা জলে চলে যায়, ফলে টাকার অপচয় হয়। কাজেই সেটা দেখবার জন্য আপনি একটু নজর দিন। আর একটি কথা হল, জল না হলে যেমন মানুষ বাঁচে না, ঠিক তেমনি একটা তাপ বিদ্যুৎ কেন্দ্র জল না হলে বাঁচে না। তাই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আজকে বক্রেস্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকে বাস্তবে রূপ দিতে গেলে সিদ্ধেশ্বরী নদীর যে নুনবিল আছে সেই নুনবিলে যদি একটা জলাধার তৈরী করা হয় তাহলে মুর্শিদাবাদের কিছু অংশ, বর্ধমানের এক অংশ এবং গোটা বীরভূম জেলা সেচের জল পাবে এবং তার দ্বারা কৃষকরা উপকৃত হবে। আজকে ক্ষুদ্র সেচের মাধ্যমে অনেক কাজ হয়েছে। কিন্তু নদী ছাড়াও

ছাড়াও পশ্চিমবঙ্গে অনেক ছোট ছোট খাল, ডোবা ইত্যাদি আছে। এগুলো যদি বর্ষার জলে ভরিয়ে রাখা যায় তাহলে ক্ষুদ্র, প্রান্তিক, পাট্টাধারী কৃষক, যাদের ভেস্টেড জমি দিয়েছেন সরকার, তারা সেই ভেস্টেড জমিকে একফসলীর জায়গায় তিনফসলী করতে পারবে। ফলে তারা আর্থিক দিক দিয়ে স্বয়ংসম্পূর্ণ হতে পারবে। আজকে তারা এক বিঘা জমিতে ৩০ মন ধান ফলাচ্ছে। কাজেই এরফলে এক বিঘা জমিতে ৩০ গুণিতক ৩ অর্থাৎ ৯০ মন ধান হতে পারবে। তাই ক্ষুদ্র সেচের উপর আরো গুরুত্ব দিতে হবে। ক্ষুদ্র সেচমন্ত্রীকে আমি আরো যত্নবান হতে বলি। সেখানে কিছু অসংগতি দেখা যায় আমরা লক্ষ্য করেছি। দপ্তরে ফিজিক্যাল এ্যাচিভমেন্টের চেয়ে ফিনানসিয়াল এ্যাচিভমেন্ট কিছুটা বেশী। সেখানে ফিজিক্যাল এ্যাচিভমেন্ট যদি দেওয়া যায় তাহলে কৃষক ভাইদের আরো কিছু করা সম্ভব এই সীমিত ক্ষমতার মধ্যেও। কংগ্রেস বন্ধুরা ৪১ বছর রাজত্ব করা সত্ত্বেও কিছু করে দেখাতে পারেনি, আমরা পশ্চিমবাংলার কৃষককে কিছুটা আশার আলো দেখাতে পেরেছি। মন্ত্রী মহাশয় যদি আরো যত্নবান হন, যদি ত্রুটি-বিচ্যুতি দূরীভূত করা যায় তাহলে আরো ভাল কাজ করতে পারবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরোকায়েত** ঃ-- মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের বড়, মাঝারী এবং ক্ষুদ্র সেচমন্ত্রীগণ যে ব্যায় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। বড় মাঝারী এবং ক্ষুদ্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সেচ দপ্তরের ব্যর্থতা এবং অকর্মন্যতার জন্য সারা পশ্চিমবাংলার মানুষের কাছে এই দপ্তর সম্পূর্ণ ব্যর্থ এবং তিনি ব্যর্থ মন্ত্রী হয়ে চিহ্নিত হয়ে থাকবেন। পশ্চিমবাংলার যে সেচ বিভাগে সেই সেচ বিভাগের কতকগুলি বড় বড় প্রকল্প তাঁর বাজেট বক্তৃতার মধ্যে আছে। কিন্তু কার্যতঃ দেখতে গেলে একটা প্রকল্পের কাজ ছাড়া বাকি প্রকল্পের কাজ হচ্ছে না বললেই চলে। তিস্তা প্রকল্প সম্বন্ধে এই কথা নিঃসন্দেহে বলা যায় যে এই প্রকল্প কার্যকারী হলে উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকা সেচের আওতাভুক্ত হবে, সাধারণ মানুষ এবং কৃষকদের উন্নতি হবে এটা ঠিক। কিন্তু অন্যান্য প্রকল্প যে পশ্চিমবাংলায় আছে সেই প্রকল্পগুলি যদি দেখেন তাহলে দেখবেন সেই প্রকল্পগুলি কার্যকারী করার ক্ষেত্রে তার পদক্ষেপ সেইভাবে দেখছি না। আমরা দেখেছি নদী গুলিতে যে ভাবে চর পড়ে যাচ্ছে, যে ভাবে নদীর তলা গুলি ভরে যাচ্ছে, জঞ্জাল তৈরী হচ্ছে এবং এমন চর পড়ছে যে জলের স্রোত বন্ধ হয়ে যাচ্ছে। ফলে বন্যা প্রতি বছর একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে যে ভাবে পদক্ষেপ নেওয়া দরকার, যে পরিকল্পনা গ্রহণ করা দরকার সেই পরিকল্পনা নিতে তিনি ব্যর্থ হয়েছেন। আমরা দেখতে পাচ্ছি বারে বারে বন্যা আমাদের পশ্চিমবাংলায় আসছে এবং বেশ কিছু বছর বিধস্ত রূপ নিয়ে আসছে। এই বিধস্ত বন্যার হাত থেকে মানুষকে বাঁচাবার জন্য পশ্চিমবাংলায় যে ভাবে পরিকল্পনা গ্রহণ করা দরকার সেই পরিকল্পনা আমরা বিগত ১৪ বছরে দেখতে পেলাম না। নদী গুলি নিম্ন এলাকায়, দক্ষিণবঙ্গ, সুন্দরবন এলাকা এবং মেদিনীপুরের নদীগুলির নিম্ন এলাকায় আমরা দেখতে পাচ্ছি নদী বাঁধ গুলির উপর নজর রাখা হয় না। দীর্ঘ দিন ধরে নদী বাঁধ গুলি পড়ে রয়েছে। সেখানে বাঁধ ভেঙ্গে লোনা জল ঢুকে ঘর-বাড়ি জমি নষ্ট হয়ে যাচ্ছে। সেচ দপ্তর থেকে সেই বাঁধ মেরামত করার কোন কাজ দেখছি না।

**[5.25—5.35 P.M.]**

আমরা দেখছি, যে সমস্ত স্লুইস গেট তৈরী হয়েছিল সেগুলো মেরামতি ও দেখাশোনার অভাবে সম্পূর্ণ অকেজো হয়ে গেছে। স্লু ইস গেটের বাইরে প্রচুর পলি জমে গেছে, এরফলে ভেতর থেকে বাইরে জল যেতে পারে না এবং জল জমে ফসল নষ্ট হচ্ছে। এটা দেখার দায়িত্ব সেচ দপ্তরের, তাদের কাজ তারা করছে না। সেচ দপ্তরে যে সমস্ত ইঞ্জিনিয়ার ও কর্মচারী আছেন তাঁরা সরকারী নিয়ম নীতি অনুযায়ী বাঁধগুলোর মেরামতির ব্যাপারে ছোটখাট কাজের জন্য পঞ্চায়েতের উপরে দায়িত্ব দিয়েছেন। পঞ্চায়েতকে কাজের দায়িত্ব দেওয়ার জন্য আমরা বাধা দিই না। কিন্তু সমস্যা হচ্ছে, নদী বাঁধগুলো যখন ভাঙছে এবং ধসে

যাচ্ছে, স্লুইস গেটগুলো নষ্ট হয়ে যাচ্ছে তখন সেচ দপ্তরের কাছে গেলে তারা পঞ্চায়েতের কাছে যাওয়ার জন্য বলে। আবার পঞ্চায়েতের কাছে গেলে তারা বলে তাদের টাকা নেই, সেচ দপ্তর টাকা দিলে তবেই তারা কাজগুলো করতে পারে। এই রকম একটা দোটানা মধ্যে পঞ্চায়েতের কাছে গেলে সেচদপ্তর আবার সেচ দপ্তরের কাছে গেলে তারা বলে এ কাজ পঞ্চায়েতের-আজ সাধারণ মানুষ পড়েছে। এরজন্য দায়ী কি সাধারণ মানুষ মন্ত্রী মহাশয় নির্দ্দিষ্ট করে বলে দিন যে কাজগুলো কে করবে-আপনার দপ্তর করবে, না অন্য কোন দপ্ত করবে? এই ব্যাপারে নির্দ্দিষ্ট হওয়া দরকার। এই রকম ঘটনার জন্য আজকে যে কোন মুহূর্তে সুন্দরবনের নদীবাঁধগুলো ভেঙ্গে গিয়ে এক ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হতে পারে। সুন্দরবনের নদীবাঁধের জন্য সামগ্রিকভাবে একটা পরিকল্পনা গ্রহণ করা দরকার। সেচ দপ্তরে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে পাওয়া টাকা দিয়ে গভীর নলকূপ, ছোট এবং মাঝারী নলকূপের জন্য যে টাকা বরাদ্দ হয়েছে, গত তিন বছর ধরে সেই কাজ হয়নি। এরজন্য নানা রকম প্রশ্ন দেখা দিয়েছে। আগে যিনি এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন, তাঁর সম্পর্কে কাগজে নানা রকম সংবাদ বেরিয়েছে। সেজন্য আমি বলতে চাই যে, বিশ্ব ব্যাঙ্কের এই যে টাকায় গভীর নলকূপ এবং অন্যান্য নলকূপ খোঁড়ার কথা ছিল এবং যেগুলো তৈরী হয়েছে সেগুলোতে যাতে বিদ্যুৎ সংযোগ ঘটে তার ব্যবস্থা করুন। তা নাহলে আগামী দিনে পশ্চিমবঙ্গের কৃষক সাধারণকে দুর্দশার মধ্যে পড়তে হবে। আমি এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষীতি রঞ্জন মণ্ডল ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচমন্ত্রীত্রয় যে ব্যয়-বরাদ্দ প্রস্তাব রেখেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন জানাতে গিয়ে দু'একটি কথা বলতে চাই। প্রথমত বলি, আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা, বিশেষ করে মানসবাবু এবং প্রবোধবাবু কয়েকটি কথা বলেছেন। আমি তাঁদের মনে করিয়ে দিতে চাই যে পশ্চিমবাংলায় আমরা যে অবস্থায় আছি, বিশেষ করে বৃহৎ সেচের ব্যাপারে, সেখানে নদীগুলো নেমে এসেছে হয় বিহার থেকে, নাহলে উত্তরে হিমালয় থেকে। আর পূর্ব দিকে বাংলাদেশের জলগুলো আমাদের এখান দিয়ে ভাঙ্গে। দায়িত্বটা কাদের? ভারত যখন ভাগ হয়েছিল তখন থেকে এই সমস্যাটা গজিয়ে উঠেছিল। তারপর যখন বৃহৎ কয়েকটি পরিকল্পনা নেওয়া হয়, বিশেষ করে ইংরেজ আমল থেকে প্রকল্পগুলোর উপরে গুরুত্ব দেওয়া হয়েছিল, ১৯৪৬ সাল থেকে ভাগরা নাঙ্গাল হয়েছে, নাগার্জুন হয়েছে। তৃতীয় প্রকল্প হলো তিস্তা প্রকল্প, তাতে হাত দেওয়া হলো না, টালবাহানা করা হলো। দামোদর পরিকল্পনায় অনেক কিছু করেছিলেন। অনেক বিশেষজ্ঞ অনেক পরামর্শ দিয়েছিলেন, কিন্তু সেগুলো এড়িয়ে গিয়েছিলেন। শেষ পর্যন্ত যা করেছিলেন, দেখা গেল, তার কিছুমাত্র করেছিলেন। এখানে বলছেন নিম্ন দামোদরের কথা। সেটা কি করে হবে? সেটা তো আপনাদের আগেই করা উচিত ছিল। দুর্ভাগ্যের বিষয়, আপনারা আগে যা করে গিয়েছেন, তার দায় উত্তরাধিকারী হিসাবে আমরা বহন করে চলেছি। আপনারা এখন আমাদের দিকে অঙ্গুলি হেলন করে চলেছেন। সুতরাং এইকথা বলা যায় না মাননীয় প্রবোধবাবু : মাননীয় প্রবোধবাবু যেকথা বলেছেন আমি তাঁকে কিছু কিছু কথা মনে করিয়ে দিতে চাই। আমি সুন্দরবনের মানুষ আপনিও সুন্দরবনের মানুষ। সুন্দরবনের সাড়ে ৩ হাজার কিলোমিটার পথ আছে এবং সেই পথে প্রতিনিয়ত বিপদের সংকেত, প্রতিনিয়ত সমস্যা। এই সমস্যা তৈরী হয়েছিল অনেক আগের থেকে, অপরিণত ভূমি নদীগর্ভে ঢুকে যাচ্ছে। নদীর বুকে জমিগুলি রাতারাতি নদীগর্ভে জলের স্রোতে ঢুকে যেতো এবং কি ভয়ঙ্কর অবস্থা তখন ছিল। মাননীয় সদস্য যেকথা বললেন, আমি তাঁকে একটু স্মরণ করিয়ে দিতে চাই, আপনি কি ভুলে গেলেন যে আগে প্রতিটি মুহূর্ত আমাদের কিভাবে কাটতো। এই জল এসে গেলো তো বাসা ভিটে তুলে অন্য জায়গায় নিয়ে যেতে হল, এই বিপদের সম্ভাবনা প্রতি মুহূর্ত আমাদের থাকতো। কিন্তু আজ এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে সেই বিপদমুক্ত কি হন নি? পঞ্চায়েতের মাধ্যমে আপনি কি আপনার এলাকায় কাজ করছেন না? আপনারা স্বীকার করবেন না, কারণ এটা করা যায় না, করলে বিরোধীদের সঙ্গে বসবেন কেন, তাহলে তো এই আসনেই বসতে পারতেন। এরপরে আমি কলকাতার পূর্বদিকের লাগোয়া সুন্দরবনের

লোক হিসাবে মাননীয় মন্ত্রীর কাছে বিনীত ভাবে কয়েকটি কথা বলতে চাই। কয়েকটি পরিকল্পনা আছে, যে পরিকল্পনাগুলি কলকাতা এবং বৃহত্তর কলকাতা জল নিকাশী পরিকল্পনার সঙ্গে যুক্ত। কলকাতার কাছাকাছি এলাকা হুগলী নদীর কিছু কিছু এলাকার জলনিকাশী বিদ্যাধরী এবং ইছামতী। এই বিদ্যাধরী নদী হচ্ছে কলকাতার প্রাণকেন্দ্র, তাই .. ডেনেজ .. ক্যানেল চালু করেছে সেখানে জলনিকাশের জন্য। কিন্তু প্রকৃতির স্বাভাবিক কারণে এই বিদ্যাধরী নদী মজে যাচ্ছে। এই নদীর মাস্টার প্ল্যান হচ্ছে (১) হাড়োয়া গাং (২) সুস্তী গাং (৩) নোয়াই গাং পদ্মা-যমুনা এইসব দিয়ে .. বেসিন করা হয়েছে। কিন্তু যতখানি তরান্বিত করা উচিত ছিল কলকাতাকে বাঁচাতে ততটা করা যাচ্ছে না কারণ বিদ্যাধরী নদী সংস্কার তরান্বিত করা যাচ্ছে না. আমি যতটুকু জানি ১৯৬৫ সালে এই পরিকল্পনাটি রূপায়িত হয়েছিল এবং ১৯৮৫ সালে বিস্তর সময় অতিক্রম করে কেন্দ্রের অনুমোদন পেয়ে, বিভিন্ন জায়গা ঘুরে এই প্রকল্পটি এসে পৌঁছলো কিন্তু বাস্তবে রূপায়িত হয় নি। সেইজন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করবো যাতে এই প্রকল্পটি বহু টালবাহনার পরে এসেছে, এটি যাতে তাড়াতাড়ি কার্যো রূপায়িত করা যায় সেইদিকটা একটু দেখবেন। ভূর্গবিস্থ জল, যে জল উত্তরবঙ্গ থেকে শুরু করে হুগলী, হাওড়া, উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগণা হয়ে খাল, বিল .. হয়ে চলে যাচ্ছে, সেখানে প্রতিনিয়ত কলকাতার থেকে নিসৃত যে ময়লা জল যায় সেগুলি ওখানে গিয়ে পড়ছে। এবং আর এল আই এর মাধ্যমে যেভাবে উন্নতি হচ্ছে সেটা দেখে আসুন। আমি আপনাদের দেখিয়ে দিতে পারি ওই জলগুলি ধাপায় গিয়ে তাতে কিরকম মাছের চাষ হচ্ছে। যে ধাপার দুর্গন্ধে একসময়ে মানুষ থাকতে পারতো না দেখে আসুন সেখানে আর এল আইয়ের মাধ্যমে কি সুন্দর ফল হচ্ছে। এরপরে আরো দরকার যেটা সেটা বলছি, সুইট এবং আন্ডারগ্রাউন্ড ওয়াটার ইনভেসটিগেশান বোর্ড উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগণা এলাকার কিছু অংশ, হাওড়া কিছু অংশ এবং মেদিনীপুরের এবং হুগলীর কিছু অংশের ক্লিয়ারেন্স এখনো দেয়নি। যত তাড়াতাড়ি এই ক্লিয়ারেন্স তৈরী করতে পারা যায় তত ভাল। সেখানে ওই ওয়াটার বোর্ডের কাজ সম্পন্ন করা হোক এবং যাতে স্যালো করা যায় সেইদিকটা দেখতে হবে। কারণ স্যালোর অগ্রগতি সত্যিই উল্লেখযোগ্য। .. আমি জানি ব্যক্তিগতভাবে যে এই ক্ষুদ্র সেচ দপ্তরের দায়িত্ব অনেকখানি। এই দপ্তরই মদত দিচ্ছে বলে কাজ হচ্ছে, তা না হলে কোন উৎপাদনই হতে পারতো না। এই বিষয়ে আমার অনুরোধ আপনি একটু দেখবেন এবং বিভিন্ন জায়গায় যে জিনিসগুলি আছে বিশেষ করে ক্ষুদ্রসেচের ব্যাপারে সেগুলো একটু দেখবেন। মাননীয় মানসবাবু ক্ষুদ্রসেচের বিষয়ে একটা প্রশ্ন তুললেন যে জেলা পরিষদের সভাধিপতির কাছে তিনি জানতে চেয়েছিলেন মিনি ডিপটিউবেল সম্পর্কে, তার উত্তরে তিনি বলেছিলেন নাকি জেলা পরিষদে বন্ধ করে দিয়েছে। কিন্তু আমি জোরের সঙ্গে বলতে পারি যে উনি ওকথা বলেন নি এবং জেলা পষিদে ওটা বন্ধ করেনি।

**[5.35—5.45 P.M.]**

আমি চ্যালেঞ্জ করছি উনি মিথ্যা কথা বলেছেন। কেবলমাত্র একটি কথা বলেছেন যেখানে যেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্ক যেভাবে অনুমোদন দিচ্ছেন সেকানে সেখানে যেন এইবাবে করা হয়, এইভাবে তারা মিথ্যা কথা পরিবেশ করেন, অসত্য তথ্য পরিবেশ করেন। আমি সর্বশেষে অনুরোধ করবো আমাদের পূর্ব দিকে যে কলকাতার খালগুলি চলে গিয়েছে তাতে এলাকা খারাপ হয়ে যাচ্ছে। ফলে এলাকার লোকেদের দুঃখ দুরদশার মধ্যে কাটাতে হচ্ছে। সেখানকার সেই খালগুলি যদি কাজে লাগানো যায় অর্থাৎ খালের পারগুলি যদি চলাচলের উপযোগী করা যায়—যাতে যোগাযোগের রাস্তা তৈরী হয়—এবং যেখানে যেখানে ব্রীজ নেই সেই ব্রীজগুলির ব্যবস্থা করলে এলাকার লোকেদের সুবিধা হয়। এতে কলকাতাবাসী যারা ময়লা জল খেয়ে মরছে তার থেকে মুক্ত হতে হতে পারে। এই বলে আমি সমস্ত কাট মোশানের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ**—মাননীয় স্পীকার মহাশয়, আমি বাজেটের প্রতিবাদে আমি আমার নিজের যুক্তি খাড়া করছি। স্যার, আপনি জানেন আমার কি অবস্থা হয়েছে, আমার কপালে একটা মশা রক্ত চুষছে আমি বুঝতে পারছি কিন্তু আমি হাত দিয়ে যখন সেই মশাকে—রক্ত চোষা মশা-মারতে যাচ্ছি, ঠিক যখন কপালে হাত গেছে তখন মশাটা উড়ে গেল; আমি নিজের কপাল চাপড়াচ্ছি। এতে কিন্তু সমস্যাটা মরল না। স্যার, আপনি জানেন আমি সেদিন বাজেট বিতর্কের উপর বলতে গিয়ে বলেছিলাম মেদিনীপুর বাঁকুড়া এটা হচ্ছে আদিবাসী অধ্যুসিত এলাকা। এখানকার মানুষ না খেতে পেয়ে মরে যাচ্ছে তারা পাঞ্জাবে চলে যাচ্ছে, নাগাল্যান্ডে চলে যাচ্ছে। সি. পি. আই. (এম)-র বন্দুরা সেদিন তারা প্রতিবাদ করেছিলেন, আমি এই ধরণের কথা বলায়। স্যার, আপনি জানেন হাওড়া জেলার উলুবেড়িয়াতে যদি কোন জমিতে ১ থেকে ৩ বার ফসল হয় সেক্ষেত্রে আমার বিনপুরের জমিতে একবারও ফসল হয়নি। স্যার আজকে কি অবস্থা জানেন কাহুকে বলা হল শহীদ মিনারের ঐখান থেকে দৌড়তে আবার কাহুকে বলা হল আকাশবাণী থেকে দৌড়তে এই অবস্থায় হুইসেল বাজিয়ে দেওয়া হল, এইভাবে আমাদেরকে যুগ যুগ ধরে বলি দেওয়া হয়েছে। আমি সেইজন্য বলছি মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার সেচ হচ্ছে একটা বিরাট ব্যাপার। সেখানে যদি ১২ মাস সেচ দেওয়া যায় তাহলে ঐ এলাকার মানুষ না খেতে পেয়ে মরবে না। পাঞ্জাবে যাবে না। আমি এখানে দেখলাম কয়েকজন সদস্যকে যারা বাঁকুড়া, পুরুলিয়া, ইত্যাদি জায়গা থেকে নির্বাচিত হয়ে এসেছেন, সরকারি ভাবে যারা দলে আছেন তারা বলেছেন আমার এলাকায় সেচ ব্যবস্থার জন্য জল দেওয়া হয়নি, বিদ্যুৎ দেওয়া হয়নি, তাহলে অবস্থাটা কি হল, একবার বলছেন উন্নয়ন হয়ে গিয়েছে, আবার বলছেন বিদ্যুৎ সেচ হয়নি। এ কেমন অবস্থা ? স্যার, আপনি জানেন আমাদের মেদিনীপুর, পুরুলিয়া, ঝাড়খন্ডী যারা তারা সি. পি. আই. (এম) কে নয়, ভোট দিয়েছে কংগ্রেসকে, ভোট দিয়েছে সেখানে একটি দলকে।

এটা আমার গান নয়। এটা সি. পি. এমের. গান নয়। এই গানটা পিছিয়ে পড়া মানুযের গান। সেই এলাকার মানুষকে প্রলোভন দেখানো হয়েছে। তখন তাঁরা গান গেয়েছে "চল মিনি আসাম যাবো, দেশে বড় দুঃখরে, আসাম দেশে রে মিনি, চা বাগান হরিয়াল"। খেতে পাচ্ছে না—চল আসামে গেলে, খেতে পারবি, পড়তে পারবি, ছেলেমেয়েরা লেখাপড়া শিখতে পারবে। এইসব প্রলোভন দেখানো হয়েছে। " জল মিনি আসাম যাবো, দেশে বড় দুঃখরে, আসাম দেশে রে মিনি, চা-বাগান হরিয়াল"। স্যার, ওই এলাকার গান, ওকানকার মানুষের গান, ওখানকার মানুষদের গান, ঝাড়খন্ডীদের গান। স্যার, যুগের পর যুগ, দিনের পর দিন গেছে, যাবার পরও তাঁরা খেতে পায়নি। চিকিৎসার জন্য তাঁরা ওষুধ পায়নি। হে যদুরাম, মিছা বলি পাঠালি আসাম, হে যদুরাম, মিছা বলি পাঠালি আসাম। এই হচ্ছে সি. পি. এমের. কমরেড বন্ধুগণের কাজ। যাঁরা উন্নয়নের স্বপ্ন দেখেছেন, নিজের চোখে দেখেন নি, নিজের কানে শোনেন নি। এই কথা আমার কথা, সি. পি. এমকে যাঁরা ভোট দিয়েছে, কংগ্রেসকে যাঁরা ভোট দিয়েছে, এই কথা—আমাকে যাঁরা ভোট দিয়েছেন। এই এলাকার বাস্তব অবস্থাটা কী? রাজনীতি করতে বিধানসভায় এসেছেন-নিজের চোখে দেখে বিশ্বাস করতে পারছেন না, নিজের কানে শুনে বিশ্বাস করতে পারছেন না। ওখানকার মানু,কে প্রলোভন দেখানো হয়েছে। এই বাজেট ফালতু বাজেট। এই বাজেট প্রলোভনমূলক বাজেট। আমি এর বিরোধীতা করছি। ওঁরা নিজের চোখে দেখে সেটা বিশ্বাস করতে পারছেন না। নিজের কানে শুনে বিশ্বাস করতে পারেন না। যুগের পর যুগ ধরে শিক্ষার যে বঞ্চনা, সংস্কৃতির যে বঞ্চনা, নিজের পায়ে দাঁড়াবার যে বঞ্চনার পেছনে তাঁরাই দায়ী। আমাদের সি. পি. এমের. বন্ধুরা যারা আজকে নির্বাচনে জিতে ক্ষমতায় এসেছেন, ক্ষমতায় যাঁরা আছেন বামফ্রন্টের বন্ধুরা। স্যার আজকে এই যে ঘটনা, এই ব্যাপারে ঝাড়খন্ডের তরফ থেকে বারবার আবেদন করা হয়েছে যে, যাতে ওখানকার মানুষ নিজের পায়ে দাঁড়াতে পারেন, লেখাপড়া শিখতে পারেন। নির্দিষ্ট কিছু সেচের ব্যবস্থার জন্য কিছু সুনির্দিষ্ট দাবী বারবার রাখা হয়েছে। প্রকল্প দেওয়া হয়েছে। ওখানে কংসাবতী, ময়ুরাক্ষী প্রভৃতি যে নদীগুলি আছে, এই নদীগুলির জলকে কাজে লাগিয়ে সেচের ব্যবস্থা যদি করা যায়

তাহলে আর গান গাইতে হবে না। "চল মিনি আসাম যাবো, দেশে বড় দুঃখরে, আসাম দেশে রে মিনি, চা-বাগান হরিয়াল"। পরিশেষে যে বাজেট এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ—** মিঃ স্পিকার স্যার, সেচের যে বাজেট এই সভায় পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। আমি বলতে চাই যে, এই বাজেট মাননীয় কংগ্রেসী সদস্যবা এই বাজেটের বিরোধীতা করেছেন। আমি তাঁদের প্রশ্ন করছি, আমাদের পশ্চিমবাংলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প, সেই প্রকল্প অনুমোদন পেতে এতো দেরী হলো কেন? আপনারা তো তখন কেন্দ্রীয় সরকারে ছিলেন। কেন অনুমোদন দিতে দেরী করেছেন? পশ্চিমবাংলার যে ন্যায্য পাওনা তা না মেটানোর জন্য সুবর্ণরেখা ব্যারেজ আজকে রূপায়িত করা যাচ্ছে না।

আপনাদের সরকার তো পশ্চিমবাংলাকে শুকিয়ে মারতে চেয়েছে, সেই কথাটা একবার বলুন। আমি সবিনয়ে প্রশ্ন করতে চাই, পশ্চিমবাংলায় সেচ সম্প্রসারণের ক্ষেত্রে সেচের ভূমিকা অপরিসীম কিন্তু আপনাদের সময়ে এই দপ্তরকে অবহেলা করার জন্য ক্ষুদ্র সেচ প্রকল্পের অবস্থা কি হয়েছিল। যেটুকু গভীর নলকূপ অতীতে হয়েছে তা ধনিক কৃষকদের স্বার্থ রক্ষা করার জনাই হয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকারের সময় পশ্চিমবাংলায় যুগান্তকারী ঘটনা ঘটেছে। পশ্চিমবাংলায় ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের নিজের টাকা খরচ করে সেচের সুযোগ গ্রহণ করতে হয়নি, তাদের স্বার্থকে অগ্রাধিকার দিয়ে এই ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি রচনা করা হয়েছে।

**[5.45—5.55 P.M.]**

যার ফলে এই সমস্ত মানুষের স্বার্থ রক্ষা করা গেছে। আমরা জানি যখন এই পশ্চিমবাংলায় কংগ্রেসী শাসন ছিল তখন এখানে গরীব মানুষরা না খেতে পেয়ে শুকিয়ে মারা যেত। আজকে পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচের ক্ষেত্রে এক বিরাট পরিবর্তন ঘটেছে, যার পরিণাম হিসেবে আজকে গ্রামের গরীব মানুষ দুমুঠো খেতে পাচ্ছে। আজকে কি কংগ্রেসী বন্ধুরা মনে করবেন না সেইসব কথা? আপনারা মনে করবেন না, যে আমাদের দেশের এই কৃষক, ক্ষেতমজুরদের আপনারা শুকিয়ে মারতে চেয়েছিলেন। স্যার, বিশ্বব্যাঙ্কের টাকায় ক্ষুদ্র সেচের কাজে প্রথম তিন বছর কাজের শ্লথ গতি ছিল. সেই শ্লথ গতিকে আজকে কাটানো গেছে। ইঞ্জিনিয়াদের যে ন্যায়সঙ্গত ক্ষমতা ছিল সেই ক্ষমতা তাদের হাতে ফিরিয়ে দিয়ে এবং ইঞ্জিনিয়ারিং বিভাগের সমস্ত রকম দুর্নীতি বন্ধ করে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে এক বৈপ্লবিক পরির্তন এই বামফ্রন্ট সরকারের সময় হয়েছে। নানা সংবাদ মাধ্যমের দ্বারা বহু খবর প্রচারিত হয় সেই সমস্ত খবর আমাদের কংগ্রেসী সদস্যরা রেফার করেছেন। তারা বলেছেন যে পি.ভি.সি পাইপগুলো পুরোপুরি নষ্ট হয়ে গেছে। তারা এই কথা জানেনা যে ১৪ কোটি টাকা দিয়ে পি.ভি.সি পাইপ কেনা হয়েছিল সেউগুলোকে কাজে লাগিয়ে আরও পাইপ লাইন তৈরী করা হয়েছে এবং তার সুফল আমরা পাচ্ছি। বিশ্বব্যাঙ্কের টাকা দিয়ে যে নলকূপগুলি হয়েছে সেই নলকূপগুলি থেকে কৃষকরা জল পাচ্ছেন, উপকৃত হচ্ছেন। এই কাজ করা সম্ভব হয়েছে কর্মসূচীকে আমরা গুরুত্ব দিয়ে করেছি বলে এবং ইঞ্জিনিয়ারদের হাতে ক্ষমতা ফিরিয়ে দিয়েছি বলে। ওনারা টেন্ডার সম্পর্কে আরেকটি কথা বলেছেন, যে একটি কোম্পানি পশ্চিমবঙ্গ সরকারকে প্রতাড়িত করে ১০ কোটি টাকা নিয়ে চলে গেছেন। তারা বোধহয় আরেকটা কথা জানেনা বা জেনেও বলিননি, যে দুর্নীতিবাজদের আমরা প্রশ্রয় দিইনা। তাদের শুধু এই কথা বলতে চাই, তৎকালীন এই দপ্তরে যিনি মন্ত্রী ছিলেন --- তারা ১০ কোটি টাকা একসাইজ ডিউটি দেওয়ার নাম করে প্রতাড়িত করেছিল -- তিনি নির্দেশ দিয়েছিলেন পশ্চিমবঙ্গ সরকারের অন্যান্য যে ডিপার্টমেন্টগুলো আছে এবং যেখানে এই ঠিকাদারী সংস্থা কাজ

করে সেখান থেকে পশ্চিমবঙ্গ সরকারের এই পাওনা টাকাটা যেন কেটে রাখা হয়। চীফ ইঞ্জিনিয়ার সম্বন্ধে ওনারা বলেছেন, চীফ ইঞ্জিনিয়ারকে বদলি করার জন্য বিভাগীয় মন্ত্রী যে সুপারিশ করেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী তা গ্রহণ করেন ১২ মার্চ। কিন্তু আইন অনুযায়ী তাকে তখন বদলী করা যায় না বলে ১২ জুনের পর সেই আদেশ কার্যকরী করা হয়। আমি বিশ্বাস করি মাননীয় মুখ্যমন্ত্রীর ঐ নির্দেশ কার্যকরী হবে এবং দুর্নীতিবাজ ঐ ইঞ্জিনিয়ারকে বদলী করানো যাবে। মিঃ স্পীকার, স্যার, আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এই দপ্তরের কাজকর্মে ত্রুটি-বিচ্যুতি দূরে করে কর্মসূচীকে আরো দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যাবার জন্য এই দপ্তরের যে সমস্ত দুর্নীতিবাজ ইঞ্জিনিয়ার আছে তাদের কঠোর হাতে দমন করতে হবে এবং আন্যান্য সত ইঞ্জিনিয়ারদের হাতে ক্ষমতা দিয়ে কর্মসূচীকে রূপায়ন করার ব্যাপারে গুরুত্ব দিতে হবে।

সর্বশেষে যে বাজেট এই সভায় পেশ হয়েছে সেই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুকুল বিকাশ মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমার বক্তব্য কেবলমাত্র আমার নির্বাচনী এলাকার মধ্যে সীমাবদ্ধ রাখতে চাই। আমার নির্বাচনী এলাকায় কাঁথি ১, ২, ৩ নং ব্লক পড়ে। আমরা বঙ্গোপসাগরের উপকূলে রয়েছি, আমাদের সমস্যা দুটি -- একটা হচ্ছে সমুদ্রের লোনা জল জোয়ারের জন্য ঢুকে যায়, আর অতি বৃষ্টি হলে বন্যার জল নিষ্কাশিত করা যায় না। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন একটু লক্ষ্য রাখেন সেখানে জোয়ারের জল যখন বাড়ে তখন সেখানে যে সমস্ত সলুইস গেটগুলি রয়েছে তার কপাটগুলি কি অবস্থায় থাকে, সেই কপাটগুলি মেরামত হয় না, সেই কপাটগুলি যখন মেরামত করা হয় তখন দেখা যায় জোয়ারের জল ঢুকে জমি নষ্ট করে দিয়েছে। তারপর সেই কপাটগুলি যখন তৈরী হয় তখন সেগুলি অতি নিম্ন মানের কাঠ দিয়ে তৈরী হয় এবং প্রচুর টাকা তখন আত্মসাত করা হয়। যে কপাটগুলি তৈরি হয় বর্ষাকালে অতি বৃষ্টি হলে সেই জলগুলি বেরুতে পারে না। আমি আপনার কাছে বলতে চাই সলুইস গেটের যেসমস্ত আউট ফল রয়েছে সেগুলির সংস্কার হয় না, সেগুলি কাটা হয় না, যার ফলে বৃষ্টি জল বেরুতে পারে না। আমি মন্ত্রী মহাশয়কে নজর রাখতে বলছি সেই আউট ফলগুলি কাটা হয়েছে কিনা, এই ব্যাপারে তিনি যেন খোঁজ নেন। জোয়ারের ফলে ঐ আউট ফলগুলি বন্ধ হয়ে যায়। সেজন্য ২/১ বছর অন্তর সেগুলি সংস্কার করা দরকার। আমি অনুরোধ করব যে সমস্ত আউট কল এখনও কাটা হয়নি সেগুলি কেটে দেওয়া দরকার যাতে জল নিষ্কাশিত হতে পারে। আমরা সকলেই জানি যে জলের একটা ধর্ম হচ্ছে উঁচু জায়গা থেকে নিচু জায়গায় গড়িয়ে যাওয়া। আমরা একটু উঁচুতে থাকি, বঙ্গোপসাগর একটু নিচুতে রয়েছে, কিন্তু আমাদের উঁচুর জল নিচু জায়গায় গড়িয়ে যেতে পারছে না। এটাই সরকারের ব্যর্থতা। ৩ নং ব্লকে ১৯৭৩ সালে আমাদের বর্তমান বিরোধী দলের নেতা সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় একটা খালের উদ্বোধন করেছিলেন, সেই খাল অনেকটা কাটা হয়েছিল, তারপর কি কারণে জানি না সেট বন্ধ রাখা হয়েছে, ১৪ বছর হয়ে গেল সেখানে এক কুড়ি মাটি কাটা হয়নি। অথচ সেটা কাটা অত্যন্ত প্রয়োজন। আমি আর একটা কথা বলতে চাই ক্ষুদ্র সেচ মন্ত্রীর কাছে যে আমাদের ওখানে মিষ্টি জলের কোন নদী নেই। সুতরাং নদীর জল সেচের কাজে ব্যবহার করা আমাদের পক্ষে অসুবিধাজনক। সেখানে বৃটিশ আমলে একটা সার্ভে করা ম্যাপে লাল কালির দাগ দেওয়া হয়েছে যে সেখানে নাকি স্যালাইন বেল্ট।

**[5.55–6.05 P.M.]**

কিন্তু কতকগুলি জায়গায় পরীক্ষা করে দেখা গেছে, সেখানে মিষ্টি খাবার জল পাওয়া গেছে। তখন যেটা ছিল -- তখন বিজ্ঞানের ততটা উন্নতি হয়নি। বর্তমানে এই বৈজ্ঞানিক উন্নতির দিনে আমরা যদি একটু বেশি পরীক্ষা করি তাহলে দেখতে পাব, অন্যান্য অনেক জায়গায় মিষ্টি জল পাওয়া যাবে। সেইজন্য আমি মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীকে এই দিকটায় একটু নজর রাখতে অনুরোধ করছি। যে সমস্ত স্যালো টিউবওয়েল হয়েছে,

বেশির ভাগই সেইগুলি ব্যক্তিগত উদ্যোগে হয়েছে। দীঘা ইরোসানের ব্যাপারে সরকার থেকে আরো বেশি উদ্যোগ নেওয়া দরকার। কয়েক বছর যাবত দেখছি সরকার থেকে বিশেষ কোন উদ্যোগ নেওয়া হয়নি। বৃহৎ সেচের কথা বলতে গিয়ে আমি উল্লেখ করতে চাই — উড়িষ্যা ক্যানেল যেটা মহারানি ভিক্টোরিয়ার আমলে কাটা হয়েছিল ভোগরাই থেকে মিষ্টি জল এনে বোরো চাষ করার জন্য — সেই খালটির সংস্কার করা হয়নি। অবিলম্বে এই খালটির সংস্কার করা দরকার। সুবর্ণরেখা থেকে ঐ পথ দিয়ে যদি মিষ্টি জল আনা যায় তাহলে বোরো চাষের সুবিধা হবে। সর্বশেষে আমি সরকার পক্ষথেকে যে ব্যয় বরাদ্দ আনা হয়েছে, তার বিরোধিতা করে এবং আমাদের কাট-মোসানগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রতনচন্দ্র পাখিরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং ক্ষুদ্র সেচমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলব। পশ্চিমবাংলা নদী মাতৃক রাজ্য বহু নদী-নালা দ্বারা আমাদের এই পশ্চিমবাংলা পরিবেষ্টিত। স্বাভাবিক কারণে এই পশ্চিমবাংলার নদী সমস্যা খুবই জটিল। এই নদী সমস্যা এবং সেচ প্রকল্প রূপায়নের ক্ষেত্রে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পদক্ষেপ খুবই প্রশংসাযোগ্য। আজকে বাজেট বক্তৃতার বিরোধিতা করতে গিয়ে বিরোধী দলের সদস্যরা পরোক্ষভাবে পশ্চিমবাংলার নদী পরিকল্পনা, সেচ পরিকল্পনা গুলিকেই সমর্থ করে গেছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নদী, সেচ, ক্ষুদ্র সেচ পরিকল্পনার মধ্য দিয়ে পশ্চিমবাংলার ৪০ ভাগেরও বেশি জমিকে সেচের আওতাভুক্ত করতে পেরেছে। যার ফলে আজকে কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ৭৪ লক্ষ টন থেকে বেড়ে আজকে ১১৮ লক্ষ টন খাদ্য এখানে উৎপাদিত হয়েছে। এর ফলে ক্ষুদ্র, প্রান্তিক চাষীরা বেশি করে উপকৃত হয়েছে পশ্চিমবাংলার বামফ্রন্ট-সরকারের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কেন্দ্রের ধারাবাহিক বঞ্চনার বিরুদ্ধে দাঁড়িয়ে নদী সম্পর্কে পরিকল্পনা করা খুবই কঠিন কাজ। বিরোধী দলের প্রধান বক্তা ডাঃ মানস ভূঁইঞা তিনি বাজেটের বিরোধিতা করলেন। হ্যাঁ, নিশ্চয় বিরোধী দলের একটা ভূমিকা আছে, সমালোচনা করবেন। কিন্তু আমরা মনে করি সেই সমালোচনা গঠনমূলক হওয়া উচিত, শুধুমাত্র বিরোধিতার জন্যই বিরোধিতা নয়। ওদের পাপের প্রায়শ্চিত্ত বাংলার মানুষকে বইতে হচ্ছে। ২৮ বছর পশ্চিমবাংলার কংগ্রেস ই রাজত্ব করেছে। এর পাশাপাশি দিল্লীতেও তারা ৪১ বছর রাজত্ব করেছে। এই সময়ে তারা পশ্চিমবাংলার কথা ভাবেনি, পশ্চিমবাংলার নদী পরিকল্পনার কথা কখনই ভাবেনেনি। পশ্চিমবাংলার নদী পরিকল্পনায় যারা ছিলেন তারা বিশেষজ্ঞ, বৈজ্ঞানিক। তারা যা বলেছিলেন সেই কথা পশ্চিমবঙ্গের কংগ্রেস (ই) এবং দিল্লীর কংগ্রেস (ই) মানেনি। মানবেন কি করে? ওদের দৃষ্টি হচ্ছে শ্রেণী বৈষম্যমূলক দৃষ্টিভঙ্গী। আর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে সেই জায়গায় দাঁড়িয়ে তাদের শ্রেণী সংগ্রামের দৃষ্টিভঙ্গীর পরিপ্রেক্ষিতে যে প্রকল্প রূপায়িত হয়েছে তার ফলেই আজকে পশ্চিমবাংলা শস্য-শ্যামলা হয়েছে।

এটা কি ওরা অস্বীকার করতে পারবেন? পরোক্ষভাবে হলেও [illegible] মানসবাবু সে কথা স্বীকার করেছেন। আজকে পশ্চিমবাংলায় যে সেচ বাড়ছে সেকথা ওরা মানুষকে বলেন না। বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে থেকে সেচের উন্নয়নের জন্য যতটা সম্ভব কাজ করে যাচ্ছেন। আজকে গ্রামাঞ্চলে ক্ষুদ্র সেচের প্রকল্প রূপায়িত করার মধ্যে দিয়ে একদিকে যেমন সেচের সুবিধা হচ্ছে ওপর দিকে তেমনি তার মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হচ্ছে এবং গ্রামীন ক্ষেতমজুররা সেই কাজ পাচ্ছেন। তাছাড়া, বৃহৎ সেচ, মাঝারি সেচ প্রকল্পগুলি তো আছেই। সেখানে কংসাবতীর আধুনিকীকরণ, তিস্তা প্রকল্প — যেটা ভারতবর্ষের মধ্যে বৃহত, সেগুলিরও কাজ হচ্ছে। সেখানে কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের সাহায্যের হাত বাড়িয়ে দেননি। কংগ্রেসের নেতারা ওদের আমলে সবুজ বিপ্লবের কথা বলেছিলেন আমরা শুনেছিলাম কিন্তু বাস্তবে দেখেছিলাম যে দুর্ভিক্ষ হয়েছে। দুমুঠো অন্নের জন্য গ্রামের মানুষ গ্রাম ছেড়ে শহরে এসেছে। ১৪

বছর বামফ্রন্টের রাজত্বে কিন্তু সেই জিনিষ দেখা যায়নি—গ্রাম ছেড়ে মানুষ শহরে কর্মসংস্থানের জন্য আসেনি। এইসব কারণেই ওদের গাত্রদাহ সেটা আমরা বুঝি। তারপর সুবর্ণ রেখা প্রকল্পের কথায় আসি। কেন্দ্রীয় বন দপ্তর এর অনুমোদন দিচ্ছেন না। কেন দিচ্ছেন না কই তার জবাব তো মানসবাবু দিলেন না? দামোদর প্রকল্পের ফলে আজকে সেচের অগ্রগতি ঘটেছে। কংসাবতী জলাধার থেকে প্রতি বছর জল পাওয়া যাচ্ছে খারিফ ও রবি মশুমে। এর ফলে চাষীরা উপকৃত হচ্ছেন। তারপর দক্ষিণবঙ্গে ভাঙ্গনের জন্য সেচ দপ্তর যে সব ব্যবস্থা গ্রহণ করেছেন ভাঙন রোধকল্পে তা আগে কখনও ভাবা যেত না সেখানে নদীবাঁধগুলি মেরামত করা হচ্ছে। এবারে আমি বন্যা নিয়ন্ত্রণের কথায় আসি। কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায় বন্যা নিয়ন্ত্রণের কথা ভাবা হয়নি ফলে প্রতি বছর পশ্চিমবঙ্গকে বন্যার কবলে পড়তে হচ্ছে। আজকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও বামফ্রন্ট সরকারের সেচ দপ্তর আস্তে আস্তে তাদের পরিকল্পনাগুলি রূপায়িত করার চেষ্টা করছেন এবং তার ফলও আমরা দেখতে পাচ্ছি। যদিও কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে সহযোগিতা পাওয়া যাচ্ছে না, ধারাবাহিকভাবে তারা আমাদের বঞ্চিত করছে কিন্তু তবুও বামফ্রন্ট সরকার এ ব্যাপারে চেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং প্রকল্পগুলি রূপায়িত করার চেষ্টা করছেন। তাই এই ব্যয়-বরাদ্দ মন্ত্রীমহাশয় যা রেখেছেন তা সমর্থনযোগ্য। এর পর আমি একটু উদ্বেগের সঙ্গে ঘাটাল মাস্টার প্ল্যানের কথা বলব। প্রভাস রায় মহাশয় স্বয়ং এর উদ্বোধন করেছিলেন। ঘাটাল মাস্টার প্ল্যানের ব্যাপারে যদি কার্যকরী পদক্ষেপ গ্রহণ করা না যায় তাহলে ঘাটাল বন্যার বিপর্যস্ত হবে। প্রতি বছর ঘাটালে বন্যা হয়। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো, এ ব্যাপারে সত্বর ব্যবস্থা গ্রহণ করুন। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে এবং সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**[6.05—6.15 P.M.]**

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র সেচ এবং কৃষি দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে করেছেন, আমি তার বিরোধিতা করছি। কারণ ১৯৮২ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত আমি যখন এই সভায় এম. এল. এ হিসাবে ছিলাম তখন দেখেছি বাজেট এ্যালোকেশান হয়েছিল ১৪ হাজার ৭৩৮.৬৯ লক্ষ টাকা। সেই সময়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে গুরুত্বের সঙ্গে বলেছিলাম যে উত্তর ২৪ পরগণার সেচ প্রকল্পের যদি উন্নতি করতে হয় তাহলে যে ৩টি ছোট ছোট নদী আছে—একটা হচ্ছে, ইছামতী নদী, এর জল মিষ্টি, যমুনা আর কোদালী নদী—এই তিনটি নদীকে সংস্কার করা দরকার এবং বিশেষ করে ইছামতী নদীকে। এই ব্যাপারে আমি কলিং এ্যাটেনশান দিয়েছিলাম এবং সেটা এ্যাকসেপ্টেড হয়েছিল। মন্ত্রী মহাশয় জবাবে বলেছিলেন যে এটা করবেন। কিন্তু এই বাজেট এ্যালোকেশানেও তার প্রকৃত কোন কাজ আজ পর্যন্ত হয়নি। আমি একবার মাঝখানে বলেছিলাম, আপনি বোধ হয় জানেন, যে এটা সীমান্ত অঞ্চল, বাংলাদেশ থেকে রাতারাতি তারা ওখানে একটা এমব্যাঙ্কমেন্ট করে দিল এবং সুদূর নদীয়া থেকে যে জল আসে ইছামতী নদী দিয়ে কোদালী হয়ে সেই জলের ব্যাপারে বাংলাদেশ সরকার এই রকম অসুবিধার সৃষ্টি করলো। আমরা সেচ দপ্তরকে এই ব্যাপারে বলিছিলাম এবং জেলা পরিষদকেও বলেছিলাম এবং চীফ সেক্রেটারীকেও বলেছিলাম যে ত্বরান্বিত ব্যবস্থা করে অন্ততঃ বাংলা দেশের যে জল ইণ্ডিয়ার মধ্যে ঢুকবে, যে ভাবে পড়বে, সেখানে উইদাউট এনি কনসেন্ট, উইদাউট এনি কনসালটেশান উইথ দি গর্ভণমেন্ট অব ইণ্ডিয়া তারা এই রকম একটা অবস্থার সৃষ্টি করেছে। কাজেই ওখানকার মানুষকে বাঁচাবার জন্য অন্ততঃ একটা খাল কেটে কোদালি নদী দিয়ে ইছামতী নদীতে ফেলার জন্য এবং এই ব্যাপারে ১০ লক্ষ টাকা ডিষ্ট্রিক্ট প্ল্যানে দেওয়া হয়েছিল। কিন্তু সেই টাকা

কোথায় গেল আমরা জানিনা, কিন্তু আজ পর্যন্ত কোন কাজে লাগেনি। কোদালী নদীতে—অপূর্ববাবু যখন স্পীকার ছিলেন—বাংলাদেশের সীমান্তে একটা স্লুইস গেট করা হয়েছিল। সেই স্লুইস গেট বাংলা দেশের জলে ভেঙ্গে চুরমার হয়ে গেছে। এই ব্যাপারে সরকারের কাছে বারবার বলেও কোন কাজ হয়নি। উত্তর ২৪ পরগণার যমুনা সংস্কারের জন্য এই বাজেটেও টাকা ডিস্ট্রিক্ট প্ল্যানে গর্ভণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল পাঠিয়েছেন এবং বলা হয়েছে যে চেষ্টা করা হচ্ছে। কিন্তু বাজেট এ্যালোকেশানের টাকা উত্তর ২৪ পরগণায় যায়নি। উত্তর ২৪ পরগণার মানুষ নিজেরাই চেষ্টা করে সেখানে বাম্পার ক্রপ অর্থাৎ এক ফসলা জমিতে ৩ ফসলা করেছে এবং সেখানকার চাষের ফসল আজকে কলকাতায় আসছে এবং এখানকার মানুষ সেটা খেয়ে বাঁচছেন। আপনি জানেন যে উত্তর ২৪ পরগণায় ইন দি ইয়ার ১৯৯০-৯১ যেতে টোটাল ডিপ টিউবয়েল হয়েছে মাত্র একটা। স্যালো টিউবয়েল হয়েছে মাত্র ২৮০টি। তার মধ্যে বঁনগা মহকুমায় হচ্ছে মাত্র দুটি। ১৯৭৭ সালের আগে বঁনগায় যে ডীপ টিউবয়েলগুলি ছিল সেটা হচ্ছে ৩৮টি। তার মধ্যে ৩টি খারাপ হয়ে গেছে, কিন্তু বাজেট এ্যালোকেশানে কোন টাকা দেওয়া হয়নি। স্যালো টিউবয়েল হচ্ছে ৩৮টি। এই সরকারের ১৪ বছরের কৃতিত্বে ৩৮ গুচ্ছ টিউবয়েল হয়েছে। ১৯৭৭ সালে কংগ্রেসের আমলে যে ডীপ টিউবয়েল ছিল সেগুলিকেও তারা বাঁচিয়ে রাখতে পারছেন না। সেইগুলো বজায় রাখতে পারেন নি, তার মধ্যে তিন চারটে খারাপ হয়ে গেছে। এই হচ্ছে আপনাদের অবদান। ওখানে ৫ হাজারের উপর শ্যালো টিউবওয়েল আছে. আপনাদের ডিপ টিউবওয়েল ছাড়া এবং ৩৮টা গুচ্ছ শ্যালো টিউবওয়েল ছাড়া। এই ডিপ টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েল যা আছে, তা রিপিয়ার করার ব্যবস্থা আপনারা করেননি। ইছামতীর কোন সংস্কার করেন নি, কোদালিয়া খাল সংস্কার করেন নি। সেখানে তেলের কনজাম্পশন কত জানেন, ৩।। হাজার কিলো লিটার ডিজেল লাগে। আপনাদের ইরিগেশনের জন্য নয়, সেখানকার মানুষ নিজেরা পাম্প সেট করেছে, এবং তারা নিজেরা বাম্পার ক্রপ করছে। সুতরাং এই বাজেট কী উপকারে তাদের আসবে জানি না। এই টাকা বাজেট এ্যালোকেশন হয়েছে এবং এই টাকা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি পর্যন্ত যাবে, সেখান থেকে যে কোথায় চলে যাবে তার আর হদিশ থাকবে না। এর থেকে আরও আরও রিভাইজ হতে হতে তারপর কত কমবে কে জানে। এই বাজেটকে কোন ভাষায় বিরোধিতা করতে হবে তা আমাদের জানা নেই। সেই ভাষা আপনাদের কাছ থেকে শিখতে হবে। যেখানে মানুষের প্রটেকশন নেই, মানুষ কিছু পায় না, সেখানে বাজেটের বিরোধিতা করা ছাড়া কী উপায় আছে? সুতরাং এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার এর সেচ ও জলপথ দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি. আমাদের সেচমন্ত্রীকে বিতর্কের খাতিরে শুধু বিরোধিতা করলে হবে না, গ্রামাঞ্চলে যান গ্রীষ্মকালে সেখানে দেখবেন চারি দিকে সবুজ, সেই সবুজ ওঁরা দেখতে পাচ্ছেন না। পশ্চিম বঙ্গের সর্বত্র সারা বছর শষ্য ক্ষেত্র শষ্য শ্যামলা হয়ে থাকে। একটা গল্প বলি, দুজন বন্ধু কথা বলছিল, একজন জিজ্ঞাস করলো, দেখ সামনে কী সুন্দর শষ্য শ্যামল প্রান্তর, তখন তার বন্ধু বলছে সামনে কিছু দেখছি না, শুধু অন্ধকার দেখছি। অনুরূপভাবে বিরোধী দলের বন্ধুরা চক্ষু মুদ্রিত করে আছেন, যারা জেগে ঘুমোন, তাদের জাগানো যায় না। এই সব বন্ধুরা বাড়িতে গিয়ে ভাববেন বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কী অসত্য বলে এলাম। বামফ্রন্ট সরকারের আমলে সেচের যে উন্নতি হয়েছে, সেই বিষয়ে সকলেই আমরা প্রায় অবগত আছি।

**[6.15—6.25 P.M.]**

বামফ্রন্ট সরকারের সেচ দপ্তর ক্ষুদ্র মাঝারী এবং বৃহৎ সেচ হিসাবে তিন ভাগে বিভক্ত। তিনটিকেই আলাদাভাবে যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে। আমাদের কংগ্রেসী বন্ধুরা একটু চিন্তা করে দেখুন, তাঁদের সময় জলাভূমির ২০ শতাংশ মাত্র সেচের আওতায় ছিল, এখন সেটা ৪০ শতাংশে দাঁড়িয়েছে তবুও বলবেন কোন উন্নতি হয় নি। একটু আগে নরেন হাঁসদা মহাশয় বললেন, মানুষ অর্ধাহারে অনাহারে মরছে আমি তাঁকে অনুরোধ করছি দৃষ্টান্ত তুলে ধরুন যে, বামফ্রন্ট আমলে কেউ না খেয়ে মরছে, তাহলে আমরা তাঁকে ধন্যবাদ জানাব। তিনি অন্তত একটা উদাহরণ দেখান। দেখাতে পারবেন না। অথচ কংগ্রেসের আমলের চিত্র আমাদের স্মরণে আছে। মানুষ ঘরে ঘরে থালা বাটি হাতে ঘুরত একটু ফ্যানের জন্য, একটু মাইলো খাওয়ার জন্য। সে দিনের কথা চিন্তা করুন। গ্রামাঞ্চলে কোন অনুষ্ঠান হলে মাইক বন্ধ করে দেওয়া হ'ত, রাতের বেলা আলো নিবিয়ে দেওয়া হত। কারণ ভিখারীরা এসে ভিড় করবে। আজকে আর কাউকে ভিক্ষা-পাত্র নিয়ে ঘুরতে দেখতে পান? বামফ্রন্ট আমলে আজকে তাদের মুখে হাসি ফুটেছে, অন্ন-বস্ত্র সমস্যার সমাধান হয়েছে। বামফ্রন্ট সরকার মানুষকে মর্যাদা দিয়েছেন। আপনারা কি এটা বুঝতে পারছেন না? একে কি আপনারা বুকে হাত দিয়ে অস্বীকার করতে পারেন? মাননীয় স্পীকার মহাশয়, তবুও আত্ম-সন্তুষ্টির কোন কারণ নেই। এখনো অনেক এলাকা আছে যেগুলিকে সেচ ব্যবস্থার মধ্যে নিয়ে আসা দরকার। আমার নির্বাচনী কেন্দ্র ২৭০ নরঘাট, আমার এলাকায় সেচ দপ্তরের কাজ কিছু অংশে হলেও, সেই কাজের মধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি আপনার সামনে আমি তুলে ধরছি। ভগবানপুর নন্দীগ্রাম ড্রেনেজ স্কীম এখনো পর্যন্ত বাস্তবে রূপায়িত হয় নি। চণ্ডীপুর থানার দক্ষিণমুখী খাল গুলিকে প্রশস্ত করে রসুলপুর নদীতে ফেলার কথা, কিন্তু সে কাজ এখনো পর্যন্ত সর্বাঙ্গীনভাবে গড়ে ওঠে নি। উত্তর-মুখী খাল গুলিকে সংস্কার করে স্লুইস গেট বসাতে হবে। এক একটা স্লুইস গেট বসাতে এক কোটি টাকারও বেশী প্রয়োজন। তবুও আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যে ক'টি বসান সম্ভব সে ক'টি বসাতে হবে। কারণ জল-নিকাশী ব্যবস্থা সম্পূর্ণ না হওয়া পর্যন্ত ঐ সব এলাকার মানুষের দুর্দশা মুক্ত হবে না। আজকে হলদী নদী ক্রমশঃ ভরাট হয়ে যাচ্ছে আমরা দেখছি হলদীর উপর ব্রিজ হবার পরে জল নীচের দিকে যাচ্ছে না, আটকে পড়ছে। রেল ব্রিজের কাজ আরম্ভ হয়েছে, এরপরে আর হলদী নদী দিয়ে একটুও জল পাশ করবে না। সেই জন্য আমি বলছি, হলদী নদী সংলগ্ন ঝাঁঝিয়া খালটির সংস্কার করতে হবে। নন্দী গ্রামের নীচু জমি গুলির জল নিকাশী ব্যবস্থার দিকে নজর দিতে হবে। পালাবোনিয়া খাল ও হিজলী টাইডেল ক্যানেলের সংস্কার করতে হবে। নারায়ণদাড়ি, দুলিয়াগড়গ্রাম, গোমুঠা, শশীগঞ্জ প্রভৃতি খালগুলি কাটতে হবে। দুনিয়া স্লুইস গেট নির্মান করতে হবে। প্রতাপখালি দাঁওতানচক থেকে রূপাহারা পর্যন্ত পঙ্কোদ্ধার করতে হবে। নারায়ণপুরে প্রতাপখালির মুখে যে পুরোন স্লুইসটি আছে সেটির অবস্থা খুবই খারাপ, সেটি দিয়ে জলনিকাশী সঠিকভাবে হচ্ছে না, সেটির সংস্কার প্রয়োজন। পরিশেষে আমি বলব যে, এখনো পর্যন্ত যেসব জায়গা সেচ যুক্ত হতে পারে নি সেসব জায়গাকে অবিলম্বে সেচ যুক্ত করতে হবে। অন্তত নদী থেকে জল তুলে সেচের ব্যবস্থা করতে হবে। সব রকমের জলকেই বৈজ্ঞানিক পদ্ধতিতে কাজে লাগাতে হবে। নমস্কার।

**শ্রীদেবনাথ মূর্মু ঃ**—মিঃ স্পীকার স্যার, মাননীয় সেচমন্ত্রী এবং ক্ষুদ্রসেচ মন্ত্রী মহোদয় আজকে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং তার সাথে সাথে দু একটাই কথা আলোচনা করতে চাইছি। মাননীয় স্পীকার স্যার, আজকে ক্ষুদ্রসেচ দপ্তরের মাধ্যমে

সেচ সম্ভাবনা সৃষ্টি করার যে কাজ তা উল্লেখযোগ্যভাবে সাফল্য লাভ করেছে এবং এই সাফল্য অর্জন করার গেছে সপ্তম পরিকল্পনার শেষে। পরিসংখ্যান থেকে জানা যাচ্ছে, এই সাফল্যের হার শতকরা ৮৮.৫ শতাংশ। সুতরাং এই সাফল্য নিশ্চিতভাবে অভিনন্দনযোগ্য এবং সেই কারণে আমি ক্ষুদ্রসেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় স্পীকার স্যার, এখানে বিরোধিদলের প্রথম বক্তা রাখার সময় বললেন, ময়নাতে দুর্ভিক্ষ হচ্ছে। কিন্তু আমি বলতে চাই, কংগ্রেস শাসিত রাজ্য ত্রিপুরাতে কংগ্রেসীরা দুর্ভিক্ষ টেনে নিয়ে এসেছে। প্রতিদিন সেখানে অনাহারে মানুষ মারা যাচ্ছে, কংগ্রেসীরা সেখানে লুট-পাট সুরু করেছে। গরীব মানুষের খাবার আত্মসাৎ করছে। এটা খবরের কাগজে বেরিয়েছে। এখানে যখন গরীব মানুষেরা সুখে-শান্তিতে দুবেলা পেট ভরে খেতে পাচ্ছে তখন কংগ্রেসীরা বলছে ময়নাতে মানুষ অনাহারে মরছে, দুর্ভিক্ষ হচ্ছে এইরকম ধরনের কথাবার্তা বলছেন। আর তাদেরই দোসর ঝাড়খণ্ডের নরেন হাঁসদা মহাশয় তাদের সঙ্গে সুরে সুর মিলিয়ে বলছেন পুরুলিয়া, বীরভূম এবং বাঁকুড়া এলাকায় নাকি মানুষ অনাহারে মরছে, পশ্চিমবাংলা ছেড়ে মানুষ অন্যত্র চলে যাচ্ছে। আসামে যাচ্ছে, পাঞ্জাবে যাচ্ছে, এখানে নাকি খেতে পাচ্ছে না। তিনি গানের ছন্দে বলেছেন, মানুষ এখানে সুখে শান্তিতে নেই, পশ্চিমবাংলাতে খাবার নেই, আসানসোলে যেতে হবে, সেখানে দুধে ভাতে সুখে দিন কাটবে। আমি বলতে চাই, উনি এখানে ঝাড়খণ্ডের সংগঠনে আছেন আর আসামে উলফার সংগঠনে আছেন সেইজন্য এইসব কথাবার্তা বলছেন। এখানে বামফ্রন্টসরকার বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে গোটা পশ্চিমবাংলায় কাজ করছেন এবং এই সরকারের সেচদপ্তরকে স্বতস্ফূর্তভাবে সেচ পরিকল্পনার কাজে লাগানো হচ্ছে এবং তার সাথে সাথে পঞ্চায়েতকে এই সেচ প্রকল্পের কাজের মধ্যে যুক্ত করা হয়েছে। এইসব প্রক্রিয়ার মধ্য দিয়ে গরীব এলাকায় যেখানে আদিবাসী তপসিলি জাতিরা বসবাস করেন সেই সমস্ত জায়গায় আজকে ক্ষুদ্রসেচের মাধ্যমে জলসেচের ব্যবস্থা হয়েছে। এইসব কাজ যখন হয়েছে তখন কংগ্রেসীরা বলছেন এই ১৪ বছরে বামফন্ট সরকার সেচের জন্য কোন ব্যবস্থা করলেন না কংগ্রেসের অনুসৃতো নীতির ফলে বিগত ২৮ বছরে যে সংস্থা তৈরি হয়েছে আজকে কংগ্রেসীরা বলছেন একদিনেই সেই সমস্যার সমাধান করতে হবে এবং এরজন্য বামফ্রন্টসরকারকে দায়ী করছেন। তিস্তার কথা বলতে গেলে কংগ্রেসীদের হিংসা হচ্ছে, গায়ে জ্বালা ধরছে। আমি বুঝতে পারছি, যদি তিস্তা প্রকল্প রূপায়িত হয়ে যায় তাহলে উত্তরবাংলার তপসিলি আদিবাসী কৃষকেরা কংগ্রেসীদের বাতি জ্বালাবার জন্য কাউকে রাখবে না। সেইজন্য ওঁরা উত্তরবঙ্গের কৃষকদের উচ্ছেদ করার দাবী জানাচ্ছে—এটা আমি বুঝতে পারছি। সেইজন্য উত্তরবঙ্গের স্বার্থে তিস্তা সেচ প্রকল্পের কথা বলতে গেলেই ওদের হিংসা হচ্ছে, গায়ে জ্বালা ধরছে।

**[6.25—6.35 P. M.]**

মিঃ স্পীকার স্যার, আমি এই বাজেটকে আন্তরিকভাবে সমর্থন করার সাথে সাথে সমস্যার কথা তুলে ধরতে চাই। যেটা হচ্ছে, ১৯৮০ সালে মালদার ক্ষেত্রে আমরা প্রথম শুনেছিলাম টাংগন ভ্যালী কর্পোরেশন তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রী এ. বি. এ. গণিখান চৌধুরী মহাশয় প্রচণ্ড আওয়াজ তুলেছিলেন এবং খুবই ঢাক ঢোল বাজিয়ে প্রচার করেছিলেন, অবিলম্বে সেই টাংগন ভ্যালী কর্পোরেশনের কাজে হাত দেওয়া দরকার। আমরা এতদিন ধরে অপেক্ষা করে আছি, আমরা আশা করেছিলাম মালদার গাজোল, বড়জোরা এবং হবিবপুর এই সমস্ত এলাকাতে তপশীলি জাতির কৃষকদের বাস, এই সমস্ত এলাকাতে তপশীলি আদিবাসী সম্প্রদায় ভুক্ত কৃষকেরা টাংগন ভ্যালী কর্পোরেশন রূপায়িত হলে

সেচের মাধ্যমে তাদের এক ফসলী জমিতে অন্ততপক্ষে ৩টি ফসল তুলতে পারে। কিন্তু আজ পর্যন্ত আমরা লক্ষ্য করছি যে, কেন্দ্রীয় সরকারের ঐ কথা এখনও কার্যকরী হয়নি। তাই আমি মাননীয় সেচমন্ত্রীর নজরে এটা আনতে চাই যাতে আগামী দিনে এই কথাটা মনে রাখা হয় যে কথাটা প্রথম ঐ মাননীয় গণিখান চৌধুরী মহাশয়ের মুখ থেকে বেরিয়েছে ঐ টাংগন ভ্যালী কর্পোরেশনের কাজ হাতে নেওয়া হয় সেদিকে লক্ষ্য রাখার কথা বলে আবার এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেচ দপ্তরের যে বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে সেই বাজেটের উপর সরকার পক্ষ এবং বিরোধী কংগ্রেস আই ও অন্যান্য বিরোধীদলের যে সমস্ত সদস্যরা অংশগ্রহণ করেছেন তাঁদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমাদের বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুইঞ্যা তাঁর স্বভাব সিদ্ধ ভঙ্গীতে সমালোচনা করেছেন। তাঁর সমালোচনার উত্তরে আমি বলতে চাই যে, ১৪ বছর ধরে নদী বাঁধে কোন মাটি দেওয়া হয় নি বলে যে অভিযোগ করেছেন আমি সেটিকে দ্বার্থহীন ভাষায় প্রথমে প্রতিবাদ জানাই। পশ্চিমবঙ্গের সেচ দপ্তরের কাজকর্ম তার সমস্যা বা তার বাধ্য বাধাকতার বিষয় নিয়ে আমি আমার বক্তব্য রাখছি না, ও ব্যাপারে মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় বক্তব্য রাখবেন, আমি শুধু সুন্দরবনের এদিকের যে সমস্যা আছে সেই সম্পর্কে বলতে চাই। বর্তমানে কি কার্যক্রম গ্রহণ করা হয়েছে সেটাই আমার আজকের আলোচ্য বিষয়। আমরা এই রাজ্য সরকারের জলপথ, জলসেচ ব্যবস্থা এবং বন্যা নিয়ন্ত্রণ ইত্যাদি নানা ব্যাপারে আলোচনা করছি কিন্তু একটা বিষয়ের প্রতি এই পর্যন্ত যথাযথ দৃষ্টি দেওয়া হয় নি, সেটা হচ্ছে সুন্দরবনের নদীগুলির পরিকল্পনা। এই নদীগুলির সমস্যা কি সেটা আমাদের আজকে নূতন করে ভাবার প্রশ্ন দেখা দিয়েছে। সুন্দরবন যখন প্রথম আবাদ সুরু হয়,—যে লেবেলে আজকে মাটি আছে—তা উঁচু করার প্রয়োজন ছিল, কিন্তু সেই পরিমাণে উঁচু করার আগেই জমির কাছে বাঁধ দেওয়া হয়, এর ফলে স্বভাবতঃই সমুদ্র লেবেল তার থেকে নীচু থাকে। দীর্ঘদিন ধরে আগে এই নদীগুলির যে নাব্যতা ছিল সেটা নষ্ট হয়ে যাওয়ায় উত্তর দিকের যে জলপ্রবাহ আসত সেই জলপ্রবাহের একদিকে ভাগীরথী দিয়ে সাগরে পড়ত অপর দিকে উত্তর ২৪ পরগণার যে দান ইছামতী, বিদ্যাধরী এই সমস্ত নদী সুন্দরবনের মধ্যে দিয়ে প্রবাহিত হোতো। ফলে ঐ নদীগুলির নাব্যতা বজায় রাখা অসম্ভব হয়েছিল। কিন্তু পরবর্তীকালে উত্তর দিক থেকে আসা স্রোতটা যখন বন্ধ হয়ে যায় তখন সুন্দরবনের নদীগুলির উপর বিপদ নেমে আসে। এরফলে ঐ নদীগুলি মজে যেতে থাকে এবং জল নিকাশের সমস্যা দেখা দেয়। আর একটি কথা উঠেছে যে, সেখানকার প্লাবন পিয়ালী নদী সৃষ্ট। এই প্রশ্ন উঠতো না যদি প্রথম থেকে ঐ নদীর নাব্যতা বজায় রাখতে পারতাম। তাহলে বিপদও আসতো না। এখন প্রশ্ন হচ্ছে, সমুদ্রে যখন জোয়ার আসছে তার সঙ্গে বিপুল পরিমাণ পলি সমুদ্র থেকে উঠে আসছে। আবার উত্তর দিক থেকেও নদীবাহিত পলি আসছে। এই দুয়ে মিলে নদীর তলদেশ উঁচু হয়ে যাচ্ছে, ফলে নদীর জল ধারণ ক্ষমতা কমে যাচ্ছে। ফলে সেখানকার বাঁধগুলি যত উচু করা হোক না কেন, ঐ বাঁধগুলি প্লাবিত হচ্ছে এবং বন্যা দেখা দিচ্ছে। এই একই সমস্যা মেদিনীপুরের নদীগুলিতেও আছে যেগুলি সমুদ্রে পড়েছে। আজকে সেইজনাই হলদী নদী সিলটেড্ হয়ে যাচ্ছে। এখন আমাদের কাছে যে পরিকল্পনা আছে তাতে সামান্য কিছু টাকা বরাদ্দ করে সেখানকার নদীর ভাঙ্গন এবং নদী-বাঁধ মেরামত করা সম্ভব নয়, নদীর নাব্যতা বজায় রাখা সম্ভব নয়। এরফলে সেখানকার নদীগুলির ২২০০ কিলোমিটারের মত বাঁধ একটা সমস্যা হয়ে দাঁড়াবে। সেইজন্য মনে করি সুন্দরবনের সমস্ত নদী

এবং সেই সঙ্গে মেদিনীপুরের নদীগুলিকে যুক্ত করে একটা মাষ্টার প্ল্যান তৈরী করা দরকার। এ-ব্যাপারে আমরা চিন্তা-ভাবনা করছি। সামগ্রিকভাবে সুন্দরবন এবং মেদিনীপুরের নদীগুলির বাঁধ মেরামত, বাঁধ রক্ষার ব্যাপারে একটা প্ল্যান তৈরী করা দরকার। এটা নিশ্চয়ই কোন রাজনীতির প্রশ্ন নয়। এটা সামগ্রিকভাবে দক্ষিণবঙ্গের মানুষের বাঁচার প্রশ্ন। সেইজন্য বলছি, কংগ্রেস (আই) দলের মাননীয় সদস্যগণ যে কথা বলেছেন, ঐ ব্যাপারটা নিয়ে আমরা দিল্লীতে নিশ্চয়ই দরবার করতে পারি। আমি আশা করি আপনাদের সকলের সহযোগিতা আমরা ঐ মানবিক কাজে পাবো।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভাকে আর একটি কথা বলতে চাই যে, সুন্দরবন এবং মেদিনীপুরের মানুষরা ঘূর্ণীঝড় এলাকার আওতায় পড়েন। এই ঘূর্ণীঝড়ের ফলে যে প্লাবন সৃষ্টি হয় তাতে তারা রক্ষা পান না। সেখানে একটা ঘূর্ণীঝড় হয়ে যাবার পর সরকারীভাবে আমরা তাদের রিলিফ দেবার চেষ্টা করি মাত্র। কিন্তু এর দ্বারা ঐ সমস্যা সমাধান করা যাবে না। সেজন্য ঐ এলাকাকে যদি ঘূর্ণীঝড় প্রবন এলাকা বলে ঘোষণা করা হয় তাহলে শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের কাছ থেকেই নয়, আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকেও আমরা বিশেষ সাহায্য পেতে পারি। সে কারণে ঐ এলাকাকে ঘূর্ণীঝড়প্রবন এলাকা বলে ঘোষণা করবার জন্য একটা প্রস্তাব রাখছি। আমি আশা করি বিরোধীদলের কাছ থেকে এ-ব্যাপারে সমর্থন পাবো। আজকে দক্ষিণবঙ্গের যে মূল সমস্যা সেটা বিচার-বিবেচনা করে আশাকরি সকলে এটা সমর্থন করবেন। এই বলে বিরোধীদের আনিত কাট· মোশনের বিরোধিতা করে শেষ করছি।

**[6.35—6.45 P. M.]**

**ডাঃ ওমর আলি ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও প্রথমে ধন্যবাদ জানাবো আমাদের বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের মাননীয় সদস্যদের যাঁরা এখানে আমাদের দপ্তরের ব্যায়-বরাদ্দ সংক্রান্ত বিষয়ে আলোচনায় অংশগ্রহণ করেছেন। আমাদের কংগ্রেস দলের সদস্য ডাঃ মানস ভুইঞাঁ বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্য মানস ভুইঞাঁ আমার খুব স্নেহস্পদ, ওকে আমি মানস বলে ডাকবো না মানসবাবু বলবো বুঝতে পারছি না। আসলে আমি আশা করেছিলাম যে আমার দপ্তর নিয়ে এবং তার কাজকর্ম নিয়ে একটু আলোচনা করবেন এবং সেই সুযোগে আমি আমার দপ্তরের কাজকর্মের বিষয়ে বিস্তারিত ভাবে হাজির করবো, তাহলে তিনি ভালভাবে জানবেন এবং সভার সকল সদস্য জানতে পারবেন। কিন্তু মজার বিষয় হলো তিনি তার মধ্যে না গিয়ে প্রধানত তিনি এমন কতকগুলি বিষয় উত্থাপন করলেন সেই বিষয়গুলির সঙ্গে কাজকর্মের সম্পর্ক অনেক কম। তিনি একটা প্রশ্ন তুলে বললেন যে একজন দূর্নীতি পরায়ন চিফ ইঞ্জিনিয়ার আছেন তিনি নাকি এতো ক্ষমতাসীন যে তিনি নাকি আমাদের দপ্তরের মন্ত্রী নির্বাচন করছেন! এই রকম কথা একবার খবরের কাগজে বেরিয়েছিল যে কিছু ঠিকাদার সংস্থার কিছু লোক তারা এই রকম কিছু মন্তব্য করেছিল এবং তার বিরুদ্ধে আমাদের দল খুব ধিক্কার জানিয়েছিল এবং তাদের যে ঔধ্যত্ব সেই ঔধ্যতের বিস্ময় প্রকাশ করেছিল এবং নিন্দা করেছিল। আমি ভাল করে জানি, দীর্ঘ দিন রাজনীতিতে আছি, বিধানসভার সদস্য হিসাবে অনেক দিন ধরে আছি, আসলে আমাদের দলের বিশেষ করে কমিউনিষ্ট পার্টিগুলি এবং বামপন্থী দলগুলিতে কেউ বাইরে থেকে এসে, সে যতই ক্ষমতাসীন হোক না কেন, মন্ত্রী নির্বাচন করে না। মন্ত্রী নির্বাচন করে দলের লোক, তাদের নেতৃত্ব সঠিক পদ্ধতির মাধ্যমে। আসলে কংগ্রেস দলে তো তা হয় না। কংগ্রেসের মন্ত্রী নির্বাচিত করেন টাটা, বিড়লা, আমাদের দেশের শিল্পপতিরা এবং আই..এম. এফ-এর প্রভুরা। তাঁদের কথা শুনে মন্ত্রীত্ব চলে, তাঁদের কথা শুনে শিল্পনীতি তৈরী

হয়, টাকা অবমূল্যায়ন হয়, টাকার দাম কমে, ডি-ন্যাশানালাইজেশান হয়। আমাদের দলে এই সব হয় না এই কথা তাঁকে আমি পরিষ্কার ভাবে বলতে চাই। স্যার, উনি আবার বলেছেন যে ওনার কাছে এমন সব তথ্য আছে সেইগুলি তিনি জমা দেবেন বলেছেন। সেই তথ্যগুলি তিনি তো স্পীকারের মাধ্যমে দিতে পারেন কিংবা আমাকেও দিতে পারেন, সেই তথ্যগুলি তো আমি দেখতে পারি। সেই তথ্য নিয়ে বিধানসভায় চেঁচামিচি করার দরকার কি আছে? তথ্যগুলি পেলে খতিয়ে দেখে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা যায় তাদের বিরুদ্ধে। তার জন্য এতো চেঁচামিচি করার দরকার কি আছে? তথ্যগুলি পেয়ে গেলে খোঁজ খবর নিয়ে দেখতে পারি দায়ী কারা। এখানে টেণ্ডার নিয়ে কথা বলেছেন এবং তার পলিশি নিয়ে বলেছেন। লোয়েষ্ট টেণ্ডার পাবে কি হায়েষ্ট টেণ্ডার পাবে, কোনটা বাতিল হবে, সেণ্ট্রালাইজড টেণ্ডার কাকে বলে ডিসেণ্ট্রালাইজড টেণ্ডার কাকে বলে, কি করে হয়, কি ব্যাপার এতে ব্যাপার এতে আছে এই সম্পর্কে খোঁজ খবর রাখেন কি?

আসলে তো খোঁজ রাখেন না যে কেন এগুলো হচ্ছে, কেন এগুলোর দরকার আছে? সেগুলো যদি ভালভাবে খোঁজ-খবর রাখতেন, তাহলে বলতেন না। আমার কাছে আসবেন, আমি বুঝিয়ে বলবো। পি-ভি-সি. পাইপের কথা বলেছেন, কোটি কোটি টাকার পাইপ কেনা হয়েছে এর আগে খবরের কাগজে বেরিয়ে ছিল, ছবিও বেরিয়েছিল যে ভাঙাচোরা অবস্থায় পড়েছিল। আমি খোঁজ নিয়েছি। এটা সত্য নয়। ভাঙাচোরা কিছু পাইপ, সেগুলো পাবেন। সাপ্লাইয়ের সময়ে যেগুলো ভাঙা ছিল সেগুলো আছে সেগুলো একটা জায়গায় রাখতে হবে তো? সাপ্লাইয়ের সময়ে বলা হয়েছিল যে, ভাঙাচোরাগুলো তারা নিজেদের খরচে রিপ্লেস করে দেবে। তারা সেগুলো রিপ্লেস করে দিয়েছে। ভাঙাচোরার জন্য তাদের কোন দাম দেওয়া হয়নি। পি-ভি-সি. পাইপ নিয়ে কথা উঠেছিল। এগুলো অনেক জায়গায় ব্যবহার করা হয়েছে। আমি দেখেছি, পি-ভি-সি. পাইপগুলোর রক্ষণাবেক্ষণের জন্য যে বিশেষ ব্যবস্থা নেওয়ার দরকার ছিল—এই ব্যাপারে বলছিলেন সেই রকম ব্যবস্থা নেওয়া হয়েছে। দু'একটি জায়গায় কেবল তা নেওয়া হয়নি। কিন্তু পি-ভি-সি. পাইপ কিনে কোটি কোটি টাকা নষ্ট হয়ে গেছে, এই অভিযোগ আমি অস্বীকার করছি। এর পিছনে কোন যুক্তি নেই বলছিলেন। যেমন, খবরের কাগজে বেরিয়ে গেল। পাঁচশো কোটি টাকা যা বিশ্বব্যাঙ্কের প্রকল্পের জন্য পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ ছিল তার খরচ করতে পারা যায়নি এবং তারমধ্যে নাকি ২৮৮ কোটি টাকা মাইনর ইরিগেশনের যেটি বিশ্বব্যাঙ্কের প্রোজেক্ট? আসলে তা সত্য নয়। আপনারা জানেন যে, প্রকল্প যখন রচিত হয়েছিল তখন ঠিক হয়েছিল যে ১৫৬ কোটি টাকা খরচ করা হবে। পরবর্তীকালে ডলার এবং টাকার যে বিনিময় হার সেই বিনিময় হারের যে পরিবর্তন হলো, তারফলে এটাতে দাঁড়ালো ২৯৩ কোটি টাকা। আমরা ইতিমধ্যে ৮৪ কোটি টাকা সেজন্য খরচ করেছি। প্রথম তিন বছর আমরা কাজ করতে পারিনি। কারণ হচ্ছে, প্রথমতঃ আমরা যে চুক্তিতে শুরু করেছিলাম তারপরে যখন জিনিসগুলো বেরোল নতুন টেণ্ডারের ব্যাপারে, গ্লোবাল টেণ্ডার করতে হবে, ইণ্টারন্যাশানাল বিড হবে, এমনকি গর্ভণমেন্ট সেক্টর যেগুলো আছে, পাবলিক আণ্ডারটেকিংস যেমন, ষ্টীল অথরিটি, তাদের কাছ থেকেও সরাসরি আমরা কিনতে পারবো না, তাদেরও টেণ্ডারের মাধ্যমে আসতে হবে—এই যে নিয়মগুলো পরিবর্তন করলেন ওঁরা, যে টেণ্ডার প্রসেসগুলোর পরিবর্তন হলো, তা নাহলে ভালই হোত। যাইহোক, এতবড় একটা ইনফ্রাষ্ট্রাকচার এটাকে পরিবর্তন করতে গেলে—ইনফ্রাষ্ট্রাকচারের পরিবর্তন, টেণ্ডার প্রসেসের ব্যাপারে যেমন, একটা টেণ্ডার করতে গেলে ৬ মাস সময় লাগে। সামান্য অবজেকশান হলে আরও ৬ মাস লাগে। সেজন্য নর্ম্যাল প্রসেস ফলো করতে পারা যায় না। যেমন, পি. ডবলু. ডি., ইরিগেশান, সেখানে নর্ম্যাল প্রসেসে এখনও হয় না। বিশ্বব্যাঙ্কের ওঁরা যদি মনে করতেন যে এটা আমরা ফেল করেছি,

তাহলে আমরা ওঁদের কাছে যে যুক্তি হাজির করেছিলাম, তারফলে আমাদের এটা ওঁরা এক্সটেণ্ড করতেন না। ওঁরা ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত এক্সটেণ্ড করেছেন। ইতিমধ্যে আমার দপ্তরে যে কাজ হয়েছে, মানসবাবু আপনি আগে শুনবেন তারপর বলবেন।

[6.45—6.55 P.M.]

ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রজেক্ট মিশন আমাদের দেশে এসেছিলেন শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের কিছু কিছু রাজ্যে প্রকল্পের কাজ হয়েছে। তিনি সারা ভারতবর্ষের যে জায়গায় কাজ হয়েছে ঘুরেছেন এবং পশ্চিমবঙ্গেও ঘুরেছেন তাঁদের টিম নিয়ে। তাঁদের যিনি চীফ ইরিগেশান ইঞ্জিনীয়ার মিঃ এ. এ. পাই তিনি ৫ই জুলাই আমার চেম্বারে এসে আমার সঙ্গে কথা বলেছেন। তখন আমি তাঁকে জিজ্ঞাসা করি আপনাদের এক্সপেরিয়েন্স কি আমাদের সম্বন্ধে। তিনি পরিষ্কারভাবে বলেছেন, যদিও আপনাদের শুনতে খুবই খারাপ লাগবে, তবুও বলিছ, তিনি বলেছেন যে ভারতবর্ষের অন্যান্য যতগুলি রাজ্যে কাজ হয়েছে তারচেয়ে অনেক ভালো কাজ পশ্চিমবঙ্গে হয়েছে এবং এই কাজ করা সম্ভব হয়েছে পঞ্চায়েতের জন্য। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি এই ডিসকাসান তাঁর সঙ্গে আমার হয়েছে এবং তার ভিত্তিতেই এক্সটেনশান দিয়েছে. আমাদের কাজের অগ্রগতি, বিদ্যুতের ক্ষেত্রে যে অগ্রগতি আমরা ঘটিয়েছি তাতে আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করি যে আরো এক্সটেনশান পাবো এবং ১৯৯৩-৯৪ সালের টোটাল প্রজেক্ট কার্যকরী করতে পারবো যার মধ্যে ১২০০ ডিপ টিউবেল করার কথা আছে। তারমধ্যে অনেক কিছু যেমন মিডিয়াম টিউবেল করার কথা আছে, আর এল আই করে শ্যালো টিউবেল করা এবং ডাগ ওয়েল করার কথা আছে। তা যদি করতে পারি তাহলে আমাদের রাজ্যের যে সম্ভাবনা তার চেয়ে বেশী কার্যকরী করতে পারবো। জেলা পরিষদ নিয়ে বিরোধিতা সম্পর্কে ওঁনারা যে কথা বললেন সেটা ঠিক নয়, কোন বিরোধ নেই। আমি দায়িত্ব নিয়ে বলছি যে পাই যখন আমার সঙ্গে বললেন তখন তিনি বললেন যে অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যের কাজ অনেক সন্তোষজনক। তার উত্তরে আমি জিজ্ঞাসা করেছিলাম কেন সন্তোষজনক বলছেন। তিনি তার জবাবে বলেছিলেন তার প্রধান কারণ হচ্ছে আপনাদের পঞ্চায়েত ব্যবস্থা। এই ব্যবস্থা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে তো নেই, এমন কি ভারতবর্ষের বাইরে ডেভোলাপিং কাণ্ট্রিজ আছে সেখানেও কোন জায়গায় এই রকম ভালো পঞ্চায়েত ব্যবস্থা দেখিনি। এইকথা বলেছেন চীফ ইরিগেশান ইঞ্জিনীয়ার। সুতরাং বিরোধিতার কোন প্রশ্ন আসছে না। আমার সময় কম তাই আর বেশী বলতে পারবো না। কিন্তু একটি কথা বলছি যে কে একজন বললেন যে উত্তর ২৪ পরগণায় একটি ডিপ টিউবেল আছে। আমি দায়িত্ব নিয়ে বলছি তার সংখ্যা হল ২৩৫টা, একটা নয়। তারমধ্যে এই বছর সবে তো শুরু হয়েছে, আরম্ভ করবো। তারপরে আর এল আই সম্পর্কে বলেছেন যে খুব খারাপ। কিন্তু আমি যতটুকু জানি আর এল আই খারাপ নয়, তার ওপর আবার আমরা কাজ আরম্ভ করবো এবং আমাদের যে লক্ষ্যমাত্রা আছে সেই লক্ষমাত্রা পূরণ করবো। ১৯৯১-৯২ সালের যে লক্ষ্যমাত্রা সেটা পূরণ করার চেষ্টা করবো। তারপরে লবণাক্ত জল নিয়ে প্রশ্ন উঠেছে ল্যাটারাইট জোনের জল লবণাক্ত জল, তাকে সুইট ওয়াটারে এ্যাকুফায়ার করার জন্য জলের অনুসন্ধান বিভাগ আছে, তারা চেষ্টা করছে। ম্যাকরো লেবেল বেসিসে কিভাবে জল বাড়ানো যায় তারজন্য ভাবা রিসার্চ ইনস্টিটিউটের সঙ্গে এই জল অনুসন্ধানকারী সংস্থা যোগাযোগ রেখেছে। এবং আমরা চেষ্টা করছি কিভাবে এলাকায় সেচের সম্ভাবনা আরো সৃষ্টি করা যায়, .... সারফেস ওয়াটারকে আরো ... কত ভালোভাবে ব্যবহার করা যায় তার চেষ্টা করছি। গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়ার যে ওয়াটার পলিসি আছে সেটা ভালোভাবে ফলো

করার চেষ্টা করছি। গ্রাউণ্ড ওয়াটারের জল যাতে যথেষ্ট পরিমাণে ব্যবহার করা যায় এবং কোন অসুবিধার সৃষ্টি না হয় সেইজন্য লেজিসলেশান করা যায় কিনা দেখছি।

ইনডিসক্রিমেনেটিং গ্রাউন্ড ওয়াটার যে ভবিষ্যতে সমস্যা সৃষ্টি করতে পারে তিনি তা বললেন না। এবং এও বললেন না যে গুজরাটে এই রকম একটা আইন আছে, যদিও তাবা সেটা কার্যকরী করেনি। আমরা চেষ্টা করছি এইগুলি দূর করার, আমাদের ত্রুটিবিচ্যুতি থাকতে পারে। কিন্তু তা সত্বেও আমি বলব আমাদের দপ্তরের ইঞ্জিনিয়ারের সঙ্গে যারা যুক্ত আছেন তারা যে কাজটা করেছেন সেই কাজের মধ্যে দিয়ে আমরা ক্ষুদ্র সেচের অগ্রগতিটা ঘটাতে পেরেছি এবং ঘটাতে পেরেছি বলেই পশ্চিমবাংলাতে এখন ছোট চাষী, মাঝারী চাষী, তপশিলী জাতি এবং উপজাতি যারা একেবারে ক্ষুদ্র চাষী তারা উপকৃত হচ্ছে। সেদিকে লক্ষ্য রেখে আমাদের পরিকল্পনা, সেই পরিকল্পনাকে সফল করার জন্য আপনাদের সকলের সহযোগীতা চেয়ে কাটা মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের উপর যে ব্যয়-বরাদ্দ পেশ করা হয়েছে তার উপর ১৬ জন আলোচনায় অংশ গ্রহণ করেছেন। আমি প্রথমেই তাঁদের প্রতি কৃতজ্ঞতা জানাচ্ছি—বিরোধী দলের সদস্যদের প্রতিও কারণ যারা বলেছেন আমরা অনেকাংশে বৃহৎ সেচ এবং মাঝারি সেচের যে ব্যয়-বরাদ্দ পেশ করা হচ্ছে তার কিছু কিছু তারা সমর্থন করেন। এই জায়গায় তারা সেই ভূমিকা নেননি। আমি ৫০-র দশকে যখন জেলে ছিলাম তখন এক ভদ্রলোক আমার সঙ্গে জেলে কোন তর্ক উঠলে বা আলোচনা উঠলে, আমরা কিছু বলতে উঠেছি সেই সঙ্গে সঙ্গে সেই ভদ্রলোক বলতেন আমার আপত্তি আছে। আমরা তখন দমদম জেলে, তা তাঁকে আমরা বলতাম আমরা তো এখন শুরুই করিনি, তিনি বললেন—যা বলবেন তাতেই আমার আপত্তি আছে। মানসবাবুরও সেই আপত্তি আছে উনি নাম গ্রহণ করেননি, কিছু কায়দায় কিছু বিপত্তি জানিয়েছেন। আমি এবারে মূল জায়গায় আসবার চেষ্টা করছি—আমাদের সেচ এবং জলপথ দপ্তরেব দায়িত্ব দু'টি একটা হচ্ছে সেচ ব্যবস্থার সম্প্রসারণ, দ্বিতীয়তঃ বন্যা নিয়ন্ত্রণ, ভূমিক্ষয় বোধ, জল নিষ্কাশন ব্যবস্থা প্রসারিত করা। আমি খুব আবেগের মধ্যে যেতে নিষেধ করছি, বিশেষ করে বিরোধী দলের সদস্যদেরকে যে ফ্যাক্স হচ্ছে বড় নির্মম, সেই ফ্যাক্সগুলির সামনে মাঝে মাঝে দাড়াবার জন্য আমি আপনাদেরকে বিশেষ করে মানস ভূঞাঁ, প্রবোধ পুরকায়স্থ মহাশয় এবং ঝাড়খণ্ড দলের সদস্যদের প্রথমে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি আমাদের পশ্চিমবঙ্গে টোটাল চাষযোগ্য জমি কত, আপনারা নিশ্চয় জানেন ৫৫ লক্ষ হেক্টর, তার মধ্যে আমাদের চাষের মধ্যে ম্যাকসিমাম টারগেট কোন জায়গায় রয়েছে, তাঁর মধ্যে আমাদের বৃহৎ সেচ মাঝারি সেচে পড়ল ২৩, ৩২ থেকে ৩৮ পড়ল ক্ষুদ্র সেচ দপ্তরে, এখানে অর্থমন্ত্রী মহাশয় যেটা বলেছেন সেটা আমি পুনরুক্তি করতে চাইছি এখন পর্যন্ত যা টার্গেট আমরা ঘোষণা করেছি সেটা হচ্ছে সর্ব্বোচ্চ টার্গেট, এর জন্য ভারতবর্ষের ক'টা রাজ্যের নমুনা আমাদের দিতে হবে।

**[6.55—7.05 P.M.]**

যেখানে এতো সীমাবদ্ধ আয়ের মধ্যে আমি যে দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সেটা ৫৬ থেকে ৫৭ অতিক্রম করেছে। আমি চাই আপনাদের কাছে এই চ্যালেঞ্জের ফ্যাকটস তুলে ধরতে। দু নম্বর হচ্ছে, বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় মহাশয় থাকলে আমি খুব খুশী হতাম। তিনি তো বলবার চেষ্টা করেছেন না কি, উন্নয়নের দিকে আদৌ অগ্রসর হচ্ছে না। আমার দপ্তরের একটা দলিল রাখতে

চাইছি।, দলিলটার রৈখিকচিত্র, রেখাচিত্র, বা গ্রাফ যা রয়েছে তাতে কংগ্রেস ক্ষমতায় আসেন ১৯৪৭ সালে। আমি ১৯৪৭ সাল থেকে ১৯৫২ সালটা ধরলাম না। ১৯৫২ সালে লোকসভার প্রথম নির্বাচন হয় এবং প্ল্যান পর্ব শুরু হয়। ৫ বছর অন্তর অন্তর প্ল্যান পরিকল্পনা শুরু হয় যখন কংগ্রেস নিরঙ্কুশভাবে, মাঝে অল্প সময়ের জন্য বিরোধী থাকলেও প্রায় ৪০ বছর ছিলো এবং সেই সময় ১৯৫২ থেকে, ১৯৭৬-৭৭ এবং পরবর্তকালে ১৯৮০ থেকে ১৯৮৪ , এবং এই বছরের মধ্যে সাড়ে চারটে পরিকল্পনা আপনাদের আমলে ছিলো। এই রৈখিক চিত্র খুব পরিষ্কারভাবে বলছে, অত্যন্ত একটা নির্মম সত্য উদঘাটিত করছি। যেখানে আপনাদের আমলে প্রি প্ল্যান পিরিয়ডে সেই সময় কত লক্ষ হেক্টার জলসেবিত হয়েছিলো। সেচসেবিত হয়েছিলো? আমরা কিছু করিনি, সিদ্ধার্থ সঙ্কর রায়ের মতে উন্নয়ণের দিকে অগ্রসর হয়নি, কিন্তু রৈখিক চিত্রটা উল্টো কথা বলে। ৩০ থেকে ৩২ বছর প্ল্যান পিরিয়ডে যে জায়গায় ছিলেন, আমরা আছি ১৪ বছর। রেশিও অনুপাত যদি করা যায় তাহলে শতকরা ২৫ ভাগ এগিয়ে আছি। তিন নম্বর হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী আমাদের সামনে বাজেট পেশ করেছেন আমি সেই কথাটা স্মরণ করতে চাই। আজকে বিশেষ করে ধানের যে রেকর্ড প্রোডাকশন হয়েছে যেটা ওয়েস্ট বেঙ্গল—সারা ভারতবর্ষে প্রথম, দ্বিতীয় স্থানে হয়েছে। সেই জায়গায়, রেকর্ড প্রোডাকশানের পেছনে আজকে এটা বলবার অপেক্ষা রাখে না যে এর পেছনে সবচেয়ে বড় অবদান সেচ ব্যবস্থার সম্প্রসারণ। কৃষি বিভাগকে ছোট করবো না কারণ তাঁদের রিসার্চ ওয়ার্কের মূল অবদান সেচ ব্যবস্থার সম্প্রসারণের উপর এবং সেটা পরিস্কারভাবে, প্রমাণিতও হয়েছে আপনাদের যাঁরা বর্ধমান, মেদিনীপুরের—আমাদের সৌভাগ্য এবং আপনাদের দুর্ভাগ্য, বর্ধমান, বীরভূম থেকে কেউ আসতে পেরেছেন কি? এক একজন হয় তো ছিটোফোটা চলে এসেছেন। তাঁদের নজরে গেছে বা এড়িয়ে গেছেন—বোরো ধানের যে প্রোডাকশান বর্ধমান, মেদিনীপুর, বাঁকুড়ার একাংশে, বীরভূম, মুর্শিদাবাদ সেটার পেছনে এই সেচব্যবস্থার সম্প্রসারণের কোনো অবদান নেই? যেটা নিয়ে মানসবাবু ও প্রবোধ বাবু, এস. ইউ. সি. আই এবং কংগ্রেস যে কথাটা বলবার চেষ্টা করেছেন তিস্তা প্রজেক্ট সম্বন্ধে—আমি তিন বছর ধরে শুনে আসছি—তিস্তা প্রকল্প সম্বন্ধে কোন কথা উঠলেই ওরা বলে আমরা তিস্তার বাইরে কোন কিছু করিনি। যখন তৃতীয় পাণ্ডবকে জিজ্ঞাসা করা হল তুমি কি দেখিতে পাইতেছ, তখন সে বলিল আমি একটি মাছের চোখ ছাড়া আর কিছুই দেখিতে পাইতেছি না। তেমনি আমাদের তৃতীয় পাণ্ডব মানস বাবু এবং প্রবোধ বাবু তিস্তা ছাড়া সেচ বাজেটে আর কিছুই দেখিতে পাইচেছে না। আমি সেই তিস্তা প্রজেক্টের ব্যাপারে আসতে চাইছি। এই তিস্তা প্রজেক্ট এটা শুধু পশ্চিমবাংলার দেবুবাবু, অথবা ননীবাবু, অথবা প্রয়াত প্রভাসবাবুর ব্যারেজ নয়, এটাকে আমরা পশ্চিমবাংলার গৌরব বলে মনে করি। কারণ একমাত্র এই জায়গাতেই ভারতবর্ষের অন্য কোন জায়গার সঙ্গে তুলনা নেই, যে কেন্দ্রীয় অ্যাসিসটেন্স ছাড়া, কেন্দ্রীয় সহায়তা ছাড়া এই রকম একটা বৃহৎ প্রকল্প এত অল্প সময়ের মধ্যে অগ্রসর হতে পারে ভারতবর্ষের অন্য কোন জায়গায় এই রকম নমুনা নেই। আজকে অত্যন্ত পরিস্কারভাবে আমি বলতে চাই, এটা গর্বের। আজকে কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ ব্যবহার পরিত্যাগ করে কেন্দ্রীয় সহায়তার হাত প্রসারিত করুন। আর যদি না প্রসারিত করেন তাহলেও পশ্চিমবঙ্গে সরকার তিস্তা প্রকল্প রূপায়িত করবে। এখানে তিস্তা প্রকল্প সম্বন্ধে ওনারা প্রায়ই নানা কথা বলে থাকেন, ওনারা না জানাব ভান করছেন না জ্ঞান পাপী তা বলতে পারি না। এদিকে আমার চেম্বারে গিয়ে বলেন দেবুদা তিস্তার কাজ দেখে মহিমান্বিত হয়ে গেলাম, আর বিধানসভার চেম্বারে অন্য কথা বলবার চেষ্টা করেন। এই বামফ্রন্ট

সরকারের আমলে ৯০০ মিটার দীর্ঘ এই তিস্তা ব্যারেজ তৈরী হয়েছে, এই বামফ্রন্ট সরকারের আমলে দাউদ ব্যারেজ তৈরী হয়েছে, এই বামফ্রন্ট সরকারের আমলে মহানন্দা ব্যারেজ তৈরী হয়েছে, এই বামফ্রন্ট সরকারের আমলে এশিয়ার বৃহত্তম সেচ সেতু মহানন্দা তৈরী হয়েছে। এই বামফ্রন্ট সরকারের আমলে তৃতীয় বৃহত্তম বরাঙ্ এ্যাকুইডাকট্ তৈরী হয়েছে, এগুলো তা অস্বীকার করার উপায় নেই। ২৮ কিলোমিটার দীর্ঘ তিস্তা-মহানন্দা লিঙ্ক ক্যানেল এই বামফ্রন্ট সরকারের আমলেই তৈরী হয়েছে। এই সরকারের আমলেই মহানন্দা মেইন ক্যানেলের কাজ আমরা ৮০ ভাগ করেছি, এটা অস্বীকার করার উপায় নেই। আর জয়নাল সাহেবের যে জেলা সেই জেলায় ৮০ কিলোমিটার দীর্ঘ একটি প্রকল্পের কাজ দ্রুত গতিতে অগ্রসর হচ্ছে। এবার আমি মাছের চোখের বাইরের দিকে তাকাতে বলছি। আমি আশা করবো আপনারা এই ব্যাপারে আপত্তি করবেন না, যে আপনাদের আমলে ৩০ বছরে কি ছিল, আর আমাদের এই ১৪ বছরে নতুন নতুন কোন কোন কাজ করতে পেরেছি তার তুলনামূলকভাবে একটা এস্টিমেটে আমি আসতে চাইছি। আমি ফ্ল্যাড প্রোটেকশানের ব্যাপারে আসতে চাই। আপনারা সকলে জানেন এটা একটা দুরূহ কাজ। আপনারা এও জানেন যে পশ্চিমবাংলা একাট নদীমাতৃক দেশ। তার উত্তরে বাংলা এবং পার্বত্য এলাকা থেকে আসছে তিস্তা, তোর্সা, জলঢাকা, রায়ঢাক, মানসাই, কালচিনি, আত্রেয়ী, টাঙ্গান, মহানন্দা। আর মধ্যবঙ্গে গঙ্গা, পদ্মা, ভাগরথী, ময়ুরাক্ষী, অজয়, দামোদর, দ্বারকেশ্বর, শিলাবতী, কংসাবতী, হলদিয়া ইত্যাদি আমি তো কিছু নদীর নাম করলাম। আপনারা হয়তো জানেন না এই রকম ১৮টি নদীতে ভাঙ্গন দেখা দিয়েছে। আমরা সবাই সাধারণভাবে গঙ্গা, পদ্মার ভাঙ্গনের ব্যাপারটাই জানি।

**[7.05—7.15 P.M.]**

আপনাদের অবগতির জন্য জানাচ্ছি ১৮ টা নদীতে ভাঙ্গন চলছে। সকলেই আমার কাছে যখন দাবি করেন যে অমুক জায়গার ভাঙ্গনে কিছু অর্থ বরাদ্ধ করুন আমার ইচ্ছা করে, কিন্তু ৪০ কোটি টাকা বন্যা নিয়ন্ত্রন খাতে আমরা বাড়িয়ে খরচ করেছি। আমি ইঞ্জিনিয়ারদের বলেছিলাম কত জায়গায় ভাঙন চলেছ তার একটা হিসাব দিন, ১৮টা নদীতে ১৭৮ জায়গায় ভাঙ্গন চলছে। আমি আপনাদের সামনে বিশেষ করে উত্তবঙ্গের সদস্যদের কাছে যেটা বলতে চাই তিস্তার বাইরেও যেটা রয়েছে সেটা হচ্ছে, আমি ১২ বছরের হিসাব দিতে চাই না শুধু যে সময়ে আমি মন্ত্রী ছিলাম বা আছি তার ২ টি বছরে আমরা দার্জিলিং-এ ১০ টি, জলপাইগুড়িতে ১২ টি, কুচবিহারে ৯ টি মোট ৩১ টি পরিকল্পনা আমরা শেষ করেছি। এছাড়া ৫৪ টি পরিকল্পনা আছে বিমল বসু মহাশয় জানেন, আপনারাও নিশ্চয়ই অবগত আছেন। তৃতীয় পাণ্ডব মানস ভূইঞা মহাশয়, শিলিগুড়ি, জলপাইগুড়ি মেখলিগঞ্জ, মাথাভাঙ্গা, তুফানগঞ্জ টাউন প্রেটেকশান পরিকল্পনা, বালুরঘাট টাউন প্রেটেকশান পরিকল্পনায় কোন আমলে কত কাজ হয়েছে তার হিসাব দিয়ে যাব। এবারে আমি আসছি অন্যান্য জেলার ডেনেজ স্কীমে। বললেন যে মেদিনীপুরের দিকে তাকান হয় না, মেদিনীপুর জেলায় আমরা নাকি টাকা ইনভেস্ট করিনি। সব হিসাব দেওয়া সম্ভব নয়, ১০ টি জেলার হিসাব আমি দিতে চাই। মেদিনীপুর জেলায় অজয় মুখার্জী, বিশ্বনাথ মুখার্জী, আমি দেবব্রত মুখার্জী হয়ে গেছি, সবচেয়ে বেশী টাকা সেখানে ঢালা হয়েছে বাড়তি কাজ হওয়ার ফলে। সেখানে সমস্যা বেশী, সেজন্য দুন্দা বেসিন প্রকল্প হয়েছে, হালে ৩/৪ টি প্রকল্প চলছে। আপনারা কি জানেন না ৮ কোটি টাকা তমলুক মাস্টার প্ল্যানের অর্ধেক ৪ কোটি টাকা খরচ হয়ে গেছে? পাঁশকুড়া ২, তমলুকের গা ধরে কত ধানি জমিকে সেচের আওতায় আনতে পেরেছি সেটা কি জানেন না? বালি ঘাই ড্রেনেজ স্কীম, ভগবানপুর,

নন্দীগ্রাম স্কীম নিশ্চয়ই মেদিনীপুরের বাইরে নয়। উত্তর ২৪ পরগনার কথা তুলেছেন। আপনি বলুন তো হাড়োয়া গাং, কুলটী গাং পরিকল্পনা, ইছামতীকেও সেইভাবে পরিকল্পনার মধ্যে আনতে চেষ্টা করছি, এটা কি তিস্তার বাইরে নয়? এবারে আসছি হুগলীর দিকে—ঘিয়া-কুন্তী একটা বিশাল পরিকল্পনা, ছোটখাট পরিকল্পনা নয়, সেটা আমরা নিয়েছি। ২৮ কোটি টাকার পরিকল্পনা সম্প্রতি চালু হয়েছে, প্রায় ২০ কোটি টাকা খরচ করা হয়েছে আজ পর্যন্ত। এইভাবে জেলায় জেলায় যদি দেখা যায় তাহলে দেখা যাবে তিস্তার বাইরে বড় ধরণের প্রকল্প নেওয়া হয়েছে। প্ল্যান বাজেটের ৯৯ কোটি টাকার মধ্যে তিস্তার ২৪ কোটি টাকা বাদ দিলে ৭৫/৭৬ কোটি টাকা অন্যান্য জেলায় খরচ হচ্ছে। এবারে এ্যান্টি ইরোশান স্কীম সম্বন্ধে আমি একটু বলতে চাই। এ্যান্টি ইরোশান স্কীমের ব্যাপারে আমাদের পক্ষের সদস্য, বিরোধী দলের সদস্যরা আমার কাছে আসেন এবং বলেন এত ব্যাপকভাবে নিতে হচ্ছে কেন, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এ্যান্টি ইরোশান স্কীম ইচ্ছা করলে আমাদের ইঞ্জিনিয়াররা ধরতে পারেন না। ডাঃ জয়নাল আবেদিন বহুদিন সরকারের মন্ত্রী ছিলেন, তিনি জানেন যে কেন্দ্রের বার আয়োগ তার নর্মস নিয়ন্ত্রিত করে দেন।

আমি তো খুব গর্বের সংগে বলতে পারি যে, স্বাধীনতার ৪৪ বছরে যে কাজ সেচ দপ্তর কখনও করতে পারেনি আখেরিগঞ্জের কাজ, আমি গত বছর বলেছিলাম একটা আতংক থেকে মানুষকে মুক্ত করতে চাই। আমি গতবারে পারিনি, এত বড় কাজ, কন্ট্রাকটরদের একাংশের অসহযোগিতার জন্য। আমি তার মুখোমুখি দাঁড়িয়ে কোথায় কোন্ জায়গায় কোন্ আমলাকে বলতে হবে—এই চ্যালেঞ্জ আপনাদের সামনে রেখেছিলাম। ৫ কোটি টাকার কাজ মার্চ থেকে জুন মাসের প্রথম দিকের ভিতর—তোয়াব আলি জানেন না বলে উল্লেখ করেছিলেন—৮০ থেকে ৯০ ভাগ কাজ ৩ মাসে শেষ হয়েছে। ছোট ছোট ছোট ৪২ জন কন্ট্রাক্টর দিয়ে ২।। থেকে ৩ মাসের মধ্যে ২ হাজার মিটার, প্রায় ১।। মাইল লম্বা বাঁধ তৈরী করা হয়েছে। বর্ষার জন্য কাজ বন্ধ হয়েছে। শুধু আখেরিগঞ্জের কথা বলে নয়—আমরা কি ভুলে যাব তুফান, ঝঞ্ঝা বিধ্বস্ত তমলুকের অবস্থা? আমরা কি সেখানে চলহায় মেরামত করার চেষ্টা করিনি? সবং-এর পরিকল্পনা নিয়েছি। সেই কাজগুলি করবার চেষ্টা করেছি। তা সত্বেও আমি আপনাদের জ্ঞাতার্থে আর একটি কথা বলে রাখতে চাইছি যে, এ্যান্টি ইরোসান স্কীম কেন্দ্রীয় সরকার বেঁধে দেওয়ায় নর্মসের মধ্যে অল্প সময়ে ৫৮ টি স্কীম—প্রভাস রায়ের আমলে ১০ টি, ননীবাবুর আমলে ২৩ টি, আমার এলাকায় প্রায় ৩২ টি আমি কম্পলিট করেছি, এই এ্যান্টি ইরোসান স্কীম ৭কোটি ৫৯ লক্ষ টাকা, প্রায় ৮ কোটি টাকা ব্যয়ে। উত্তরবঙ্গের সদস্যরা নিশ্চয় জানেন—আমি এটা নিয়ে গৌরব বোধ করি যে, আমার দপ্তর বোধ হয় সব চেয়ে ওয়েল অর্গানাইজড একটি বিষয়ে, সেটা হচ্ছে নর্থবেঙ্গল ফ্লাড কনট্রোল কমিশন—উত্তরবঙ্গের মাননীয় সদস্যরা আমার সংগে নিশ্চয় সহমত হবেন যে, যা আমাদের সাধ্য নয়, ওখানে আমরা প্রায় ৭ থেকে ৮ কোটি টাকা খরচ করছি। হ্যাঁ, ওখানে কিছু সমস্যা আছে, বোলডারের সমস্যা, অন্যান্য সমস্যা আছে। কিন্তু তাসত্বেও আমি আগেও বলেছি, আবার বলছি তথ্য দিয়ে, দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহারের ৩২ টি স্কীম আমরা সম্পূর্ণ করেছি এবং আরো ৫৮ টি স্কীম রয়ে গেছে। এর পরে আমি জমিদারি বাঁধের বিষয়ে আসছি। জমিদারি বাঁধ সংক্রান্ত কিছু কথা এখানে তুলেছেন। আপনারা জানেন জমিদারি বাঁধ প্রচুর পরিমানে রয়েছে। আপনারা জানেন যে, ইরিগেসন দপ্তর থেকে যে বাঁধ দেখা হয়। শুধু সুন্দরবনের দিকেই প্রায় ২২০০/২৪০০ মাইল লম্বা বাঁধ হবে এবং সারা পশ্চিমবাংলা জুড়ে প্রায় কয়েক হাজার লম্বা মাইল বাঁধ দেখতে হয়। তার সংগে এই জমিদারি কিছু বাঁধ যোগ করে দিলে সেটা একটা বিশাল পরিমানে গিয়ে দাঁড়িয়ে যায়। সেই জন্য আমাদের মুস্কিল হচ্ছে যে, আমাদের যে টাকা আছে সেই টাকায় আমরা সমস্ত শেষ করতে পারব না। সেই কারণে আমরা নিজেদের মধ্যে—

জেলাপরিষদ, পরিকল্পনা বিভাগের সংগে আমরা বসে ঠিক করেছি যে, যতগুলি সম্ভব যেগুলিতে খুব বেশি টেকনিক্যাল এক্স্পার্টাইজ্ লাগবে সেইগুলি নিঃসন্দেহে আমরাই করব, আর যেগুলিতে সেই রকম টেকনিক্যাল এক্স্পার্টসাইজ্ লাগে না, খানিকটা মাটি ফেললেই হয়, সেইগুলি আমরা সাধারণভাবে জেলাপরিষদকে দিয়েছি। আপনারা সকলেই জানেন ডিষ্ট্রিকট প্ল্যানগুলির জন্য বরাদ্দ সেখানে দেখা গেছে—বিশেষ করে আমাদের জেলায় কয়েকটি কাজ হয়েছে। গতবারে বিধানসভার সদস্য মন্ত্রী ওহায়েদ্ রেজ্জা একটা কথা বলেছিলেন। আপনারা নিশ্চয় গর্দানডাঙা বাঁধের কথা জানেন যে, সেটা জেলাপরিষদকে দেবার কথা আমরা ভেবেছিলাম। জেলাপরিষদ সম্পূর্ণ পারেনি। সেই জন্য আমাদের টেকনিক্যাল সাহার্য্য দিয়ে তাদের অর্থে সেই কাজটি এতদিনে সম্পন্ন হয়েছে। এই ধরণের বিভিন্ন জমিদারি বাঁধগুলি মেনটেনড হচ্ছে। এই জমিদারি বাঁধ মেনটেন্ডের ব্যাপারে আমরা সুন্দর ব্যবস্থায় এসে পড়েছি।

আমি পরিশেষে একথাটাই বলতে চাই যে, দুটি ব্যাপারে আমাদের সকলের সহমত হবার প্রয়োজন আছে। আপনারা সঠিকভাবেই বলেছেন যে বন্যা নিয়ন্ত্রনের জন্য ৪০ কোটি টাকা, সেচ বাবদ ৫৯/৬০ কোটি টাকা, এতে আমাদের সামনে আজকে যে সমস্যা রয়েছে তা সমাধান করা সম্ভব নয়। স্বভাবতঃই এখানে আপনারা টাকা বাড়াবার কথাটা বলেছেন। আমি আপনাদের সংগে সহমত পোষণ করি। কিন্তু আপনারা কি এটুকু চেষ্টা করবেন না, এটুকু দেশপ্রেম কি আপনাদের কাছে আশা করতে পারি না যে, তিস্তার ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী, ননীবাবু, আমি চিঠির পর চিঠি কেন্দ্রীয় সেচমন্ত্রী থেকে শুরু করে প্রধানমন্ত্রী পর্য্যন্ত দিয়ে গেলাম সে ব্যাপারে কি কিছু করবেন না? তিস্তা-এ প্রজেক্ট অব ন্যাশানাল ইম্পটেন্স—তার ব্যাপারে কি কিছু করবেন না? ভাখরাকে দিচ্ছেন, নাগার্জুন সাগরকে দিচ্ছেন আর তিস্তার জন্য দেবেন না? তিস্তার জন্য ফিফটি ফিফটি রেশিওতে কি আপনারা দিতে পারেন না? বিরোধীদলের নেতা আজকে এখানে উপস্থিত থাকলে এসব কথা বলবার চেষ্টা করতাম। সিদ্ধার্থ শঙ্কর রায় কুমিরের কাননা কাঁদবেন না।

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ—চলুন না, সকলে মিলে যাই) এখন বলছেন চলুন যাই যখন বুঝতে পারছেন যে বড়ই বিপদে পড়েছেন। সিদ্ধার্থ শংকর রায়কে বলতে চাই যে উনি বহুদিন দিল্লীতে ছিলেন, তিনি ক'দিন, ক'ঘন্টা, ক'মিনিট তিস্তার ব্যাপারে দিয়েছেন সে দলিল আমাদের সামনে দিতে হবে। সে দলিল না দিয়ে মিথ্যা কুমিরের অশ্রু ফেলবেন না মানসবাবু, জয়নাল সাহেব। এবারে আমি এ্যান্টি ইরোশানের ব্যাপারে আসবো। গঙ্গার ভাঙনের ব্যাপারে কতটুকু টাকা চেয়েছি? প্রতি বছর অনন্তঃ ৫ থেকে ৭ কোটি টাকা খরচ করে চলেছি। এই ১৪ বছরে প্রায় ১০০ কোটি টাকা খরচ করলাম এই গঙ্গার ভাঙনের পেছনে এবং অন্যান্য ১৮ টা নদীর ভাঙনের পেছনে। একবারও কি আপনাদের দেশপ্রেম, আপনাদের বিবেক এ ব্যাপারে আপনাদের কিছু করতে বলছে না? ঐ মুর্শিদাবাদ, মালদহের মানুষ ভাঙ্গনে বিপদে পড়ছে, দেশের পর দেশ, গ্রামের পর গ্রাম বাংলাদেশের মধ্যে বিলিন হয়ে যাচ্ছে, ভারতীয় ইউনিয়ানের জমি চলে যাচ্ছে এর জন্য আপনাদের মন কি একবারও কাঁদে না? আপনাদের দেশপ্রেম কি জাগ্রত হয়না? অনেক পাপ আপনারা করেছেন। আমি পরিশেষে করজোড়ে আপনাদের কাছে একটা এ্যাপিল রাখছি—আসুন, সকলে মিলে অন্ততঃ যে দাবী মুখ্যমন্ত্রী করেছেন, সেচমন্ত্রী হিসাবে আমি করেছি সেই তিস্তার জন্য ফিফটি ফিফটি ভাগ দেবার জন্য এবং বেশী নয়, বছরে অন্ততঃ ১০ থেকে ১৫ কোটি টাকা এ্যান্টি ইরোশান স্কীমের জন্য কেন্দ্রকে দিতে হবে একথা বলি! আসুন, সকলে মিলে এই নিয়ে আমরা এগিয়ে চলি। আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার ব্যয়বরাদ্দকে সমর্থন করবেন। এই বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**DEMAND NO : 66**

The motion that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri DEBABRATA BANDYOPADHYAY that a sum of Rs. 2,52,71,18,000 be granted for expenditure under **Demand No. 66, Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation".**

(This is inclusive of a total sum of Rs. 1,26,38,73,000 already voted on account)

was the put and agreed to

**DEMAND NO : 68**

The motion that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri DEBABRATA BANDYOPADHYAY that a sum of Rs. 72,97,51,000 be granted for expenditure under **Demand No. 68, Major Heads : "2701—Flood Control and4711—Capital outlay on Flood Control Project"**.

(This is inclusive of a total sum of Rs. 36, 49, 51,000 already voted on account)

was then put and agreed to.

**DEMAND NO : 67**

The motion that the amount of Demand be reducced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. OMAR ALI that a sum of Rs. 1,16,31,58,000 be granted for expenditure under **Demand No, 67, Major Heats : "2702—Minor Irrigation 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area—Development"**.

(This is inclusive of a total sum of Rs. 58, 17, 22,000 already voted on account)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7.22 p.m. till 1 p. m. on Friday the 2nd August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 2nd August 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 16 Ministers, 7 Ministers of the State and 155 Members.

### Starred Questions (to which oral answers were given)

**[1.00 - 1.10 P.M.]**

### Statue of Rajiv Gandhi in Calcutta

*33 (Admitted Questions No. *77) **Shri Saugata Roy and Shri Sudip Bandopadhyay :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to State :—

(a) Whether the State Government has any proposal for installation of Statue(s) of Rajiv Gandhi at suitable Place(s) in Calcutta ;

and

(b) if so :—

(i) the brief outlines of the proposal ;

(ii) the steps taken/proposed to be taken ?

**Shri Matish Ray :**

(a) At present State Government has proposal for installation of the Statue(s) of Rajiv Gandhi at any place(s) in Calcutta.

(b) i) Does not arise.

ii) Does not arise.

**Shri Sudip Bandyopadhyay :** Sir, We are all concerned that Rajiv Gandhi's death is tragic and premature. He was the Prime Minister of India. He was the Chairman of NAM. Naturally it was very much desirable that after his death he could have been given a proper honour, that the Government could take a decision regarding

installation of a statue. Whether the Government has any proposal for rethinking? Whether it is the final declaration from the. Government side or they are prepared to rethink against this matter?

**Shri Matish Ray :** For information of all the hon'ble member this much I can say that at the present level the State Government has not yet decided the matter of the installation. But this moment it is decided it will be announced form the Government side and all the members will be informed accordingly.

**Shri Lakshman Chandra Seth :** Will the Hon'ble Minister be pleased to state whether the Congress (I) has installed so many unauthorised statues in different parts of the State including the streets of Calcutta?

**Shri Matish Ray :** The streets of Calcutta are not covered under PWD. It is the affairs of the Calcutta Corporation. The Calcutta Corporation Mayor has already made a public statement for the removal of the unauthorised statues. He has also made an appeal to the authorised concerned to act accordingly. It is not the affair of the PWD.

**Shri Gyan Singh Sohan Pal :** Will the Hon'ble Minister be pleased to state whether the proposal is still under consideration or it has not been possible for the Government to make up its mind?

**Shri Matish Ray :** No, It is not in the proposal stage. The Government has not yet fixed up its mind. But this much we can say that Rajiv Gandhi has alrady received the status of national leader. Our State Government will re-consider the matter once again.

**Mr. Speaker :** Is installation of statues the best way of remembering national heroes?

**Dr. Zainal Abedin :** Sir, in Indian Phylosophy and Indian culrture, it is one of our ways of remembering national heroes. And Calcutta, Certainly the metropolitan will be deeply obliged if the Government thinks in terms of installing a statue in his memory.

**Mr. Speaker :** Dr. Abedin, have you selected the site yourself ?

**Dr. Zainal Abedin :** Sir, it is up to the Government. Government will do it in consultation with the leading citizens of the city.

**Shri Matish Ray :** For the information of the hon'ble members I say, I have already spelt out on behalf of the Government that the Government has not yet fixed its mind for the installtion of Rajiv Gandhi's statue. This moment it is decided it will be announced through the Government, and the site will also be selected accordingly.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতবার আমরা প্রয়াত ইন্দিরা গান্ধীর মূর্তি প্রতিষ্ঠার ব্যাপারে দেখেছিলাম, সিদ্ধান্ত গ্রহণ এবং স্থান নির্বাচনের পরেও কি রকমের হবে তা নিয়ে সিদ্ধান্ত নিতে সরকারের অনেক সময় লেগেছিল। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এবারে মডেলের ব্যাপারটা আগেই ফাইনালাইজ করবেন কি না?

**শ্রী মতীশ রায় ঃ** এখনো আমরা এব্যাপারে কোন সিদ্ধান্ত নিইনি। সিদ্ধান্ত নেবার পরে পরবর্তী যে ধাপগুলো আসবে সেগুলো নিশ্চয়ই আমরা সরকারের পক্ষ থেকে বিবেচনা করব।

**Mr. Speaker :** In my opinion, the best way to evaluate a departed and national leader is to work on the lines of his ideals and to serve the people and not by erecting the statues only. you may erect millions of statues and work against the ideals.

**Dr. Zainal Abedin :** Sir, we follow the ideals.

**Mr. Speaker :** Let us follow the ideals and start work. We don't work according to the ideals of Mahatma Gandhi, Netaji Subhas Chandra Bose And Pandit Jawaharlal Nehru. We are only builting the statues and not working on their ideals.

**Dr. Zainal Abedin :** Sir, we are working.

### মীনদ্বীপে মৎস্য প্রকল্পের জন্য বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্য

*৩৪ (অনুমোদিত প্রশ্ন নং *২০) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ গত বাজেট অধিবেশনের ২৮-৩-৯১ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ২২০ (অনুমোদিত প্রশ্ন নং ৯১১) পরিপ্রেক্ষিতে মৎস বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) মীনদ্বীপে (নয়াচর) মৎস্য প্রকল্পের জন্য বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্য পাওয়া গিয়েছে কিনা; এবং

(খ) পাওয়া গেলে ঐ টাকার পরিমাণ কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) এখনও পাওয়া যায় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন 'এখনও পাওয়া যায় নি' আমি তাকে জিজ্ঞাসা করছি এ ব্যাপারে কত দূর অগ্রগতি হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইতিমধ্যে বিশ্ব ব্যাঙ্কের পক্ষ থেকে এলাকাটি পরিদর্শন করে গেছেন এবং নীতিগত ভাবে ওঁরা রাজী হয়েছেন এই এলাকায় বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সাহায্য দিতে। ওঁরা এই এলাকায় এক হাজার হেক্টরের প্রকল্প তৈরী করতে সম্মত হয়েছেন। প্রকল্প খরচের পরিমাণ প্রায় ২০ কোটি টাকা।

**লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এ টাকা দিয়ে কি শুধু মাছ চাষ হবে, না মীনদ্বীপের — আগে যার নাম ছিল নয়াচর—পরিকাঠামোও গড়ে তোলা হবে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইতিমধ্যেই রাজ্য সরকার এ দ্বীপে পরিকাঠামো তৈরীর কিছু কিছু কাজ শুরু করেছে এবং আরো কাজ শুরু করার জন্য ভারত সরকারের কাছে আবেদন জানিয়েছে। বিশ্বব্যাঙ্ক যে পরিকল্পনা গ্রহণ করছে তাতে মাছ চাষ হবে এবং সাথে সাথে কিছু কিছু পরিকাঠামোও গড়ে তোলা হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে রিপ্লাই দিলেন তাতে বললেন যে, বিশ্বব্যাঙ্কের সাহায্যের পরিমানটা এখনো ঠিক হয় নি। কিন্তু আপনি জানেন যে, এই প্রকল্পটির জন্য ইতিপূর্বে একটা কো-অপারেটিভ গঠিত হয়েছিল। সেরকম কোন কো-অপারেটিভ এখন ওখানে গঠন করার আপনার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইতিমধ্যেই কয়েকটি সমবায় সমিতি গঠন করা হয়েছে। তবে এ এলাকায় সমবায় সমিতি গঠনের একটা প্রকল্প সমবায় উন্নয়ন নিগমের কাছে পাঠিয়েছিলাম। তাঁরা সার্ভে করে অনুমোদন দিয়েছেন। আমরা আশা করছি আড়াই' শো হেক্টর এলাকার উন্নতির জন্য অর্থ পাব এবং তা দিয়ে সমবায় প্রকল্প গড়ে তুলতে পারব।

**[1.10 – 1.20 P.M.]**

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রকল্পের বিবরণ জানতে পারি কি? উনি কত টাকা ইনভেস্ট করবেন, কি ধরণের মাছ সেখানে পাওয়া যাবে, বার্ষিক আউটপুট কত হবে? মাছের প্রকল্পের বিবরণ কোশ্চেনের উত্তরে নেই, সুইট ওয়াটার মাছ হবে না সল্ট ওয়াটার মাছ হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রশ্নটা ছিল, বিশ্বব্যাঙ্ক মাছের জন্য এখানে কোন পরিকল্পনা করেছেন কিনা। আমরা এই দ্বীপটি ভূমি রাজস্ব দপ্তরের কাছ থেকে নিয়েছি। এখানে নোনা এবং মিষ্টি জলের চিংড়ি মাছ উৎপাদন হবে। লবণাক্ত ভাগ বেশী থাকলে বাগদার চাষ হবে আর লবণাক্তে-র ভাগ কম থাকলে তখন এখানে মিষ্টি জলের চিংড়ি - গলদা চিংড়ি উৎপন্ন হবে। এই দ্বীপটির আয়তন হচ্ছে ৪০ বর্গ কিলোমিটার এবং এই ৪০ বর্গ কিলোমিটারকে দুই ভাগে ভাগ করেছি, একটায় হবে পাম্পফেড একটা টাইডফেড, দুই ধরণের মাছ উৎপাদন হবে। কিছু এলাকা মৎস্যজীবী বা সমবায় সমিতিদের দেওয়া হবে অর্থাৎ তারা কিছুটা করবে। বিশ্বব্যাঙ্কের সাহায্যে হবে। বিশ্বব্যাঙ্কের সঙ্গে যে চুক্তি হয়েছে তার ৮০ ভাগ এলাকা আমরা মারজিনাল ফারমারদের দেব এবং ২০ ভাগ এলাকা যার মৎস্য চাষে উৎসাহী, ব্যক্তিগত উদ্যোগে চাষ করবেন তাদের নেব। চুক্তিটি পুরোপুরি হয়নি। রাজ্যসরকার এবং কেন্দ্রিয় সরকার উভয়েই যৌথ উদ্যোগে প্রকল্প গড়ে তোলার ক্ষেত্রে যে পরিমান অর্থ বরাদ্দের দরকার পুরো দ্বীপটিকে স্বয়ংসম্পূর্ণভাবে গড়ে তোলার পক্ষে অত্যন্ত অপ্রতুল, অনেক বছর সময় লাগবে। এই অর্থগুলি যোগাড় করার পর বাকি যেটা থাকবে ব্যক্তিগত উদ্যোগে যারা উৎসাহী হবেন তাদের এই এলাকায় মাছ চাষের সুযোগ করে দেওয়া হবে।

***35 And *36 Held Over**

## Closure of Ramkrishna Mission Seva Pratisthan

*37 (Admitted Questions No. *77) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to State :—

(a) the reasons why the Hospital run by the Ramkrishna Mission Seva Pratisthan in Calcutta was closed down on 5th May, 1991 ;

(b) the major points of dispute between the Mission authorities and the employees of the Hospital ; and

(c) the steps taken by the State Government and the results thereof ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) Because of a dispute arising out of the Charter of Demands placed by the workmen to the management in July, 1990. (b) Non-implementation of the State Government's pay scales and allowances under the Revision of Pay and Allowances Rules, 1990, in respect of the Seva Pratisthan's employees as per the demands of the Unions. (c) The State Government is trying to solve the impasse through concilliation at high levels including the Ministerial levels.

**শ্রী সৌগত রায় ঃ** - এই প্রশ্নটা আমার কলিং-এ্যাটেনশনেও ছিল, মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছ থেকে তার জবাব সেদিনও পেয়েছি আর আজও পেলাম। আমার প্রশ্ন হচ্ছে, এখন পর্যন্ত যতগুলি কনসিলিয়েশন মিটিং হয়েছে তাতে কোন ফলাফল পাওয়া যায়নি-এর পরে আর কনসিলিয়েশন হতে পারে কিনা এবং হলে চীফ্ মিনিষ্টারকে কনসিলিয়েশন প্রসিডিংস-এ আনা যাবে কিনা?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ**- কনসিলিয়েশন এখনও চলছে এইটুকু বলতে পারি, মিটিং চলছে।

**শ্রী সৌগত রায় ঃ** - নেক্সট কবে মিটিং ডেকেছেন তার একটা ডেট দেবেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ**- আমার কাছে যে খবর আছে তাতে আজকে লেবার কমিশনার লেভেলে দুই পক্ষের সঙ্গে কথাবার্তা হচ্ছে। তাতে যদি কিছু না হয় তখন আমার লেভেলে ২।৪ দিন বাদেই মিটিং ডেকে নেব।

**শ্রী সৌগত রায় ঃ**- মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন হাসপাতালের ইউনিয়নগুলি কারখানার ইউনিয়নগুলির মতন হবে না এবং প্রশান্তবাবু ও তাই বলেছেন। হাসপাতাল সাধারণ কারখানার মতন ব্যবহার করা হবে না। সেদিন ই এস আই হাসপাতালে মুখ্যমন্ত্রী বলেছেন কারখানা ৪।৫ দিন বন্ধ রাখা যায়, কিন্তু হাসপাতাল ৪।৫ দিন বন্ধ রাখলে রোগী মারা যায়। বর্তমানে রামকৃষ্ণমিশন সেবা প্রতিষ্ঠানও বন্ধ হয়ে আছে। কাল কাগজে দেখলাম, সি.এম.আর.আই-আমার কেন্দ্রে-সেন্ট্রাল মেডিক্যাল রিসার্চ ইনস্টিটিউট, প্রাইভেট হাসপাতাল সেখানেও লেবার ডিসপিউট চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছিলেন, তাতে বর্তমানে হাসপাতালে যে গন্ডোগোল চলছে তার পরিপ্রেক্ষিতে

হাসপাতাল এবং চিকিৎসা প্রতিষ্ঠানের জন্য কোন আলাদা শ্রমিক আইন করার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ভাবছেন কিনা, যাতে টিপিক্যাল ইনডাসট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট অনুযায়ী হাসপাতালগুলিকে ট্রীট করা না হয় তার জন্য কোন আইন করার কথা ভাবছেন কি?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ-** মাননীয় সদস্য জানেন, ক্যালকাটা হসপিটালে যে ডিসপিউট চলছে সেটা কোন মালিক শ্রমিকের ডিসপিউট কিনা তা আমার জানা নেই সেটা নিশ্চয়ই জানেন। সেটা যারা দেখার তাঁরা দেখছেন। মাননীয় সত্য বাপুলী মহাশয়ও সেদিন বলেছিলেন যে ওয়াকার্সরা স্ট্রাইক করেছে কিনা। ওয়াকার্সরা স্ট্রাইক করেনি। এখন যেটা বন্ধ আছে, সেটা হল যে ম্যানেজমেন্ট নোটিশ দিয়েছে সাসপেনশন অফ ওয়ার্ক করেছে। অন্য ব্যাপার, হাসপাতালে কি হবে না হবে, সেটা আপনি ভালভাবেই জানেন যে প্রয়াত রাজীব গান্ধী মহাশয় একটা বিল এনেছিলেন এবং সেটাতে প্রায় সকলেই বিরোধিতা করেছিলেন বলে সেটা হয় নি। সেটার সঙ্গে এটাও বলছি যে, আইন করে কোন জিনিষ বন্ধ করা যায় না। এই এ্যাটিচিউড, রামকৃষ্ণমিশনে যা দেখা যাচ্ছে তাতে কালচার ডেভালাপ করাতে হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ-** আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে প্রশ্ন রাখছি যে, উনি এখানে বলেছেন আমাদের পে-কমিশনের টাকা যেটা শ্রমিকরা চেয়েছেন সেই পে-কমিশনের টাকা-আগে ওরা পেতেন-এবারে কর্তৃপক্ষ সেটা দিতে পারেনি। সেটা ভর্তুকী হিসাবে সরকারের দেবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ-** ওরা পে-কমিশনের টাকা পায়নি এবং ওখানে পে-কমিশনের টাকা দেওয়ার কোন প্রশ্ন ওঠে না। যে-সরকারী হাসপাতাল, সরকারী হাসপাতাল নয় এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উপস্থিত রয়েছেন, ব্যাপারটি হচ্ছে অনেক সময় সরকারী কর্মচারীদের যে রকম মাইনে বেড়েছে ওঁরাও সেই রকম ভাবে বাড়িয়েছেন, এখন পে-কমিশনের জন্য সরকারী কর্মচারীদের অনেক মাইনে হয়েছে, কাজেই ওঁদের কর্মচারীরাও ধরে নিয়েছেন যে স্বতঃসিদ্ধভাবে এটা ওঁদের পাওনা। কিন্তু এখন ম্যানেজমেন্ট বলছেন যে, যখন আমরা পেরেছি, তখন দিয়েছি, এখন দিতে গেলে প্রায় ২৫ লক্ষ টাকা বেশী লাগবে, সুতরাং দিতে পারছি না। এটাই ঘটনা। সরকার পক্ষ থেকে বলা হয়েছে যে, বে-সরকারী হাসপাতালের মাইনে পত্র দেবার দায়িত্ব সরকার নিতে পারে না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ইউনিয়ন ম্যানেজমেন্ট নেগোসিয়েসন চলছে বা এই ডিসপিউট মেটানোর উদ্যোগ চলছে বা কনসিলিয়েসন চলছে তাতে কোন পালিটিক্যাল পার্টি এ্যাফলিয়েসন রাজনৈতিক শ্রমিক সংগঠনের ইউনিয়নের এ্যাফলিয়েসন আছে কিনা?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ-** এটা ডিসপিউটের সঙ্গে অপ্রাসঙ্গিক।

**শ্রী সৌগত রায় ঃ-** স্যার, আপনি আমাদের একটু প্রোটেক্ট করবেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ-** রেজিস্টার্ড এমপ্লয়ার্স ইউনিয়ন ডিসপিউট করছে। ডিসপিউট যারা করছে রামকৃষ্ণ মিশন বলছেন এমপ্লয়ার্স ইউনিয়ন ডিসপিউট করছে, রেজিস্টার্ড ইউনিয়ন।

### উদ্বাস্তুদের মধ্যে জমি বিতরণ

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫২) **শ্রী পদ্মনিধি ধর ঃ** উদ্বাস্তু, ত্রান ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

বিগত পাঁচ বছরে (এপ্রিল ১৯৮৬ থেকে মার্চ ১৯৯১ পর্যন্ত) মোট কত একর জমি কতজন উদ্বাস্তুকে বিলি করা হয়েছে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

**বিগত পাঁচ বছরে** (এপ্রিল ১৯৮৬ থেকে মার্চ ১৯৯১ পর্য্যন্ত) মোট ৭৮২১.৯০ **একর জমি ১ লক্ষ** ৪ **হাজার** ৪ শত ১২ টি **উদ্বাস্তু** পরিবারকে **বিলি করা** হয়েছে।

**[1.20 – 1.30 P.M.]**

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হল, মফঃস্বল এলাকায়, আমার এলাকায়, পূর্ববঙ্গ থেকে বহু উদ্বাস্তু এসেছেন এবং তারা জবরদখল কলোনী করে বাস করছেন, কিন্তু বৈধ কোন কাগজপত্র তাদের কাছে নেই। ফলে তারা সরকারী টাকা পয়সা থেকেও বঞ্চিত হচ্ছেন। ঐসব কলোনীকে রেগুলারাইজ করবার ব্যাপারে সরকারের কোন চিন্তাভাবনা আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** আপনি জানেন যে, উদ্বাস্তুদের পুনর্বাসনের দায়িত্বটা কেন্দ্রীয় সরকারের; কারণ এটা হল জাতীয় সমস্যা এবং দেশ বিভাগ হয়েছে রাজনৈতিক কারণে আপনি জানেন। তাই যেসব উদ্বাস্তু এসেছেন পশ্চিম এবং পূর্ব পাকিস্তান থেকে তাদের সম্পূর্ণ পুনর্বাসনের দায়িত্বটাও কেন্দ্রীয় সরকারের। অবশ্য এরমধ্যে বিভিন্ন ধরণের পুনর্বাসনের ব্যবস্থা হয়েছে। যেসব কলোনী ১৯৫০ সালের ৩১ ডিসেম্বর পর্যন্ত প্রতিষ্ঠিত হয়েছে সেগুলোর সংখ্যা ১৪৯। ১৯৫০ সালের পরে যেসব জবরদখল কলোনী হয়েছে তার সবগুলি কেন্দ্রীয় সরকারের স্বীকৃতি পায়নি। তারমধ্যে দুটি পর্যায়ে প্রথমে ১৭৫টি এবং পরে ৬৬০টি কলোনীকে তাঁরা স্বীকৃতি দিয়েছেন। আর কেন্দ্রীয় সরকারের নিজস্ব কিছু কলোনী আছে। ঐসব কলোনীগুলিকে স্বীকৃতি দেওয়া, না দেওয়াটা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে। কেন্দ্রীয় সরকার যে নীতি নির্ধারণ করেছেন সেটা হচ্ছে এই, ১৯৭১ সালের ২৫শে মার্চ পর্যন্ত যেসব কলোনী প্রতিষ্ঠিত হয়েছে সেগুলোকে তাঁরা স্বীকৃতি দেবেন। কিন্তু আমরা যে লিষ্ট দিয়েছি কেন্দ্রীয় সরাকারকে তারমধ্যে অনেকগুলো কলোনীকে তাঁরা স্বীকৃতি দেননি। যেসব ছোট ছোট কলোনী হাত পরিবর্তন হয়েছে সেগুলোকে তাঁরা মেনে নেননি। ১৭৫ এবং ৬৬০টি ছাড়া সরকারী কলোনী যেসব প্রতিষ্ঠিত হয়েছে তার বাইরে অন্য কলোনীকে আমরা স্বীকৃতি দিতে পারি না, কারণ হচ্ছে আর্থিক দায়িত্ব। এই দায়িত্বটা বহন করতে হয় কেন্দ্রীয় সরকারকে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি আমরা অনেক অর্থ পাই তাহলে সেগুলো অধিগ্রহণ করে মালিকানা স্বত্ব দিতে পারি, কিন্তু কেন্দ্রীয় সরকার তাতে রাজী নন। কাজেই আপনি যেটা বললেন সে ব্যাপারে কিছু বলতে পারছি না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ-** আপনি বললেন ৭৮২১ একর জমি দিয়েছেন। পরিবার পিছু এর উর্দ্ধ এবং নিম্ন সীমা কত।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** বসত জমির পরিমান গ্রামাঞ্চলে ১০ কাঠা এবং শহরাঞ্চলে ৫ কাঠা। এটা উর্দ্ধ সীমা। কিন্তু শহরাঞ্চলে কি গ্রামাঞ্চলে মাথাপিছু জমি জবরদখল সরকারী কলোনীতে ২ কাঠা থেকে ৫ কাঠা। তাছাড়া জবরদখল কলোনীগুলোতে ছোট বড় প্লট আছে, যেমন আছে উর্দ্ধসীমা ১০ কাঠা গ্রামাঞ্চলে, উর্দ্ধ সীমা ৫ কাঠা শহরাঞ্চলে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ-** ঐ যে উদ্বাস্তুদের জমি দেওয়া হয়েছে, এক্ষেত্রে জেলাওয়ারী হিসাবটা দিতে পারবেন কি? মেদিনীপুরের ঝাড়গ্রামে যেসব উদ্বাস্তু আছেন তাদের পরিবারপিছু কত জমি দেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** তা সত্ত্বেও আমি দিতে পারি। মেদিনীপুরে ৩১-১২-৯০ তারিখ পর্যন্ত ২১০৫ এবং ৩১-৩-৯১ তারিখ পর্যন্ত ২১৭২।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটা বিষয় জানতে চাই। উনি বলেছেন যে সরকারী স্বীকৃত যে কলোনী আছে ১৭৫ এবং ৬০৭ যেটার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সংগে চুক্তি হয়েছে ১৯৯২ সালের মার্চ মাসের মধ্যে সমস্ত সরকারী স্বীকৃত কলোনীর নিঃসর্ত দলিল - যেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনেক সংগ্রাম করে আদায় করা গেছে - দিয়ে দিতে হবে। নিঃসর্ত দলিল যে ভাবে দেওয়া হয়েছে তাতে অর্ধেকও দেওয়া হয় নি। আমি ইমপ্লিমেনটেশান কমিটির সংগে নিজে যুক্ত আছি, আমার মনে হয়েছে যে ১৯৯২ সালের মার্চ মাসের মধ্যে এই কাজ সম্ভব হবে না। আমি আপনার কাছে জানতে চাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকার প্রয়োজন হবে সেই ব্যাপারে এবং সময় বাড়ানোর ব্যাপারে কোন কার্য্যকারী ব্যবস্থা গ্রহণ করবেন কিনা যাঁতে করে সেই সময়ের মধ্যে সমস্ত সরকারী স্বীকৃত কলোনীকে নিঃসর্ত দলিল দেওয়া সম্ভব হয়?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** আমাদের এখানে ১ লক্ষ ৩১ হাজার ৫৮৮ টি দলিল দেওয়া হবে। কেন্দ্রীয় সরকার যে অনুমোদন দিয়েছিল তার চেয়ে আমরা আরো ১ বছর সময় নিয়েঁছি, অর্থাৎ ১৯৯২ সালের মার্চ মাস পর্যন্ত আমাদের সময় আছে। আমরা চেষ্টা করবো এই সময়ের মধ্যে যে সমস্ত বাকি আছে সেই বাকি উদ্বাস্তু পরিবারকে জমির দলিল দেওয়া যায় । যদি এটা সম্ভব না হয় তাহলে ব্যবস্থা নেব। এই ব্যাপারে একটু অসুবিধা আছে। কারণ আমাদের এই জমির মধ্যে একটা অংশ আছে যেটা কেন্দ্রীয় সবকারের জমি হস্তান্তরের ব্যাপার আছে। সেই জমির পরিমান হলো ৭৯৭-৯২ একর জমি এবং এই জমিটা কেন্দ্রীয় সরকারের হস্তান্তর করার কথা। তার মধ্যে বিশেষ করে রেল দপ্তর এবং প্রতিরক্ষা দপ্তর তাদের জমিটা হস্তান্তর করার একটা অনিহা আছে। দীর্ঘ দিন ধরে চলেছে, আমরাও লেখা লিখি করছি। যদি এই জমি হস্তান্তর করা হয় তাহলে নিশ্চই আমরা মনে করি বিলি করতে পারবো। যদি না করতে পারি তাহলে কেন্দ্রীয় সরকারের থেকে আবার ১ বছর সময় চেয়ে নেব এবং আমি মনে করি কেন্দ্রীয় সরকার সেই সময় দেবেন। আমরা চেষ্টা করবো এই জবরদখল সরকারী জমির মালিকানা দিতে। একটা কথা জানা দরকার যে এর আগে আমাদের উদ্বাস্তুদের এক চতুর্থাংশ মানুষও নেই। যখন সিদ্ধার্থবাবু সরকারে ছিলেন ১৯৭৪ সালে একটা মাষ্টার প্লান তৈরী করেছিলেন, তাতে দেখিয়ে গিয়ে ছিলেন ৫৮ লক্ষ উদ্বাস্তু। আসলে উদ্বাস্তুর সংখ্যা অনেক বেশী, সরকারী যে হিসাব তার সংগে বেসরকারী হিসাব মেলে না, উদ্বাস্তুর সংখ্যা ৮০ লক্ষ। যাই হোক এই ৫৮ লক্ষ উদ্বাস্তু এদের জবরদখল কলোনী, সরকারী কলোনীতে বিভিন্ন রাজ্যে পাঠানো হয়েছে, দণ্ডকারণ্যে বা অন্য যে উদ্বাস্তুদের নিয়ে গেছে সেখানে তাদের পুনর্বাসন সম্পূর্ণ হয় নি। তাদের পুনর্বাসন দেওয়া অনেকে যখন সেখানে গিয়েছে, সেখানে যে অবস্থা সেই অবস্থার মধ্যে তারা সেখানে জীবিকা নির্বাহ করতে পারছে না। মালিকানা সর্ত্ত ছাড়াও বিরাট সংখ্যক উদ্বাস্তু ঘুরে ঘুরে বেড়াচ্ছে, ভাড়া বাড়িতে আছে এখানে সেখানে। বার বার লিখছি, কিন্তু দুঃখের বিষয় আমাদের স্বরাষ্ট্র মন্ত্রক সরকারের বিষয়টা দেখে, আগে যে কেন্দ্রের উদ্বাস্তু দপ্তর ছিল উঠিয়ে দিয়েছে বহু আগে।

**[1.30-1.40 P.M.]**

...এখন এটা দেখুন, স্বরাষ্ট্র মন্ত্রক এবং স্বরাষ্ট্র দপ্তরের যে রাষ্ট্র মন্ত্রী, সুবোধ কান্ত, তিনি লেটেষ্ট আমাকে যে চিঠি লিখেছেন তাতে তিনি পরিষ্কার ভাবে বলেছেন যে, উদ্বাস্তুদের এই সমস্যা নিয়ে আর আলোচনা করার সুযোগ নেই। এই কথা লিখিতভাবে তিনি জানিয়েছেন। আমরা বারেবারে বলছি এবং এবারে আসার পরে স্বরাষ্ট্রমন্ত্রী, চ্যহ্বানকে চিঠি লিখেছি। উন্নয়ন মন্ত্রী, শীলা কাউলকে চিঠি লিখেছি এবং বলেছি যে উন্নয়নের জন্য ২৫০ কোটি টাকা দরকার। আমরা এইসব লিখে যাচ্ছি। কিন্তু কেন্দ্রীয় সরকার কখনও রাজী হচ্ছে না।

**শ্রী শীশ মহম্মদ ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, এই যে উদ্বাস্তু যাদের জমি দেবার কথা বলা হয়েছে বা বলা হচ্ছে, এই উদ্বাস্তু যাদের জমি দেওয়া হবে বা সমস্যা সমাধানের প্রচেষ্টা করা হয়েছে, এদের প্রথম আগমন এবং শেষ আগমন, কোন্ পিরিয়ডের মধ্যে জমিগুলো দেওয়া হচ্ছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** সেটা আগেই বলেছি। কেন্দ্রীয় সরকার এর নীতি নির্দ্ধারিণ করেন। তাঁরা আমাদের দেশ বিভাগের পর থেকে ১৯৭১ সালের ২৫শে মার্চ পর্য্যন্ত যাঁরা আসবেন, তাঁদের উদ্বাস্তু বলে গণ্য করবেন এবং এরপর যাঁরা আসবেন তাঁদের উদ্বাস্তু হিসাবে গণ্য করবেন না, তাঁদের কোন সুযোগ-সুবিধা দেবেন না।

**শ্রী বিমল কান্তি বসু ঃ-** মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর প্রসঙ্গে বললেন যে স্বরাষ্ট্র দপ্তরের যিনি মন্ত্রী তিনি যে মনোভাব প্রকাশ করেছেন তাতে টাকা দেবার ব্যাপারে বা অন্য কিছু সুযোগ-সুবিধা দেবার ব্যাপারে যে সময়সীমা নির্দ্ধারিণ করে দেওয়া হয়েছে সেটা, আপনি বললেন যে '৯২ সালের মার্চের মধ্যে সময়সীমাটা বাড়বে। এটা আপনি কিসের ভিত্তিতে আশা করছেন, বিশেষ করে তাদের যে মানসিকতা, তারা চিন্তা-ভাবনা করতে রাজী নয়?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমি এইজন্য ভাবছি যেহেতু ওঁরা স্বীকৃতি দিয়েছেন। আমাদের যে কাজ, জমি অধিগ্রহণের কাজটা অত্যন্ত জটিল। ফিগারটা আমি আপনাদের দিতে পারি ১৭, ১৯৭, ২৮ একর জমি দরকার। তারমধ্যে ষ্টেট গভর্ণমেন্টের-র জমি হলো ১৩, ৩২৯,৩১ একর, এর বেশীরভাগই হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের জমি। আর ষ্টেট গভর্ণমেন্টের আদার ডিপার্টমেন্টের জমি হচ্ছে ৭৪৫.৭৫ একর। এগুলো পেতে আমাদের কোন অসুবিধা হচ্ছে না। এগুলোর ব্যাপারে আমরা ক্যাবিনেটে সিদ্ধান্ত নিয়েছি, অটোমেটিক্যালি এগুলো আর-আর এ্যান্ড আর ডিপার্টমেন্ট ভেষ্ট করবে আমরা টোট্যালটাই দিতে পারবো, কোন অসুবিধা নেই। আর ল্যান্ড এ্যাকোয়ার করে মাত্র ২৩২৪ একর জমি, তারমধ্যে ৯৫ শতাংশ জমি অধিগ্রহণ করে নিয়েছি। কেন্দ্রীয় সরকারের হস্তান্তরের ব্যাপারটা আপনাদের বললাম, যেহেতু স্বীকৃতি পেয়েছি, সেজন্য অল্প সময় দরকার। যদিও উদ্বাস্তু সমস্যার ব্যাপারে তাঁরা বলেছেন আলোচনা করবেন না। আপনারা জানেন, উদ্বাস্তু পুনর্বাসন কমিটি হয়েছিল ডাঃ বিধান চন্দ্র রায় মুখ্যমন্ত্রী থাকাকালে। তিনি তখন বলেছিলেন, শুধু বাস্তুভিটা নয়, এদের পুনর্বাসন দিতে হবে। তিনি এই কথা মনে করেছিলেন। আজকে অর্থনৈতিক পুর্নবাসন ৪৫০ কোটি টাকা ধরা হয়েছে। আমাদের এখানে যারা এসে রয়েছেন তাদের জমি দেওয়া দরকার এবং জমি অধিগ্রহণ করা দরকার উন্নয়ন খাতে এই উদ্বাস্তু কলোনী অধিগ্রহণ করে তাদের জমি দেওয়া দরকার। সেই হিসাবে মহসিনা কিদোয়াই যখন মন্ত্রী ছিলেন তখন তিনি একটি টেকনিক্যাল কমিটি করেছিলেন সেই কমিটিতে তিনি সুপারিশ করেছিলেন যে শহরাঞ্চলে প্লট প্রতি ১১ হাজার কোটি টাকা এবং গ্রামাঞ্চলে প্লট প্রতি ৯ হাজার কোটি টাকার বেশী উন্নয়ন খাতে দিতে হবে। যখন আমি টেকনিক্যাল রিপোর্ট নিয়ে উপস্থিত হলাম দিল্লীতে এবং আমার হিসাবে আড়াই হাজার কোটি টাকা দিতে হবে বললাম, তখন তিনি বললেন যে প্ল্যানিং কমিশনে রেফার করতে হবে। আমি ও বললাম এটা তো প্ল্যানিং কমিশনের ব্যাপার নয়, পুর্নবাসন তো একেবারে কেন্দ্রের নিজস্ব তহবিল থেকে অর্থ দিতে হবে। সেন্ট্রাল একসচেকার থেকে অর্থ দিতে হবে। এতে প্ল্যানিং কমিশনের প্রশ্ন আসে কি করে? কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত কিছু পাইনি। ব্যাপারটা অপনারা তো গ্রামাঞ্চল থেকেই প্রতিনিধিত্ব করতে এসেছেন, আপনারা জানেন যে গ্রামের কলোনীগুলির কি দুরবস্থার মধ্যে চলছে। বর্ষাকালে জলে জলমগ্ন হয়ে থাকে, কোন পয়ঃপ্রণালী থেকে জল নিষ্কাশনের ব্যবস্থা নেই। অথচ এই উন্নয়নের ব্যাপারে কেন্দ্র প্রতিশ্রুতিবদ্ধ বড় বড় কংগ্রেসী নেতারা তখন প্রতিশ্রুতি দিয়েছিলেন, এমন কি পন্ডিত

জওহরলাল নেহেরু এই প্রতিশ্রুতি দিয়েছিলেন যে যারা এ দেশে আসবেন তাদের সমস্ত ব্যবস্থা কেন্দ্র করবে। কিন্তু আজকে তাঁদের এই প্রতিশ্রুতি কার্যকরী করছেন না, কলোনীগুলির কোন স্বীকৃতি দিচ্ছেন না।

**শ্রী ননী কর ঃ-** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি জানতে চাইছি যে, আপনি বললেন যে, ৬০৭টি কলোনী স্বীকৃতি পেয়েছে। রেলপাড়ে যেসব কলোনী রয়েছে সেগুলো স্বীকৃতি পেয়েছে। কিন্তু আমি জানি অনেক আছে তারা এখনো কোন স্বীকৃতি পায়নি যেমন বারাসাত থেকে বঁনগা পর্য্যন্ত যে উদ্বাস্তু কলোনীগুলি আছে, তাতে যারা বাস করছে তারা ১৯৭১ সালের আগে এসেছে, কিন্তু এইসব কলোনীর স্বীকৃতির ক্ষেত্রে কেন্দ্রীয় মন্ত্রীসভা আজকে কোন কথা বলছেন না কেন? এরা যতক্ষণ পর্য্যন্ত না স্বীকৃত হচ্ছে ততক্ষণ তো এরা কোন দলিল পাবে না, সুতরাং যেসব কলোনীগুলি স্বীকৃত হওয়ার যোগ্য সেই কলোনীগুলির স্বীকৃতি হবে কিনা এবং কলোনীতে যারা বাস করছে তারা দলিল পাবে কিনা সেটা দেখতে হবে। কারণ অনেক জায়গায় উন্নয়নের ব্যবস্থা হচ্ছে না। স্বীকৃত কলোনীগুলির ডেভেলোপমেন্টের টাকা কেন্দ্র দেবে কিনা এই এবং যেসব কলোনী এখনো স্বীকৃতি পায়নি তার কোন ব্যবস্থা কেন্দ্র নেবে কিনা এই বিষয়ে আপনি কি কেন্দ্রের কাছে কিছু বক্তব্য রেখেছেন।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** আমি বলছি প্রয়াত রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী হলেন তখন তিনি ইচ্ছে প্রকাশ করেছিলেন বিভিন্ন প্রশ্ন নিয়ে ওনার কাছে হাজির হতে। কারণ আমরা বলে থাকি যে বঞ্চনা হয়েছে, বৈষম্যমূলক ব্যবহার করেছেন, সেইকারণে তিনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলেছিলেন যে সমস্ত তথ্য দিতে, তিনি আলোচনা করবেন। আমরা ৬১টি দাবী রেখেছিলাম। ১৮. ৯. ৮৬ সালে আমরা রাজভবনে ওনার সঙ্গে বসে বৈঠকে বসেছিলাম। সেখানে তিনি যে কথা বলেছিলেন সেটা হচ্ছে এই সময়ের মধ্যে আপনি কলোনী কয়টি দিতে পারেন, আপনারা তাড়াতাড়ি দিন এর পরে আর কিছু হবে না। আমরা বলেছিলাম এই অল্প সময়ের মধ্যে কি করে দেব, তবু আমরা ৬৬০টির কথা বলেছিলাম। আমাদের আরো কয়েকটি উদ্বাস্তু কলোনী আছে এইগুলিও স্বীকৃতি দেওয়া দরকার। আমরা পরবর্তীকালে যে কয়টি চিঠি লিখেছিলাম সেখানে বলেছিলাম ৮১ সালের আগে অনেকগুলি কলোনী প্রতিষ্ঠিত হয়েছে সেইগুলি স্বীকৃতি পায়নি। উন্নয়নের প্রশ্ন নিয়ে যেটা বললেন সেই ব্যাপারে বলি প্রত্যেকটি মিনিষ্ট্রীর কাছে আমরা চিঠি লিখেছিলাম মোরারজী দেশাই থেকে বলতে পারি ভি. পি. সিং. চন্দ্রশেখর এমন কি বর্তমান মন্ত্রীসভাকেও বলেছি—এই দাবী আমরা রেখে যাচ্ছি। তারা এখন পরিষ্কারভাবে বলে দিয়েছেন এই বিষয়ে কোন আলোচনা তারা করতে চাইছেন না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে আপনি বললেন ৬শতর মতন উদ্বাস্তু কলোনী স্বীকৃতি পেয়েছে, কিন্তু ডায়মন্ড হারবারের লেনিন নগরী কলোনী এটা আপনার ঐ স্বীকৃতির মধ্যে পড়েছে বলে যতদূর জানি কিন্তু আজ পর্য্যন্ত তারা পাট্টা পায়নি, দয়া করে বলবেন কি সেখানে ১০০ থেকে ১৫০-র মতন পাট্টা পায়নি, এটা পেতে কোন অসুবিধা হবে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** মাননীয় বিধায়ক যে কথাটি বললেন তার উত্তরে বলি যদি ঐ কলোনটি স্বীকৃতি কলোনীর মধ্যে। পড়ে তাহলে নিশ্চয় পাবে, না পাওয়ার কোন জটিলতা থাকতে পারে কোন অসুবিধা থাকতে পারে মোকদ্দমা থাকতে পারে, কিন্তু যদি ঐ স্বীকৃতি কলোনীর মধ্যে নাম না থাকে তাহলে সত্য বাপুলী মহাশয় এবং অন্যান্য বিধায়করা কেন্দ্রীয় সরকারের কাছে লিখুন কারণ এইগুলি অনেক আগেই প্রতিষ্ঠিত হয়েছে, তাই এগুলিকে স্বীকৃতি দিন।

**শ্রী নটবর বাগদী ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয়, অনেক প্রশ্নোত্তর দিলেন, আমার একটা ছোট্ট প্রশ্ন জয়নাল সাহেব এবং সত্যবাবু আমাদের যে জমিগুলি দখল করে রেখেছিলেন, এখন সেখানে আমরা ওনাদের সমস্ত জমি দখল করে রেখেছি, এখন ওনাদের জন্য কোন পুর্নবাসনের ব্যবস্থা করবেন কিনা সেটা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি।

**মিঃ স্পীকার ঃ-** এটা হবে না, নট এ্যালাও।

**শ্রী সৌগত রায় ঃ-** একটা অসুবিধার কথা মন্ত্রী মহাশয় বললেন-এই জবরদখল কলোনী স্বীকৃতি দেওয়ার ব্যাপারে। যেখানে ডিফেন্সের রেল লাইন আছে সেখানে ডিফেন্স থেকে পারমিশান দেওয়ার অসুবিধা আছে, কিন্তু মন্ত্রী মহাশয় বিধান নগর কেন্দ্রে যে কলোনী আছে দুর্গাপুর এবং সাহাপুর কলোনী সেটা ডিফেন্সের ল্যান্ড থাকা সত্ত্বেও স্বীকৃতি পেয়েছে, কিন্তু আমার বাড়ীর কাছে যোধপুর কলোনী যেটা ডিফেন্সের ল্যান্ডে আছে সেটা স্বীকৃতি পায়নি—এই দুই রকম হচ্ছে কেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ-** আপনার ইনফর্মেশান ঠিক নয়, সাহাপুর, দুর্গাপুর কলোনী যেটা আমরা করেছি সেটা হচ্ছে এল. আই. সি.-র জমিতে ; সেখানে ডিফেন্সের যে কলোনী আছে, সেটা আমরা অধিকৃত করতে পারিনি, যোধপুর কলোনীর ক্ষেত্রেও একই ব্যাপার।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ-** মাননীয় মন্ত্রি মহাশয় জানবেন কি যে হাওড়া জেলার উলুবেড়িয়াতে ১৯০৩ সাল থেকে যেসব উদ্বাস্তুরা এসেছেন তাঁদের কতজনকে স্বীকৃতি দেওয়া হয়েছে এবং কতজনকে স্বীকৃতি দেওয়া হয়নি। আর যাঁদের স্বীকৃতি দেওয়া হয়নি তাঁদের স্বীকৃতি দেবার ব্যবস্থা হয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ-** এটার জন্য নোটিশ দিতে হবে। কোশ্চেন নাম্বার ৩৯ হেল্ড ওভার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ-** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, এই যে কোশ্চেনটা এটা একটা সিম্পল কোশ্চেন। ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে এই রাজ্যে চাল এবং গমের মোট উৎপাদনের পরিমাণ কত? লোকসংখ্যা অনুযায়ী উক্ত আর্থিক বছরে এই রাজ্যে খাদ্য শস্যের মোট চাহিদা, দৈনিক মাথাপিছু গড় চাহিদা এবং লোকসংখ্যা উল্লেখ করে কত এবং কেন্দ্রীয় বরাদ্দ ব্যতীত শুধু মাত্র রাজ্যের উৎপাদনের ভিত্তিতে খাদ্য শস্যের প্রকৃত ঘাটতির পরিমাণ কত? এইটাই ছিলো আমার প্রশ্ন। দিস ইজ নট দি ফাস্ট টাইম। আমি বারবার কয়েকটা সেশনে এই প্রশ্ন রাখছি, যে, এই রাজ্যে খাদ্যশস্যের উৎপাদন কত? চাহিদা কত? খাদ্যনীতি কি? কিন্তু সেশান আফটার সেশান উত্তর পাওয়া যাচ্ছে না। তাহলে এটাকে কি ডেলিবারেটলি সাপ্রেস করা হচ্ছে? না হলে কেন উত্তর পাচ্ছি না। মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি, উনি নতুন এসেছেন, নেকসট উইকে যাতে উত্তর দেওয়া যায় তার জন্য বিষয়টা ওঁনাকে বলুন। না হলে মানুষের মনে সন্দেহ জাগবে যে খাদ্য দপ্তর ব্যাপারটা চেপে যাচ্ছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ-** মাননীয় সদস্য বললেন যে, উনি এই প্রশ্নটা বারবার রেখেছেন। আমার কাছে এই প্রশ্নটা এসেছে, পার্টিকুলার পিরিয়ডে উৎপাদন কত জানতে চাওয়া হয়েছে। সঠিক তথ্য জানা না থাকার জন্য এবং আরো কিছু ভেরিফিকেশানের প্রয়োজন। যার জন্য এই কোশ্চেনটাকে হেল্ড ওভার করা হয়েছে। মাননীয় সদস্যকে বলতে পারি, যতটা সম্ভব তাড়াতাড়ি আমার দপ্তর থেকে উত্তর দেওয়া হবে।

**মিঃ স্পিকার ঃ-** মেম্বাররা যখন কোশ্চেনের উত্তর চান এবং মন্ত্রী ঠিক সময় মতন উত্তর দিতে না পারলে-নানা কারণে উত্তর দেওয়া যায়না, তথ্য যোগাড় করতে হয় কম্যুনিকেশান গ্যাপ হতে পারে। আমি বারবার মন্ত্রীদের কাছে অনুরোধ করেছি যে, আমার দপ্তরকে চারদিন আগে জানাবেন কারণ

আমাদের লিস্টে ছাপতে হয়। লিস্ট ছাপার পরে যদি কোশ্চেন হেল্ড ওভার হয় তাহলে সেটা খুব খারাপ। আপনারা যদি আগে সময় করে জানিয়ে দেন যে উত্তর দেওয়া যাচ্ছে না তাহলে আমরা ছাপবো না। এতে আমারও কোনো প্রবলেম হবে না, আপনাদের কোনো অসুবিধা হবে না। এবারে আর একটা অন্য কথা বলি, বিধানসভা চলাকালীন, কোশ্চেন ডে তে মন্ত্রীর বাইরে কোনো প্রোগ্রাম রাখা উচিৎ নয়। একজন মন্ত্রী গেছেন অবশ্য উনি আমার অনুমোদন নিয়েই গেছেন, আমিই যেতে দিয়েছি কারণ ওঁনার গুরুত্বপূর্ণ প্রোগ্রাম আছে। এমন কথা নেই যে, মন্ত্রী বাইরে যাবেন না। হয়তো জরুরী কাজে দিল্লি যেতে হতে পারে, অন্য কোনো আর্জেন্ট কাজ থাকতে পারে। তবে বিধানসভা চলাকালীন প্রশ্নের উত্তর দেবার দিন যদি না আসতে পারেন তাহলে সেদিনকার প্রশ্ন তিনি কোনদিন উত্তর দেবেন, একটা বিকল্প দিন ঠিক করবেন যে আমি অমুক দিন উত্তর দেবো। তাহলে আমরা সেইভাবেই লিস্টে ছাপবে। বিধানসভা তো ৬ সপ্তাহ, ৭ সপ্তাহ চলবে এবং এর মধ্যে মন্ত্রি ৫। ৬ দিন পাবেন। এর মধ্যে যদি তিনদিন বাইরেই থাকেন তাহলে কি মেম্বাররা উত্তর পাবে না? তাঁদের বলে দেওয়া উচিৎ এই দিনের উত্তর আমি অমুক দিন দেবো। তবে চেষ্টা করা উচিৎ বাইরে না যাওয়া। আর যদি যেতেই হয় তাহলে একটা বিকল্প দিন ঠিক করে দিয়ে যাওয়া উচিৎ আমরা বিষয়টা তাহলে লিস্টে ছাপবো না।

***39 And *40 Held Over**

**Construction of a bridge over the river Dwarka**

*41. (Admitted Question No. *586) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in charge of the Public Works Department (Roads) be pleased to state :–

(a) Whether there is any proposal of the Government to construct a Bridge over the river Dwarka, at vill : Gantla, P.S. Kandi, District Murshidabad ;

(b) if so :—

(i) the present position of the proposal ; and

(ii) When the actual construction of the work will start ?

**Shri Motish Roy :—**

(a) Yes.

(b) (i) Sub-soil investigation has been completed. Drawing Project Report & Estimates of the proposed project are under preparation.

(ii) Actual construction of the project may start only after feseability study is completed and administrative approval to the proposal is accorded.

**Shri Atish Chandra Sinha :** Sir, I would like to know from the Hon'ble Minister that if the administrative approval was not given, then how could money be spent on soil testing and other feasibility

studies etc., and I would also like to know how much money is to be spent for the soil testing and other preliminary works ?

**Shri Motish Roy :** Soil testing work is a preliminary work and no administrative approval or approval from the Planning Board is necessary for this. But for the main project work we shall have to take the necessary permission from the Planning Commission or State Planning Board. This is the usual procedure. So, for the actual requirements of the money, I require your notice.

**Shri Atish Chandra Sinha :** My second supplementary question, Sir, is that, this is a very important project, it will not only shorten the route by several kilometers but the people of the area will be highly benefited. Keeping this in view I would like to know from the Hon'ble Minister as to the time required for the feasibility study to be completed and the administrative approval from the planning Board obtained. What is the time frame ?

**Shri Motish Roy :** Exact time I could not say but I would try to get the approval at the earliest opportunity.

***42, *43, *44 And *45 Held Over**

**কামারকুন্ডুতে উড়ালপুল নির্মানের পরিকল্পনা**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত্তবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

কামারকুণ্ডুতে উড়ালপুল নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মতীশ রায় ঃ-**

না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ-** কামারকুন্ডুতে দীর্ঘ যানজটের কথা ভেবে সেখানে উড়ালপুল নির্মাণের কোন চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী মতীশ রায় ঃ** - মাননীয় সদস্যর অবগতির জন্য আমি জানাচ্ছি বর্তমানে রাজ্য সরকার তিনটি উড়ালপুল প্রকল্পের কথা চিন্তা করছেন। একটা হচ্ছে বন্ডেল রোডে, একটা হচ্ছে লেক গার্ডেন্সে এবং আরেকটি হচ্ছে লিলুয়ায়। অষ্টম পরিকল্পনায় এগুলি আমরা অর্ন্তভুক্ত করেছি, এর বাইরে আমরা কোন পরিকল্পনা গ্রহণ করতে পারিনি বলে এই পরিকল্পনায় আব নতুন কোন উড়াল পুল নির্মাণ করার প্রতিশ্রুতি দেওয়া সম্ভব নয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ভবিষ্যতে কি আপনি ভেবে দেখবেন?

**শ্রীমতীশ রায় ঃ** দেখা যাবে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায়, আপনি বললেন দেখা যাবে, কে দেখবে—উনি দেখবেন, না আপনি দেখবেন?

**শ্রী মতীশ রায় ঃ** দি গভর্নমেন্ট উইল কনসিডার।

### আমড় দহ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) সরকার কি অবগত আছেন যে আমড়দহ এস, এইচ, সি-তে বহুদিন যাবৎডাক্তার নেই? এবং

(খ) অবগত থাকলে,—

(১) উক্ত স্বাস্থ্কেন্দ্রে ডাক্তার না থাকার কারণ কী?

(২) ঐ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) আমড়াদহ কেন্দ্রের নিয়মিত ডাক্তার নন্দলাল সাউ ঝুমঝুমি স্বাস্থ্যকেন্দ্রে কাজ করছেন।

(২) ঝুমঝুমি স্বাস্থ্যকেন্দ্রে যে ডাক্তার নিয়োগ করা হয়েছে তিনি যোগ দিলে ডাঃ সাউ আমড়াদহে ফিরে যাবেন। অথবা নতুন ডাক্তার নিয়োগ করা হবে পরবর্তী পাবলিক সার্ভিস কমিশনের প্রেরিত তালিকা থেকে।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই আপনার ডিপার্টমেন্ট যে তথ্য দিয়েছে সেটা ঠিক নয়, নন্দলাল বাবু অনেকদিন আগে চলে গেছেন, তারপর সেখানে কোন ডাক্তার যায়নি, আপনি দয়া করে ডিপার্টমেন্টের কাছে ভাল করে খোঁজ নেবেন।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ছিল না বলে অমাড়াদহ স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তারকে সেখানে নিয়ে যাওয়া হয়। ঐ জায়গায় নতুন এ্যাপয়েন্টমেন্ট দিয়েছে ডাক্তার মৌসুমি ভট্টাচার্য্যকে। তাঁর জয়েন করার লাস্ট ডেট ৩ রা আগস্ট অর্থাৎ আগামীকাল। তিনি যোগদান করলে করবেন, তা না হলে পরবর্তী পাবলিক সার্ভিস কমিশন লিস্ট থেকে দিয়ে দেব।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন এই যে এত ডাক্তার হেল্থ ডিপার্টমেন্ট থেকে নিয়োগ করা হয়েছে তার মধ্যে কতজন সেখানে যোগ দিয়েছেন এবং যোগ দিয়েও কতজন যাচ্ছেন না?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ১৯৮৭ সালে পাবলিক সার্ভিস কমিশন থেকে ১৫৯৩ জন ডাক্তার নিয়োগ করেছিলেন, জয়েন করেছেন ৭৭৩ জন, তার মধ্যে প্রায় ১৫০ জন ছেড়ে চলে গেছেন। তারপর ১৯৯০ সালে ফাস্ট লিস্টে নিয়োগ করেছিলেন ৬৯০ জন,তার থেকে ৪২৬ জন জয়েন করেছিলেন, তার থেকেও ৭০/৮০ জন চলে গেছেন। ১৯৯০ সালে দ্বিতীয় লিস্টে ৩৪৮ জন নিয়োগ করেছেন, আগামীকাল জয়েন করার লাস্ট ডেট আছে। এরপরে তৃতীয় লিস্টের প্রয়োজন আছে, কারণ ডাক্তার গ্রামে থাকছে না, জয়েন করে চলে যাচ্ছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যখন পি এস সি'র লোক থাকছে না তখন গ্রামে যারা এ্যাড-হক ভিত্তিতে কাজে যোগদান করতে চায়,মুখ্যমন্ত্রী বলেছিলেন এ্যাড-হক ভিত্তিতে লোক নিয়োগ করার কথা ভাবছেন কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** এ্যাড-হক ভিত্তিতে ডাক্তার নিয়োগ করলে ডাক্তারদের রেগুলারাইজ করতে আবার পি,এস সিতে আমাদের যেতে হবে,তাতে ডাক্তারদের অনেক সময় নিজেদের অসুবিধা হয়। যেমন দার্জিলিং ডিষ্ট্রিক্টে বিশেষ করে হিল এরিয়ার দার্জিলিং, কার্শিয়াং, কালিম্পংএ এ্যাডহক এ্যাপয়েন্টমেন্ট দিয়েছি কারণ সেখানে অনেকে যেতে চান না। সেখানকার রিপোর্ট কি-যাঁরা ইচ্ছাকৃতভাবে যেতে চেয়েছেন তাঁদের সেইভাবে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছি, কিন্তু এখন চলে আসার জন্য বার বার চাপ সৃষ্টি করছেন যে কেন আমাকে এখান থেকে নিয়ে যাওয়া হচ্ছে না, এই ধরনের অসুবিধা ফেস করতে হচ্ছে । সুতরাং এ্যড-হক এ্যাপয়েন্টমেন্ট দিলেই যে সমস্যার সমাধান হয়ে যাবে এটা আমি মনে করি না। মুখ্যমন্ত্রী মহাশয় আমাকে বলেছিলেন এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট দিয়ে সমস্যা সমাধান করতে পারেন, কিন্তু সমস্যা সমাধান হবে কিনা সন্দেহ আছে।

## Starred Questions
## (To which answers were laid on the Table)

### পাণ্ডুয়া গ্রামীণ হাসপাতালে আন্ত্রিক রোগের চিকিৎসা

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কিঃ—

(ক) পাণ্ডুয়া গ্রামীণ হাসপাতালে গত ইং ১৯৯০ সালে আন্ত্রিক রোগে মৃত্যুর সংখ্যা কত;

(খ) উক্ত রোগীদের সবাইকে সেই সময় ঐ হাসপাতালে ভর্তি করা গিয়েছিল কিনা;

(গ) না করা গেলে, কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল;

(ঘ) ইহা কি সত্য পান্ডুয়া পঞ্চায়েত সমিতি অন্তর্বিভাগীয় চিকিৎসার জন্য গৃহ নির্মাণের ব্যবস্থা করিয়া দিয়াছেন; এবং

(ঙ) সত্য হলে, উক্ত হাসপাতালে শয্যা সংখ্যা বৃদ্ধি করার সরকারী কোন পরিকল্পনা আছে কিনা?

**Minister-in-charge of the Health and Family welfare Department :**

(ক) ১৫ (পনেরো)

(খ) হ্যাঁ

(গ) প্রশ্ন ওঠে না

(ঘ) হ্যাঁ

(ঙ) জেলা মুখ্য স্বাস্থ্যাধিকারিক প্রেরিত প্রস্তাব স্বাস্থ্যকৃত্যকে পরীক্ষাধীন আছে।

## *49 And *50 Held Over

### খোলাবাজারে চালের দাম ও সরবরাহ

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫) **শ্রী শৈলজা কুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) মফঃস্বলে খোলাবাজারে চালের দাম সম্পর্কে সরকার অবগত আছেন কি ;

(খ) থাকিলে, ঐ দাম কত ;

(গ) খোলাবাজারে চালের উর্দ্ধতম দাম বাঁধার বিষয় সরকার বিবেচনা করছেন কিনা ;

(ঘ) মফস্বলের রেশন দোকানগুলিতে চালের সরবরাহ বন্ধের বিষয়ে সরকার অবগত আছেন কিনা; এবং

(ঙ) অবগত থাকিলে, উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(ক) হ্যাঁ।

(খ) ১০।৭।৯১ তারিখ পর্য্যন্ত এই রাজ্যে মফঃস্বলের খোলাবাজারে চালের গড় মূল্য ছিল কিলো প্রতি ৫।০৪ পয়সা।

(গ) না। তবে গণবন্টন ব্যবস্থা জোরদার করে খোলাবাজারে চালের দামের উর্দ্ধগতি রোধ করার চেষ্টা চলছে।

(ঘ) এবং ঙ) কখনো কখনো কোন কোন স্থানে চালের সরবরাহ বিঘ্নিত হয়, তবে কেন্দ্র সরকার বা খাদ্য কর্পোরেশনের সঙ্গে আলোচনা করে সেই বাধা সত্বর দূরকরা হয়।

**শামসী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের চিকিৎসার ব্যবস্থা**

*৫২। অনুমোদিত প্রশ্ন নং *৩০৩) **শ্রীমতী মমতাজ বেগম ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে মালদা জেলার ৪৩ নং রতুয়া বিধানসভা কেন্দ্রের শামসী (পি, এইচ, সি,) স্বাস্থ্যকেন্দ্রে মুমুর্ষু রুগীর জন্যও কোন বেডের ব্যবস্থা নাই ; এবং

(খ) সত্য হলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে অবিলম্বে কোন বেডের ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কিনা?

**Minister in charge of the Health and Family welfare (Health) Department.**

ক) সত্য নয়

খ) প্রশ্ন ওঠে না।

***53 Held Over**

**রোগী স্থানান্তরিতের জন্য স্বাস্থ্যকেন্দ্র পিছু দেয় টাকার পরিমাণ**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৫) **শ্রীঈদ্ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্ত যে, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হইতে রোগীকে মহকুমা বা সদর হাসপাতালে পাঠালে গাড়ী চলার জন্য তেলের টাকা সরকার ব্যয় করেন ; এবং

(খ) সত্য হলে, এই রোগী লইয়া যাওয়ার ব্যাপারে প্রতিটি স্বাস্থ্যকেন্দ্রকে সরকার বৎসরে কত টাকা দিয়া থাকেন?

**Minister in charge of the Health and Family Welfare Department :**

(ক) সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থে সংকুলান হলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র থেকে রোগীকে বিনা ব্যয়ে মহকুমা বা সদর হাসপাতালে পাঠানো হয়।

(খ) স্বাস্থ্য কেন্দ্র সংলগ্ন প্রতিটি এ্যাম্বুলেন্সের জন্য তেল বাবদ বাৎসরিক ত্রিশ হাজার টাকা এবং মেরামতি বাবদ দু হাজার টাকা সরকার বরাদ্দ করিয়া থাকেন।

***55 Held Over**

**ভগবানপুরের গ্রামীণ হাসপাতালের নির্মাণ কার্য**

*৫৬ (অনুমোদিত প্রশ্ন নং *৫৬০) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কিঃ—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুরে ৩০ শয্যা বিশিষ্ট গ্রামীণ হাসপাতালের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়;

(খ) উক্ত হাসপাতালের কাজ সম্পূর্ণ করার কোন অসুবিধা আছে কিনা; এবং

(গ) থাকিলে, অসুবিধাগুলি কী?

**Minister in charge of the Health and Family Welfare Department :**

(ক) ভগবানপুর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি ১৫টি শয্যা বিশিষ্ট। এই স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীন হাসপাতালে উন্নীত করার সরকারী আদেশ ১৯৮৮ সালের মার্চ মাসে বের করা হয়। কিন্তু অতিরিক্ত নির্মাণকার্যের প্রাককলনটি চুড়ান্ত না হওয়ায় এখনও কাজ শুরু যায়নি।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**Diet Charges**

*57 (Admitted Question No. *68) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be please to state :–

(a) whether the State Government has considered the proposal for enhancement of the existing rates of diet charges for indoor patients in the State Hospital ; and

(b) if so :–

(i) the contemplation of the State Government in this regard ;

(ii) the steps taken/proposed to ensure supply of wholesome and nutritious diet to the patients ?

**Minister in charge of the Health and Family welfare Department :**

(a) & (b) (i)

State Govt. has already enhanced the rates for diet charges for indoor patients w. e. from 1. 6. 90 as shown below :–

| | T. B. Patients | | Other Patients | |
|---|---|---|---|---|
| | Previous rate | Enhansced rate | Previous rate | Enhanced rate |
| For Hill Sub-Dns. of Darjeeling Dist. | Rs. 6/- | Rs. 9/- | Rs. 5.50 | Rs. 8/- |
| For other areas | Rs. 6/- | Rs. 9/- | Rs. 5.50 | Rs. 7/- |

(b) (ii) Diet is supplied to patients according to their requirement as per instructions of attending Medical Officers.

Hospital Management Commitees/ Visiting Committees also see that wholesome and nutritous food is supplied to indoor patients.

### এম. আর. ডিলারদের সমস্যা

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০) শ্রী পার্থ দে : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, —পশ্চিমবঙ্গের এম. আর, ডিলারদের সমস্যা সম্পর্কে তাঁদের সমিতি রাজ্য সরকারকে স্মারক পত্র দিয়েছেন ; এবং

(খ) সত্য হলে, বর্তমানে এম, আর, ডিলারদের কোন কোন সমস্যা সমাধানের ব্যাপারে রাজ্য সরকার দৃষ্টি দিয়েছেন?

**Minister-in-charge of the Food and supplies Department :**

(ক) হ্যাঁ।

(খ) সর্বশেষ প্রাপ্ত তাঁদের ১১ দফা স্মারকলিপি সরকারের বিবেচনাধীন। মূখ্য দাবীগুলি প্রসঙ্গে বর্তমানে বলা যায় যে ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য প্রতি সপ্তাহে রেশনের মাধ্যমে সরবরাহ করা বিষয়ক সমিতির দাবী বামফ্রন্ট সরকারের কেন্দ্রের নিকট দীর্ঘস্থায়ী দাবীর অনুরূপ। কেন্দ্রের

সম্মতি. এবং ভর্তুকি ছাড়া এই দাবী পূরণ সম্ভব নয়। কলিকাতাসহ সারা পশ্চিমবঙ্গে একইরকম রেশন ব্যবস্থা চালু করার দাবী সম্পর্কে বলা যায় যে সমগ্র রাজ্য বিধিবদ্ধ রেশন ব্যবস্থা চালু করা কিংবা কলিকাতাসহ কতিপয় শহরাঞ্চলে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা লুপ্ত করে সংশোধিত রেশন ব্যবস্থা চালু করা-খাদ্যবন্টন নীতির এহেন পরিবর্তনের কোন সিদ্ধান্ত রাজ্য গ্রহণ করেন নি। চিনির কমিশন বৃদ্ধি কেন্দ্রীয় সরকারের অনুমতি ছাড়া সম্ভব নয় কারণ রেশনে চিনির খুচরা বিক্রয়মূল্য কেন্দ্র নির্ধারিত। ডিলারদের কমিশনবৃদ্ধি সংক্রান্ত রাজ্য সরকারের প্রস্তাব কেন্দ্রীয় সরকার একাধিকবার নাকচ করে দিয়েছেন। বিষয়টি পুর্নবিবেচনার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে লেখার সম্পর্কে চিন্তা করা হচ্ছে। এম, আর, ডিস্ট্রিবিউটর প্রথা বিলোপ কিংবা আদালতে বিচারাধীন। তাই ডিস্ট্রিবিউটর প্রথা বিলোপ কিংবা আদালতে মামলা প্রত্যাহার করে এই প্রথার পুর্নবিন্যাস- এই দাবীগুলো সম্পর্কে কোন মন্তব্য করা সমীচিন নয়। ব্যাংক থেকে -ঋণ পাওয়ার ব্যাপারে স্টেট লেভেল ব্যাংকার্স কমিটি নীতিগত ভাবে এম, আর, ডিলারদের ঋণ দিতে সম্মত হয়েছেন। এখন প্রথা পদ্ধতি বিষয়ক খুঁটিনাটি স্থিরারণের জন্য রাজ্য সরকার ঐ কমিটিকে লিখেছেন।

## *59 Held Over

### রাজ্যের রাস্তাকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণার সুপারিশ

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২১) শ্রীলক্ষ্ণণ চন্দ্র শেঠঃ পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

রাজ্যসরকার রাজ্যের কোন কোন রাস্তাকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করার জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করেছেন?

## Minister-in-charge of the Public Works (Roads) Department :

রাজ্য সরকার রাজ্যের নিম্নলিখিত রাস্তাগুলিকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করার জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করেছেন ঃ

(১) আসানসোল-খড়গপুর রাস্তা।

(২) ৬নং জাতীয় সড়ক থেকে দ্বিতীয় হুগলী সেতু হয়ে ডায়মন্ডহারবার পর্য্যন্ত রাস্তা এবং কলিকাতা-ডায়মন্ডহারবার রাস্তা।

(৩) নন্দকুমার (৪১ নং জাতীয় সড়কের উপর অবস্থিত) হইতে দীঘা রাস্তা।

(৪) দাজ্জিলিং জেলার হিলকার্ট রোড।

(৫) খড়গপুর-বালেশ্বর রাস্তা।

(৬) মোকামা-ফরাক্কা রাস্তা।

(৭) কোরা-কাটিহার - হরিশ্চন্দ্রপুর -ফরাক্কা রাস্তা।

(৮) শিলিগুড়ি -জলপাইগুড়ি -ফালাকাটা রাস্তা।

উপরোক্ত সুপারিশের মধ্যে কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে দার্জ্জিলিং জেলার হিলকার্ট রোডকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করেছেন।

## Subsidy in rations for Card holders below Poverty line

*61. (Admitted Question No.*53) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state :-

(a) whether the State Government has taken steps to identify such Ration Card holders in Modified rationing areas of West Bengal who are living below Poverty line and who may be having difficulties in purchasing ration from M. R. Shops at prescribed rates ; and

(b) if the answer to (a) is negative :-

the contemplation of the State Government in regard to providing some relief/subsidy to such Ration Card holders ?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) No

(b) The State Govt. has no such contemplation. There is however arrangement for giving rice and wheat at subsidised price in I. T. D. P. areas. Rice at subsidised price is also given to landless agricultural labourers and member of their families for 4(four) weeks during the lean season.

## সরকারী হাসপাতালে ব্যবহৃত ঔষধের গুণাগুণ পরীক্ষা

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩) **শ্রী অমিয় পাত্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) রাজ্য সরকারী হাসপাতালে ব্যবহৃত ঔষধের গুণাগুণ ও কার্যকারীতা যাচাই করার জন্য কোনরূপ ব্যবস্থা চালু আছে কিনা ;

(খ) থাকিলে, কিরূপ ব্যবস্থা চালু আছে ; এবং রাজ্য সরকারের প্রয়োজনীয় ঔষধের অর্ডার বিভিন্ন ঔষধ প্রস্তুতকারক প্রতিষ্ঠান/কোম্পানীগুলিকে দেওয়ার ভিত্তি কি ?

**Minister-in-charge of the Health and Family welfare Department :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) রাজ্য সরকারী হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সরবরাহের জন্য কলকাতার সেন্ট্রাল মেডিক্যাল স্টোরস্ কেন্দ্রীয়ভাবে এবং অন্যান্য হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলি পৃথকভাবে স্থানীয় ভিত্তিতে যে সমস্ত ঔষধ ক্রয় করেন সে সমস্ত ঔষধের গুণগত মান পরীক্ষা করার জন্য রাজ্যের ভেষজ নিয়ন্ত্রণ আধিকারিককে (Director,Drug Control) ক্ষমতা দেওয়া আছে। এই ব্যবস্থা অনুযায়ী ভেষজ নিয়ন্ত্রণ আধিকারিক রাজ্য ভেষজ নিয়ন্ত্রণ

অধিকারের অফিসারদের মাধ্যমে বিভিন্ন হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র ইত্যাদিতে ব্যবহৃত ঔষধের নমুনা সংগ্রহ্ করেন এবং রাজ্যের ভেষজ পরীক্ষাগারে( Central Public Health and Drug Laboratory ) মাধ্যমে ঐ সমস্ত নমুনা পরীক্ষার ব্যবস্থা করেন।

(গ) রাজ্য সরকারের নির্দিষ্ট সময়ের অন্তর ঔষধ নির্বাচনের জন্য টেন্ডার সিলেকশন কমিটি গঠন করেন। এই কমিটি রাজ্য সরকার নির্ধারিত নীতি অনুযায়ী টেন্ডার আহ্বানের মাধ্যমে বিভিন্ন প্রতিষ্ঠান। কোম্পানীগুলিকে সরকারের প্রয়োজনীয় ঔষধের অর্ডার দেন। এই সরবরাহকারী নির্ব্বাচন সাধারণত দুই বৎসরকাল স্থায়ী হয়।

বর্তমান ব্যবস্থা অনুযায়ী সরকারের প্রয়োজনীয় মোট ওষুধের শতকরা ৫০ ভাগ সরবরাহের অর্ডার সরকার অধিগৃহীত বৃহৎ সংস্থাগুলিকে, শতকরা ৪০ ভাগ সরবরাহের অর্ডার ক্ষুদ্র সংস্থাগুলিকে এবং শতকরা ১০ ভাগ সরবরাহের অর্ডার অন্যান্য সংস্থাগুলিকে দেওয়া হয়।

### বেনফেডের ফিক্সড্ ডিপোজিট

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সমবায় বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) রাজ্যের প্রধান সমবায় বিপণন সংস্থা বেনফেডের ব্যাঙ্ক অ্যাকাউন্ট থেকে দুটি ফিক্সড্ ডিপোজিট মেয়াদের আগে ভাঙিয়ে ৫৫ লক্ষ টাকা তুলে নেওয়ার প্রচেষ্টা সম্পর্কে সরকার কোন অভিযোগ পেয়েছেন কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত বিষয়ে সরকার কোন তদন্ত করেছেন কিনা ; এবং

(গ) তদন্ত হয়ে থাকলে কিভাবে তদন্ত হয়েছে?

**Minister-in-charge of the Co-Operation Department :**

হ্যাঁ। কিন্তু সময়োপযোগী যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য উক্ত টাকা ব্যাঙ্ক থেকে শেষ পর্য্যন্ত তোলা হয় নাই।

### ঘাটাল মহকুমা হাসপাতালে সচল ও অচল অ্যাম্বুলেন্স

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১০) **শ্রী রতন চন্দ্র পাখিরা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহ্ করে জানাইবেন কি ঃ—

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমা হাসপাতালে এ্যাম্বুলেন্স - এর সংখ্যা কত;

(খ) তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে ; এবং

(গ) উক্ত হাসপাতালের জন্য নূতন এ্যাম্বুলেন্স দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Health and Family welfare Department :**

(ক) তিনটি।

(খ) একটি

(গ) আপাততঃ নেই।

Number of Registered Job Seekers

*65. (Admitted Question no.*282) **Shri Sudip Bandopadhyay** : Will the Minister -in-charge of the Labour Department be pleased to state:-

(a) the number of Job seekers who registered their names with the Employment Exchanges in West Bengal during 1990 and 1991 (upto June '91) :

(b) the number of placements in Jobs through the Employment Exchanges during 1990 and 1991 (upto June 1991) ;

(c) the live register totals as on 31-12-1990 and 30-6-1991 ; and

(d) the number of members of muslim Community in (a), (b) and (c) above ?

**Minister-in-charge of the labour Department :**

| | |
|---|---|
| (a) During 1990— | 5,27,695 |
| 1-1-91 to 30-6-91 | 1,86,585 |
| (b) During 1990— | 9,494 |
| During 1991— (upto June,1991)— | 5,090 |
| (c) As on 31-12-1990— | 48,20,331 |
| As on 30-6-91— | 49,00,046 |
| (d) Position relating to (a) above : | |
| During 1990— | 47,908 |
| During 1991 (upto 30-6-91)— | 09,672 |
| Position relating to (b) above : | |
| During 1990— | 439 |
| During 1991 (upto 30-6-91)— | 160 |

Position relating to (c)
above :

| | |
|---|---|
| As on 31-12-90— | 6,01,253 |
| As on 30-6-91— | 6,09,362 |

**হরালদাসপুর প্রাথমিক হাসপাতালটির পুনঃ নির্মাণ**

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) সরকার কি অবগত আছেন যে, পান্ডুয়া থানার হরালদাসপুর প্রাথমিক হাসপাতালটির চিকিৎসা গৃহটি বিগত দুই বৎসর যাবৎ ভাঙিয়া পড়িয়া গিয়াছে ;

(খ) অবগত থাকিলে, এই বিষয়ে কোন পরিকল্পনা ও এষ্টিমেট দাখিল করা হইয়াছে কিনা; এবং

(গ) করা হইয়া থাকিলে, উক্ত হাসপাতল-এর পুনঃনির্মাণ সম্পর্কে সরকারী সিদ্ধান্ত কি ?

**Minister-in-charge of the Health and family welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ, একটি প্রাক্কলনটি (এষ্টিমেট) পাওয়া গিয়াছে।

(গ) প্রাক্কলনটি (এষ্টিমেট) পরীক্ষা করা হচ্ছে।

**হাওড়া জেলার গড়চুমুকে সেতু নির্মাণের পরিকল্পনা**

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) **শ্রী সঞ্জীব কুমার দাস** ঃ পূর্ত বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ—

হাওড়া জেলার শ্যামপুর থানার গড়চুমুকের কাছে দামোদর নদীর উপর সেতু তৈরী করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Public Works Department :**

প্রকল্পটির সম্ভাবনা সরকার খতিয়ে দেখছেন। চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহণ করা হয়নি।

**আরামবাগ কর্মবিনিয়োগ কেন্দ্রে শুন্য পদ**

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ শ্রম বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, আরামবাগ কর্ম বিনিয়োগ কেন্দ্রে

(১) একজন অফিসার, (২) একজন ইন্সপেক্টর, (৩) একজন টাইপিষ্টের পদ দীর্ঘদিন যাবৎ শূণ্য আছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত শূন্যপদগুলি পুরণের জন্য কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**Minister in change of the labour Department :**

(ক) হ্যাঁ।

(খ) টাইপিস্টের শুণ্যপদ পুরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। অফিসার পদে পদোন্নতির ব্যাপারে এবং ইন্সপেক্টর পদের বেতন ক্রম নিয়ে দুটি পৃথক মামলা মহামান্য হাইকোর্টের বিচারাধীন আছে। এরফলে শূণ্য পদগুলি এখনই পূরণ করা সম্ভব হচ্ছে না।

**অঞ্জনা ফিস ফার্মে মৎস চাষ**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯) **শ্রীশিবদাস মুখার্জী :** মৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে কৃষ্ণনগরের অঞ্জনা ফিস ফার্মে মৎস চাষ বন্ধ আছে ; এবং

(খ) সত্য হলে, তার কারণ কী ?

**Minister-in-charge of the Fisheries Deparment :**

(ক) হ্যাঁ।

(খ) সরকারী পরিচালনাধীন অন্যান্য কয়েকটি মৎস খামারের সঙ্গে অঞ্জনা মৎস খামারটিকেও স্থানীয় মৎস সমবায় সমিতিকে হস্তান্তর করার সিদ্ধান্ত গৃহীত হয়। কিন্তুসরকারী পরিচালনাধীন থাকার সময়ে নিয়োজিত কিছু অস্থায়ী কর্মী (Casual labour) মৎস খামারে তাদের চাকুরী স্থায়ীকরণের দাবীতে মাহামান্য হাইকোর্টে একটি মামলা দায়ের করেন এবং মহামান্য হাইকোর্ট স্থিতাবস্থা (Status quo) বজায় রাখার জন্য অর্ন্তবর্তী নির্দেশ দেন।

এই আদেশের দরুণ হস্তান্তরের সিদ্ধান্ত কার্য্যকর করতে না পারায় বর্তমানে উক্ত মৎস খামারে মৎস চাষ বন্ধ আছে।

**মহানন্দাটোলা এলাকায় হাসপাতালে ডাক্তারের শূন্যপদ**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪) **শ্রীমতী মমতাজ বেগম :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (স্বাস্থ্য) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, মালদা জেলার ৪৩ নং রতুয়া বিধানসভা কেন্দ্রের অর্ন্তগত মহানন্দাটোলা গ্রাম পঞ্চায়েত এলাকার হাসপাতালে কোন ডাক্তার নেই ;

(খ) সত্য হলে, উক্ত এলাকায় ডাক্তার পাঠাবার কোন ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কিনা ; এবং

(গ) উক্ত হাসপাতালে অবিলম্বে মেটারনিটি ওয়ার্ড খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister-in-charge of the Family Welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) ডাক্তার পাঠানোর জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(গ) না।

**বসন্তিয়ায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণ কাজ**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৭) **শ্রী শৈলজা কুমার দাস :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি ২নং ব্লকের বসন্তিয়ায় প্রস্তাবিত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের গৃহ নির্মাণের কাজ বর্তমানে বন্ধ আছে ; এবং

(খ) সত্য হলে,—

(১) বন্ধ হওয়ার কারণ কী ;

(খ) কবে নাগাদ ঐ কাজ পুনরায় চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(ক) হ্যাঁ।

(খ) (১) যে জমিটির উপর নির্মাণ কার্য্য শুরু হয়েছিল সেই জমিটি নিয়ে একটি মামলা হওয়ায় মহামান্য আদালতের নির্দ্দেশে মাঝপথে বন্ধ করে দিতে হয়।

২। নির্মাণ কার্য্য বাবদ ৪০,৭৬,৬৮৪ টাকার একটি সংশোধিত প্রাক্কলন পাওয়া গেছে, সেটি অনুমোদন দেওয়ার পর পুনরায় কাজ শুরু হবে।

***72 Held Over**

**মুর্শিদাবাদে বিড়ি শিল্প**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৬) **শ্রীঈদ্ মহম্মদ :** শ্রম বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য মুর্শিদাবাদ জেলা বিড়ি শিল্পে একটি বিশেষ স্থান অধিকার করিয়াছে ;

(খ) সত্য হইলে, এই শিল্পে কতজন শ্রমিক নিযুক্ত আছেন ; এবং

(গ) এই সব শ্রমিক নূন্যতম কত টাকা মজুরী পাইয়া থাকেন।?

**Minister-in-charge of the Labour Department :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭০-৭১ সালের লেবার ডাইরেক্টরেটের গণনা অনুসারে মুর্শিদাবাদ জেলার ৪২,২২৭ জন শ্রমিক বিড়ি শিল্পে নিযুক্ত আছেন এবং অতিরিক্ত প্রায় ৬১,৩৭০ জন শ্রমিক উহার সহিত পরোক্ষভাবে জড়িত আছেন। সাম্প্রতিক কালে কোন গণনা করা সম্ভব হয় নাই বলিয়া বর্তমান সংখ্যা সঠিক বলা সম্ভব নয়।

(গ) নূন্যতম মজুরী আইন অনুসারে মার্চ ৯১ হইতে আগষ্ট ৯১ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার বিড়ি শ্রমিকদের নূন্যতম মজুরী প্রতি ১০০০ বিড়ি তৈয়ারীতে ২৯ টাকা ৭৩ পয়সা।

**ভগবানপুর—পশ্চিমবাড় রাস্তাটির কাজ**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৯) **শ্রী প্রশান্ত প্রধান :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) মেদিনীপুর জেলার "ভগবানপুর—পশ্চিমবাড়" রাস্তার কাজ কবে নাগাদ শেষ হইবে; এবং

(খ) (১) জুন '৯১ সময় পর্য্যন্ত কত টাকার কাজ হইয়াছে ও

(২) বর্তমান আর্থিক বৎসরে আর কত টাকার কাজ হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works (Roads) Department :**

(ক) প্রয়োজনীয় অর্থ বরাদ্দের উপর নির্ভর করছে।

(খ) ৪০.২৩ লক্ষ টাকা।

(গ) আন্তঃজেলা সড়কগুলির বার্ষিক ব্যয় বরাদ্দ জেলা পরিকল্পনা কমিটি চূড়ান্ত করেন। তাই সরকারের পক্ষ থেকে এই মূহূর্তে টাকার পরিমান জানানো সম্ভব নয়।

***75 Held Over**

**বাঁকুড়া মেডিকেল কলেজ হাসপাতালে কোবাল্ট থেরাপীর ব্যবস্থা**

* ৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০২) **শ্রীপার্থ দে :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে ক্যান্সার রোগ চিকিৎসার জন্য কোবাল্ট থেরাপীর কোন ব্যবস্থা আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ ঐ চিকিৎসার কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(ক) না, নেই

(খ) প্রশ্ন ওঠে না।

**Decrease Placements in Private Sector through Employment Exchange**

*77. (Admitted Question No. *359) **Shri Sudip Bandopadhyay : Will** the Minister-in-charge of the Labour Department be pleased to state :—

(a) whether the numbei of vacancies in the Private Sector notified to the Employment Exchanges and the number of placements of the registered unemployed in such vacancies has decreased during the past five years : and

(b) if so :—

(i) what was the position in the matter : and

(ii) the major reasons thereof ?

**Minister-in-charge of the Labour Department :**

Yes, vacancy notification from private sectors decreased during the period from 1986-1990 excepting in 1987, but the placement position during the said period marginally increased.

| Calender years | Vacancy notified | Placoment |
|---|---|---|
| 1986 | 9091 | 1016 |
| 1987 | 10082 | 1266 |
| 1988 | 8153 | 2013 |
| 1989 | 6449 | 2110 |
| 1990 | 6070 | 2089 |

(1) The capacity of the organised sectors to generate additional employment has been declining.

(2) There is no obligation for the private sectors to recruit through Employment Exchanges although the notification of vacancies is compulsory under the E. E. C. N. V. Act. 1959.

(3) A large number of vacancies notified by the Private Sectors are often recorded with the note "no submission required".

*78 and *79 Held Over

পুকুরে মুক্তা চাষ

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মৎস্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি : —

(ক) রাজ্য সরকার কতগুলি পুকুরে 'মুক্তা' চাষ করছেন; এবং

(খ) জুন '৯১ পর্যান্ত রাজ্যে কি পরিমাণ 'মুক্তা' উৎপাদন হয়েছে?

**Minister-in-change of the Fishesies Department :**

(ক) রাজ্য সরকার পরীক্ষামুলক ভিত্তিতে কল্যাণীতে অবস্থিত মিঠাজলের মৎস্যচাষ গবেষণাকেন্দ্রে মুক্তা চাষ করছেন এবং প্রাথমিকভাবে মুক্তা চাষের কারিগরি সফল হয়েছে।

(খ) প্রশ্ন ওঠেনা, কারণ মুক্ত উৎপাদন এখনও বাণিজ্যিক স্তরে শুরু হয়নি।

### কাঁথি থেকে কাঁথি মহকুমা হাসপাতাল পর্যন্ত রাস্তাটির সংস্কার

* ৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৮) **শ্রী শৈলজা কুমার দাস :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) কাঁথি শহর থেকে কাঁথি মহকুমা হাসপাতাল পর্য্যন্ত রাস্তাটি চওড়া করার কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কতদিনের মধ্যে পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**Minister in-change of the Public Warks (Roads) Department :**

(ক) আপাতত : এরূপ কোন পরিকল্পনা গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**[2.00 – 2.10 P.M.]**

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of reported closure of Ramkrishna Mission Seva Pratisthan.

On the subject of the Motion, the Minister concerned made a statement in the House on 29.7.91 in reply to a Calling Attention notice tabled by Shri Saugata Roy on 24. 7. 91. This Motion is, therefore, out of order.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 8 notices of Calling Attention namely :—

| | | |
|---|---|---|
| 1. Alleged violent incident at several villages under Sabong P.S. | : | Dr. Manas Bhunia |
| 2. Demolition of temples and mosques located inside the Police Station premises | : | Shri Lakshman Chandra Seth. |
| 3. Reported detection of the body of a Doctor of Burdwan Medical College & Hospital. | : | Shri Shish Mohammed & Shri ID. Mohammed. |
| 4. Reported financial problem in Bidhan Chandra Krishi Viswa-vidyalaya. | : | Shri Nanigopal Malakar |

5. Reported decision of the Jute Corporation of India to stop their activities in West Bengal. : Shri Nirmal Das
6. Opening of three Sub-Health Centres in the Tehatta Sub-Division of Nadia district. : Shri Kamalendu Sanyal
7. Reported rejection of the proposal of Budge Budge Thermal Power Project by the Central Government : Shri Birendra Kumar Moitra.
8. Alleged spurt in the number of murders. : Shri Saugata Roy

I have selected the notice of Shri Nanigopal Malaker on the subject of Reported financial Problem in Bidhan Chandra Krishi Viswavidyalaya.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on the 6th August.

**Mr. Speaker :** The Minister-in-charge of Co-operation Department to make a statement on the reported fraud/ misappropriation in the S.B.I. Staff Association Co-operative Bank.

(Attention called by Shri Gyan Singh Sohanpal, Shri Saugata Roy and Shri Sudip Bandopadhyay on the 29th July, 1991)

**Shri Saral Deb** : Sir, In reply to a notice of calling my attention by Sarvasri Gyan Singh Sohanpal, Saugata Roy, and Sudip Bandopadhyay, Member(s), West Bengal Legislative Assembly regarding "Reported fraud/misappropriation in the State Bank of India Staff Association Cooperative Bank" I beg to state as follows:

In 1988 some allegations were received against the Board of Directors, State Bank of India Staff Association Cooperative Bank Ltd. The allegations related mainly to irregular loaning operation, appointment of a large contingent of staff without observing requisite norms and procedures as provided in the West Bengal Coop. Societies Act & Rules, sanctioning and disbursement of loans from an unknown place, keeping audit in arrear since 1974-75 and opening of a branch without necessary approval of the Reserve Bank of India.

Accordingly, the Registrar of Cooperative Societies, West Bengal authorised the Joint registrar of Coop. Societies, in charge of urban credit matters, to hold an enquiry on these allegations with the help of Dy. Registrar of Cooperative Societies (Urban Credit) and Dy. Registrar of Cooperative Societies (Central Zone). The Board of Directors of the said Bank did not cooperate with the enquiring officers by not allowing them any access to the records of the Bank. However, from some letter communications found during the enquiry it was apparent that serious irregularities were committed by the Board of Directors of the said Bank. The entire matter was referred to the Central Registrar of Cooperative Societies, New Delhi seeking the approval to the dissolution of the Board of Directors and for appointment of an Administrator since the society is registered under the Multi State Cooperative Societies Act. The matter was also referred to the Chief Officer, Reserve Bank of India, Central Office, Bombay. Concurrence from both the Central Registrar of Cooperative Societies and the Chief Officer, Reserve Bank of India, Central Office, Bombay were received. In terms of Section 48 of Multi-State Cooperative Societies Act, 1984 a show-cause notice was served on the Board of Directors by the Registrar of Coop. Socs., West Bengal on 15.1.91 calling upon them to file objection, if any, on or before 30.1.91 as to why the said Board of Directors shall not be removed and an administrator be appointed. As the Board of Directors did not file any objection within the stipulated date, the Registrar of Coop. Socs.,West Bengal on 5.3.91, in exercise of the powers of the Central Registrar of Coop. Socs., remove the said Board of Directors and appointed Deputy Registrar of Cooperativ Societies, Central Zone Administrator of the said Bank to manage its affairs. Subsequently, on receipt of report from the Administrator about the financial irregularities the Deputy Cheif Officers, Reserve Bank of India was requested by the Registrar of Coop. Socs., West Bengal to arrange statutory inspection of the affairs of the said Bank. The Asstt. Chief Officer incharge, Reserve Bank of India-Urban Bank intimated the Registrar of Coop. Socs., West Bengal on 13.5.91 that it was essential to make the books of accounts of the S.B.I. Staff Association Cooperative Bank up-to-date to facilitate the inspection. Since the erstwhile Board of Directors reportedly held back/kept vital books and records relating to alleged issue of cheques without making these documents available to the Administrator, the Administrator was

accordingly requested by the Registrar of Coop. Socs., West Bengal on 17.7.91 to furnish particulars and whereabouts of the directors and the papers with held by them so that a case may be filled before the Metropolitan Magistrate, Calcutta for issue of a search warrant. The desired particulars/information when received will enable the Cooperation Directorate to assess the extent of financial irregularities allegedly resorted to by the Directors of erstwhile Board and to take appropriate action in the nmatter. The Director of Cooperative Audit, West Bengal has also been requested to take appropriate action for early completion of Audit.

In this connection, it may be stated that on receipt on the final reminder from Deposit Insurance and Credit Guarantee Corporation the Administrator has deposited an amount of Rs. 28,000/- (Rupees twentyeight thousand) required by the said Corporation to cover their arrear premium/interest.

It may be mentioned in this connection that the erstwhile Chairman, Managing Director and Others have filed a petition before the Hon'ble High Court, Calcutta, challenging the matter assumption of charge of management of the Bank by the Administrator. However, by an interim order of the Hon'ble High Court the Administrator has been permitted to carry on day to day work of the Bank but the Administratr has been restrained from taking any policy decision in the matter of incurring heavy expenditure without the leave of the Hon'ble High Court.

## MENTION CASES

**Mr. Speaker :** There are fifty Mentions today. Mention hour is fixed for one hour. As many Mentions as possible will be taken up within this one hour, all other will be lapsed.

মিঃ বীরেন্দ্র কুমার মৈত্র, আপনার সাবজেক্টটা কেন্দ্রীয় সরকারের সাবজেক্ট, এখানে তোলা যায় না, যাক বলুন।

**বীরেন্দ্র কুমার মৈত্র :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ে আমাদের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, গতকাল কাগজে একটি খবর বেরিয়েছে আমরা দেখলাম যে, ভারত সরকারের তথ্য ও সমপ্রচার মন্ত্রকের সূত্রে জানা গেছে যে ৩০ জনকে নিয়ে ডকুমেন্টারি ফিল্ম তোলা হবে। তার মধ্যে আছেন বি. এন. সরকার, লতা মঙ্গেশকর, জগজীবন রাম, সর্দার প্যাটেল, নেহেরু, রামকৃষ্ণ, মানবেন্দ্র নাথ রায়, শেখ আবদুল্লা, ভীমসেন যোশি, শুভলক্ষী। এতে নেতাজী, রবীন্দ্রনাথ, ডাঃ বিধান চন্দ্র রায়ের নাম নেই।

*আমি আপনাদের কাছে অনুরোধ করবো যে রাজ্য সরকারের পক্ষ থেকে নেতাজীর নামে যেন একটা ডকুমেন্টারী ফিল্ম তৈরী করা হয়। এটাই আমার বক্তব্য।*

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য মন্ত্রী এখানে নেই। আমি আপনার মাধ্যমে যেটা বলতে চাই সেটা হচ্ছে, ১৯৭৫-৭৬ সালে সুন্দর বনে চিকিৎসার জন্য রায়দিঘীতে তদানিন্তন স্বাস্থ্য মন্ত্রী অজিত পাঁজা, পশ্চিম বঙ্গের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় সেখানে গিয়ে দেখে সুন্দর বন কম্যান্ড হসপিটাল তৈরী করেছিলেন এবং সেখানে ১০০ বেড এর হাসপাতাল রায়দীঘিতে হয়েছিল। দক্ষিণাঞ্চলে এতবড় কোন হাসপাতলে ছিল না। প্রায় ১৫/২০ লক্ষ টাকা খরচ করে ১০০ শয্যার কম্যান্ড হাসপাতাল তৈরী হয়। সেই কম্যান্ড হাসপাতালে ৫০ শয্যা বসিয়ে সেখানে খালি ভ্যাসেক্টমি অপারেশন, ফ্যামিলি প্লানিং অপারেশন ছাড়া আর কোন চিকিৎসা হচ্ছেনা। সুন্দর বনের লোক কলকাতায় আসতে পারেনা চিকিৎসা করার জন্য । তাদের জানাশুনা নেই ফলে তারা বড় বড় হাসপাতালে ভর্তি হতে পারেনা। সেখানে মেডিকেল অফিসারকে ট্রান্সফার .......

**মিঃ স্পীকার ঃ—** শ্রী শক্তি বল।

**শ্রী শক্তি বল ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেশব্যাপী যে সংকট তার সঙ্গে রাজ্য ব্যাপীও সেই সংকট দেখা দিয়েছে। এটা একটা ভংয়ঙ্কর অবস্থার সৃষ্টি করছে। এই সংকট হচ্ছে সারের সংকট। আজকে কাগজে দেখেছি যে কংগ্রেসের এম. পি. এস. বিজয় রত্নম, প্রধান মন্ত্রীর জেলা থেকে নির্বাচিত, তিনি সারের ভরতুকী কমানোর জন্য এবং দাম বাড়ার জন্য পদত্যাগ করেছেন। আমি তাদের বলবো যে পদত্যাগের দরকার নেই। পদত্যাগ করলে আবার হয়ত আসতে পারবেন না। আমার আবেদন, আসুন ওর স্পিরিটের সঙ্গে দাঁড়িয়ে আমরাও কথা বলি। গ্রামাঞ্চলে সৌগত বাবু বোধ হয় যান না। যদি তিনি যান তাহলে দেখবেন যে গ্রামাঞ্চলে সারের অভাবে চাষীদের চাষ বন্ধ হতে চলেছে, চাষীরা খারিপ শষ্য, আমন শষ্য করতে পারছে না। আমি আবেদন করবো.....

**মিঃ স্পীকার ঃ-** শ্রীমতী সাবিত্রী মিত্র।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্ব পূর্ণ বিষয়ে দৃষ্টি আর্কষণ করছি। আমার কেন্দ্রে পুকরিয়া গ্রামের মাঝখানে মরা মহানন্দা। এই মরা মহানন্দার উপরে ১৯৭৬ সালে গণি খান চৌধুরী যখন সেচ মন্ত্রী ছিলেন তখন সেখানে একটা ব্রিজের ভিত্তি সংস্থাপন করেছিলেন, সেই ব্রীজ আজ পর্যন্ত সেখানে হয়নি। সেই ব্রীজ না থাকার ফলে সেখানে সি.এ.ডি.সি'র কর্মীরা খুবই অসুবিধায় পড়ছে। সেখানে একাধিক ব্যাংক থাকা সত্ত্বেও সেখানকার কাজ এখনও পিছিয়ে পড়েছে। সেখানকার মানুষের জীবন-জীবীকা ব্যাহত হচ্ছে। তাই আপনার মাধ্যমে অনুরোধ করবো যে এই ব্রীজটি যাতে সত্তর হয় তার ব্যবস্থা করবেন, এটা হলে সাধারণ মানুষের উপকার হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৭ সালে নিউজ পেপারের দাম যেখানে ছিল ৭ হাজার ৭৪৫ টাকা বাংলায়, আর অন্যান্য দেশে ৮ হাজার ১০০ টাকা সেটা বেড়ে এই বছরের জুলাই মাসে হয়েছে টন প্রতি ১৫ হাজার ৩ শত টাকা এবং ১৬ হাজার ৫ শত টাকা। নিউজ পেপারের দাম বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছিল এবং আজ থেকে বাড়তো। কিন্তু কালকে পার্লামেন্টে এই নিয়ে হৈচৈ হওয়ার ফলে সেটা স্থগিত রাখা হয়েছে। আমি জানি কিছু দিনের মধ্যে আবার নিউজ পেপারের দাম বাড়বে। এখন এই খবরের কাগজগুলির দাম যে পর্যায়ে গিয়ে পৌঁছেছে তাতে গরীব মানুষেরা খবরের কাগজ

কিনতে পারবে না। আমাদের বামফ্রন্ট স রকার ক্লাশ ওয়ান থেকে ক্লাশ ফাইভ পর্যন্ত বই পত্র যা বিনা পয়সায় দিচ্ছেন তাতেও বিরাট একটা সমস্যার সম্মুখীন হতে হবে।

আমার প্রস্তাব, স্যার এই হাউজের বিরোধী দলের সদস্যরাও আমার সঙ্গে একমত হয়ে এখান থেকে একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করি যাতে আর ভবিষ্যতে কেন্দ্রীয় সরকার এই ৬০ কোটি টাকা ঘাটতি মেটাবার জন্য আর যেন নিউজপ্রিন্টের দাম বাড়াতে না পারে।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওয়েস্ট বেঙ্গল রেজিষ্ট্রেশন কপি রাইটার এ্যাসোসিয়েশনের কাছ থেকে একটা প্রতিবেদন আমি মাননীয় আইনমন্ত্রীর কাছে রাখতে চাই এবং তাদের সমস্যার কথা তুলে ধরতে চাই। পশ্চিমবাংলার দশটি জেলায় প্রায় দু হাজার ৩০০ জন কপি রাইটার বিভিন্ন জায়গায় কাজ করছেন। তাদের অবস্থা খুব খারাপ। এরা সরকারের কাছ থেকে লাইসেন্স পান এবং লাইসেন্স পেয়ে কপি রাইটার হন এবং সেই লাইসেন্স পাবার জন্যা তাদের পরীক্ষা দিতে হয়। অথচ এই কপি রাইটাররা মাসে মাত্র ১৫ টাকা করে কপি রাইট করে রোজগার করতে পারে। এদের কাছ থেকে সরকারের কাছে একটা দাবী এসেছে, যাতে এই সব কপি রাইটারদের যাতে পার্মানেন্ট করা হয় এবং তারা আরও বলেছে যে আলাদা করে কপি রাইটিং ফি আদায় করা হোক। এই প্রস্তাব তারা দিয়েছে। তাদের লিখিত দরখাস্ত মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী দেবেশ দাস :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করছি। আচার্য্য প্রফুল্ল চন্দ্র ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে দাঁড়িয়ে বেঙ্গল কেমিক্যাল প্রতিষ্ঠা করেছিলেন। সেই প্রতিষ্ঠান আজকে কেন্দ্রীয় সরকারের চক্রান্তের ফলে ধুঁকতে বসেছে। কেন্দ্রীয় সরকারের কর্ত্তৃপক্ষ এই বেঙ্গল কেমিক্যালের পুনর্গঠনের নামে ৩০ কোটি টাকার একটা প্রকল্প দিয়েছিলেন, সেখানে কেন্দ্রীয় বাজেটে এবারে মাত্র ধার্য্য হয়েছে ১ কোটি ৩০ লক্ষ টাকা। এই রকম ভাবে একটা ঐতিহমণ্ডিত প্রতিষ্ঠানকে নষ্ট করা হচ্ছে। এমনিতে এই বেঙ্গল কেমিক্যাল ৪০ কোটি টাকার উৎপাদন করতে পারে কিন্তু বর্ত্তমানে সেটাকে মাত্র ১৫ কোটি টাকায় নামিয়ে আনা হয়েছে। এর বিরুদ্ধে আমাদের সকলকে রুখে দাঁড়াতে হবে।

**শ্রী ফজলে আজিম মোল্লা :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র গার্ডেনরীচে বহুদিন ধরে একটা পূর্ণাঙ্গ হাসপাতাল করার জন্য আন্দোলন চলছিল, সেটা যখন চরম হলো, পরিস্থিতি যখন কঠিন হয়ে উঠলো, যখন সাতজন যুবক আমৃত্যুঅনশন শুরু করলো এবং ১৭ দিন অনশনের পর, আমি মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে যাই। তিনি আন্দোলন ভঙ্গ করার জন্য হাসপাতাল তৈরীর দাবী মেনে নেন। কিছুদিন পরে শিলান্যাস হয়, এবং কাজও আরম্ভ হয়। কিন্তু দীর্ঘ এক বছর ধরে ঐ হাসপাতালের কাজ এত শ্লথ গতিতে হচ্ছে, এখন মাত্র মাটি খোঁড়া ছাড়া আর কিছু হয়নি। সুতরাং এই হাসপাতালের কাজ যেন ত্বরাণ্বিত করা হয়, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিতাই চরণ আদক :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা আমি বহুবার বলেছি, গত অধিবেশনেও আমি বলেছি, এখানে পূর্তমন্ত্রী থাকলে ভাল হতো তিনি বর্তমানে নেই। বিষয়টি হলো আমারা এলাকার গ্রামাঞ্চলের যা অবস্থা গ্রামাঞ্চলে যে সমস্ত রাস্তা আছে, বাগনান থেকে বাকসি, বাগনান থেকে আমতা, বন্যা থেকে শিবগঞ্জ, বাগনান বাইনান, রুটের সমস্ত রাস্তাগুলোর ধারে বেআইনী ভাবে দখল করা হয়েছে।

**[ 2.20–2.30 P.M. ]**

রাস্তার ওপর পাঁচিল দেওয়া হচ্ছে। রাস্তার ওপর ইঁট, কাঠ, বালির ব্যবসা চলছে। আশপাশের বাড়িগুলির টেলিফোনের তার কেটে টেলিফোন বিকল করে দেওয়া হচ্ছে। এই ভাবে রাস্তা বেআইনী দখল করার ফলে এ এলাকায় দুর্ঘটনার সংখ্যা বেড়ে চলেছে। কয়েকদিন আগে বাগনান-মানকুর বাক্‌সী রোডে খাল্লা বাসের এ্যাক্সিডেন্টে ১৫ জন মানুষ নিহত হয়েছেন। অবিলম্বে এই অবস্থার যদি প্রতিকার না করা হয় তাহলে অবস্থা আরো ভয়াবহ দিকে যাবে। এখানে পূর্তমন্ত্রী থাকলে ভাল হ'ত- আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি একটু গুরুত্ব দিয়ে বিষয়টি দেখুন।

**শ্রীঅনিল মুদি ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র তমলুক একটি ঐতিহাসিক শহর। মেদিনীপুর জেলার অধিকাংশ গুরুত্বপূর্ণ অফিসই তমলুকে অবস্থিত। অর্থাৎ তমলুক পৌর এলাকার মধ্যে অবস্থিত। অথচ সেখানে পানীয় জল সেনিটেশন এবং অন্যান্য পৌর সুযোগ সুবিধার অভাব রয়েছে। এ সমস্ত সুযোগ সুবিধার ব্যবস্থা করার জন্য বিশেষ অর্থের প্রয়োজন। সেই প্রয়োজনীয় টাকা সরকারের তরফ থেকে দেওয়া হচ্ছেনা। অবিলম্বে সেই টাকা দেওয়ার জন্য আমি পৌর মন্ত্রীকে অনুরোধ করছি ।

**শ্রী বিষ্ণুপদ বেরা ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যাসাগরের মৃত্যু শতবার্ষিকীতে তাঁর বাস্তু ভিটায় সরকার কিছু করণীয় করছেন দেখে রামমোহনের জনসংস্থানে— রাধানগরে— আমাদের বকেয়া কর্তব্যটুকু করার জন্য আমি রাজ্য শিক্ষা দপ্তরের দৃষ্টি আর্কষণ করছি। ৭০ এর দশকের কোন এক সময় ভারতের তৎকালীন প্রধান মন্ত্রী পশ্চিমবঙ্গে যখন বিনা মূল্যে কয়েটা প্রস্তর ফলক বিলি করেছিলেন তখন তারই একটা বন্ধ্যা ভিত্তি ফলক খানাকুলেও পড়েছিল। এ পর্যন্তই । পরবর্তীকালে এলাকার চাষীরা অগ্রণী হয়ে রায় বংশের সমস্ত হৃত সম্পত্তি জোতদারদের কাছ থেকে উদ্ধার করেছিল। এবং সেখান থেকে আয়করা কিছু টাকা সরকারেব হেফাজতে আছে। সমস্ত মিলিয়েএই অবকাশে যদি সেখানে স্মরণীয় কিছু করা যায় তাহলে আরামবাগবাসীরা খুবই কৃতার্থ হবে। আমরা একটু অহংকারী স্বভাবের, কেন না আমাদের ঘনিষ্ঠ প্রতিবেশী বিদ্যাসাগর, আমাদের এলাকার সন্তান রামমোহন— এই দু'জনের নামে আমাদের ওখানে তাঁদের পায়ে চলা পথের উপর দু'টি সেতুর সামনে যদি তাঁদের মূর্তি স্থাপন করার উদ্যোগ নেওয়া যায় তাহলে জিনিসটা খুব শোভন হবে। এবং আমাদের প্রত্যাশার সংগে খাপ খাবে। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শংকর দাস পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান সময়ে সব দেশেই অর্থনৈতিক ক্ষেত্রে সাফল্যলাভের জন্য অর্থনীতি বিষয়ে নানা-প্রকার গবেষণার রেওয়াজ চালু আছে। এখানে সেন্টার অব ইকনমিক স্টাডিস-এ অর্থনীতির উপরে গবেষণা মুলক কাজ করার জন্য প্রেসিডেন্সি কলেজের অধ্যাপকদের স্থায়ী পদের জন্য ৫ বৎসরের কন্ট্রাক্ট -এ নিয়োগ করা হয়েছিল। ইউনিভার্সিটি·গ্রান্টস কমিশনের এক্সপার্টকমিটির সুপারিশক্রমে স্থায়ী গবেষকের পদ সৃষ্টি করা হয়েছিল । ৫ বছর শেষ হয়ে যাবার পরও গবেষকদের কন্ট্রাক্ট রিনিউ করা হয় নাই। গত মার্চ মাসে কিছু গবেষক কাজ ছাড়িয়া দেওয়ার ইচ্ছা প্রকাশ করেছিলেন, কিন্তু পশ্চিম বঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী তাঁদের প্রতি সুবিচার করার আশ্বাস দেওয়ার তাঁরা সে ইচ্ছা পরিত্যাগ করেন। অথচ তার পর থেকে আজ অবধি অবস্থার কোন পরিবর্তন হয় নাই। মুখ্যমন্ত্রীর আশ্বাস কার্যে পরিণত হলো না। সরকার নিশ্চুপ। অর্থনীতির গবেষকরা

খুবই বিচলিত এবং হতাশ। জওহরলাল নেহেরু বিশ্ববিদ্যালয়ের শিক্ষাবিদগণ সংখ্যাতত্ব প্রতিষ্ঠানের অধ্যাপকগণ কলকাতার ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেন্ট, দিল্লী স্কুল অব ইকনমিক্স - এর বিশিষ্ট অর্থনীতিবিদরা পুনরায় মাননীয় মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করে চিঠি দিয়েছেন। তাঁরা বলেছেন, গবেষকদের স্থায়ী করার ব্যাপারে ইউ জি সি -র কোন শর্ত নাই। সুতরাং ৫ বছর কন্ট্রাক্ট শেষ হয়ে যাবার পরেও তাদের বহাল না রাখার কোন যুক্তি নাই। তারা আরো অভিযোগ করেছেন যে, পশ্চিম বঙ্গ সরকারের শিক্ষা বিভাগ অর্থনীতিক গবেষণার জন্য পরিকাঠামো তৈরী করা বাবদ কোনও অনুদান মঞ্জুর করেন নাই। ফলে এই রাজ্যে অর্থনীতির উপরে গবেষণার ক্ষেত্রে বিরাট বাধার সৃষ্টি হয়েছে, যেটা আমাদের জাতীয় ক্ষতি। আমি এ বিষয়ে মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর বিবৃতি দাবী করছি।

**শ্রী মতী তানিয়া চক্রবর্তী** ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের কাছে আমার এলাকার কয়েকটি সমস্যার কথা তুলে ধরতে চাই। আমার পানিহাটি অঞ্চলে অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা এগফোর্ড রোড। এই রাস্তায় ফ্লাইওভার হওয়ার ফলে রাস্তাটির গুরুত্ব বেড়েছে এবং এটা সংযোগকারী রাস্তা হিসাবে চিহ্নিত। কিন্তু এই রাস্তাটি ক্রমশঃ দুর্দশাগ্রস্ত হয়ে পড়ছে, যেকোন মুহূর্তে বড় ধরণের এ্যক্সিডেন্ট হয়ে যেতে পারে। এর সাথে সাথে আরো বলতে চাই, নীলগঞ্জ রোডটি সবই পি. ডব্লু. ডির অর্ন্তভূক্ত কিন্তু নীলগঞ্জ রোডের যে অংশটুকু পানিহাটির দক্ষিণ-পশ্চিম দিকে আছে সেই অংশটুকু, ৩ কিলো মিটার রাস্তা কারো অধীনে নয়। সেইজন্য আমি আবেদন করবো ঐ ৩ কিলোমিটার রাস্তাটি অধিগ্রহণ করুন তা না হলে রাস্তাটি অরফ্যানের মতন অবস্থায় পড়ে আছে।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায়** ঃ — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার বক্তব্য পৌঁছে দিতে চাই। বিগত কয়েকটি নির্বাচনের আগে বারুইপুরকে সাব-ডিভিশন হিসাবে ঘোষনা করা হবে বলে নির্বাচনী সভায় বারবার ঘোষনা করা হয়েছে। কিন্তু আজ পর্য্যন্ত আমি দেখতে পাচ্ছি না সেইরকম কোন উদ্যোগ সরকার নিয়েছেন কিনা। বারুইপুরের জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে, তার ভৌগলিক গুরুত্ব সবদিক দিয়ে বিচার করে বারুইপুরকে অবিলম্বে সাব-ডিভিশনের মর্যাদা দেওয়া হোক- মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি এই দাবী রাখছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী** ঃ— মাননীয় স্পীকার স্যার, গত পরশু দিন পশ্চিমবঙ্গ বিধানসভায় শিক্ষা ব্যবস্থা নিয়ে বিরোধী পক্ষ এবং আমরা মিলিতভাবে সুস্থ বিতর্ক করেছি। তাতে বিধায়কদের মধ্যে যতই পার্থক্য থাকুক না কেন পশ্চিম বঙ্গে শিক্ষার ব্যাপারে একটা উৎকণ্ঠা প্রকাশিত হয়েছে। আমি আপনার মাধ্যমে বিরোধী দলের কাছে আবেদন জানাবো, মধ্যশিক্ষা পর্ষদের অফিসে গত পরশু দিন একদল সমাজবিরোধি ঢুকে যে কাজ করেছেন তার প্রতিবাদে আপনারা মুখর হোন। তারা সেখানে গিয়ে ভাঙ চুর করেছে এবং তারা নিজেদের ছাত্রপরিষদ আই বলে দাবী করেছে। আমার কথা হচ্ছে, শিক্ষার ব্যাপারে আপনারা যদি সত্যি-সত্যিই উৎকণ্ঠিত হন তাহলে আপনাদের কাছ থেকে এই জিনিস আশা করতে পারি যে আপনারা উঠে দাঁড়িয়ে এই কাজের বিরুদ্ধে সমালোচনা করবেন। আমার আশংকার কারণ হচ্ছে, কংগ্রেস দলে নতুন সভাপতি আসবার পর যে ভানডালিজ্‌মের লাইন নিয়েছে, যে বিশৃঙ্খলার রাস্তা নিয়েছে সেটা নতুন করে প্রকাশিত হয়েছে মধ্যশিক্ষা পর্ষদের অফিসে হামলা। ছাত্রদের জীবনের মূল্যবান কাগজপত্র যারা পুড়িয়ে ফেলতে পারেন, নষ্ট করতে পারেন তাদের সমালোচনা না করে বিধানসভার মধ্যে শিক্ষাজগৎ নিয়ে কোন কথা বলতে ওঠা মানেই এক ধরণের শঠতাই বলেপ্রমাণিত হবে।তাই আমি আশা করি, আপনারা মধ্যক্ষিা পর্ষদের উপর ছাত্রপরিষদের হামলার প্রতিবাদ করবেন।

**শ্রী মতী আরতি হেমব্রম :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে দেখলাম কেন্দ্রীয়সরকার দুর্গাপুরে একটা নতুন বেতারকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন। কলকাতা বেতার কেন্দ্রে ৩টি চ্যানেল থেকে সাধারণতঃ বাংলায় অনুষ্ঠান প্রচার করা হয়। সেখানে সাঁওতালি বা অন্যান্য ভাষায় অনুষ্ঠান প্রচার করার সময় পাওয়া যায় না। অথচ পশ্চিমবাংলায় যে ৩০ লক্ষ আদিবাসী মানুষ বাস করেন তার মধ্যে সাঁওতালি শতকরা ৫৫ ভাগ এবং তাদের ভাষা ও সংস্কৃতি খুবই সমৃদ্ধ এবং পুরানো। তাছাড়া দুর্গাপুরে সাঁওতাল এবং অন্যান্য আদিবাসীর সংখ্যাধিক্য আছে। তাই আমি রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রী মহাশয়ের কাছে দাবী রাখছি অন্তত ৫০ ভাগ সময় সাঁওতালি, মুন্ডারি প্রভৃতি আদিবাসী ভাষায় প্রচার করা হোক।

**[2.30 - 2.40 P.M. ]**

**মুকুল বিকাশ মাইতি অনুপস্থিত**

**শ্রী রাজ কুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে , হুগলী নদীর রাইট এমব্যাঙ্কমেন্টে বাউরিয়া থানা থেকে টকাশী ২নং উদ্বাস্তু কলোনী এই পাড়াটির অবস্থা অত্যন্ত আশংকাজনক। সামনে যে কোটাল আসছে এর আগে ঐ বাঁধ মেরামত না করা হলে ৭টি গ্রাম প্লাবিত হবে। তার ফলে ঘর বাড়ী ফসল নষ্ট হবে, অন্যান্য সামগ্রীও ক্ষতিগ্রস্ত হবে। সামনে খড় কোটালের আগে বাঁধটি মেরামত করতে না পারলে ভয়ানক বিপদের সম্ভাবনা আছে, তার হাত থেকে গ্রামবাসীরা যাতে রক্ষা পায় সেজন্য আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীপ্রবীর ব্যানার্জী :—** অনুপস্থিত

**শ্রী কমলমতী সেনগুপ্ত :—** অনুপস্থিত

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার বাগনান ষ্টেশনটি একটি গুরুত্বপূর্ণ ষ্টেশন। এই ষ্টেশনে একটা লেভেলক্রশিং আছে, প্রতিদিন এ লেভেলক্রশিং অতিক্রম করে হাজার হাজার গাড়ী চলাচল করে। এখানে ট্যুরিষ্ট লজ, মিল, কজ ইত্যাদি আছে, অনেক হাট-বাজার যায়, যে লেভেল ক্রসিংটি আছে তা প্রায় মান্ধাতার আমলে তৈরী। এখন নূতন ধরণের লেভেল ক্রসিং না হওয়ার ফলে রেল কর্মচারীদের মার খেতে হবে, আমরা এ নিয়ে বারবার জানিয়েছি এবং নূতন মোর্চা সরকার আসার পর আমরা গণস্বাক্ষর নিয়ে দিল্লী পাঠিয়েছি যে এখানে সাবওয়ে অথবা ফ্লাইওভার করা হোক। তা না হলে সমস্ত গাড়ী যাতায়াত করছে, একটা ঘটনা ইতিমধ্যে ঘটেছে, একজন সি.আর.পি. কে হাজার হাজার মানুষ মারধোর করেছে—কাজেই ঐ রেল-ষ্টেশনটি খুবই বিপদজনক অবস্থায় আছে। তাই আমি রেল মন্ত্রীকে বিষয়টি জানাবার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সোমেন্দ্র নাথ মিত্র অনুপস্থিত**

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বামফ্রন্ট মন্ত্রী সভার কাছে জানাতে চাই যে বীরভূম জেলায় চাষের অবস্থা খুবই ভয়াবহ। বৃষ্টি হয়নি, খরায় সমস্ত বীচ ধান মরতে বসেছে, গরীব মজুরদের কোন কাজ নেই। রাজনগর, খয়রাশোল, দুবরাজপুর, রামপুরহাট, নলহাটী পশ্চিম এবং মুরারই পশ্চিম যা বিহারের সংলগ্ন এলাকা, সেখানে একবিন্দুও বৃষ্টি নেই। বীচ মরে যাচ্ছে, চাষীদে কাজ নেই, এই খরাপ্রবন এলাকায় নজর দিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৩১ নং জাতীয় সড়ক বিপর্যাস্ত, শিলিগুড়ি থেকে ডুয়ার্স এলাকায় যেতে ৫/৬ ঘন্টা সময় লাগে। রাস্তা দেখে মনে হয় একদা সেখানে রাস্তা ছিল। ইতিমধ্যে কতিপয় কন্ট্রাক্টর এবং কিছু কর্মচারী, যারা দেখভাল করতেন, তাদের বিরুদ্ধে মন্ত্রী বিভাগীয় তদন্তের নির্দেশ দিয়েছেন। কারণ গত দুই মাস আগেই শিলিগুড়ি থেকে বাগডোগড়া যে রাস্তা মেরামত করা হয়েছে সেই রাস্তার আজকে চিহ্নমাত্র নেই। তিনি এই তদন্তের দায়িত্ব দার্জিলিং-এর ডেপুটি ম্যাজিস্ট্রেটকে দিয়েছেন। কিন্তু সেজন্য টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের মধ্যে ঠান্ডা লড়াই শুরু হয়ে গেছে। কিন্তু ৩১ নং জাতীয় সড়ক দিয়ে লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করে, খাবার এবং অন্যান্য পণ্য চলাচল করে। আজকে সেটা যদি দ্রুত সারাই না হয় তাহলে প্রকৃতপক্ষে আসাম এবং উত্তরবঙ্গ দক্ষিণবঙ্গ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে পড়বে। কাজেই টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের এই ঠান্ডা লড়াই বন্ধ হোক এবং ঐ রাস্তা মেরামতের কাজ দ্রুত সমাধান করা হোক।

**শ্রী রতনচন্দ্র পাখিরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমা হাসপাতালের কিছু স্বাস্থ্যকর্মী এবং অফিসকর্মীর অবহেলায় এবং বিশৃঙ্খলার ফলে উক্ত হাসপাতালের চিকিৎসা ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়েছে। সেখানকার তিনজন স্টোরকিপারের মধ্যে একজন স্টোরকিপার স্টোরের চাবী নিয়ে সাতদিনের জন্য বাড়ি চলে গেলেন। ফলে তাকে পুলিশ দিয়ে ডেকে আনতে হয়। আর একজন স্টোরকিপার ডি.আর.এস থেকে নিয়মমত ওষুধ আনছেন না, ফলে কম ওষুধ আসছে। সেখানে একজন ওয়ার্ড মাষ্টার অনুপস্থিত থাকলে হাসপাতাল অচল হয়ে যায়। আমি তাই আবেদন করবো, সেখানে একটা উচ্চ ক্ষমতাসম্পন্ন টিম পাঠান এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। আরো অনুরোধ করবো, মন্ত্রী মহাশয় যেন নিজে একবার দয়া করে ঐ হাসপাতাল পরিদর্শন করেন। এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকায় তেহট্ট-হাউলিয়া মোড় থেকে রাধানগর এই পথগুলি চলাচলের পক্ষে অত্যন্ত অযোগ্য হয়ে পড়েছে। হঠাৎ যদি ভাল বর্ষা হয় এবং বন্যা দেখা দেয় তাহলে সাংঘাতিক অবস্থা সৃষ্টি হবে। এখন যে অবস্থা রয়েছে তাতে যে কোন সময়ে দুর্ঘটনা হবার সম্ভাবনা রয়েছে। তাই অবিলম্বে ঐ রাস্তাগুলি সংস্কারের জন্য দাবী করছি।

**ডাঃ মানস ভুঁঞা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং বিশেষ করে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে, এই বছরটা হচ্ছে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মৃত্যু শতবার্ষিকী বছর। মেদিনীপুর জেলার বীরসিংহ গ্রামে তাঁর একটা বাড়ি আছে। ঐ গ্রামটি বর্তমানে একটা বিপন্ন পরিস্থিতির মধ্যে রয়েছে। সেখানে তাঁর মায়ের নামে প্রতিষ্ঠিত ভগবতী বিদ্যালয়, কিন্তু সেটা আজকে ভাঙ্গাচুরা অবস্থায় নিশ্চিহ্ন হবার মুখে। আপনি শুনলে দুঃখ পাবেন, উক্ত স্কুলে একটি হোস্টেল তৈরী করবার জন্য স্কুল কর্তৃপক্ষ সরকারের কাছে বারবার টাকা চেয়েও পাননি। ঐ গ্রামে আদিবাসী সম্প্রদায়ের এক যুবক লক্ষ্মী মান্ডি একমাত্র গ্র্যাজুয়েট ঐ গ্রামে। রাশমণি স্কুল ফাইনাল পরীক্ষা দিচ্ছে। অনেক অনুষ্ঠান করছেন, লক্ষ লক্ষ টাকা খরচ করছেন, আলোর রোসনাই করছেন, ডায়াস বাঁধছেন, অনেক মন্ত্রী সমবেত হচ্ছেন অনেক পন্ডিত মানুষ আসছেন জ্ঞানী-গুনী মানুষের সমাগম হচ্ছে। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরকে নিয়ে রাজনীতির কোন ব্যাপার নেই। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকারের তথ্য দপ্তর বিদ্যাসাগরকে নিয়ে তাঁর জীবনীর উপর, তাঁর আদর্শের উপর, তাঁর নারী শিক্ষার উপর প্রোগ্রাম গ্রহণ করতে চলেছে। কমিউনিকেশান ডিপার্টমেন্ট সিদ্ধান্ত নিয়েছে একটা

পোস্টাল স্টাম্প বার করে যোগাযোগ মন্ত্রী বীরসিংহ গ্রামে গিয়ে রিলিজ করে আসবেন। মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারকে আবেদন জানাচ্ছি কেন্দ্র এবং রাজ্য যৌথ ভাবে - এই আলোর রোসনাই নয়, বা অনুষ্ঠান নয় যেখানে আন্তর্জাতিক ক্ষেত্রে সাক্ষরতা চলছে, জাতীয় সরকারের স্বাক্ষরতা চলছে, মেদিনীপুর জেলার স্বাক্ষরতা চলছে সেটাকে সামনে রেখে বীরসিংহ গ্রামকে একটা আদর্শ গ্রাম এবং নারী শিক্ষা এবং শিক্ষা প্রসারের ক্ষেত্রে এই গ্রামকে মডেল করা হোক।

**শ্রী রাজদেও গোয়ালা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েক দিন ধরে কাগজে বার হচ্ছে কতকগুলি কেন্দ্রীয় দপ্তর এখান থেকে সরিয়ে নিয়ে যাওয়ার ষড়যন্ত্র চলছে। টি বোর্ডের প্রায় ১০০০ কর্মী বের হয়ে যাবে। ডেভলপমেন্ট কমিসনার ফর আয়রন এ্যন্ডটীল ৩২০ জনকে উদ্বৃত্ত ঘোষণা করেছে যার ফলে গত পরশু থেকে প্রায় ৭০০ কর্মী তাদের মাইনে নিচ্ছে না। এক্সপোর্ট ইন্সপেকশান কাউনসিল ২০৮ জনকে ছাঁটাই করবে এবং এখান থেকে সরিয়ে নিয়ে যাওয়ার ষড়যন্ত্র করছে। কলিকাতা টি বোর্ডকে এখন থেকে সরিয়ে অন্য রাজ্যে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। কেন্দ্রের এই চক্রান্তের ফলে রাজ্যে আরো বেকারের সংখ্যা বাড়বে। তা ছাড়া চা যোগানের ক্ষেত্রে পশ্চিমবাংলা একটা গুরুত্বপূর্ণ স্থান দখল করে আছে। এখান থেকে বিদেশে চা রপ্তানি হয় এবং সেই ব্যাপারে টি বোর্ডের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। তাই আমি আপনার মাধ্যমে এই হাউসে বলতে চাই কেন্দ্রীয় সরকারের এই ষড়যন্ত্র মূলক আচরণের বিরুদ্ধে আসুন প্রতিবাদ জানাই। এখানে যাঁরা বিরোধী পক্ষ আছেন মাঝে মাঝে দেখি তাঁরা মায়া কান্না কাঁদেন, পশ্চিমবাংলার বিরুদ্ধে এই যে ষড়যন্ত্র আসুন আমরা সবাই মিলে এর প্রতিবাদ জানাই, আপনার মাধ্যমে আমি এই প্রস্তাব রাখছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, ২০০ এন. সি. সি-র কর্মী গতকাল মহাকরণ পরিষ্কার করে এসেছে এবং মহাকরণ পরিষ্কার করেছে বলে ত্রাণমন্ত্রী তাদের অভিনন্দন জানিয়েছেন। পূর্ত্তমন্ত্রী বলেছেন যে পূর্ত্ত দপ্তরকে সম্পূর্ণ ভাবে না জানিয়ে উপেক্ষা করে এই ঘটনা ঘটতে পারে আশ্চর্য্য হয়ে যাচ্ছি। মহাকরণ পরিষ্কার হবে পূর্ত্ত দপ্তর জানতে পারবে না এই ঘটনা কি করে ঘটতে পারে আমি তদন্ত করে দেখবো বলেছেন পূর্ত্তমন্ত্রী। দ্বিতীয়তঃ হচ্ছে মন্ত্রীরা যখন কোথাও জবাব দিতে যাচ্ছেন ভুল জবাব দিচ্ছেন। তাদের কে ....

**মিঃ স্পীকার ঃ** দ্বিতীয়টা হবে না, আপনি বসুন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে বিষয়টা চেঞ্জ করছি। বিগত সাধারণ নির্বাচনের প্রাক্কালে ঘোষণা করা হয়েছিল পশ্চিমবাংলার নূতন কোন প্রকল্পের কাজ আরম্ভ করা যাবে না। তার ফরে নূতন কি পুরানো কি সমস্ত প্রকল্পের কাজ বন্ধ হয়ে গেছে। এখন গ্রামের পঞ্চায়েত গুলি অচল অবস্থার সৃষ্টি হয়েছে। ফলে অনেক কাজকর্ম পড়ে রয়েছে, এমন কি যে কাজ সুরু হয়েছিল সেই কাজগুলি পড়ে রয়েছে। সেই কাজ পড়ে থাকার জন্য সেই কাজের জন্য খরচও বাড়বে, কাজের অনেক ক্ষতি হবে। এই এমবার্গো যাতে উঠে যায় তার জন্য আমি প্রস্তাব কবছি এবং রাজ্যের মুখ্যমন্ত্রীকে অবহিত করছি। এমবার্গো তুলে না দিলে পঞ্চায়েতের কাজকর্ম সঠিকভাবে চালু রাখা সম্ভব হবে না। এই কথা বলের আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রীর উদ্দেশ্যে কিছু কথা বলতে চাই এবং তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, আপনি জানেন, আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত, সেই বিনপুরের সংলগ্ন বিহারের দলমা পাহাড় থেকে বেশ কিছু হাতি এসে বিনপুরের মধ্যে বিল পাহাড়িয়া, বাঁশ পাহাড়িয়া অঞ্চলের চাষীদের প্রচুর পরিমাণে চাষ নষ্ট করে দেয়। কিন্তু

দুর্ভাগ্যের ব্যাপার, বামফ্রন্ট সরকার কিভাবে সেখানকার চাষীদের শোষণ করছে সেই বিষয়ে বনমন্ত্রীর দৃষ্টিগোচরে আনছি। হাতিরা বারোমাস আসছে এবং চাষের ব্যাপক ক্ষতি করছে। এখানে হিমঘরে বসে চাষীদের উদ্দেশ্যে ৮০ থেকে ৩০০ টাকার মতো ক্ষতিগ্রস্ত চাষীদের ভরতুকি দেওয়া হচ্ছে। এক বিঘা জমি চাষ করতে গেলে আজকে যেখানে ৭০০-৮০০ টাকা খরচ হচ্ছে, সেখানে মাত্র এই পরিমাণ টাকা তাদের দেওয়া হচ্ছে। একএক জন দশ-বারো বিঘার মতো জমি চাষ করে, সেই সমস্ত চাষ হাতি এসে নষ্ট করে দিচ্ছে। আমি দাবী করছি, এই ব্যাপারে সরোজমিনে তদন্ত করে চাষীরা যাতে ন্যায্য ক্ষতিপূরণ পায় এবং চাষীদের যাতে মর্যাদা দেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাউথ বেঙ্গল বাস পরিবহণের মধ্যে বাঁকুড়া, মেদিনীপুর এবং পুরুলিয়া জেলা পড়ে। আমরা পত্যাশা করেছিলাম, ডি-এস-টি-সি. কে তুলে দিয়ে যখন সাউথ বেঙ্গল করা হল তখন বাঁকুড়া পুরুলিয়া এবং মেদিনীপুরের ক্ষেত্রে একটা পরিবর্তন আসবে। আমরা এটা লক্ষ্য করছি যে, সমস্ত কনডেমন্ড গাড়ীগুলো বাঁকুড়া, পুরুলিয়া ডিপোতে দেওয়া হয়েছে। এমনকি বাঁকুড়া থেকে শিলিগুঁড়ি পর্যন্ত লং রুটে এমন দুরবস্থা যে মালপত্র উপরে রাখার জন্য গাড়ীতে কোন বাংকার নেই। এমনকি বৃষ্টি হলে গাড়ীর মধ্যে বৃষ্টি পড়ে। এমন কনডেমন্ড গাড়ী সেখানে দেওয়া হয়েছে। চাবশো'র মত বাস কেনা হয়েছে, অথচ বাঁকুড়া, পুরুলিয়া ডিপোতে কোন নতুন বাস দেওয়া হচ্ছে না। আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে বাঁকুড়া, পুরুলিয়াতে নতুন গাড়ী দেওয়া হয় তার ব্যবস্থা তিনি করেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কেন্দ্রীয় সরকারের যে নতুন শিল্পনীতি তাঁরা নিয়েছেন, বিদেশী মূলধন আনার জন্য তাঁদের নতুন নীতিতে যে ব্যবস্থা নিয়েছেন এবং শিল্পের উপরে লাইসেন্সিং এবং এম-আর-টি-পি. এ্যাক্ট পাল্টাবার জন্য, সেই ব্যাপারে আমরা হাউসে কংগ্রেসের পক্ষ থেকে স্বাগত জানাচ্ছি। আমরা দেখছি যে দিনের পর দিন বামফ্রন্টের পক্ষ থেকে সি-পি-এম.'এর সদস্যারা কেন্দ্রীয় শিল্পনীতির বিরোধিতা করছেন। তাঁরা বলছেন এটা জনবিরোধী নীতি। অথচ কয়েকদিন আগে দুরদর্শনে দেখলাম, নতুন শিল্প দপ্তরের মিনি রাষ্ট্রমন্ত্রী তিনি চেম্বার অব কমার্সের সঙ্গে মিটিং করছেন নতুন শিল্পনীতির কি কি সুবিধা দেওয়া যায় তা নিয়ে শিল্পপতিদের সঙ্গে মিটিং করছেন। এটা শুধু উদ্যোগ। আমরা একে স্বাগত জানাচ্ছি। এই সঙ্গে আমি শুধু এটা বলতে চাই, তাঁরা জানেন যে নতুন শিল্পনীতির সুবিধা নেবার জনরাজ্য সরকাব কি উদ্যোগ নিয়েছেন। রাজ্য সরকারের পরিকাঠামো কি ভাবে সাজানো যায় তারজন্য কি উদ্যোগ গ্রহণ কবছেন - যেমন, এন.আর.আই. বা ফরেন ইনভেষ্টমেন্ট নেওয়ার জন্য কি উদ্যোগ নিয়েছেন রাজ্য সরকার লাইসেন্স উঠে যাওয়ার ফলে যেহেতু এম. আর. টি.পি. হাউস যেগুলো কলকাতায়, তাদের নতুন প্রোজেক্ট স্থাপনের ক্ষেত্রে কি নতুন উদ্যোগ নিয়েছেন? সি.পি.এম. এই যে অনর্থক শিল্পনীতির বিরুদ্ধে বক্তব্য রাখছেন, এটা যেন তাঁরা বন্ধ করেন। তাঁদেরই মন্ত্রী যে উদ্যোগ নিয়েছেন এখানে শিল্প করার জন্য সেটা তাঁরা করুন।

## [2.50–3.00 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পীকারমহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রে বর্তমানে যে রাজনৈতিক দল আছে এখন তারা কংগ্রেস। তারা বিগত নির্বাচনের ইস্তাহারে একটি প্রতিশ্রুতি দিয়েছিল যে ১ বছরের মধ্যে ১ কোটি বেকারের চাকুরী দেবেন। তাঁদের এই প্রস্তাবকে সাধুবাদ জানাই। কংগ্রেসের কিন্তু একটা ঐতিহ্য আছে যে তারা কখনো কোন প্রতিশ্রুতি রাখেন না। গত ৭-৮ বছর ধরে কেন্দ্রীয় সংস্থায় যে পদ খালি আছে তা পূরণ যাতে না হয় তার জন্য নিষেধাজ্ঞা জারি করা হয়েছে। পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সংস্থা আছে তাতে

প্রায় ২ লক্ষের মত পদ খালি আছে। যেমন কোন ব্যক্তি মারা গেছে, বা কেউ অবসর গ্রহণ করেছে এইসব বিভিন্ন কারণে বহু পদ খালি আছে। আমার দাবী হচ্ছে অবিলম্বে ওই পদগুলি পুরণ হোক তাহলে বহু বেকার ছেলের চাকুরী হবে।

**ডা: তরুণ অধিকারী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ পৈশাচিক ঘটনা সম্পর্ক মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩১শে জুলাই আমার বিধানসভা কেন্দ্র নৈহাটিতে গরিফা গার্লস স্কুলের পঞ্চম শ্রেণীর ১৩ বছরের ছাত্রীকে স্কুল কমপাউন্ডের ভেতরে বাইরের কিছু সমাজবিরোধী এসে বাথরুম বন্ধ করে একাধিক ব্যক্তি বলাৎকার করে এবং যারা লজ্জাকর ঘটনা ঘটায়। আমি এর তীব্র বিরোধিতা করছি। এই পশ্চিমবঙ্গের বুকে যেভাবে নারী নির্যাতন হচ্ছে সেটা খুবই লজ্জার ব্যাপার। বানতলা, অশোকনগর. বিরাটি এবং আমার কেন্দ্রে যে ঘটনা ঘটলো সেটা খুবই দুঃখজনক ঘটনা। আমি আপনার মাধ্যমে স্বারাষ্ট্রমন্ত্রীর কাছে দাবী করছি অবিলম্বে যাতে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ গ্রহণ করেন এবং সমাজবিরোধীদের কঠোর শাস্তির ব্যবস্থা করেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বর্ধমান হচ্ছে শস্যভান্ডারে পরিপূর্ণ অঞ্চল। আমাদের পশ্চিমবঙ্গ খাদ্যে ঘাটতি হলেও আমাদের বর্ধমান জেলায় শস্য উৎপাদনে এবং খাদ্যোৎপাদনে সারপ্লাস ডিস্ট্রিক্ট। এখানে বর্ধমান বিশ্ববিদ্যালয় আছে। কিন্তু বৈজ্ঞানিক পদ্ধতিতে কৃষি বিষয়ে শিক্ষার ব্যাপারে কোন কেন্দ্র কৃষি বিভাগ থেকে খোলা হয়নি। আমি আপনার মাধামে কৃষিমন্ত্রী এবং উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি যে কৃষি বিশ্ববিদ্যালয়ের আইন সংশোধন করে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীনে কৃষিবিভাগ খোলা হোক যাতে দক্ষিণবঙ্গে যে শস্যভান্ডার আছে তাতে আরো ভালো করে শিক্ষা নিয়ে শস্য উৎপাদন করতে পারে। তাহলে আমরা যে ১৪০ লক্ষ টন হলে পড়ে যে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারবো বলে বলা হয়েছে এটা হতে পারে সেই স্বয়ংম্ভরতা আমরা আনতে পারবো।

**শ্রী শীশ মহম্মদ :** মানীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি ঘটনা সম্পর্কে মাননীয় পুলিশমন্ত্রীর এবং ডি.আই.জি অফ পুলিশের দৃষ্টি আকর্ষণ করছি। ইলেকশানের পূর্বে ৫.৬.৯১ তারিখে রাত সাড়ে আটটার সময়ে প্রকাশ্য আলোয় মোড় বাজারে একটি মার্ডার হয়েছে। একটি ছেলেকে তার কাকাতো ভাই প্রকাশ্য বাজারের সামনে মার্ডার করে। ছেলেটি বাবা বলার সময় পায়নি। আমি সেখানে ৮.৪৫ মি: নাগাদ এসে দেখি লোকজন ঘিরে আছে পুলিশে খবর দেওয়া হয়েছে। রাত্রি ১০টার সময় পুলিশ এল এবং শেষ পর্য্যন্ত এই ব্যাপারে যে কেস আরম্ভ হয়েছে সেটা হচ্ছে ৩০৪(খ) ধারায়। আমি জানিনা যেখানে একটা কেস স্পট ডেড হয়ে যায় যে বাবা বলার সময় পায়না সেখানে পুলিশ কোন উদ্দেশ্যে ৩০২ ধারার কেসকে ৩০৪(খ) ধারায় করল। কাজেই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি এটা তদন্ত করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি; আমার বিধানসভা কেন্দ্র তালাজড়িতে একটি উপস্বাস্থকেন্দ্র আছে, এই উপস্বাস্থ্যকেন্দ্রর অধীনে ৪টি অঞ্চল - গোড়াংদি, কালিদহ, মনিহারা, বড়রা। এই উপস্বাস্থ্য কেন্দ্রের অধীনে ৬টি শয্যা মঞ্জুর আছে। সি.এম.ও.এইচ. পুরুলিয়া এবং সংশ্লিষ্ট ডাক্তারদের সঙ্গে যোগাযোগ করেও কোন ফল হচ্ছে না। ফলে এই এলাকার মানুষেরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এ ছাড়াও সেখানে ডাক্তাররা নিয়মিত আসে না। এমতাবস্থায় আমাব অনুরোধ যাতে অতি সত্বর এই

সরকারের মঞ্জুরিকৃত শয্যার স্বাস্থ্যকেন্দ্রটি খোলার ব্যবস্থা করা হয়, তার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আর একবার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কালনা মহকুমার বিস্তীর্ণ এলাকার বেআইনি ভাবে বাংলাদেশী অনুপ্রবেশকারীরা এসেছেন এবং তারা বিভিন্ন জায়গায় চাষের জমির উপর পূর্ণ গৃহ নির্মাণ করে বাস করছেন। ফলে ঐ এলাকায় চাষের কাজ নানা ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং উৎপাদনেও ক্ষতিগ্রস্থ হচ্ছে। এই বিষয়ে জমির ক্যারেক্টার চেঞ্জ না করার যে আইন আছে সেই আইনকে কঠোরভাগে প্রয়োগ করার জন্য আমি আবেদন করছি। এবং সঙ্গে সঙ্গে এই অল্প জায়গাতে অধিক সংখ্যক অনুপ্রবেশকারী বসে থাকায় অন্যান্য অসুবিধাও হচ্ছে এবং এতে আইন কানুনের জটিলতাও সৃষ্টি করছে। স্যার, এই ব্যাপারে স্থানীয় এলাকার কংগ্রেস এবং বি.জে.পি তারা এদেরকে উৎসাহিত করছে এবং আইনশৃঙ্খলারও অসুবিধা হচ্ছে। তাই আমি প্রস্তাব করছি কৃষি জমিকে যেন বাস্তু জমিতে না প্রয়োগ করা হয় এবং অনুপ্রবেশকারীদের বিরুদ্ধে যেন কঠোরভাবে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী অঙ্গদ বাউরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার উত্তরাংশে দামোদর নদীর ধারে আমার বিধানসভা কেন্দ্র। ওখানে দীর্ঘদীন ধরে প্রায় কয়েক বছর ধরে ঐ এলাকায় আকাশের বৃষ্টি না হওয়ার জন্য চাষ হয় নাই। এতে কৃষকরা অনেকে দুঃখভোগ করছেন, সেই দামোদর নদী থেকে যাতে লিফট ইরিগেশানের মাধমে জল তোলা হয় তার জন্য আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ভরতপূর থানার কাগ্রাম থেকে পাশে কেতুগ্রাম থানার মহকুমা পর্য্যন্ত একটা রাস্তা অনেক আগেই অনুমোদন লাভ করেছিল, সেখানে মাটির কাজ শেষ হয়ে গিয়েছে কয়েক বছর কিন্তু এখনও সেই কাজটা আরম্ভ করা যায়নি। সেখানে সাঁকো তৈরী করতে হবে, জল জমছে, মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে, তাই বিষয়টি দেখার জন্য মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

## [ 3.00 – 3.10 P.M. ]

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :-** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের সেচমন্ত্রি মুর্শিদাবাদ জেলার লোক। ওই এলাকায় গঙ্গার ভাঙ্গনের হেতু বিভিন্ন প্রকল্প নিয়েছেন এবং সেই ব্যাপারে কাজ চলছে। কিন্তু আমার জেলাতে বিশেষ করে, অগ্রদ্বীপ এবং পূর্বস্থলী পাটুলি, দামপাল ইত্যাদি জায়গায় ভাগীরথী ভীষণভাবে ভাঙ্গছে। অগ্রদ্বীপ নিশ্চিহ্ন হয়ে যাবার অবস্থায় এসেছে। অতীতে যে পরিকল্পনা পাঠানো হয়েছে সেই পরিকল্পনা টেকনিক্যাল কমিটি অনুমোদন পেয়েছে বলে শুনেছি। কিন্তু কোনো ফাণ্ড প্লেস না থাকবার জন্য কাজ হয়নি। এর ফলে অনেক চাষযোগ্য জমি নদীর গর্ভে চলে গেছে। এবারে বসতিও নদীর গর্ভে চলে যাবে। এই এলাকা, বর্ধমান জেলার ভিতর ইরিগেশান সাব-ডিভিশান নয় ওটা নদীয়া সাব ডিভিশনের ভিতর রয়েছে। যার ফলে কোনো পক্ষই উদ্যোগ নিচ্ছেন। নদীয়া জেলাও উদ্যোগ নিচ্ছেন। আমি বারবার সেচমন্ত্রি-র কাছে বলেছি। পুনরায় সেচমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে কার্যকরী ব্যবস্থা না নিলে অগ্রদ্বীপ গ্রাম নদীগর্ভে চলে যাবে। পাটুলি, দামপাল এই সমস্ত এলাকাগুলি ভাগীরথীর ভাঙ্গনের হাত থেকে রক্ষা করা যাবে না। মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছেন। যাতে এই ভাঙ্গন রোধ করতে পরিকল্পনায় অর্থ বরাদ্দ করা হয় তার ব্যবস্থা করবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিশির কুমার সরকার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় এবং প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নবগ্রাম থানার ৬০ জন সাপুরিয়া পরিবার এর মধ্যে ৪০ জন ওয়েল ট্রেণ্ড। এই সাপুরিয়ারা তেনাম নিয়ে বিক্রি করেন। কিন্তু দারিদ্র্যের সুযোগ নিয়ে ফড়েরা তাঁদেরকে বঞ্চিত করে দিচ্ছে। শেষ পর্যন্ত ওঁরা বেগিং করে, ভিক্ষা করে, সাপ দেখিয়ে এইভাবে চলতে চায়। বর্ত্তমানে তাঁরা সমবায় সমিতি গঠন করেছে। পঞ্চায়েৎ সমিতি ল্যাণ্ড অ্যালোট করেছেন। এ.আর.সি.এস. সম্মতি দিয়েছেন কিন্তু তাঁরা বলছেন যে লাইসেন্স আনতে হবে। বেঙ্গল কেমিক্যাল অ্যান্ড ফার্মাসিউটিক্যালস তাদের তেনাম কেনবার জন্য সম্মতি দিয়েছে। কিন্তু ওয়াইল্ড লাইফ ওয়ার্ডেন থেকে তাদের যে লাইসেন্স তা তাঁরা পাচ্ছেন না। তাঁরা সেখানে গিয়েও বারবার ব্যর্থ হচ্ছেন। আমি মাননীয় মন্ত্রি মহাশয়ের আবেদন রাখছি যে, তাঁরা যাতে লাইসেন্স পান।

**শ্রী ইউনুস সরকার ঃ-** মাননীয় স্পিকার মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, মুর্শিদাবাদ জেলায় একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। আর্সেনিক রোগে রানীনগর ব্লক, ডোমকল ব্লক, জলঙ্গী ব্লক কয়েকটি পরিবার রোগের মধ্যে পড়েছে। মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, তিনি আছেন, এস.এস.কেএমে. ভর্ত্তি আছেন কয়েকটি রোগী। সুখেন চৌধুরী, অঞ্জলি চৌধুরী এঁরা ভর্ত্তি আছেন। গত সপ্তাহে বিশ্বনাথ চৌধুরী মারা গেছেন। রাণীবাঁধে এইরকম অবস্থা এসেছে। আমি এর একটা বিকল্প ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্য মে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় দমকল বাহিনীর মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি, ১৯৭৯ সালের ৯ই জানুয়ারী আরামবাগের দৌলতপুরে দমকল কেন্দ্র স্থাপনের জন্য একটি ভিত্তি প্রস্তর উদ্বোধন হয়। এবং গত বারো বছর কাজ হয়নি। কিন্তু দমকল কেন্দ্র চালু হয় নি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট। এখান থেকে শ্রীরামপুরের দূরত্ব প্রায় ১০০ কিলোমিটার। সুতরাং আরামবাগে যদি আগুন লাগে, শ্রীরামপুর থেকে দমকল বাহিনী পৌঁছাতে সবই ভস্মীভূত হয়ে যায়। আমি মাননীয় মন্ত্রি-র কাছে অনুরোধ করছি যাতে অবিলম্বে ওখানে দমকল কেন্দ্রটি চালু হয়।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার রানাঘাটের পাশ্ববর্তী স্থানে কুপার্স ক্যাম্প কোন পঞ্চায়েতের মধ্যে বা মিউনিসিপ্যালিটির মধ্যে নেই। ফলে এখানকার উন্নয়নমূলক কাজ ভীষণভাবে ব্যাহত হচ্ছে, রাস্তাঘাটের পরিস্থিতি ভয়ঙ্করভাবে খারাপ, পানীয় জলের অবস্থাও ভাল নয়। একটা হাসপাতাল আছে কিন্তু সেটা নামে মাত্র হাসপাতাল। সাম্প্রতিককালে এই কুপার্স ক্যাম্পকে নোটিফায়েড এলাকা হিসাবে ঘোষণা কারার একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমি বিভাগীয় মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ রাখছি যাতে অতি সত্ত্বর কুপার্স ক্যাম্পকে নোটিফায়েড এলাকা করার কাজ শুরু হয়।

**শ্রী তপন হোড় ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি মন্ত্রিমহাশয়ের কাছে একটা অনুরোধ জানাচ্ছি। আপনি জানেন আগামী ৮ই আগষ্ট রবীন্দ্রনাথের ৫০তম মৃত্যুবার্ষিকী। সেই জন্য দুটো প্রস্তাব আমি আপনার কাছে রাখছি। একটা হচ্ছে বিধানসভায় আগামী ৮ই আগষ্ট এই মৃত্যু বার্ষিকী পালন করা যায় কি না; আর দ্বিতীয় হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা এই বিধানসভার মাধ্যমে অনুরোধ করতে পারি এই সম্পর্কে একটা ডাক টিকিট প্রকাশ করা যায় কি না।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ-** অনারেবল স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বারাসাতের দেগঙ্গা থানার অর্ন্তগত কদম্ব কোটরা, দাদপুর, শাসন, সোহাইকুমারপুর, ফলতি বেলেঘাটা অঞ্চলে পঞ্চায়েত এলাকায় কোন

মাধ্যমিক বালিকা বিদ্যালয় নেই। দীর্ঘদিন ধরে সেখানকার ছাত্রীদের ভীষণ অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে এবং বিশেষ করে সেখানকার সংখ্যাগরিষ্ঠ মুসলিম সম্প্রদায়কে। স্বাভাবিকভাবেই মাধ্যমিক বালিকা বিদ্যালয় সেই এলাকায় একান্তভাবে প্রয়োজন।

**শ্রী প্রবীর ব্যানার্জ্জী** :- মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমার বিধানসভা কেন্দ্র প্রায় ৯৬ বর্গমাইল এলাকা জুড়ে এবং তিনটি থানা এলাকা দখল করে আছে। থানাগুলি হল - বঁনগা, হাবড়া এবং গাইঘাটা। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী আগে যখন ঐ এলাকার বিধায়ক ছিলেন তখন তিনি মৌখিকভাবে এস.পিকে বলেছিলেন গোবরডাঙ্গা একটি আলাদা থানা করা হোক। এস.পি. সেই ব্যাপারে মিটিং করেছিলেন। কিন্তু এখন শুনছি সেই প্রস্তাব নাকি বাতিল হয়ে যাচ্ছে এবং থানা চেঞ্জ করে গুমায় নিয়ে যাওয়া হচ্ছে। মন্ত্রী পরাজিত হওয়ার পর যেন থানা করা বন্ধ না হয় সেই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সোমেন্দ্র নাথ মিত্র** : অনুপস্থিত।

**Shri Mohammad Ramjan Ali :** Sir, through you I want to draw the attention of the Hon'ble Health Minister. I find Mr. Sur is here. On several occasions I met him and talked to him about the Health Centres of my Constituency. There are 2 P.H.Cs and 3 S.H.Cs in my Constituency. Out of them 2 S.H.Cs situated at Goagaon and Tarial have been totally closed down. The matter was brought to the notice of the C.M.O.H. I personally met the Secretary and requested him to take steps but all in vain. So, I now request the Hon'ble Health Minister to look into the matter so that the above Health Centres can be restrored immediately.

**মিঃ স্পীকার** : ১০ মিনিটের জন্য জিরো আওয়ার হবে এবং সবাই আধ মিনিট করে বলবেন।

## ZERO HOUR

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে প্রোটেকশান চাইছি এবং আপনার সাহায্য প্রার্থনা করছি। উত্তরবঙ্গ এবং পশ্চিমদিনাজপুরের যে সমস্ত বিধায়ক আছেন তারা সবাই গৌর এক্সপ্রেস ট্রেনে যাতায়াত করেন। কিন্তু গৌর এক্সপ্রেস ট্রেনটিতে ছিনতাই, রাহাজানি এবং ডাকাতি দিন দিন বেড়েই চলেছে। কিছুদিন আগে আমি যখন বাড়ী যাচ্ছিলাম তখন আমার ১৩ হাজার টাকা চুরি হয়ে যায়। স্যার, আমরা পার্সোনাল সিকিউরিটি বিশ্বাস করি না। কিন্তু আমরা যখন ট্রেনে করি বাড়ী ফিরব তখন যেন সিকিউরিটির ব্যবস্থা করা যায় এই ব্যাপারটার দিকে যদি নজর দেন তা হলে চিরকাল কৃতজ্ঞ থাকব।

**[ 3.10–3.45 P.M. ]**

**Including Adjournment**

**শ্রী সত্য রঞ্জন বাপুলি** : - মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্য-বেতার মন্ত্রী সেদিন বিধানসভায় যেভাবে মন্দির মসজিদ ভাঙ্গা নিয়ে বলেছেন তারজন্য এখানে উগ্র সাম্প্রদায়িক মৌলবাদ মাথাচাড়া দিয়ে উঠছে এবং বি জে পি সেই সুযোগ নেবার চেষ্টা করছে। মুসলমানদের যদি মসজিদ ভাঙ্গা হয় এবং হিন্দুদের যদি মন্দির ভাঙা হয় তাহলে দুটো মৌলবাদী শক্তির কাছে আজকে দেশকে

একটা চরম বিপন্ন অবস্থার মধ্যে পড়তে হবে। এতদিন পর্যন্ত মন্দির মসজিদ হয়েছে, সরকার চোখ বুজে বসে থাকলেন, আর এখন এই সমস্ত বক্তৃতা দিচ্ছেন। আমি অনুরোধ করব স্ট্যাটাসকে বজায় রাখা ভাল হবে তা না হলে বি জে পির হাত শক্ত হবে।

**শ্রী নির্মল দাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোড়োরা এক হাজার ঘন্টা বন্ধ ডেকেছে, আমাদের বুক কাঁপছে। লোয়ার আসাম, উত্তরবঙ্গের লোককে যদি কলকাতার সঙ্গে যোগাযোগ করতে হয় তাহলে কেন্দ্রীয় রেল মন্ত্রককে যেন মুখ্যমন্ত্রী বলেন কামরূপ এক্সপ্রেস, কাঞ্চনজংঘা এক্সপ্রেসকে গেটওয়ে অব আসাম নিউ কুচবিহার পর্যন্ত চালান হয় এবং করেস্পণ্ডিং ট্রেন ৬২টা যে চা-বাগান ডুয়ার্স এলাকায় আছে সেই এলাকা, কুচবিহার, জলপাইগুড়ি, হাসিমারা, বিনাগুড়ি প্রভৃতি এলাকায় যেন চালান হয়, তাতে ১ কোটি মানুষ উপকৃত হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয় অত্যন্ত একটা জরুরী বিষয়ে আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারের ব্যাপার নিয়ে গ্রামাঞ্চলে একটা সাংঘাতিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। যদিও সাব ব্যবসায়ীদের হাতে অনেক মজুত সার রয়েছে কিন্তু সেই মজুত সার পুরান মূল্যে বিক্রি করার সরকারী নির্দেশ থাকা সত্ত্বেও গত কয়েকদিন ধরে অগ্নিমূল্যে বিক্রি করার চেষ্টা করছে, এই নিয়ে বিভিন্ন জায়গায় আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে। এই বিষয়ে সরকারের আশু ব্যবস্থা গ্রহণ করা উচিত।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার ঃ -** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সার এবং কেমিক্যাল মন্ত্রীর। আপনি জানেন যে হিন্দুস্থান ফার্টিলাইজারের পূর্বাঞ্চলে যে কারখানা আছে সেখানে ২ হাজার শ্রমিককে ছাঁটাই করবেন, দুর্গাপুর কারখানায় ৫০০ জন, কলকাতা মার্কেটিং ডিভিসান যেটা আছে তারও অফিস যেখানে আছে সেখানে শত শত কর্মীকে তাঁরা ছাঁটাই করবেন। একদিকে ওরা যে শিল্প নীতি নিয়েছেন তাতে রাষ্ট্রীয় পরিচালিত যে সমস্ত সংস্থা রয়েছে কেন্দ্রীয় সেগুলির বিরোধিতা করছেন, অন্যদিকে যে বেকার সমস্যা আছে সেটাকেও তীব্রতর করছেন। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ-**মাননীয় অধ্যক্ষ মহাশয়, লণ্ডনের মেয়র আলেকজান্ডার গ্রাহাম কলকাতায় এসেছেন, কলকাতা পৌরসভার মেয়র কলকাতার প্রতি বঞ্চনা উল্লেখ করেছেন, এতে কলকাতার মর্যাদা ক্ষুণ্ণ হয়েছে, মেয়রের প্রতি ধিক্কার জানাই।

**শ্রী সৌগত রায় ঃ-** স্যার, আইন-শৃঙ্খলার হঠাৎ খুব অবনতি ঘটেছে। গতকাল কাগজে শুধু খুনের খবর দেখেছি। বেহালায় মুণ্ডহীন দেহ, কসবায় কাটা মুণ্ড, বনগাঁয় যুবকের মৃতদেহ, বণ্ডালে পশুপতি বলে এক ভদ্রলোক খুন, বেলদায় গোষ্ঠী সংঘর্ষে নিহত ১, তারপর দেখছি নৈহাটি থানায় হাজিনগরে খুন, সেখানে গ্রেপ্তার ১। এই যে পর পর খুনের ঘটনা ঘটছে তাতে পুলিশ নিষ্ক্রিয়, মানুষ নিরাপত্তার অভাব বোধ করছেন, মুখ্যমন্ত্রী নীরব।

**শ্রী ননী কর ঃ-** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার জানার বিষয় আপনার কাছেই উথাপন করতে বাধ্য হচ্ছি গণতন্ত্রের বিষয় বলে এটা আপনাকে বলা দরকার। স্যার, গত দু মাসে নিউজ প্রিন্টের দাম ১৩ হাজার টাকা থেকে বেড়ে ২০ হাজার ৬৭০ টাকা টন হয়েছে। কংগ্রেস পক্ষ থেকে বলেছিলেন, ওরা জুন মাসের দর রাখবেন। আমি স্যার, কংগ্রেসের কথা বলছি না-অমি বলছি গত ৪ বছরে ১২ বার দাম বেড়েছে আর এই ২ মাসের মধ্যে ৩ বার দাম বেড়েছে এবং গণতন্ত্রের উপর আঘাত হচ্ছে, কাগজগুলির নাভিশ্বাস উঠেছে আপনার মাধ্যমে রাজ্য সরকারকে বলব গণতন্ত্র রক্ষার জন্য প্রতিবাদ করা উচিত। আর ওদের বলব খবরের কাগজে ওদের ছবি ছাপার জন্য এর প্রতিবাদ

করা উচিত। আপনাকেও অনুরোধ করছি, আপনিও এর প্রতিবাদ করুন। কাগজের উপর এই আক্রমন মানে গণতন্ত্রর উপরই আক্রমণ। স্যার, এবার কি আমাদের হাতে করে রেডিও নিয়ে ঘুরে বেড়াতে হবে? কাগজ কি পড়া যাবে না? কাগজের দাম বাড়ছে, কাগজ ছাপানো হচ্ছে না কংগ্রেস সরকারের নীতির জন্য।

**মিঃ স্পীকার** :—মিঃ প্রবোধ চন্দ্র সিংহ, পার্লামেন্টারি এ্যাফেয়ার্স মিনিষ্টার - জিরো আওয়ারে বীরেন মৈত্র গৌড় এক্সপ্রেসে এ্যান্টি সোস্যাল এ্যাক্টিভিটিজ নিয়ে বলেছেন এবং ওখানে আরো নানান গোলমাল, ছিনতাই হয়েছে। আমি আপনাকে অনুরোধ করব, ওআপনি স্বরাষ্ট্র দপ্তরকে চিঠি লিখুন যে, অনেক এম. এল. এ. প্রায়ই ঐ ট্রেনে ট্রাভেল্স করেন — তাদের জন্য বিশেষ সিকিউরিটির ব্যবস্থা করুন।

এখন বিরতি আমরা আবার মিলিত হব পৌনে চারটার সময়।

**[ 3.45 – 3.55 P.M. ]**

**(After Adjournment)**

**Mr. Speaker :** There is one cut motion on Demand No. 26.Cut motion is in order and taken as moved. there sre 9 cut motions on demand No. 37. All the cut motions are in order and taken as moved.

**Demand No. 26**

Shri Saugata Roy : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-

**Demand No. 37**

Shri Saugata Roy : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

Shri Saugata Roy : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

Shri Sankar Das Paul : Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

Shri Sudip Bandopadhyay : Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

Shri Deba Prasad Sarkar : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়** :—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় তার দপ্তরের অধীন যে ২৬, ৩৭, ৯০ নং ডিমান্ড পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশানগুলি সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, গত ৪ বছর ধরে বিভিন্ন সময়ে এই হাউসে মাননীয় পৌরমন্ত্রীর বিভিন্ন বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু আমরা দেখেছি যে বিভিন্ন সময় পৌরমন্ত্রীর নানা রকমের ঘোষনা। নানা রকমের সাধু উদ্দেশ্য সেগুলি বক্তব্যের মধ্যে প্রতিফলিত হ'লেও বাস্তবের সঙ্গে মিল তার অনেক দূরে। সরকাবের যোগ্যতার প্রশ্নে

কতকগুলি তথ্য-সহ। বার বার যে সব বিষয় দৃষ্টি আকর্ষণ করেছি এবারও তাই দিয়ে আমার বক্তব্য শুরু করবো। স্যার, আমাদের পশ্চিমবাংলায় ছোট এবং মাঝারি নগর উন্নয়নের টাকা বুদ্ধদেববাবু গত ৪ বছর ধরে খরচ করতে পারছেন না।

Plan expenditure for integrated Development of small, and medium towns.

এ স্টেটস শেয়ার যেটা আছে তাতে আমরা দেখছি, ১৯৮৭/৮৮ সালে বাজেটে বরাদ্দ হয়েছিল ১ কোটি ২৫ লক্ষ টাকা, একচুয়াল এক্সপেনডিচার হয়েছে ৭৪ লক্ষ ৮৭ হাজার টাকা, ৫০ লক্ষ ১৩ হাজার টাকা সেভিংস হয়ে গেল।

অর্থাৎ 40.1 % of the provision for the plan expenditure on medium towns

—ক্ষেত্রে ইউটিলাইজ করা গেল না। ১৯৮৮/৮৯ সালে বাজেট এস্টিমেট ছিল ২ কোটি টাকা, একচুয়াল এক্সপেনডিচার হল ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা, সেভিংস হল ১ কোটি ৪৭ লক্ষ ৬০ হাজার টাকা। ১৯৮৯/৯০ সালে বাজেট এস্টিমেট ছিল ১ কোটি ৬৯ লক্ষ টাকা, এ্যাকচুয়াল হল ৬৯ লক্ষ টাকা-এক কোটি টাকা সেভিংস হ'ল। ১৯৯০/৯১ সালে বাজেট এস্টিমেট ছিল ১ কোটি ৪৬ লক্ষ টাকা, এ্যাকচুয়াল খরচ হল ৬০ লক্ষ ৬৯ হাজার ৯৪২, সেভিংস হ'ল ৮২ লক্ষ ৪১ হাজার ৫৮ টাকা। অর্থাৎ যে কথা আগে বলছিলাম যে integrated devolopment of small and medium towns ক্ষেত্রে বুদ্ধদেববাবুর ব্যর্থতা অপরিসীম। ভাবটা এমন যেন ছোট এবং মাঝারি নগর উন্নয়নের জন্য টাকা পয়সার আর প্রয়োজন নেই। মানুষের মিউনিসপ্যালিটির ক্ষেত্রে তাদের সিভিক প্রবলেমস বোধ হয় সব শেষ হয়ে গিয়েছে। দপ্তরের এই অযোগ্যতার প্রমাণ গত ৫ বছর ধরে হাউসে বলা সত্ত্বেও এ ক্ষেত্রে কোন নজির মাননীয় মন্ত্রী এখানে উপস্থাপিত করতে পারলেন না। ছোট এবং মাঝারি নগর উন্নয়নের প্রকল্পে সরকারের এই ব্যর্থতা আমরা ধারাবাহিকভাবে জানি। আমি এর পর আসবো head on account 4217–capital outlay on Urban Devolopment. যেখানে জল সরবরাহ, পয়প্রনালী, গৃহ নির্মানের জন্য টাকা বরাদ্দ হচ্ছে। সেই টাকাও আপনি খরচ করতে পারছেন না। ১৯৮৭-৮৮ সালে বাজেট এক্সটিমেটস ধরা হয়েছিল ৯৪ লক্ষ টাকা। এ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছিল ৬২ লক্ষ ১০ হাজার ৭৭২ টাকা। সেভিংস ৩১ লক্ষ ৮৯ হাজার ২২৮ টাকা। ১৯৮৮-৮৯ সালে বাজেট এস্টিমেটস্ থেকে ধরা হয়েছিল ৯৮ লক্ষ টাকা। এ্যাকচুয়াল এক্সপেনডিচার হয়েছিল ৫৪ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে বাজেট এসটিমেট ছিল ৬৪ লক্ষ টাকা। এ্যাকচুয়াল এক্সপেনডিচার হয়েছিল ৫২ লক্ষ ৬১ হাজার টাকা। অর্থাত জল সরবরাহ, পয়ঃ প্রণালী, গৃহ নির্মান, উন্নয়ণের জন্য যে টাকা বরাদ্দ হয়েছে সেই টাকা আপনি খরচ করতে পারছেন না। আমাদের এই পৌর দপ্তরের কাছ থেকে মানুষের যে ন্যূনতম চাহিদা, মিউনিসিপ্যাল টাউনগুলি কলকাতা পৌরসভা এবং বিভিন্ন পৌরসভার জন্য সিভিক এ্যামেনিটিজ সরবরাহ করা, সে ক্ষেত্রে কোন কর্মযজ্ঞের পরিচয় পাওয়া যাচ্ছে না। আমি আপনাকে একথা বলবো যে আপনার দপ্তরে ম্যানেজারিয়াল এফিসিয়েন্সি বলতে যা বোঝায় সেই ম্যানেজারিয়াল এফিসিয়েন্সি নেই, ইনএফিসিয়েনসিতে ভুগছে। গোটা ব্যাপারটা একটা গড্ডালিকার শ্রোতে এগিয়ে যাচ্ছে। তানাহলে কলকাতা শহরের বুকে যেভাবে বে-আইনী বাড়ীর স্বর্গরাজ্য হয়ে যাচ্ছে সেটা নাগরিক সভ্যতার পরিপন্থী। কলকাতা শহরকে বে-আইনী বড়ী তৈরীর স্বর্গরাজ্য করে দেওয়া হয়েছে এবং কলকাতা শহরে নাগরিক সভ্যতার সংকট দেখা দিয়েছে। আমি মনে করি শহর কলকাতাকে অসাধু প্রোমোটারদের কাছে বিক্রয় করে দেওয়া হয়েছে। কলকাতা শহরের বুকে বহু বে-আইনী বাড়ী তৈরীর ঘটনা ঘটছে, বহুতল বাড়া ভেঙে পড়ছে এবং তার ফলে মানুষের মৃত্যু ঘটছে। অথচ দোষী ব্যক্তিকে সাজা দেবার ক্ষেত্রে সরকারী তরফের থেকে কোন উদ্যেগ

পরিলক্ষিত হচ্ছে না তা যদি না হত তাহলে প্রোমোটার কুন্দলিয়ার মত মানুষ আজও শহর কলকাতায় এমন যথেচ্ছভাবে দাপটের সঙ্গে সরকারকে বৃদ্ধাংগুস্ট দেখিয়ে ঘুরে বেড়াতে পারতো না। একটার পর একটা বাড়ী ভেঙে পড়ছে, তারা আবার সরকারকে বৃদ্ধাংগুষ্ঠ দেখিয়ে বহুতল বাড়ী করছে, নিজেদের কাজে নিয়োজিত করছে। আজকে সরকার যদি দোষী ব্যক্তিকে সাজা দেবার ক্ষেত্রে কঠোর হতেন তাহলে তারা এ জিনিস করতে পারতো না।

এবারে আমি পরিকল্পনা বহির্ভূত খাত সম্পর্কে আপনাকে একটি দু'একটি কথা বলবো। পরিকল্পনা বহির্ভূত খাতে আপনার দপ্তর বেশী খরচ করছে। আপনার নন-প্লানড এক্সপেন্ডিচার বেশী হচ্ছে, প্লান্ড এক্সপেন্ডিচার হচ্ছে না। মাইনা দিতে গিয়ে, ডি. এ বাড়াতে গিয়ে, কর্মচারীদের সন্তুষ্ট করতে গিয়ে গ্রেটার ক্যালকাটার ডেভলপমেন্ট হচ্ছে না। ১৯৮৬-৮৭ সাল থেকে প্ল্যান্ড বাজেটে দেখছি আপনার পরিকল্পনা বহির্ভূত খাতে খরচ বেড়ে চলেছে এবং প্ল্যান্ড বাজেটে খরচ কম হচ্ছে। আমি আপনাকে একটা হিসাব দিচ্ছি-১৯৮৬-৮৭ সালে ছিল ২৪.৭৭ পারসেন্ট, ১৯৮৭-৮৮ সালে ছিল ৩০.৯ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে ছিল ৩১ পারসেন্ট, ১৯৮৯-৯০ সালে ছিল ১২.৬ পারসেন্ট। অর্থাৎ যে অর্থ প্লান্ড বাজেটে নাগরিকদের উন্নয়নের ক্ষেত্রে ব্যায়িত হতে পারে, আমাদের কলকাতা শহর এবং বিভিন্ন মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে, আজকে যখন আমরা অর্থ সংকটে ভুগছি তখন এই চিত্র আমাদের কাছে একটা হতাশার চিহ্ন বহন করে। আপনার কাছে হিসাব আছে কিনা জানিনা, আপনি দেখবেন, গত বছর যে সাপলিমেন্টারী গ্রান্টের বই আমাদের সার্কুলেট কবা হয়েছিল স্টেট গভর্ণমেন্টের পক্ষ থেকে তাতে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম।

### [3-55 – 4.05 P.M.]

যে নবম অর্থ কমিশন ২।। কোটি টাকা বরাদ্দ করেছিল বস্তী উন্নয়নের জন্য, সেই টাকা দিয়ে ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টের বাস কিনেছিলেন। এটা কোন্ রাজ্য সরকার চলছে? নবম অর্থ কমিশন টাকা পাঠাচ্ছে ফর দি ডেভলপমেন্ট অব সুলাম এরিয়াজ, যেমন বস্তীর স্যানিটেশন, স্যুরেজ, এবং ড্রেনেজের জন্য সেই টাকা দিয়ে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের বাস কেনা হলো। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম এই ব্যাপারে। তিনি জবাব দিয়েছিলেন যে বস্তীর সংগে রাজ পথের যোগাযোগ সুদৃঢ় করার জন্য এটা বরাদ্দ করতে হয়েছিল। এর থেকে লজ্জার কথা এবং ঘৃণার কথা কী হতে পারে? ২।। কোটি টাকা বস্তী বাসীদের জন্য বরাদ্দ টাকা, সেই টাকা দিয়ে ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্টের জন্য বাস কেনা হলো, এর জন্য যদি বস্তী বাসীরা আওয়াজ তোলে, তারা আপনাদের কাছ থেকে জবাব প্রত্যাশা করতে পারে, সেই জবাব যথাযথভাবে আপনি এখানে দেবেন। গত নির্বাচনের পর থেকে আর সুরেজের কাজ হচ্ছে না কলকাতায়। আর একটা প্রব্লেম, যখন তখন, যত ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন রাস্তা খোঁড়ে। আগে নিয়ম ছিল ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন ক্যালকাটা কর্পোরেশনের অনুমতি নিয়ে তারপর রাস্তা খুঁড়বে। কিন্তু তারা এখন যখন তখন, যেখানে সেখানে রাস্তা খুঁড়ছে, ফলে কেব্ল ফল্ট ভীষণভাবে দেখা দিচ্ছে এবং নাগরিক জীবন দুর্বিষহ হয়ে উঠেছে। আমি নিজে এই বিষয়ে যোগাযোগ করার চেষ্টা করেছিলাম। আমি শুনতে পেলাম এবং শুনে বিষ্মিত হলাম, সি. ই. এস. সি. ক্যালকাটা কর্পেরেশনের কাছ থেকে ৩০ কোটি টাকা বিল বাবদ পায় এবং তারা বলছে যতদিন না পেমেন্ট তারা পাচ্ছে, ততদিন পর্য্যন্ত তারা ক্যালকাটা কর্পোরেশনের আইন কানুন তারা মানবেন না। অর্থাৎ এইভাবে সি. ই. এস. সি. কলকাতা পৌরসভাকে সম্পূর্ণভাবে বৃদ্ধাংগুষ্ঠ দেখাচ্ছে। কাজেই আমি বলবো, ৩০ কোটি টাকা যা বাকী আছে বলে বলা হচ্ছে বা তারা দাবী করছে, এই ঘটনার সত্যতা যদি না থাকে তাহলে সি. ই. এস. সি. সম্পর্কে শক্ত

মনোভাব আপনাকে গ্রহন করতে হবে। কারণ সি. ই. এস. সি. যখন তখন যত্রতত্র রাস্তা খুঁড়ে নাগরিক জীবনকে বিপর্য্যস্ত করে তুলেছে। আর যদি এই ঘটনা সত্য হয় তাহলে সেই বকেয়া টাকা অবিলম্বে পরিশোধ করার ব্যবস্থা করে নাগরিক জীবনের স্বাচ্ছন্দ ফিরিয়ে আনার উদ্যোগ নেবেন। আমি আপনাকে বারবার আগে বলেছি যে টাউন এ্যান্ড ক্যান্ট্রি প্লানিং এ্যাক্ট প্লেস করুন। আপনি প্রতি বছর বল্লেন আমরা আগামী বছর প্লেস করবো। কিন্তু আজ পর্যন্ত টি. এন. সি. পি. এ্যাক্ট পরিবর্তন করতে পারলেন না। ফলে কোন্ এলাকায় কত তলা বাড়ি তৈরী হবে, তার কোন নির্দিষ্ট নীতি আপনি গ্রহন করতে পারলেন না। আগেও বলেছি যে কলকাতা বেআইনী প্রমোটারদের স্বর্গে পরিণত হয়েছে এবং যথেচ্ছভাবে তারা যেখানে সেখানে বেআইনীভাবে বহুতল বাড়ি তৈরী করছে। টি. এন. সি. পি. এ্যাক্টের প্রকৃত অবস্থাটা কী, সেটা আপনি আমাদের জানাবেন। আপনার অবগতির জন্য জানাই, মেয়র ইন কাউন্সিল ১৫/৭/৯১ তারিখে একটা একটা ইন্টারভ্যু দিয়েছিল, ইন্ডিয়া টুডে একায়। তাতে তিনি বলছেন কলকাতায় বেআইনী বাড়ির সংখ্যা ৫ হাজার ২০০। আমাদের হিসাবে প্রায় ১০ হাজারের উপর চলে গেছে। কলকাতায় এই বেআইনী বাড়ি তৈরী আটকাতে গিয়ে নির্বাচনের আগে আপনি ৪/৬টা বাড়ি ভেঙে দিয়ে কিছুটা বাহবা দিয়েছেন। কিন্তু নির্বাচন শেষ হয়ে যাবার সংগে সংগে বেআইনী বাড়ি ভাঙার পরিকল্পনা সব বন্ধ করে দিলেন, এটা ঠিক নয়। বেআইনী বাড়ি ভাঙা নিয়ে আমাদের মধ্যে মত পার্থক্য থাকতে পারে, কিন্তু যে বেআনী বাড়ি তৈরী হয়ে গেছে, অথচ সেখানে মানুষ প্রবেশ করেনি, সেই বাড়ি ভাঙার ব্যাপারে যে কোন উদ্যোগকে আমরা সহায়তা করতে প্রস্তুত।

আজকে কলকাতা শহরে বেআইনী বাড়ী যে ভাবে গজিয়ে উঠছে তাতে সিউয়ারেজ প্রবলেম হচ্ছে, ড্রেনেজ প্রব্লেম হচ্ছে। নাগরিক জীবনকে আজকে অস্বাচ্ছন্দোর মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। আপনার কাছে তাই বলব, আপনি এ ব্যাপারে যে উদ্যোগ নিয়ে কাজ শুরু করেছিলেন, সে উদ্যোগ মাঝ পথে থামিয়ে দেবেন না এবং বেআইনী বাড়ি ভাঙার প্রশ্নে যথাযথ উদ্যোগ গ্রহণ করবেন। কলকাতা শহরের বেআইনী বাড়ির একটা তালিকা — ইলিগ্যাল বিল্ডিঙের একটা ওয়ার্ড ওয়াইজ্ তালিকা — তৈরী করা ব্যাপারে একটা উদ্যোগ নিতে পারেন কিনা, সেটাও আমি আপনাকে ভেবে দেখতে অনুরোধ করছি। পে-নিয়মে বাড়ি তৈরী ধরার ক্ষেত্রে কলকাতা পৌরসভা ঠিক মত দায়িত্ব পালন করছে না। এটা আমার একটা সুনির্দিষ্ট অভিযোগ। কলকাতা পৌরসভার বিল্ডিং বিভাগ দুর্নীতির একটা আখড়া। কলকাতা পৌরসভার বিল্ডিং ডিপার্টমেন্ট সর্ম্পকে কলকাতার নাগরিকদের বহু অভিযোগ আছে। এই বিভাগকে এখনই সক্রিয় করতে না পারলে, অসাধু ব্যক্তিদের প্রভাব থেকে মুক্ত করতে না পারলে বেআইনী বাড়ি তৈরী বন্ধ করা যাবে না। সুতরাং বিল্ডিং ডিপার্টমেন্টের বিষয়টিকে আপনাকে অনেক বেশী গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে। আমি আপনাকে বলব, বাড়ি তৈরীর বেনিয়ম ধরার দিকে আরো বেশী করে নজর দিন। কলকাতা পৌরসভা যে ঠিক মত কাজ করছেনা, আমরা যে অভিযোগ গুলি করছি এগুলি সম্পর্কে আপনার মনোভাব জানতে আমরা আগ্রহী। আপনি জানেন এখানে বহুতল বাড়ি ভেঙে পড়ার ঘটনায় বহু মানুষের মৃত্যু হয়েছে। প্রদীপ কুণ্ডলিয়ার বাড়ি ভেঙে পড়েছিল, সে সম্পর্কে আপনি তিন সদস্যের তদন্ত কমিটি তৈরী করেছিলেন। সেই কমিটির রিপোর্ট স্টেটসম্যান কাগজে বেরিয়ে গেল, কিন্তু সেই তিন সদস্য কমিটির রিপোর্ট আমাদের কাছে হাউসে আপনি উপস্থিত করলেন না। আমরা সদস্য হিসাবে হাউসে জানতে পারলাম না, সেই বাড়ি ভাঙার কারণ কি ছিল। আজ পর্যন্ত প্রদীপ কুণ্ডলিয়ার বিরুদ্ধে পুলিশ চার্জ শিট দিতে পারল না। এটা একটা প্রিসিডেন্ট। আরো অনেক বাড়ি ভেঙেছে। বাঙ্গুরদের বাড়ি বেহালায় ভেঙে গেছে। আমি প্রিসিডেন্ট হিসাবে একটা ঘটনা এখানে উল্লেখ করলাম। এক্ষেত্রে আমরা পুলিশের কর্তব্যে অবহেলা দেখতে পাচ্ছি। পুলিশের যে তৎপরতা দেখানোর কথা ছিল সেই তৎপরতা পুলিশ

আজকে দেখাতে পারছেনা। আপনি বলেছিলেন, পার্ক প্লাজা, বর্ধন মার্কেট, এগুলি সব ভেঙে দেওয়া হবে আদালতের রায় পাওয়া গেলেই। আদালতের রায় কি শীঘ্র পাওয়া যায়? এব্যাপারে আপনাকে একটা মনিটরিং সেল করতে হবে। আপনি নিজে তো আর আদালতে গিয়ে রোজ রোজ এটার খোঁজ করত পারেন না। মামলা গুলো কি অবস্থায় আছে দেখার জন্য আপনি দু'দিন অন্তত সমস্ত কিছু ছেড়ে দিয়ে এই বিষয়ের প্রতি মনোনিবেশ করেন - দু'দিন আলিমুদ্দিন স্ট্রীটের পার্টি অফিসে গিয়ে একটু পার্টির কাজে মনোনিবেশ করা বন্ধ রেখে দপ্তরের কাজে মনোনিবেশ করে এই মামলা গুলির কতদূর কি অগ্রগতি হয়েছে সে বিষয়ে খোঁজ খবর করুন। পার্ক প্লাজা, বর্ধন মার্কেটের মামলার কতদূর তা একটু খোঁজ নিয়ে দেখুন। আমাদের কাছে সংবাদ আছে মামলার কাজ এগোচ্ছেনা, দিনের পর দিন ডেট্ পড়ছে। আপনি ভাবছেন শীঘ্রই আদালত নির্দেশ দেবে পার্ক প্লাজা, বর্ধন মার্কেট ভেঙে দাও। আর আপনি সাংবাদিক এবং ফটোগ্রাফারদের নিয়ে গিয়ে বাড়ি ভাঙার ছবি তুলবেন। আপনি হয়ত জানেন না এই আনস্ক্রুপুলাস প্রোমোটাররা প্রচণ্ড শক্তিশালী, এরা কলকাতা শহরকে গ্রাস করে নিচ্ছে। এদের ক্ষমতা যদি খর্ব করতে না পারেন এদের ওপরে চেক্‌ড এ্যাণ্ড ব্যালান্স না রাখতে পারেন তাহলে কিন্তু জানবেন এরা একদিন কলকাতা শহরকে সম্পূর্ণ গ্রাস করে ফেলবে। এদের প্রতিহত করার ক্ষেত্রে রাজনৈতিক দলাদলির উর্দ্ধের মনোভাব যদি আমরা গ্রহণ করতে না পারি, তাহলে যে কথা আমি প্রথমেই বলেছিলাম,— কলকাতা নগর সভ্যতার সংকট দেখা দেবে। আজকে তাই বুদ্ধদেববাবুকে বলি, আপনি যদি কলকাতা পৌরসভাকে দুর্নীতি মুক্ত না করতে পারেন তাহলে কলকাতা শহর বাঁচবে না।

**[4.05 – 4.15 P.M.]**

সরকারী পক্ষ থেকে ৩৪টি বহুতল বাড়ির বিরুদ্ধে যে মামলা চলছে সেই মামলা গুলির সমন্ধে আপনি অবহিত হোন এবং আপনাকে মনে রাখতে হবে এই মামলাগুলির ক্ষেত্রে যত বিলম্ব হবে তত বেশি করে আপনার দপ্তরের প্রতি মানুষের অবিশ্বাস বাড়বে। এরপর আমি আপনাকে বলবো - এর আগেও এই বিধানসভায় আমি বলেছিলাম বাজারগুলিতে যে আগুন লাগছে তার তদন্ত রিপোর্ট দেখান। আপনি ১৯৮৯ সালে বলেছিলেন বাজারে আগুন লাগার অনুসন্ধানের জন্য ৪ সদস্যের কমিটি তৈরী করা হয়েছে। আপনি নিজেই স্টেটমেন্ট দিয়েছিলেন ১৯৮৯ সালে। আমি বলছি কোন কোন বাজারে আগুন লেগেছে, লক্ষ্মীকাটরা, গণেশ কাটরা, ফ্যান্সি মার্কেট, বাংলাবাজার (মেটিয়াবুরুজ), নিউমার্কেট, ফিসমার্কেট মঙ্গলাহাট (হাওড়া) নন্দরাম মার্কেট, অরফ্যানেজ মার্কেট, উল্টোডাঙ্গা মিউনিসিপ্যাল মার্কেট, নিউ বৈঠকখানা মার্কেট প্রভৃতি এত বাজারে আগুন লাগছে কেন? তার কারণ, বাজারগুলিতে আগুন লাগাবার পর প্রোমোটারদের উদ্দেশ্য ছিল বাজারগুলিতে দখল নেওয়া। এই আনস্ক্রুপিউলাস প্রোমোটাররা বাজারগুলিতে আগুন লাগিয়ে দিয়ে বিল্ডিং প্রোমোট করবে। তাই আমি বলছি, ৪ সদস্যের যে রিপোর্ট কোথায় গেল? হাউসকে এই ব্যাপারে আপনি অবহিত করান। আজকে আপনি করপোরেশন এবং মিউনিসিপ্যালিটিগুলিকে কুক্ষিগত করে নিয়েছেন। এই সিদ্ধান্তের আমি বিরোধিতা করছি এবং আপনার প্রতি আর একটি সুস্পষ্ট অভিযোগবিরোধী পৌরসভাগুলির উপর বিমাতৃসুলভ আচরণ করেছেন। যে মিউনিসিপ্যালিটি গুলি কংগ্রেসের দ্বারা পরিচালিত সেই পৌরসভাগুলির প্রতি আপনার বিমাতৃসুলভ আচরণ এবং অর্থনৈতিক দিক থেকে অবরোধ সৃষ্টি করার চেষ্টা করেছেন। ইকনমিক ব্লকেড করেছেন যেখানে যেখানে কংগ্রেসের পৌরসভাগুলি আছে সেখানে সেখানে আপনার খড়্গহস্ত নেমে এসেছে। এখানে আমাদের আজকে ২জন পৌরসভার চেয়ারম্যান আছেন, তাঁরা যখন বক্তব্য রাখবেন তখন বিস্তৃতভাব বলবেন। আমি এই সম্পর্কে আপনাকে আবেদন করবো, বিরোধী পৌরসভাগুলিব প্রতি গণতান্ত্রিক মনোভাবের পরিচয় দেখান।

অগণতান্ত্রিক স্বৈরাচারী মনোভাবের পরিচয় দেখাবেন না। আপনি দুর্নীতির জন্য বহরমপুর পৌরসভা ভেঙে দিয়েছিলেন। তারপর বহরমপুর পৌরসভার নির্বাচনের ফল দেখলেন এবং সেখানে বিধানসভার নির্বাচনের ফলও দেখলেন। আপনি ডায়মন্ডহারবারের টাকা কেটে নিয়েছেন। সর্বত্র এই অভিযোগ আসছে। সল্টলেক সিটিতে জমি হস্তান্তর হয়ে যাচ্ছে। আজকে কলকাতাশহরের প্রশ্ন আপনাকে এইকথা নিশ্চই বলবো, তার কারণ আপনার জানা দরকার, ডেমোগ্রাফিক ইনভেসটিগেশনে বলেছেন এসটিমেটেড পপুলেশন কলকাতায় ২ হাজার ১১ সালে ১৭ মিলিয়ন ছাড়িয়ে যাবে। ভয়ঙ্কর অবস্থা। ১৯৮১ সালে যেটা ১০ মিলিয়ন ছিল সেটা ২ হাজার ১১ সালে ১৭ মিলিয়ন ক্রস করবে কলকাতা শহরে এবং তার পাশাপাশি মানুষের এই যে প্রেসার যে চাপ সেই চাপকে যদি আমাদের আটকে রাখতে হয় তাহলে পরিবেশের সমতা রাখতে হবে এনভায়রনমেন্টের সমতা রাখতে হবে, দৃষ্টিভঙ্গীকে সায়েন্টিফিক করতে হবে কি করে ভবিষ্যতে এই চাপকে মোকাবিলা করা যায়। আমার তাই মনে হয় আপনাকে এই বিষয়ে দৃষ্টি দিতে হবে। সল্টলেক সিটিতে জমি বন্টনের ক্ষেত্রে অনেক অভিযোগ আসছে। জমি হস্তান্তর হচ্ছে। ডাঃ বিধান চন্দ্র রায়ের বিধাননগরকে কেন্দ্র করে যে স্বপ্ন ছিল সেই স্বপ্নকে আপনি পূরণ করতে পারছেন না। আ - ও - ইউ এই কথা বলে জমি হস্তান্তর হয়ে যাচ্ছে। কলকাতার বাজারগুলি সম্পর্কে বলার কিছু নেই, বারবার বোঝাবার চেষ্টা করেছি। নিউমার্কেট, ল্যান্সডাউন মার্কেট, এস. এস. হগ মার্কেটের সমস্ত কাগজপত্র এই হাউসে প্রেস করুন। এখানকার টেন্ডার স্ক্যানডাল সম্পর্কে বিমান বসু নিজেই - আপনাদের পার্টির নেতা - কলকাতা শহরে হগমার্কেট, নিউ মার্কেটের ষ্টল বন্টনে দুর্নীতির অভিযোগ তুলেছিলেন।

এটাই আমাদের পক্ষ পেকে অভিযোগ ছিল। তারপর আপনি ষ্টল বন্টন নিয়ে কোন তদন্ত করাতে পারেন নি। বিভিন্ন বাজার কি দরে লীজ দেওয়া হয় সেটাই আমি এখানে বলছি। ১৯৮৭ সালে বিধানসভার নির্বাচনের আগে ৪টি বাজারকে প্রোমোটারদের হাতে তুলে দিয়েছেন, আর তার বিনিময়ে দলীয় তহবিলে কোটি কোটি টাকার লেন দেন হয়েছিল এই পশ্চিমবাংলার বুকে। আজকে কি দরে আপনারা বাজার দিয়ে দিয়েছিলেন শুনুন। নিউমার্কেট ১০৮ টাকা পার স্কোয়ারফিট যেখানে আড়াই হাজার টাকা বাজার দর। ল্যান্সডাউন মার্কেট ৪৬.৫০ পার স্কোয়ার ফিট, যেখানে প্রিভিলিং রেট ১০০০ টাকা, লেক মার্কেট ১৭.৫০ পার স্কোয়ার ফিট, যেখানে প্রিভিলিং রেট ৭০০ টাকা, নিউআলিপুর মার্কেট ৮.৭০ টাকা পার স্কোয়ার ফিট, যেখানে প্রিভিলিং রেট ৬৫০ টাকা। কোটি কোটি টাকা মুনাফা লুটেছে এ' বাজারিয়া , কানোরিয়া আর নেট লস হয়েছে ৬৯ কোটি টাকা। সরকার কলকাতা পৌরসভায় নিজেরা উদ্যোগ নিয়ে এ' নিউ মার্কেট বা বিভিন্ন বাজার প্রোমোট করার ক্ষেত্রে যদি নিজে ষ্টল বিলি করতেন তাহলে বোধহয় এ রকম হোতো না। কোন কোন বাজার কি দরে বিলি হয়েছিল বা কোন কোন তারিখে তা সই হয়েছিল সবই আমার কাছে আছে। ১৯৮৭ তে মার্চ মাসে নির্বাচন ছিল কাজেই নিউমার্কেট ১০,১,৮৭ তারিখে, ল্যান্সডাউন মার্কেট এ' একই সময়ে ১৭.২.৮৭., লেক মার্কেট ৪.৪.৮৭ এবং নিউ আলিপুর মার্কেট ১৭.৩.৮৭ তে। সমস্ত বাজার গুলি প্রোমোটারদের সঙ্গে চুক্তি করে সই হয়েছিল, এগুলি আমাদের কাগজ নয় ক্যালকাটা কর্পোরেশনের অরিজিন্যাল পেপার রয়েছে, আপনারা অর্ডার পেপার দেখতে চেয়েছিলেন তার কপিও আমার কাছে রয়েছে। কোন্ দরে কত রেটে কত স্কোয়ার ফিটজায়গার জন্য বাজারিয়া, কানোরিয়ারা চুক্তিবদ্ধ হয়েছিল। তার সিগ্নেচার করা কপিও আছে। আপনি নীরবতা অবলম্বন করে বসেছিলেন, আমার মনে হয় আপনি আপনার বিবেকের কাছে লজ্জা পেয়েছিলেন এই দুর্নীতির জন্য, তবে আপনি একে সমর্থন করেন বলে আমি বিশ্বাস করি না। এই রকম অনেক ব্যাপার আছে, সব বললে এখুনি ঝুলি থেকে বিড়াল বেরিয়ে পড়বে। আপনি আজকে এই টেন্ডারের প্রশ্নে যে সন্দেহ দেখা দিয়েছে সে সম্বন্ধে সভাকে

অবহিত করুন। তারপর আপনার ফায়ার এ্যান্ড কন্ট্রোলও অব্যবস্থা রয়েছে, এখানে অরিজিন্যাল বাজেটে এ জন্য তিন কোটি টাকা বরাদ্দ ছিল, খরচ হয়েছে ১.৫৭ কোটি টাকা, এবার পারচেজ অফ ফায়ার ফাইটিং ইকুইপমেন্টস্, এজন্য ছিল ৩.২০ লক্ষ টাকা, খরচ হয়েছে ১.২৫ লক্ষ টাকা। এই রকম ভাবে খরচ হচ্ছে। আমরা দেখব অগ্নি নির্বাপক যন্ত্রের ক্ষেত্রে বহুতল বাড়ী হয়েছে একই অবস্থা - এখন ক্যালকাটা সিটি হ্যাজ বিকাম এ টাওয়ার অফ ইনফার্নো, কলকাতা সহর একটা জতুগৃহ হয়ে গেছে। ৫০০ বহুতল বাড়ী হয়েছে, ফায়ার ইকুইপমেন্টস যন্ত্র নেই। আগুনে সম্পত্তির ক্ষতির পরিমাণ১৯৮৬ থেকে ১৯৯১ এর মধ্যে ১৫৬ কোটি টাকা আর মানুষের মৃত্যু হয়েছে ১০৯০ জন। আপনার এই দপ্তরের যথাযথ দায়িত্ব আপনারা পালন করতে পারছেন না, কলকাতা জতুগৃহ হয়েছে । আমি আমার কাট মোশনের স্বপক্ষে আবার বলতে চাই যে কলকাতা সহর অসাধু প্রোমোটারদের কাছে বিক্রি হয়ে গেছে। ছোট, মাঝারি নগর উন্নয়ন খাতে টাকা খরচ করতে পারছেন না, নগর উন্নয়ন মন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গের মানুষের যে প্রত্যাশা আপনার উপর ছিল তা পূরণ করতে ব্যর্থ হয়েছেন বলে আমি আমার কাট মোশনকে সমর্থন করে করে আমার বক্তব্য শেষ করছি।

**श्रीलगनदेव सिंह**- माननीय स्पीकार सर और हमारे वन्धुगण, माननीय मंत्री ने जो बजट पेश किए है मै उसका समर्थन करता हूँ और विरोधी सदस्य माननीय सुदीप वन्दोपाध्या जो भाषण दिए है मै उसका विरोधिता भी करता हूँ। बडए शर्म की बात है और दुःख की बात भी है कि राज्यपाल के भाषण से लेकर आज तक सता पक्ष की ओर से जो बजट पेश किया जाता है, विरोधी सदस्यो की परम्परा विरोधिता करना बन गयी है। आज जब नगर विकास के लिए छोटी-बडी कुछ म्युनिसपलिटी बनायी गयी हैं। इसकी विकास के लिए कुछ बिल्डंग बनाई गई है, हमारे विरोधी सदस्यो 30 मिनट मे ९८ इसके विरोधिता मे ही बोल गए। लगना है जैसे उनके स्वार्थ को धाक्का लगा है। विरोधी सदस्य तिलमिला गए है।

साथ ही एक बात और कहना चाहता हूँ, यह वैज्ञानिक युक्ति है एक बाल्टी गर्म पानी मे यदि एक ग्लास ठण्डा पानी मिलाकर किसी तरह की प्रतिक्रिया की आशा की जाए तो यह नामुमकिन हैं," हमारे विरोधी सदस्य यही आशा करते है। आज चबककि देश की आर्थिक स्थिति चरमरा गयी है, हमारे विरोधी सदस्यो द्वारा एसा सपना जो वास्तविक नही है। और यही कारण है जब कलकता कारपोरेशन व अन्य जगह करप्सन रोका जा रहा है तो विरोधी सदस्यो द्वारा इसका विरोध किया जा रहा है।

में कंग्रेसी सदस्यों, विरोधी सदस्यो से अनुरोध करुगा कि 78 के पहले जब आप म्युनिस्पलिटी में सरकार में थे, उस समय आपलोगो ने किस तरह का काम किया? उस समय और आज मे क्या पर्क है? यह आर अच्छी तरह जानते है। कहा जाता है कथनी ओर करनी में पर्क होता है।हमारे विरोधी दल के नेता श्री सिद्धार्थ शंकर राय महोदय नही है पश्चिम बंगाल मे जीतकर आने के बाद उन्होने कोन सा महान काम किये थे। बहरमपुर म्यूनिसपैल्टी मे करप्सन है कहने पर उसका विरोध किया जा रहा है। कहा जाता है तो कंग्रेसी सदस्य तिलमिला जाते हैं। मै आपलोगो से कहना चाहता हूँ कि आज जब हमलौग कुछ करना चाहते है तो उसकी आलोचना होती है। जन सरकार बनी है। और 78 से किस तरह सै पश्चिम बंगाल मे म्यूनिसपैल्टी, कारपोरेशन की व्यवस्था लागू किया गया है। एडमिनिस्ट्रेटिभ व्यवस्था को दूरूस्त किया गया है। डिसेन्टरलाइजेशन ऑफ पॉवर, शक्ति का विकेन्द्रीकरण किया गया है। आपलोग को पता

होगा कि आपलोग अपने शासन में इसमें जहर दे गए था। कुछ करना चाहते थे ? केवल काम का वखान करते थे। आपलोग क्या कर गए थे? कारपोरेशन के सामने समस्याए पहाड़ के जैसा था और आज विकास के साथ-ही-साथ करप्सन को रोक लगाते हैं। मे साथ ही यह कहना चाहता हूँ कि आज यही पता लगता है कि उस समय और आज मे क्या पर्क है।

आपलोगो के सामने सिर्फ चुनाव मे जीतकर आने का विषय था। जब 78 मे चुनाव कराया गया और जव वामफ्रन्ट सरकार मे आयी और 78 के बाद यहाँ की समस्याओं मे सुधार हुया है। जैसे पानी की सुविधा है। ड्रेनेज की समस्या पहले जैसी नही है। इसके साथ ही हावड़ा म्युनिस्पल कारपोरेशन 1980 से संचालन किया जा रहा है और विकास के लिए खुद पहल कर रही है। आज के परिवेश मे विशेष काम कर रहै हे तो कंग्रेस के सदस्यो द्वारा द्वारा इसका विरोध हो रहा है। आपको याद होगा 1989 मे हुए चुनाव मे 18 वर्ष के उम्र के युवको को मतदान का अधिकार दिया है। जबकि पश्चिम बंगाल में कारपोरेशन के चुनाव मे बहुत पहले से यह सुविधा दिया जा रहा है। यह क्या लोगों को विशेष अधिकार की बात देने की बात नही है। रही बजट मे आमलो की सुविधा की बात आप के कंग्रेस के जमाने में जो गड़बड़िया होती थी, पार्टी के ही आदमी को सुविधा दी जाती थी। आज वैसी बात नही है। आज जब पानी की सुविधा है ड्रेनेज की सुविधा हैती क्या यह प्रगति की बात नहीं है? क्या यह सही संचालन नही हैं? हमारी सरकार की ओर 1991-92 मे नगर विकास पर ध्यान दिया जा रहा है। स्टेट गवर्मेन्ट 55 करोड रुपया सी० एम० डी० ए० को काम करने को दिया है। जिससे ड्रेनेज का काम ट्राफिक ट्रान्सपोर्ट का काम होगा और विकास का काम होगा। जिससे छोटे- बडे समस्याओ को दूर किया जाएगा आर परिवर्तन आएगा। आज आप देखते है कि 12 कारपोरेशन और 22 म्युनिसपलिटी है जो अपने काम को सुचारु रुप से कर रहे है। एडेड एरिया मे का अच्छी तरह काम किया जा रहा है।

हम यह भी कहेंगे कि सी० एम० डी० द्वारा अच्छा काम होक रहा है। एच० आई० टी० और सी० आई० टी० दोनो ही सराहनीय काम किया है। यह भी अपने आप मे एक उपलब्धि है। कर्मचारियो की कुछ समस्याऐं है। जिसपर सरकार विशेष ध्यान दे रही है। फिनान्सीयल एसिसटेन्स टू सी० एम० सी० एण्ड अदर लॉकल वॉडी को २० लाख रुपया कर्मचारियो को डी० ए०, ए० डी०, ए०, एड हॉक वोनस हेने का हम्पलीमिन्टेशन किया गया है। इसके साथ ही मे यह बात वी कहना चाहता हूँ कि छोटी-छोटी कुछ समस्याए है। म्युनिसपैल्टी इस और ध्यान दे रही है और पे कमीसन का ध्यान इस और दिलाया गया है। राज्य सरकार इस और विशेष ध्यान दे रही है। 25 टयूवेल बनाया गया है। 1991 मे इसने और सुधारा किया गया है। क्या यह जनमुखी काम नही है ?

मै अपने साथी से खासकर कंग्रेसी बन्धु से अनुरोध करुगा कि आप अच्छी तरह देखे कि क्या किया गया है, आप जानते हे कि हवड़ा को लोग कुली टाउन के नाम से जानते थे। हवडा और कलकता के विकास के लिए हमारी सरकार ने क्या किया है कंग्रेस के जमाने मे एडमिनिस्ट्रेटर किस तरह पंगु हो गया था। हवड़ा के विकास के लिए कोई काम नही हुवा था। उन्हे एड हॉक ग्रान्ट के रुप मे एड हैंाक लोन के रूप मे कुछ भी नही दिया जाता था। १९७२ के पहले हमलोगो ने यही देखा। राज्य

ने 10 लाख रुपया कम-से-कम एड हॉक लॉन के ग्रान्ट के रूप मे दिया। इसी तरह की अनेक सुविधा दिया गया है। हंम अपने विकास का काम कर सकेंगे। ऐसे काम मे एच० आई० टी० व म्युनिसपलीटी दोनो ने बराबरी की भूमिका निभाई। जिससे विकास के रास्ते मे आने बाली अड़चने दूर किया गया।

1984 मेंहवडा कारपोरेशन का गठन किया गया। उन्हे बम्बई, दिल्ली, मद्रास आदि शहरों जैसा व्यवस्था दिया गया है। इसके विकास के लिए सेन्ट्रल सरकार से मांग किया गया कि हवड़ा के विकास के लिए 500 करोड रूपये दे। मगर हमारे कंग्रैसी बन्धु कांग्रेसी ने रास्ते मै रोडा अटकाए। मै पुछता हूँ कांग्रेसी वन्धु से कि आपलोगो ने क्या सहयोग दिए ? हमारे जो गांग्रेसी नेता विकास की बात करते है, उन्हे मे एक साथ दिल्ली चलने के लिए कहा था क्या गए एक तरह राज्य के विकास की बात कर रहे है, कलकत्ते की विकास की बात कर रहे है और वही दूसरी तरह? आपलोग दुमुखी जैसा काम करते हैं। हमारी सरकार और व्यवस्थाज जब उनसे कहती है तो वे पिण्ड छुडाते हैं। आपको पता होगा उस समय वाणिज्य मत्री श्री प्रियरजन दास मुन्सी थे। मैने उनसे अनुरोध किया थाकि आइये हमलोग दिल्ली चले। राजीव गाँधी व सेन्ट्रल मंत्री से हवडा के विकास के सम्बन्धा मे बात करे। उन्होने कहा राजनीति हो रही है, दलवाजी हो रहा है। इसके साथ मै सही कहुगा कि हवडा कारपोरेशन के विकास के लिए कांग्रेसी वन्धु बराबर विरोध किए है। यह बडे शर्म कि बात है। दूसरी बात है आज जब रास्ते की समस्या, पानी की समस्या आदि काफी हद तक दूर किया जा चुका है, आपलोग शोर मचाते है। कथनी और करनी मे फर्क वोता है। जो हवडा कल तक कुली टाउन के नाम से प्रसिद्ध था आज वहाँ कि 80 भाग 80 समस्या मिट गयी है। आज ड्रेनेज की समस्या नही है। सिर्फ आपलोगो द्वारा विरोध किया जा रहा है। हिन्दी मे एक कहावत है "जिनके मकान खुद शीशे के होते है वे दुसरो के उपर पत्थर नही फेका करते "हमारे कांग्रेसी वन्धु जो हमेशा करप्सन किए है वो देश के विकास की बात क्या करेगे?

यही कहते हुए माननीय मत्री ने जी बजट पेश किए है उसका समर्थन करते हुए और विरोधी सदस्यो द्वारा विरोध मे जो भाषण दिए है उसका विरोधिता करते हुए अपना वक्तव्य शेष करता हूँ।

**[4.25 – 4.35 P.M.]**

**শ্রী শংকর দাস পাল ঃ** মিঃ স্পীকার স্যার, পৌরমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমরা যে কাট মোশান পেশ করেছি তা সমর্থন করে আপনাদের মাধ্যমে কিছু কথা বলতে চাই। আমি প্রথমে যে বইটি আমার হাতে এসেছে, বুদ্ধদেব বাবুর বাজেট বক্তৃতায় যা লেখা আছে তা থেকে উল্লেখ করছি -"গণতান্ত্রিক রাজনীতির প্রতি আমাদের দায়বদ্ধতা দ্বর্থহীন এবং নগর এলাকাগুলির উন্নয়নের দায়িত্ব যে ঐসব এলাকার নির্বাচিত জনপ্রতিনিধিদের ওপরই ন্যস্ত থাকা উচিত এই নীতির প্রতি আমরা ও আস্থাশীল।" আর একটা লিখেছেন, " মহাশয়, আপনার জানা আছে যে স্থানীয় পৌরসংঘগুলি চরম আর্থিক অনটনে ক্লিষ্ট। বিপুল মূল্যবৃদ্ধি এই পরিস্থিতিকে আরো জটিল করে তুলেছে। এই কারণে ঐ পৌরসংঘগুলিকে অধিকতর আর্থিক সহায়তা দেওয়ার কথা আমাদের বিবেচনা করতে হয়েছে।" এটা স্যার, ওনার বক্তব্য। এখন স্যার, আমি আপনাকে স্মরণ

করিয়ে দিতে চাই, এ্যাডমন্ড বার্গ একজন মস্তবড় পার্লামেন্টেরিয়ান। তিনি একটা কথা লিখেছেন- ডেমোক্রেসি ফর দি পিপল্ বাই দি পিপল্ অফ দি পিপ্‌ল। কিন্তু স্যার, বহরমপুরের ব্যাপারে, সেখানকার পৌরসভার ব্যাপারে সম্পূর্ণ বিপরীত অবস্থাটা ঘটে গেল। মাননীয় পৌরমন্ত্রী যেখানে লিখছেন, " ... গণতান্ত্রিক রীতিনীতির প্রতি আমাদের দায়বদ্ধতা দ্ব্যর্থহীন ...।" গণতান্ত্রিক রীতিনীতির প্রতি তাঁর শ্রদ্ধা সবএ অর্থহীন, পচা কথা এবং বাস্তবে বিরোধীতা। তার প্রমাণ বহরমপুর পৌরসভা। বহরমপুর পৌরসভার ব্যাপারে কিছু কথা বলতে হবে বুদ্ধদেব বাবুকে। উনি যদি জেদ ধরে থাকেন, তার উত্তর উনি পেয়েছেন। উনি সরকারে আছেন, সাত মাস হয়ে গেল পৌরসভায় আজ অচল অবস্থা সৃষ্টি হয়েছে সেদিকে ওঁর দৃষ্টি থাকা উচিত।

পৌরসভার বাজেট ২১.৬.৮৭ তারিখে - তার বাজেট বই হাউসের সামনে দেখিয়েছেন, এই বইকে একেবারেই বিশ্বাস করিনা, বাজেট বইটি একটি ফলস্ বলে প্রমাণিত হয়েছে এবং মানুষ সেটা বুঝতে পেরেছে। এই পবিত্র বিধানসভায় গত ২১.৬.৮৭ তারিখে সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায় মহাশয় বলেছিলেন মাননীয় পৌরমন্ত্রীকে যে, তিনি কি বহরমপুর পৌরসভা ভেঙ্গে দেবেন। তার উত্তরে মাননীয় বুদ্ধদেববাবু বলেছিলেন যে আমরা ভাঙ্গিনা, গড়ি। এটা কোন বুর্জোয়া কাগজের কথা নয়, এটা আপনাদেরই গণশক্তি কাগজের কথা। উনি ১৯৮৯ সালেও একই কথা বললেন। তারপরেএকটা ঘটনা ঘটে গেলো। রাজীব গান্ধী নগরপালিকা বিলে আমাদের কটকে ডাকলেন, গোটা ভারতবর্ষের সমস্ত চেয়ারম্যানদের ডাকলেন। কিন্তু এখান থেকে পৌরমন্ত্রী নির্দেশ দিলেন যে কোন পশ্চিমবঙ্গের কোন পৌরসভা থেকে কোন চেয়ারম্যান নগরপালিকা বিলে কটকে যেতে পারবে না। স্যার, আমি কিন্তু গিয়েছিলাম, সেখানে গিয়ে রাজীব গান্ধীকে বললাম, রাজীবজী, আমি মিটিংয়ে এসেছি, কিন্তু মিটিং থেকে গিয়ে দেখবো যে আমার বহরমপুর পৌরসভা ভেঙ্গে দিয়েছেন। তারপরে ১৯৮৯ সালের ফোর্থ আগষ্ট (৪ঠা আগষ্ট ) এক রাতের অন্ধকারে নির্বাচিত পৌরসভা বোর্ডকে ভেঙ্গে দেওয়া হল।. চমৎকার কথা, আমরা তারপরে হাইকোর্টে গেলাম, হাইকোর্ট রায় দিলেন ২২ শে সেপ্টেম্বর ১৯৮৯ সাল। কিন্তু মাননীয় পৌরমন্ত্রী সেই জবাবের সুযোগ না দিয়ে অযোগ্য পরিচালনার অভিযোগ করে চেয়ারম্যানকে বরখাস্ত করলেন। এইভাবে কোন ব্যাক্তিকে খারিজ করা যায়না। অবশ্যম্ভাবী প্রতিক্রিয়া হবে সংশ্লিষ্ট ব্যক্তির। সামাজিক মর্যাদা ও প্রতিষ্ঠার হানি, বক্তব্য না শুনে জনপ্রতিনিধিকে দোষারোপ করে কলঙ্কিত আরোপ করা চলে না। ১৯৮৯ সাল চলে গেলো, ১৯৯০ সাল চলে এলো। এই ১৯৯০ সালের পৌর ইলেকশনে সিপিএমের ভরাডুবি হল। বহরমপুরে সিপিএম ১ তাও ৬ ভোটে জিতে, আর এস পি ১টি এবং সেখানে ৩০ এর মধ্যে ২৬টি আসন পেলো।

অর্থাৎ সি পি এম ১টি আসন পেলো ৬ ভোটে জিতে, আর এস পি পেলো এবং কংগ্রেস সেখানে ২৬টি আসন পেলো। একটা অন্যায় তো বেশীদিন চলতে পারে না। উনি ভাবছেন ওঁনার তো একটা দায়িত্ব আছে, তাই উনি পশ্চিমবঙ্গের জ্যেঠামশাই হয়ে বসে থাকুন আমার কোন আপত্তি নেই। কিন্তু ওঁনাকে বহরমপুরে জ্যেঠামশাইগিরি করতে দেবোনা। বহরমপুরে আমি যতদিন থাকবো ততদিন আমি ওঁনাকে ওখানে জ্যেঠামশাইগিরি করতে দেবো না। অতএব, বুদ্ধদেববাবুকে বলি, ওঁনার ক্ষমতা আছে, ক্ষমতা প্রয়োগ করবেন, কিন্তু এটাও জেনে রাখবেন আমিও স্পোর্টস ম্যান। আমি আগেই বলেছি যে ক্ষমতা থাকলে তার একটাই পথ টাকা বন্ধ করে দেওয়া। উনি তখন ঠিক করলেন যেকরেই হোক টাকা বন্ধ করে দিতে হবে। আমি তখন দিল্লীর থেকে গিয়ে গঙ্গা এ্যাকশান প্ল্যানের জন্য টাকা নিয়ে এসেছি। তখন দিল্লীতে রাজীব গান্ধী প্রধান মন্ত্রী, তিনি ওই টাকা দিয়ে দিলেন। সেই সময়ে অজিত পাঁজা, প্রিয়রঞ্জন দাস মুন্সী দিল্লীতে, তাঁরাও সম্মতি দিলেন। কিন্তু এখানে পৌরমন্ত্রীর সেটা সহ্য হল না, একটা পৌরসভা টাকা নিয়ে আসবে, এটা কি করে হয়, এতে বাধা দিতেই হবে। রাজীব

গান্ধী তখন দিল্লীতে আছেন, অজিত পাঁজা এবং প্রিয় রঞ্জন দাস মুন্সীও তখন দিল্লীতে, তাঁরা আমার কাজে খুশী হয়ে ওই টাকা দিলেন, আমি বললাম ফান্ড ডাইভারশান করা হবে। আমি বারেবারে বলেছি যে, ফান্ড ডাইভারশান করছি, করবো।রাজ্য সরকারকে নিশ্চয় টাকা দিতে হবে, সময়মত টাকা চাই। আমরা তো আর ভিক্ষা চাইছি না, আমাদের দেয় টাকা আপনাদের দিতে হবে। আমার ওখানে স্যাংসান্ড পোস্ট ৫৪৭, বারেবারে ওই পোস্টের জন্য মন্ত্রীকে বলেছি কিন্তু উনি দিচ্ছেন না। আমি স্বীকার করছি ক্যাজুয়াল লেবার নিয়েছি, কেন নেবো না, কেন ওঁনার মনে নেই। ইলপাস মিটিং হয়েছিল শিশির মঞ্চে, সেই মিটিংয়ে সমস্ত পৌরসভার চেয়ারম্যানদের এবং উনি ভাইসচেয়ারম্যানদের ডেকেছিলেন। শিশির মঞ্চে সেই ইলপাস মিটিংয়ে তিনি বলেছিলেন পৌরসভায় লোক নিচ্ছে আমি জানি, কিছু করতে পারছি না, এবং সেইকারণে একটি কমিটি করবো। আপনি তো বললেন কমিটি করবেন, দায়িত্ব নেবেন কিন্তু আর্শ্চযের ব্যাপার যে আজ ২বছর হয়ে গেলো সেই ইলপাস মিটিং হয়ে গেলো শিশির মঞ্চে অথচ আপনি কোন ব্যবস্থা নিলেন না। এইভাবে ভাঁওতা দিয়ে আর কত দিন চলতে পারে; কেবল ভাঁওতা দিয়ে একটা রাজ্যসরকার বেশীদিন চলতে পারেনা। এই ভাঁওতার ফলে আজকে ত্রিপুরা হাত ছাড়া হয়েছে, কেরালা হাতছাড়া হয়েছে। মনে রাখতে. হবে এই ভাঁওতা দিয়ে বৃহত্তর কাজকরা যায় না।

**[4.35 – 4.45 P.M.]**

উনি আমাকে বলেন লোক ছাড়িয়ে দাও, স্যার আমি ছাড়াব কি, উনি চিঠি পত্র পড়েন কিনা আমি জানিনা, ওনার অফিসাররাই দায়ী। অফিসাররাই ভয়ে কথা বলেন না। মানুষকে জন্মিলে মরিতে হয়, কিন্তু মানুষ স্বপ্ন দেখতে ভালবাসে, মাননীয় মুখ্যমন্ত্রীর বয়স হয়েছে, মুখ্যমন্ত্রীর দীর্ঘায়ুকামনা করি, উনি পশ্চিমবাংলায় রাজত্ব করুন, উনি আমেরিকায় যান আমাদের রিপ্রেজেন্ট করুন। আজকে অফিসারদের হিসেব করে কথা বলতে হয়, ভাবছে উনি যদি আবার মুখ্যমন্ত্রীর চেয়ারে বসেন - সেইজন্য ওরা ভয়ে কথা বলতে চায়না। তাই ওদেরকে খুব হিসেব করে কথা বলতে হয়। স্যার, আমি আশা করবো পৌরমন্ত্রীর কান্ডজ্ঞান ফিরে আসবে, ফিরে আসবে তাঁর মূল্যবোধ তাঁর পলিটিক্যাল ডেক্সটারিটি। কিন্তু স্যার আজকে আপনি চিন্তা করতে পারছেন না পৌরসভায় আমরা যে জিনিসগুলি চিন্তা করি - আমি ৩৭ বছর ধরে পৌরসভার সঙ্গে যুক্ত আছি, কিন্তু স্যার, আপনার ঐ চেয়ারে এক সময় বসতেন শঙ্কর দাস ব্যানার্জী তিনি কিন্তু কোনদিন অঞ্চল প্রধানের পদ ছাড়েননি। আমাকেও সরানোর জন্য অনেক চেষ্টা করেছিলেন কিন্তু বহরমপুর পৌরসভা ছাড়াতে পারেননি - এটা গ্যারান্টি দিয়ে বলতে পারি আপনারা বারবার চেষ্টা করেছিলেন আবার আপনাদের নেত্রী আমার বিরোধী প্রার্থী তিনিও আমার কাছে হেরে ভূত হয়ে গেলেন। স্যার, উনি অনেক কথা বলে এসেছিলেন, তাই আজকে জানাচ্ছি, উনি পৌরসভার কিছু খবর রাখেন না, উনি রাইটার্সে বসে থাকেন আর লালবাতি দেখিয়ে এনগেজ থাকেন আর পার্টির কাজ করেন। পার্টির কাজ তো নিশ্চয় করবেন, তা নাহলে এতগুলো ক্যাডারের পেট চলবে কি করে? স্যার, সেন্ট্রাল ভ্যালুয়েশান বোর্ডকে উনি বহরমপুর পৌরসভায় নিয়ে গেলেন, বহরমপুর পৌরসভাতো এগ্রিকালচারাল ডিস্ট্রিক্ট, ইনডাষ্ট্রিয়াল ডিস্ট্রিক্ট নয়। আমরা ভেবেছিলাম সেন্ট্রাল ভ্যালুয়েশান বোর্ড যে ট্যাক্স নির্ধারিণ করবে তা গরীব মানুষের পক্ষে, কিন্তু গরীব মানুষেরা তো ট্যাক্স দিতে পারেনা সে ক্ষেত্রে ওদের ঐ হারের ট্যাক্স কি করে দেবে! কিন্তু বহরমপুরের মানুষ সচেতন তারা হাইকোর্টে কেস ফাইল করে দিল ফলে ওরা ট্যাক্স ইমপোজ করতে পারল না। আজকে তিন বছর হয়েগেল বহরমপুর পৌরসভা কোন ট্যাক্স পাচ্ছে না। আজকে বহরমপুর মিউনিসিপ্যালিটির যারা প্যানেল অফ এ্যাসেসারস আছে তাদেরকে দিয়ে যদি ওল্ড সিস্টেমে ট্যাক্স নির্দ্ধারণ করা হোত তাহলে এই অবস্থা হোত না। আজকে বহরমপুব মিউনিসিপ্যালিটি এই যে

৩ বছর ধরে বঞ্চিত হচ্ছে তাঁর জন্য দায়ী কে - তার জন্য দায়ী হচ্ছেন আমাদের বামফ্রন্টের মন্ত্রী বুদ্ধদেব বাবু। এবারে দ্বিতীয় প্রশ্নে আসছি সেখানে সেন্ট্রাল ভ্যালুয়েশান বোর্ড নেয়ে যখন এই অবস্থা তখন সেখানে এনহান্সমেন্ট অফ পে করে দিলেন। যেহেতু হাতে কলম আছে, তাই অফিসারকে একটা ডিরেক্শেন দিয়ে দিলেন এবং একটা সার্কুলার হয়ে গেল - এনহান্স অফ পে হয়ে গেল। টাকা কোথায়, পৌরসভা তো চলেই না, উনি বলে দিলেন ওউন ফান্ড, পৌরসভার নিজের চলবারই ক্ষমতা হয় নেই। উনি কি ভাবেন আমি জানিনা, যে ভুল একবার করেছেন সেই ভুল উনি বারবার করে যাচ্ছেন। আমি বারবার ওনাকে বলছি জেদ করবেন না, রিজিড হবেন না। আমি বলেছি এখানে আমার বা আপনার কি আছে, আসুন না, আমার যদি অপরাধ হয়ে থাকে আমাকে জেলে ভরে দিন , আমার যদি কোন ডিফালকেশান হয়ে থাকে আপনারা আমাকে জেলে ভরে দিন - কিন্তু বুদ্ধদেব বাবু আপনি এত রিজিড হচ্ছেন কেন? এখানে যদি ডাইভারশান - এর কারণ হয়ে থাকে তাহলে আমার আগে আপনাকে ঢুকতে হবে, জ্যোতিবাবুকে ঢুকতে হবে, তারপর আমি যাব। কারণ ডাইভারশান ইজ নট এ্যান অফেন্স।

আমি যতটুকু আইন জানি। এটা বুদ্ধদেববাবু বোঝাবার চেষ্টা করবেন, এত রিজিড হবেন না। তারপর এনহ্যান্সমেন্ট আন্ডার রোপার ব্যাপারে বলেছেন স্টাফ বেড়েযাচ্ছে। ওরা তো শ্রমিক দরদী সরকার তাঁদের মাইনে বাড়িয়ে যাচ্ছেন, টাকা তো দেবার ব্যবস্থা করবেন, অথচ এদিকে বলছেন সব ওউন ফান্ড। উনি টাকা দেবেন না, অথচ সব ইচ্ছামত বলে যাচ্ছেন। উনি বোনাস ডিক্লেয়ার করে দিলেন, নিশ্চয় দেব সব ওউন ফান্ড। মিউনিসিপ্যালিটি গুলির মাহিনা দেবার ক্ষমতা নেই, তেল আনতে নুন ফোরায় আর উনি মাতব্বরি করে যাচ্ছেন আর কাগজে বেরিয়ে যাচ্ছে ওনাকে কিছু বলা যাবেনা। কিন্তু বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করি কেয়া কাম কিয়া হ্যায়, হামনে বহুত কাম কিয়া হ্যায়, আপনে কুছ নেহি কিয়া হ্যায়।

এই ইতিহাস নিয়ে পশ্চিমবঙ্গ চলবে? আজকে চিন্তা করতে হবে। আমি বারবার বলে আসছি যে, সাত মাস ধরে বহরমপুর পুরসভা স্ট্রাইক আছে। আমি জানিনা, আমার কাছে কতকগুলি জি. ও. এসেছে স্যার, এই জি. ও. তে সরকারের টাকা যায় এই জি. ও.তে বহরমপুরের কোন নাম নেই। এতো রিজিড হবেন কেন হবেন স্যার? আমি আপনার মাধ্যমে জানতে চাইছি , সমস্ত পুরসভার নাম আছে, অ্যালোটমেন্ট হয়েছে কিন্তু বহরমপুরের কোনো নাম নেই। আমি আপনাকে অনুরোধ করছি স্যার, আর বেশীদিন বহরমপুরের লোককে কষ্ট দেওয়া যাবে না, বহরমপুরের মানুষ ধৈর্যচ্যুত হয়েছেন। বহরমপুরের মানুষ পাঁচ তারিখে নাগরিক কমিটির পক্ষ থেকে বন্ধ ডেকেছেন। কংগ্রেস থেকে বারো তারিখ বন্ধ ডাকা হয়েছে। একটা কথা জেনে রাখবেন যে, লেবু কচলালে বেশী সেটা তেঁতো হয়ে যায়। আমিস্যার আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, বৃটিশ আমলে সতীশ সামন্তর কথা আপনাদের মনে আছে, আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, বেশী তেঁতো করবেন না। সতীশ সামন্ত বৃটিশের সময় কয়েকদিন দেশ স্বাধীন করেছিলেন, আমি বারবার স্মরণ করিয়ে দিতে চাইছি যে একটা ছোট জিনিষকে এতো বড় করে দেখবেন না। অজয় মুখার্জীর কথা ভুলে যাবেন না। মিদনাপুর স্বাধীন হয়েছিলো। একটু স্পোর্টসম্যান স্পিরিটে আসুন না। বুদ্ধদেববাবু একটু স্পোর্টসম্যান স্পিরিটি নিয়ে আসুন না। অসুবিধা কোথায় আছে? খেলায় তো হারজিৎ আছেই, উনি না হয় আমার কাছে তিনবার হেরেইছেন। কি হয়েছে তাতে ? আপনাদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, ভি. পি. সিংয়ের দল, এন. টি. আরের. দল সেই দলে এন. টি. আর। কিসব যাত্রা, টাত্রা, থিয়েটার করেন। তাঁর সরকারকে আমাদের ইন্দিরা গান্ধী ভেঙ্গে দিয়েছিলেন, স্যাব এটা আমি ওঁনাকে শিক্ষা দেবার জন্য,

বোঝাবার জন্য বুদ্ধদেববাবুকে বলছি, এন. টি. আরের সরকারকে ভেঙ্গে দিয়েছিলেন কিন্তু ইন্দিরা গান্ধীর একটা স্পোর্টস্যান স্পিরিট ছিলো এবং আমাদের পার্টির লোকেরা যখন বললেন যে ম্যাডাম এটা ঠিক কাজ হয়নি। নির্বাচিত সরকারকে ফেলে দেওয়া যায়না। ম্যাডাম তখন এন. টি. আরের সরকারকে ফিরিয়ে দিয়েছিলেন। ইন্দিরা গান্ধী এন. টি. আরের সরকারকে ফিরিয়ে দিয়েছিলেন। আমি ভেবেছিলাম বুদ্ধদেবাবু জেদ করবেন না। কি আছে বুদ্ধদেববাবু - আপনিও আপনার নিজের টাকা দিচ্ছেন না, আমি ও আমার নিজের টাকা দিচ্ছি না। অতএব আসুন না, অসুবিধা কি আছে? কিছুদিন আগে একটা চিঠি পেলাম, এখান থেকে একটা কমিটি যাচ্ছে, মিউনিসিপ্যাল ইঞ্জিনীয়ারিং ডাইরেক্টরেট থেকে, অফিসাররা যাচ্ছেন। ডি. এমের. অফিসে আমাকে ডেকে পাঠালো। যখন অফিসাররা গেলেন আমি বললাম, আপনারা কোথা থেকে এলেন মশাই? বললেন এনকোয়ারী কমিটি থেকে আসছি। বা আপনারা এনকোয়ারী কমিটিতে কিন্তু মিউনিসিপ্যালিটিতে তালা ঝুলছে। বা আপনারা বাইরে থেকে কি করে এনকোয়ারী করবেন? যাক, আপনাদের টি. এ. ফি. এ আসবে। ঠিক আছে, অসুবিধে হবে না। আপনারা যখন এসেছেন তখন তালা খুলুন,, তখন ওঁনারা বললেন সেটা কি করে পারবো? তাহলে বুদ্ধদেববাবু জেনেও না জানার ভান করছেন। তালা ঝুলছে উনি অফিসারকে এনকোয়ারী করতে পাঠালেন। আমি স্যার আপনার কাছে নিবেদন করছি, এই এতোগুলো আমাদের অপোজিশানের লীডার শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়ও কিন্তু জ্যোতিবাবুকে চিঠি দিয়েছিলেন যে, বহরমপুর সম্বন্ধে চিন্তা করুন। মানুষ কষ্ট পাচ্ছেন। আমি তাই বুদ্ধদেববাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, রিজিড হবেন না। আসুন, যদি আপনি আমার সঙ্গে বসতে না চান, আমাদের নেতা আছেন যাঁরা কংগ্রেসের তাঁদের সঙ্গে বসুন। জট ছড়ানোর কথা চিঠিতে জানিয়েছি। সিভিল সাপ্লাই গঙ্গা অ্যাকশান প্ল্যান যেটা আমার হাত থেকে নিয়ে নিয়েছেন। আই. ডি. এস. এম. টির টাকা ২৫০, মনে রাখবেন মাইনে দেবার জন্য দুশো পঞ্চাশ টাকা। আর আন্ডার সিক্সটি সিক্সে, ফোর প্রভাইসোতে আমি চাকরি দিয়েছি, যেটা চেয়ারম্যানের ক্ষমতা আছে। চেয়ারম্যানের ক্ষমতাবলেই আমি চাকরি দিয়েছি। দুশো একান্ন করিনি, দুশো একান্ন করলে স্টেট গভর্ণমেন্টের অ্যাপ্রুভ্যাল নিতে হতো। এইগুলি বোঝাবার চেষ্টা করছি, কারণ আপনি ব্যস্ত বাগিস লোক। আপনার সময় নেই আমি জানি। কিন্তু এইগুলি বোঝবার চেষ্টা করবেন। জ্ঞান চক্ষু একটু উন্মিলিত করবেন। স্যার, এই কথাগুলিই আমি শুধু বুদ্ধদেববাবুকে বলবো। আইনের ব্যাপার হলে - আপনি স্যার স্পীকার ছাড়াও একজন আইনজ্ঞ মানুষ। স্যার, আমার মনে হয় বুদ্ধদেববাবু হাইকোর্টে কেস করবার আগে আপনার কাছে থেকে যদি আইনের পরামর্শ নিতেন তাহলে আমার মনে হয় এতো ভুল উনি করতেন না। উনি এতো ভুল করতেন না। ওঁনাকে অফিসাররা বারণ করেছিলেন, এইভাবে কেস হয় না। কিন্তু উনি রিজিড। শঙ্কর দাস পালকে দেখে নেবো। আমি জানিনা, আমার সঙ্গে ওঁনার কোনদিন পরিচয় নেই। যা মিউনিসিপ্যালিটি করতে এসে পরিচয়। উনি অবশ্য, যখন আমি চেয়ারম্যান ছিলাম, যেহেতু চেয়ারম্যান স্যার, গায়ে গন্ধ, টন্ধ আছে - আমার সঙ্গে উনি দেখা, টেখা করতেন না। অবশ্য এম. এল. এ। হওয়ার পর একদিন দেখা করেছেন। যেটা উনি করেছেন স্যার সেটা আমি বলবো। এইটাই স্যার আমার বক্তব্য। তাই আপনার মাধ্যমে, আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন, আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং বুদ্ধদেববাবুর জ্ঞান চক্ষু যাতে উন্মিলীত হয় আমি সেই অনুরোধ করে এবং এই প্রার্থনা জানিয়ে এবং বাজেটের বিরোধীতা করে এবং কাট মোশানগুলিকে সমর্থন করে আমার বক্তব্যশেষ করছি।

**[4.45 – 4.55 P.M.]**

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলী :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের জনবিরোধী বাজেট করাল কালোছায়া অবশ্যম্ভাবী পশ্চিমবঙ্গের উপর চেপে বসেছে। কেন্দ্রের সংখ্যালঘু সরকার ৭,৭১৯ কোটি টাকার একটি ঘাটতি বাজেট পেশ করেছেন। তারা দাম বাড়িয়েছেনচিনি, সারের ও পেট্রোলের। চিনির দাম বাড়বে ৮৫ পয়সা। দেউলিয়া বাজেটের শতকরা ৩৪ ভাগ আসবে দেশী ও বিদেশী ঋণ থেকে। মারুতি জিপসীর দাম বাড়ছে ঠিকই, কিন্তু আনুপাতিক ভাবে দাম বেশী বাড়ছে আলু, পেয়াজ, ভোজ্যতেল, খাদ্যশষ্য ও অন্যান্য পণ্যসামগ্রীর। এর জন্য দেশে হাহাকার উঠবে। এই যেভাবে করের হার বাড়িয়েছেন, তাতে সাধারণ মানুষের ক্রয় - ক্ষমতা হ্রাস পাচ্ছে। কেন্দ্রের এই প্রতিক্রিয়াশীল কংগ্রেস সরকার বারবার পশ্চিমবঙ্গ সরকারকে উপদেশ দেন নিজেদের পায়ে দাঁড়াবার জন্য। আমি বলি, পশ্চিমবঙ্গ নিজের পায়ের উপর দাড়িয়ে আছে। তার প্রমাণ হল এই আর্থিক ডামাডোলের দিনেও জনপ্রিয় সরকার পর পর চারবার ঘাটতিহীন বাজেট পেশ করেছেন। তারা নতুন কর বসিয়েছেন মাত্র ৬৭ কোটি টাকা। এর বেশীটাই আসবে জেনারেটর, লিফ্ট্, কেবল টিভি-র থেকে। তাই প্রথমেই জনমুখী অর্থনীতির এই সাফল্যকে অভিনন্দন জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আগের বক্তা বহরমপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান যে বক্তব্য রেখে গেলেন সে সম্পর্কে আমি পরে উল্লেখ করব। আমি কলকাতা সম্পর্কে প্রথমে বলতে চাই। রবীন্দ্রনাথ, বিদ্যাসাগর, রাজারামমোহন রায়, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস ও সুভাষচন্দ্রের ৩০০ বৎসরের তিল তিল করে গড়ে ওঠা তিলোত্তমা সুন্দরী এই কলকাতা। ১৯৮১ সালে খাস কলিকাতার লোকসংখ্যা ছিল ৩৩ লক্ষ ৫হাজার। এই লোকসংখ্যার ৩০ ভাগ থাকে বস্তিতে। কলকাতা পৌরনিগমের প্রতীকে লেখা আছে পুরশ্রী বিবর্দ্ধন। কিন্তু শ্রীময়ী কলকাতায় খাটা-পায়খানা আছে প্রায় দেড়লক্ষ। আর ৫৬ হাজার নগরবাসী থাকেন ফুটপাতে। কর্পোরেশান কংগ্রেসী আমলে ছিল কায়েমী স্বার্থের। মুষ্টিমেয় কয়েকজন নেতা কর্পোরেশানকে কুক্ষিগত করে রেখেছিলেন। এই পৌরনিগমকে অর্দ্ধেক চাকুরে ছিলেন অদৃশ্য ভূত।কেবল বেতন নেবার দিন দৃশ্যমান হতেন। বামফ্রন্টের আমলে এল প্রগতির জোয়ার, অচলায়তনের প্রাচীর ভাঙ্গল, এল নতুন দিন। আমার বিরোধী বন্ধুরা নানা কথা বলেছেন। কলকাতা পুরবাসীদের জন্য ৪.১৪টি হাসপাতাল শয্যা ও ৩.৩৬টি প্রাথমিক বিদ্যালয় আছে।

এই গড় কত উঁচু তাঁরা একটু খতিয়ে দেখতে পারেন এই অনুরোধ তাঁদের আমি করব। একথা আমরা বলছিনা যে তিলোত্তমা সুন্দরী কলকাতাকে বামফ্রন্ট মনের মত করে গড়ে তুলতে পেরেছে। পারব কি করে, কেন্দ্রীয় তহবিলে রাশ বেঁধে রাখা হয়েছে আপনারা জানেন। এই রাশ বেঁধে রাখা সম্পর্কে আমি পরিষ্কার বলতে চাই বিগত কর্পোরেশানের মেয়র শ্রদ্ধেয় কমল বসুর নেতৃত্বেকলকাতার নাগরিক সমিতি প্রয়াত প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে কলকাতার উন্নয়ন করার জন্য ১৮২৫ কোটি টাকা দাবি করে একটা স্মারকলিপি দিয়েছেন। রাজীব গান্ধী কথা দিয়েছিলেন হ্যাঁ, এই টাকা দেব, তার একটা পয়সাও পশ্চিমবঙ্গ সরকারকে দেয়নি। বর্তমানে কংগ্রেসের সংখ্যালঘু সরকার সেখানে বসে আছে, ঐ টাকাটা পৌর বিভাগের খরচ করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের হাতে যাতে আদায় করে এনে দেন এই অনুরোধ আমি ওদের কাছেরাখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় তহবিলে রাশ ওরা বেঁধে রেখেছেন, আমি সেই সম্পর্কে আপনার নজরে আনছি। কলকাতা পুর নিগমের আয় এত অপ্রতুল যে কর্মচারীদের বর্ধিত বেতন খাতে রাজ্য সরকারকে গত বছরে ১৪ কোটি টাকা অনুদান দিতে হয়েছে। তাই এক কথা বলা যায় যে তীব্র আর্থিক অনটনের মধ্যে ও বাম শাসনের আমলে কলকাতা যথেষ্ট প্রগতির স্বাক্ষর রেখেছে। তার প্রমাণ পর পর কলকাতা পৌর

ভোটে বামফ্রন্টের জয়। এক কর্মকান্ডের মধ্যে ও বামফ্রন্ট পরিতৃপ্ত নয়। সুন্দরী কলকাতাকে সম্পূর্ণভাবে গড়ে তুলতে গেলে আরো অনেক কিছু করতে হবে। সর্ব প্রথম সমস্ত বস্তিতে স্বাস্থ্য সম্মত পায়খানার ব্যবস্থা করতে হবে, সমস্ত খাটা পায়খানা নির্মূল করতে হবে। এই প্রসঙ্গে আমার বিধানসভা কেন্দ্র শ্যামপুকুর কেন্দ্রের বিভিন্ন ওয়ার্ডের কিছু সমস্যার প্রতি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। (১) ২৩ নং বাগবাজার স্ট্রীট বস্তি। এখানে অধিকাংশ ঘর আলোর অভাবে অন্ধকার হয়ে আছে। কলকাতাব প্রায় বস্তি অন্ধকারে ডুবে আছে। কিন্তু ওই ইলেক্ট্রিক সাপ্লাই অফিসে ফর্ম আনতে গেলে ফর্ম দিয়ে দেয় এবং বলে পৌর পিতাদের সই করে ফর্ম জমা দিলে ইলেক্ট্রিক লাইন পাবে। বস্তিবাসীরা সেই ফর্ম ফিল আপ করে পৌর পিতাদের স্বাক্ষর করিয়ে ইলেক্ট্রিক সাপ্লাই অফিসে জমা দেওয়ার পর বিগত ২ বছর একটা বস্তিতে ও বৈদ্যুতিক আলোর জন্য কোন মিটার দেওয়া হয়নি। এই সম্পর্কে আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সমস্ত বস্তিগুলিতে আলোর ব্যবস্থা করা যায়। এই দায়িত্ব তিনি গ্রহণ করবেন। এখানে বেশীর ভাগ বস্তিতে কোন প্রস্রাবাগার নেই। ১৯ এ শিবশঙ্কর মল্লিক লেন বস্তি। এই অঞ্চলে বস্তিবাসীদের পাণীয় জলের তীব্র সমস্যা। বস্তির ভেতরে রাস্তা মেরামতের বস্তির বহুমানুষের বাড়ি ভেঙ্গে পড়ার মুখে। বাড়ি ঠিক করার অর্থ এদের নেই। এ ব্যাপারে সরকারকে ভাবতে অনুরোধ করছি। একই অবস্থা ৬ নং বস্তি, ফুলবাগান বস্তি প্রভৃতি। ১৫/১/১ এ বিশ্বকোষ লেনের একটি গলি কর্পোরেশান গলি নামে পরিচিত, যেভাবে পরিত্যক্ত অবস্থায় গলিটি পড়ে আছে তাতে গলির দুপাশে বাড়িগুলিতে মানুষের থাকা অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। কলকাতা কর্পোরেশানের কোন মেন্টেন্যান্স নেই। বর্তমান বাজেটে বেন্টিঙ্ক স্ট্রীট, রামমোহন সরণী, মানিকতলা মেইন রোড, ঢাকুরিয়া ষ্টেশন রোড প্রভৃতি রাস্তার পরিবর্ধন ও সংস্কার করার জন্য উপযুক্ত অর্থ বরাদ্দ করা হয়েছে। কিন্তু চিতপুর, ধর্মতলা স্ট্রীট, মহাত্মা গান্ধী রোড, সুরেন্দ্র নাথ ব্যানার্জী রোড প্রভৃতি প্রধান প্রধান রাস্তাতে যানজট দূর করতে প্রশস্তি করণের কর্মসূচী নিতে হবে।

**[4.55 – 5.05 P.M.]**

গত কয়েক বছরের পুরাতন জলের পাইপগুলি আসতে আসতে পরিবর্তন করে জল সরবরাহের বাধা দূর করা যায় কিনা — তার জন্য। আমি পৌরমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি শহরের বড় বড় স্থানে বামফ্রন্ট সরকার প্রশস্ত পাইপ বসিয়েছেন। আরো প্রয়োজন আছে। টালির নালার উপযুক্ত সংস্কারের প্রয়োজন আছে। সামান্য সংস্কার হয়েছে । গঙ্গার জোয়ারের জল টালির নালা দিয়ে ঢুকে বাঁশদ্রোনি, গড়িয়া প্রভৃতি পার্শ্ববর্তী নীচু এলাকাগুলি জলমগ্ন হয়ে সেখানকার অধিবাসীদের অশেষ দুর্গতি ঘটায়। এটা সংস্কার করা দরকার। এটা সংস্কার করে সেখানকার মানুষগুলিকে যদি বাঁচানো না যায়তাহলে সেই ষ্ট্যাগন্যান্ট জলে যে বিশাল মশক বাহিনী গজিয়ে উঠবে তার হাত থেকে এলাকার মানুষদের বাঁচানো খুবই মুস্কিল হবে। ইতিমধ্যেই সেই এলাকার মানুষকে ম্যালেরিয়ায় আক্রান্ত অবস্থায় হসপিটালাইজড্ করতে হয়েছে। এই সংবাদ আমি পেয়েছি। প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা মাত্র ৩১৭ টি। এর মধ্যে বেহালায় ১৮টি, গার্ডেনরীচে ২০টি আছে। আরো প্রয়োজন আছে তা নাহলে কলকাতার স্বাক্ষরতা শতকরা ৬৯ থেকে বাড়বেনা। কলকাতা বস্তি উন্নয়ন প্রসঙ্গে আমি বলতে চাই - কলকাতার প্রতি বর্গ কিলোমিটারে লোক সংখ্যা গড়ে ৩১ঃ৭৭৯ জন। বস্তি এলাকায় লোক সংখ্যা ১,৬২,৮৬৬ জন প্রতি বর্গ কিলোমিটারে। বস্তির উন্নতি ব্যতিরেকে কলকাতার উন্নতি অসম্ভব। মেট্রো রেলের কাজের গাফিলতির জন্য রাস্তায় যান জটের সৃষ্টি হয়েছে। মেট্রো রেলের ভিতর গর্ত করা আছে। তার মধ্যে জল ঢুকে ভয়ঙ্কর নোংরা অস্বাস্থ্যকর অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে মশার উৎপাদন বৃদ্ধি হচ্ছে এবং বিভিন্ন রকমের জার্মস তৈরী হয়ে কলকাতাবাসীকে আক্রমন করছে

এবং তার ফলে তারা ম্যালেরিয়া ইত্যাদি বিভিন্ন রোগে আক্রান্ত হচ্ছে। এইগুলি সংস্কার করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এবার আমি বহুতল বাড়ির ব্যাপারে বলতে চাই। আমি আগেই বলেছি, কায়েমী স্বার্থের বাস্তুঘুঘুদের বাসা ছিল এই পৌরসভা - বামফ্রন্ট শাসনের আগে। তার ফল আমরা এখনো ভোগ করছি। তার প্রমান বেআইনী বহুতল বাড়ী। ভবানীপুরেপ্রদীপ কুন্ডলিয়া, কলিন্স লেনে বাড়ী ভেঙ্গে পড়ায় বহু প্রানহানি হয়েছে। এখনও রাজাবাজার, খিদিরপুর, বড়বাজার অঞ্চলে - আরো দু একটি অঞ্চলে বহু বেআইনী বাড়ী আছে এবং গড়ে উঠেছে। এরা কোন আইনের তোয়াক্কা করে না। কোন প্ল্যানের প্রয়োজন - বোধ করে না। এদের বিরুধে কিছু ব্যবস্থা সরকার থেকে নেওয়া হলেও, সেটা যথেষ্ট নয়। মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমার নিবেদন, আরো শক্ত হাতে এদের মোকাবিলা করতে হবে, আরো শক্ত আইন তৈরী করতে হবে। এই সব বেআইনী বাড়ীর প্রমোটার ও সাহায্যকারীদের কারাদন্ডের ব্যবস্থা করতে হবে। পরিবেশ দূষণ-এর ব্যাপাবে আমার বক্তব্য হল এই - প্রচুর গাছ কলকাতায় লাগানো হয়েছে। পরিশেষে আমি বলি যে, পৌরসভা থেকে দুর্নীতি সম্পূর্ণ ভাবে নির্মূল করা যায়নি। মাননীয় মন্ত্রীর কাছে আবেদন জানাই যে, কলকাতা পৌর নিগমকে দুর্নীতি মুক্ত করে বাম ফ্রন্টের নির্বাচনী প্রতিশ্রুতিকে বাস্তবে রূপায়িত করার জন্য মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে মাননীয় পৌরবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের ব্যয় মঞ্জুরীর দাবীকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী অজয় দে :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌর দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয় আজ এই সভায় ২৬, ৩৭, ৯০ নং দাবীর অধীন যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তার বিরোধীতা করে এবং আমাদের দলের যে তিন জন্ মাননীয় সদস্য কাটমোশান এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, নাগরিকদের সুখ - স্বাচ্ছন্দ্যের জন। পৌর দপ্তর যে ভূমিকা পালন করছেন তাতে নাগরিকতা সুখ - স্বাচ্ছ্যন্দ্য পাচ্ছেন না। স্যার, আমরা জানি, ১৯৭৬ সালে যেখানে পার কাপিটা খরচ হ'ত ৮৫ পয়সা সেখানে ১৯৯০/৯১ সালে পার কাপিটা খরচ হচ্ছে প্রায় ২৫/৩০ টাকা। কিন্তু এর বেনিফিট মানুষের কাচে পৌছাচ্ছে না। এখন অনেক পৌর এলাকা আছে যেখানে জল নেই, বিদ্যুৎ নেই, রাস্তা নেই। কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা দিচ্ছেন কিন্তু মানুষ তার সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। এর কারণ কি? এর কারণ হচ্ছে, প্ল্যান মাফিক কাজ হচ্ছে না। এর ফলে মানুষ বঞ্চিত হচ্ছে। সেখানে সমস্ত টাকা নন প্ল্যানে খরচ হচ্ছে। এখন বিভিন্ন পৌরসভায় এক্সিকিউটিভ অফিসাররা আছেন, সেখানে তারা পোস্টেড হয়েছেন, হেল্থ অফিসার রয়েছেন, পি. ডব্লু. ডি'র ইঞ্জিনিয়ার রয়েছেন, তাদের সেখানে তদারকির দায়িত্ব রয়েছে, গভর্নমেন্ট তাদের মাহিনা দিচ্ছেন কিন্তু তার সুযোগ সুবিধা মানুষ পাচ্ছেন না। এই প্রসঙ্গে একটা কথা বলি। কেন্দ্রীয় সরকারের সহায়তায় একটি স্কীম আছে - আই. ডি. এস. এম. টি - তার পূর্ন তদারকির দায়িত্ব মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টেরটের উপর। সেখানে যে কাজ হচ্ছে তাতে সমস্ত জায়গায় কাজে বিপর্যয় ঘটছে। আমি নাম করে বলতে পারি। এর ৪০ পারসেন্ট ষ্টেটের, ৪০ পারসেন্ট সেন্টারের এবং ২০ পারসেন্ট টাকা পৌরসভার ওন সোর্সের। সেখানে খড়গপুর, সিউড়ি, লালবাজার, ইত্যাদি জায়গায় যে সুপার মার্কেট গড়ে উঠছে তার কোনটার ছাদ ফাটা, কোথাও জল পড়ছে এই হচ্ছে অবস্থা। যাদের তদারকির দায়িত্ব তারা করছেটা কি? স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে মালদহ জেলাইংলিশবাজারে স্কীম চেঞ্জ কার হ'ল কিন্তু সেখানে সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে কোন এ্যাপ্রুভ্যাল নেওয়া হল না, কাজ করা হল স্কীম চেঞ্জ করে। স্যার, আমি একটি পৌরসভার চেয়ারম্যান, বঞ্চনার কথা আমি জানি কাজেই আমাকে বলতেই হবে যে বিভিন্ন ক্ষেত্রে বঞ্চনা হচ্ছে। আমরা দেখলাম যে পৌর নির্বাচনের আগে দুটি জি. ও. বেরুলো পর পর দু দিন। ২৯.৩.৯০ তারিখে একটি জি. ও. তে ১১টি পৌরসভাকে ৫০ লক্ষ

টাকা, ৩০.৩.৯০ তারিখের আর একটি জি. ও. তে ২০ টি পৌরসভাকে এক কোটি টাকা দেওয়া হল। সেখানেও কিন্তু দলের ব্যাপারটা দেখা হল। একটি কংগ্রেসী পৌরসভাকে তা দেওয়া হয়নি। সমস্ত জায়গায় ভোটের জন্য এই জিনিষ করা হয়েছে। স্যার, আমি একটা পৌরসভার চেয়ারম্যান, আমি দায়িত্ব নিয়ে কয়েকটি কথা বলছি। আমরা জানি গোটা দেশে স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে। স্যার, আমার পৌরসভায় আমরা স্বাস্থ্য ক্লিনিক চালাচ্ছি। বছরে সেখানে ৩।। লক্ষ টাকা খরচ হয়। সেখানে ব্লাড টেষ্ট, এক্স-রে, স্পুটাম টেষ্ট ইত্যাদির ব্যবস্থা রয়েছে। বিভিন্ন রোগের স্পেশালিষ্টরাও আছেন। কংগ্রেসী পৌরসভা, সেইজন্য এক পয়সাও দেবেন না এই হচ্ছে অবস্থা।

**[5.05 – 5.15 P.M.]**

আজকে ১১টি পৌরসভার ওয়াটার সাপ্লাইয়ের জন্য এল. আই. সি ঋণ দিলেন ১৪ কোটি টাকা। কিন্তু আসল টাকা দুরের কথা সুদের টাকাও হচ্ছে না। এল. আই. সি লোন সব ডিপার্টমেন্টে বন্ধ করে দিয়েছে। তারপরে পৌরকর্মচারীদের সম্পর্কে ১৯৮১ সালে পে কমিশনের রিপোর্ট বের হল যে রাজ্য সরকারী কর্মচারীদের মত সমস্ত জায়গায় পৌর কর্মচারীরাও এটা পাবেন এবং ২০।৪।৮৮ তারিখে একটা অর্ডার বের হল। 'এ্যাপেনডিক্স 'ও' - তে বলেছেন যে leave and service conduct Rules to Municipal employees would be at per with the State Government employees. কিন্তু আজ পর্যন্ত তারা লীভ এনক্যাসমেন্ট পাচ্ছেন না। প্রায় ১০ হাজার কর্মচারী এই লীভ এনক্যাসমেন্ট পাচ্ছেন না। একথায় হয়ত বলবেন যে রাজ্যসরকারী কর্মচারীরা অবসর করেন ৫৮ বছরে, আর পৌরসভার কর্মচারীরা ৬০ বছর পর্যন্ত থাকেন। কিন্তু কর্পোরেশানের কর্মচারীরাও তো ৬০ বছর বয়সে অবসর গ্রহণ করেন কিন্তু সে ক্ষেত্রে তারা সেই সুযোগ পাচ্ছেন। পৌরসভার প্রায় ২০ হাজার কর্মচারী এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই রকম বৈষম্য হবে কেন? এটা আপনাকে ভেবে দেখার জন্য অনুরোধ করবো। সেই সঙ্গে সঙ্গে একথা বলবো যে পৌরকর্মচারীর যারা রিটায়ার ষ্টাফ, যারা রিটায়ারমেন্ট করেছেন, আফটার রিটায়ারমেন্ট তাদের গ্রাচ্যুইটি, পেনশান-এর টাকা রাজ্য সরকার দিচ্ছেন না। এগুলি যদি না দেওয়া হয় তাহলে আসবে কোথা থেকে? যদি বলেন যে পৌরসভার তহবিল থেকে দিতে হবে তাহলে পৌরসভা পাবে কোথা থেকে ? ডি. এ, এ. ডি. এ কত দেওয়া হচ্ছে? সে ক্ষেত্রে যারা রিটায়ার করে যাচ্ছে, আফটার রিটায়ারমেন্ট তাদের পেনশান, গ্রাচ্যুইটির টাকা দেন নি। সে ক্ষেত্রে ৮০ পারসেন্ট সাবভেনশান দেওয়া হোক। পুজো বোনাস মাত্র ২০ পারসেন্ট দেওয়া হচ্ছে। এই টাকাটা ২০ পারসেন্ট থেকে বাড়ানো হোক, এই আবেদন করছি। তারপরে বিভিন্ন বিষয় নিয়ে ফিনান্স কমিশন গঠন করলেন। ৫ বছর আগে ফার্ষ্ট ফিনান্স কমিশন গঠন করেছিলেন ঢাকঢোল পিটিয়ে। সেই ফিনান্স প্রায় ৪০/৪২টা সুপারিশ রাজ্য সরকারের কাছে পাঠিয়েছিলেন। কিন্তু রাজ্য সরকার একটাও গ্রহণ করেনি। গত ৬ বছর পরে আবার তৃতীয় অর্থ কমিশন গঠিত হয়েছে। বর্ধমানে পৌরসভার চেয়ারম্যানদের একটা সভা হয়েছিল। আমি সেই সভায় উপস্থিত ছিলাম। আমরা বিভিন্ন পৌরসভা থেকে সাজেশানস পাঠিয়েছিলাম কমিশনের কাছে। অর্থ কমিশনের কাছে আমরা যে সুপারিশগুলি বিভিন্ন পৌরসভার চেয়ারম্যান এবং ভাইস - চেয়ারম্যানের পক্ষ থেকে পাঠিয়েছিলাম, যে পরামর্শগুলি দিয়েছিলাম তার প্রতি আশা করি নজর দেবেন। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলবো। একটা নুতন বিধান এখন আনা হয়েছে। সেই বিধানটা হচ্ছে শহরের যে ডেভলপমেন্ট-এর কাজ হবে সেটা তদারকীর জন্য জেলা পরিষদের সভাপতি তার চেয়ারম্যান হবেন। এটা একটা আগের কথা। আমি গ্রামগঞ্জকে ছোট করতে চাই না। কিন্তু আজকে শহরের কোন জায়গায় রাস্তা হবে, কোন জায়গায় ড্রেন হবে সেটা ঠিক

করে দেবেন জেলাপরিষদের সভাপতি। এতে নির্বাচিত প্রতিনিধি, যাকে শহরের নাগরিকরা নির্বাচিত করেছেন তার ক্ষমতা খর্ব করা হচ্ছে। এই ব্যবস্থার আমি প্রতিবাদ করছি। সঙ্গে সঙ্গে একথা বলতে চাই যে আজকে বিভিন্ন জায়গায় যে কংগ্রেস বোর্ডগুলি আছে সেগুলির উপরে আঘাত আসছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো যে এই বিষয়গুলিকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে নয়, শহরের মানুষের প্রয়োজনের ভিত্তিতে দৃষ্টি দেবেন। আমি বিশেষ করে আমার ওখানের একটা ঘটনার কথা এখানে বলবো। আমার ওখানে যেভাবে ক্রিকগুলি চলছে, ৩।। লক্ষ টাকা অনুদান দেওয়া হয়। ৫টি পৌরসভা আমার এলাকায় চলছে ৩।। লক্ষ টাকা অনুদানে। এই সামান্য টাকা যদি ভাগ করা যায় তাহলে কি অবস্থায় দাঁড়ায় এবং তাতে কি উন্নয়ন মূলক কাজ হতে পারে? কাজেই এগুলির প্রতি দৃষ্টি দেওয়া দরকার। এই কথা বলে এই বাজেটের. বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই পশ্চিমবঙ্গ সরকারের পৌর বিষয়ক বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বুদ্ধদেব ভট্টাচার্য এর বাজেট প্রস্তাবকে সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন এসেছেন, তার বিরোধিতা করছি। আমরা জানি, বিরোধী দলের বন্ধুদের অনেকের বক্তব্য বিষয় হলো প্রশাসনিক পরিচ্ছন্নতা এবং নগর উন্নয়ন সম্পর্কে। নগর সভ্যতার কথা ওঁরা বলতে চেয়েছেন। নগর সভ্যতার সংকট সম্পর্কে বলতে চেয়েছেন। নগর সভ্যতার সংকট আসলে ধনতান্ত্রিক সংকট। ওরা যা এনেছেন সেটা আসলে হলো ধনতন্ত্রের সংকট। নগর সভ্যতার সংকট এবং নগর উন্নয়ন সংকটের উদ্যোক্তার হচ্ছে আমাদের রাজ্য কংগ্রেস । কারণ মুখ্যমন্ত্রী হয়ে যখন সিদ্ধার্থ শংকর রায় এলেন, আসার পরে তিনি যেটা শুরু করলেন, সমস্ত নির্বাচিত পৌরসভাগুলোকে তিনি বাতিল করে দিলেন। তারপর এ্যাডমিনিষ্ট্রেটার বসালেন খুশীমত। এখানে আমাদের বহরমপুরে থেকে নির্বাচিত হয়ে এসেছেন, তিনি আবার সেইকথা বললেন। সেই যুগে যেমন আমরা দেখেছি সিগারেটের খাপের মাধ্যমে নাম লিখে নিয়োগ হতো, খুশীমত নিয়োগের যুগটা তিনি ফিরিয়ে আনতে চেয়েছেন। স্বায়ত্ব শাসন মূলক প্রতিষ্ঠাণে তারা যা ইচ্ছে তাই করতে চেয়েছেন। কিন্তু তা তারা করতে পারেন না। যেমন দার্জিলিং-এ * * * প্রথমে অরাজকতা সৃষ্টি করেছিলেন, তারপর তিনি স্বায়ত্ব শাসন মূলক প্রতিষ্ঠাণ গড়তে রাজী হলেন, তারপর রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোটি কোটি টাকা নিলেন, কিন্তু তার কোন হিসাব না দিয়ে তিনি তারও টাকা চাইতে শুরু করলেন। এখন শঙ্কর দাস বাবু তাই যদি মনে করে থাকেন তাহলে মুস্কিল। আমি খুশী হতাম, তাঁর যে পৌরসভা সেই পৌরসভাতে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কত টাকা তিনি পেয়েছেন, তা যদি তিনি উল্লেখ করতেন - কিন্তু তা তিনি উল্লেখ করলেন না। সেই টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট উনি দিতে পেরেছেন কী? মাননীয় শংকরদাস বাবুর কাছে এটাই আমার প্রশ্ন। তা যদি না দিতে পারেন তাহলে আবার টাকা চাইতে পারেন কী করে? আমাদের নিয়ম মানতে হয়, সব পৌরসভার জন্য একটা নর্মস আছে। অনুশাসন সকল মানতে হবে। * * * যে ভাবে ভেবেছিলেন কোটি কোটি টাকা পাবেন, সবকরে দেবেন—

**মিঃ স্পীকার ঃ-** সুভাষ ঘিসিং নামটা বাদ যাবে।

মাননীয় সদস্য শঙ্কর দাস বাবু বললেন বহরমপুর বন্ধ করে দেবেন, স্তব্ধ করে দেওয়া হবে। বোরো উগ্রপন্থীরাও তো বন্ধ করে দেয় আসামে, আসামের জন জীবন স্তব্ধ করেদেয়। সেই ভাবে গুটি কয়েক মানুষ ইচ্ছা করলে বহরমপুরের শান্তি, সেখানকার জনসাধারনের জন জীবন স্তব্ধ করে দিতে

Note : * [ Expunged as ordered by the chair ]

পারে, তাতে বর্তমান সমস্যার সমাধান হবেনা। স্বায়ত্ব শাসন মুলক প্রতিষ্ঠানে আমাদের যে অবস্থার মধ্যে দিয়ে চলতে হবে, আমার বিশ্বাস মাননীয় বিরোধী দলের সদস্যরা সেটা উপলব্ধি করতে পারেন। আমরা জানি মন্ত্রী সভায় সিদ্ধান্ত হয়েছে ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেটিং ফান্ডের জমি আলিপুরদুয়ার নিউ টাউন যেটা আমার নির্বাচনী এলাকা, সেখানে যারা বসবাস করছে, তাদের মধ্যে সেই জমি বিলি করার সিদ্ধান্ত গ্রহন করা হয়। কিন্তু সেটা চ্যালেঞ্জ হয়, একজন ওভারসিয়ার এবং একজন এস. এল. আর. ও'র দ্বারা।

**[5.15 – 5.25 P.M.]**

সে সমস্ত জমির যারা মালিক যাদের দেওয়ার জন্য রাজ্য মন্ত্রীসভার সিদ্ধান্ত হ'ল, কিন্তু সে সিদ্ধান্তকে চ্যালেঞ্জ করল কারা? চ্যালেঞ্জ করল ওভারশিয়াররা, চ্যালেঞ্জ করল এস এল আর ও - রা। অবস্থাটা কোথায় দেখুন! বুদ্ধদেব ভট্টাচার্য, দেবব্রত বন্দ্যোপাধ্যায়, প্রশান্ত শূর, জ্যোতি বসু রাজ্যের মন্ত্রী হয়েই কি সব কিছুর পরিবর্তন হয়ে গেছে? না হয় নি। সেই একই অবস্থা চলছে। মন্ত্রী পরিবর্তন হয়েছে ঠিকই, কিন্তু সমস্ত ব্যবস্থার পরিবর্তন করা যায়নি, যাবে না, এই ব্যবস্থায় যায়না। উত্তরাধিকার সূত্রে, কংগ্রেসের উত্তরাধিকার সূত্রে যা আমরা পেয়েছি তার অনেক কিছুই আমাদের বহণ করে চলতে হচ্ছে এবং সংবিধানের মধ্যে দিয়ে। আজকে আমাদের পশ্চিম বাংলার মানুষের সৌভাগ্য যে অসাধু প্রোমোটরদের বিরুদ্ধে মাননীয় পৌরমন্ত্রী ব্যবস্থা গ্রহণের চেষ্টা শুরু করেছেন? যখন তিনি এই চেষ্টা প্রথম শুরু করেন তখন আমরা দেখেছি এখানে একজন কলকাতার প্রাক্তন সদস্য সুলতান আমেদ এবং হাওড়ার একজন প্রাক্তন সদস্য অশোক ঘোষ বলেছেন, প্রোমোটরদের হাত থেকে শহরকে হক্ষা করতে হবে। জনগণকে বিভ্রান্ত করার জন্য তাঁরা এখানে এ' বক্তৃতা করেই বাইরে গিয়ে প্রোমোটরদের হয়ে আন্দোলন করেছেন। তাঁরা নানা - রকম কেচ্ছা কেলেঙ্কারি শুরু করে দিয়েছিলেন। এটা আমরা দেখেছি। এটা তো আজকে ভুলে গেলে চলবে না। ওঁদের নীতি হচ্ছে, আমরা যা বলব তা তুমি করবে, আমরা যা করব, তা তুমি করবে না। এটা কোন্ নীতি? এই নীতি আজকে ওঁদের বর্জন করতে হবে। বিরোধী দলের সদস্যদেরও একটা দায়িত্ব আছে। আজকে নাগরিক সভ্যতার সংকটের মূলেই রয়েছে অতীতে কংগ্রেসের অনুসৃত নীতি আমরা জানি পশ্চিম বাংলার বিভিন্ন পৌর এলাকায় লক্ষ লক্ষ উদ্বাস্তু বাসা বেঁধেছেন। পণ্ডিত জওহরলাল নেহেরুর দু'রকম নীতি গ্রহণ করার জন্যই আজকে এই অবস্থার সৃষ্টি। একদিকে পূর্ববাংলা থেকে যাঁরা এসেছিলেন তাঁরা চিরকালই উদ্বাস্তু, ৪৪ বছর ধরে উদ্বাস্তু। তাদেব সমস্যা সমাধানের জন্য ৪৪ বছর ধরেই আমরা দাবী জানিয়ে আসছি। অপরদিকে যাঁরা পশ্চিম পাকিস্থান থেকে এসেছিলেন তাঁরা তরবারির জোরে, হিম্মদ নিয়ে তাঁদের অধিকার আদায় করে নিয়েছিলেন। এর জন্য দায়ী হ'ল কংগ্রেসের অনুসৃত নীতি। স্যার, তারা ৪৫০ কোটি টাকার প্যাকেজের কথা শুনেছি। একটু আগে আমার বন্ধু মাননীয় বিরোধী সদস্য বললেন, সরকারের টাকা বুদ্ধদেববাবুর সম্পত্তি নয়, কোন হরিদাস পালের সম্পত্তি নয়, সম্পদ জনগণের। তাহলে আমি তাঁকে জিজ্ঞাসা করি, প্যাকেজ কিসের? কার পৈতৃক সম্পত্তি, ভারতবর্ষের কোন্ পরিবারের সম্পত্তি? আমরা আমাদের উদ্বাস্তুদের জন্য ন্যায্য পাওনা পাই নি। আমাদের এখানকার পাট, আমাদের এখানকার চা, আমাদের এখানকার তামাক, আমাদের ফুড ইণ্ডাষ্ট্রির মাধ্যমে কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা আসছে। অথচ আপনাদের মুক্ত বিহঙ্গ উত্তরাধিকারী মাননীয় অর্থমন্ত্রী মনমোহন সিং, রিজার্ভ ব্যাঙ্কের প্রাক্তন গভর্ণর, আমেরিকান সাম্রাজ্যবাদের মুখপত্র, তিনি কি করছেন? রাজ্য গুলিকে শতকরা ১৩ টাকা মাত্র দিচ্ছেন। কেন ৭৫ টাকা নয়? আপনারা নাগরিক সভ্যতার উন্নতি চাইছেন। আমরাও চাই। তাহলে আসুন এগিয়ে, সেইভাবে অর্থ বরাদ্দকরুন। আমরা

সীমিত ক্ষমতার মধ্যে, সীমাবদ্ধতার মধ্যে যা করছি তা নিঃসন্দেহে অপ্রতুল। আমাদের আত্ম প্রবোঞ্চনার অবকাশ নেই। কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই, ৪৪ বছর ধরে কংগ্রেসের অনুসৃত নীতির ফলেই গোটা ভারতবর্ষ আজকে দেউলিয়া হয়ে পড়েছে। গ্রামাঞ্চলের সর্বনাশ হয়েছে, এখন শহরাঞ্চলেরও সর্বনাশ করছেন। গ্রামাঞ্চলের সংকটের জন্য কোটি কোটি মানুষ শহরে কিছু সুযোগ সুবিধা পাওয়া যাবে এই প্রত্যাশায় শহরের দিকে পা বাড়াচ্ছে। প্রতিদিন, প্রতিবছর লক্ষ লক্ষ মানুষ শহরের দিকে এগিয়ে আসছে। এটাই স্বাভাবিক। ধনতান্ত্রিক ব্যবস্থার এটাই পরিণতি। যত দিন যাবে তত দিন পৌর এলাকার দিকে মানুষ বেশী করে আসবে। তাকে মোকাবিলা করার ক্ষমতা বর্তমানে কোন রাজ্য সরকারের নেই। রাজ্য সরকারের পক্ষে বর্তমান ব্যবস্থায় তা সম্ভব নয়। যদি কেন্দ্রীয় নীতি, আর্থ - সামাজিক নীতির পরিবর্তন না হয়, তাহলে কখনই সম্ভব নয়। সেই জন্যই তো আমরা কলকাতা শহরের জন্য হাওড়া শহরের জন্য আমাদের যা পাওনা তা বারবার দাবী করছি। কলকাতার উন্নয়নের জন্য, হাওড়ার উন্নয়নের জন্য এবং অন্যান্য পৌর এলাকা গুলির উন্নয়নের জন্য অবশ্যই আমাদের অর্থের প্রয়োজন আছে। অর্থের ব্যবস্থা না করে কোন রকম উন্নয়নমূলক কাজকর্মে হাত দেওয়া যায় না। কেউ যদি মনে করেন বহরমপুরে কিছু কাজ-কর্ম করেছি, অতএব আমার পাওয়ার আছে, ক্ষমতা আছে আমি কিছু লোককে নিয়োগ-পত্র দিয়ে দেব! আপনি কায়দাটা ভালই নিয়েছেন। কায়দাটা কি? বুদ্ধদেববাবু, আপনি আসুন, কাদের কাদের চাকরী খতম করতে চান, করুন। তারপর, পরে আমরা বলবো, বন্ধু গণ, আপনারা বন্ধ করুন। বুদ্ধদেববাবু আপনাদের চাকরী থেকে নাম কেটে দিয়েছেন। ৭ মাস ধরে কেন পৌরসভা অচল হয়ে থাকবে তার জবাব আপনাকে (শঙ্করবাবু কে) দিতে হবে। বিগত নির্বাচন আপনারা করতে দেননি। আপনি কেন প্রাওরিটি দেননি আনুসঙ্গিক অন্যান্য কাজগুলির ক্ষেত্রে? কেন সেখানে জঞ্জাল অপসারণের ব্যবস্থা করেননি? যাদের আপনি নিয়োগ করেছেন - কেন তাদের নিয়মিত বেতনের ব্যবস্থা করতে পারেননি? যেমন মনমোহন সিং চিন্তা করেন, যেমন পি. ভি. চিন্তা করেন, সেইরকম কেন আপনি চিন্তা করেননি যে আমি কি করে নিয়োগ করবো? সেইজন্য সঙ্গত কারণেই মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন নিয়োগ হবে না। আপনারা নির্বাচনী ইস্তাহারে বলেছেন ৪০ লক্ষ মানুষকে নিয়োগ করবেন। কিন্তু কেন্দ্র বলছে, নিয়োগ হবে না, ছাঁটাই হবে, তেমনি স্বায়ত্বশাসনের প্রতিনিধি হিসাবে আপনারা উচিৎ ছিল যাকে নিয়োগ করছি তাকে নিয়মিত বেতন দিতে হবে এটা নিশ্চিত করা। এটা আপনার ব্যর্থতা, এটা ঘটনা, কোন রিজিড ফ্লেক্সিবিলিটির ব্যাপার নয়। আপনি যা অনিয়ম করেছেন সেই অনিয়মের পরিবর্তন দরকার। রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য নাগরিকদের বিড়ম্বনা দীর্ঘদিন ধরে চলতে পারে না, এর অবসান দরকার। সেইজন্য দরকার হচ্ছে নিয়ম - নীতির অনুশাসনের মধ্যে আসতে হবে, সব মানতে হবে। আমরা ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে রাজ্য পরিচালনা করছি। সঙ্গত কারণেই আমরা জানি, সেইজন্য এই ব্যবস্থা মেনে নিয়ে যা কিছু করা যায় সেই চেষ্টা আমাদের করতে হচ্ছে এবং করতে হবে। তারই ভিতর দাঁড়িয়ে যারা ধনতন্ত্রের পক্ষের লোক যারা বাজোরিয়া, কুন্দলিয়ার পক্ষের প্রতিনিধি তাঁরা কেন মানবেন না - এটাই আজকে প্রশ্ন? আমরা দীর্ঘ ২৮ বছর ধরে পশ্চিমবাংলায় কংগ্রেসী রাজত্ব দেখেছি। আমরা দেখেছি, নাগরিক সভ্যতা বিকাশের জন্য কিছু কিছু জায়গায় গোদ হয়েছে। কলকাতাকে বলা হত দুঃস্বপ্নের নগরী, মিছিল নগরী। কলকাতাকে বঞ্চিত করা হয়েছে, তারজন্য আমরা আরো অধিক বরাদ্দের কথা বলেছি, রাজ্যের হাতে অধিক ক্ষমতার কথা বলেছি। সেই আর্থিক ক্ষমতা দেওয়ার জন্য আপনারা আমাদের সঙ্গে আন্দোলনে সামিল হবেন। পরিশেষে আর একটি কথা বলি, বিধায়কদের পৌরসভা পরিচালনার কাজে যাতে রাখার ব্যবস্থা করা যায় তারজন্য আমি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করবো। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং কাট - মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবদাস মুখার্জী :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং কাট - মোশানের পক্ষে কয়েকটি বক্তব্য রাখছি। আমি এখানে কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির কথা বলবো, অন্য কোন কথা বলবো না। কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিতে ১৯৮৮ সালের জুন মাসে ওনারা এসেছিলেন। আসবার পর আমরা দেখাতে পেলাম তত্‌কালীন সময়ে যে ৭ বছরের পাপ ওনারা রেখে গিয়েছিলেন সেই পাপের বোঝা আমাদের পৌরসভার উপর চাপিয়ে দেওয়া হল। আমি দেখলাম এবং আশ্চর্য্য হয়ে গেলাম - বামফ্রন্ট সরকার বলে যে তারা গণতন্ত্রকে বিশ্বাস করে - ১৯৮৮ সালের পর যে পৌর বোর্ড ছিল তাকে এক্সটেনশন দিয়ে দিয়ে ৭ বছর ধরে রেখে দিয়েছিল। এইভাবে কৃষ্ণনগর পৌরসভাকে রেখে দেওয়া হয়েছিল। এটাই কি গণতন্ত্রের নমুনা?

**[5.25 – 5.35 P.M.]**

এটা একটা গণতন্ত্রের নমুনা। এই গণতন্ত্র ৭ বছর রাখার পরিপ্রেক্ষিতে সি. পি. এম এবং জনতাদল আঁতাত করে কৃষ্ণনগর পৌর বোর্ড দখল করেছিলেন, সেদিন কংগ্রেস দল কোন নমিনেশন পেপার ফাইল করেন নি, উইথড্র করেছিলেন। আমরা যখন পৌর বোর্ডে আসি তখন ১৯৮৮ সালের জুন মাস, তখন দেখেছিলাম পৌরসভায় ১ কোটি ২৫ লক্ষ টাকা দেনা রেখে মিউনিসিপ্যালিটি থেকে প্রাক্তন চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান এবং কমিশনাররা পালিয়ে গেছেন। আমরা দেখেছি যে, কৃষ্ণনগর পৌরসভায় তাঁরা১০৮ জন অসাধু কর্মচারী নিযুক্ত করে পালিয়ে গেছেন। মাননীয় পৌরমন্ত্রী - বহরমপুর পৌরসভা অস্থায়ী কর্মচারী নিয়েছিলেন বলে তা ভেঙ্গে দিয়েছিলেন - কিন্তু কৃষ্ণনগর পৌরসভার ব্যাপারে এসব অস্থায়ী কর্মচারীদের আমাদের ঘাড়ে বসিয়ে হিসাব নিয়ে চলে যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখতে পেলাম - এই বে-আইনী কাজের জন্য --- আমরা ১৯৮৮ সালের জুন মাসে ক্ষমতায় আসার পর কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিতে --- মাননীয় পৌরমন্ত্রী বসে আছেন --- আমি এখানে দায়িত্ব নিয়ে বলছি উনি খোঁজ খবর নিয়েছেন আমরা কোন বে-আইনী কাজে লিপ্ত নই। আমাদের পৌর বোর্ড কোন কর্মচারী নিয়োগ করেন নি। অনেকবার তদন্ত করেছেন, দেখেছেন সেখানে মিউনিসিপ্যালিটিতে কোন অসাধু কাজ হয় নি। ওরকম করলে ঐ বহরমপুরের মত কৃষ্ণনগর পৌরসভাকেও ভেঙ্গে দেবার ব্যবস্থা করা হোতো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আই. ডি. এস. এম. টি. তে টাকা দেওয়া হয় সেই টাকার পরিমাণ অনেক কমিয়ে দিয়ে, বন্ধ করে দিয়েছেন। এর ফলে কৃষ্ণনগর উন্নয়নের কাজ বন্ধ হয়ে গেছে, এর একটা স্কীম আমরা পাঠিয়েছিলাম পৌরসভার মাধ্যমে। কৃষ্ণনগরের নাগরিকদের পানীয় জলের অভাব, বিশেষ করে শক্তিনগর এবং কালীনগর উদ্বাস্তু কলোনীতে, তারা ঐ পৌর এলাকার মধ্যে বাস করছেন, তাঁদের পাইপ লাইন আমরা দিতে পারিনি। সেখানে জল যাচ্ছে না, আমাদের কৃষ্ণনগর পৌরসভা থেকে আমরা স্কীম পাঠিয়েছি, কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মাননীয় পৌরমন্ত্রী সেই স্কীম বাতিল করে দিয়ে আমাদের কে জল দেওয়ার জন্য পাম্পসেট দিলেন। সেই স্কীমের পরিবর্তে ১ কোটি ২৫ লক্ষ টাকার স্কীম পাঠান হয়েছিল, সেটাকে বাতিল করে ২০ লক্ষ টাকায় ৪টে পাম্প সেট দিয়ে ৪টে জায়গায় পাম্প মেশিনের কথা বলেছেন। ওনার ডিপার্টমেন্টে চিঠি গেলে আমলাতন্ত্র থেকে বলা হল যে, কৃষ্ণনগর পৌর বোর্ড কে রেজলিউসন করতে হবে। আমরাতাই কমিশনার, চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যান রেজলিউসন করে পাঠিয়েছিলাম যে আপনি এর মাধ্যমে করবেন, কৃষ্ণনগরে জলের অভাব, আপনি যা করবেন পৌর বোর্ড তাই মেনে নেবেন। পি. এইচ. ই. ডিপার্টমেন্ট করার পরে ৬ লক্ষ ৪৫ হাজার টাকা বাকি আছে, কানেকশন হচ্ছে না, করার জন্য অনেক চিঠি দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে কৃষ্ণনগর হাইড্রেন করার জন্য আমরা স্কীম পাঠিয়েছিলাম, সেই স্কীমকে বাতিল করে দেওয়া

হয়েছে, সেই স্কীমের জন্য ওনার ডিপার্টমেন্টের সেক্রেটারী শ্রী অর্ঘপ্রভ দে রিসিভ করে নিয়েছেন, ২৩.৩.৯১ তারিখে সেটা আজ পর্য্যন্ত হয় নি। আমি দেখাতে চাই যে এটা কি করে সম্ভব হল। ঐ অর্ঘপ্রভ দে মহাশয় ২৩.৩.৯১ তারিখে যেটা নিয়েছেন, আজ পর্যন্ত হাইড্রেনের ব্যবস্থা হল না। আর একজন মন্ত্রী মহাশয় রয়েছেন দেবব্রত বাবু উনি বাড়ী যাবার সময় গাড়ী নিয়ে যেতে পারেন কিনা সন্দেহ, তা সেই ১৯৮৯ সালে পাঠান হয়েছে, আজও সেই হাইড্রেনের টাকা দেওয়া হল না।

আমরা লক্ষ্য করে দেখলাম, আমরা যখন পৌর বোর্ড দখল করে ক্ষমতায় এলাম তখন ১.২৫ কোটি টাকার দায় আমাদের উপর চাপলো। ইলেকশনে আমরা ২৩টি সিট দখল করেছিলাম, সি. পি. এম. সিম্বলে সিট গেল মাত্র একটি। কিন্তু গণতান্ত্রিক পদ্ধতিতে জেতা সত্বেও আমাদের প্রয়োজনীয় টাকা দেওয়া হল না। পরে সৌগতবাবু মন্ত্রীর সাথে কথা বলে টাকা আদায় করে দেবার পর আমরা কর্মচারীদের মাইনে দিতে পেরেছিলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পৌরমন্ত্রী মহাশয় রয়েছেন। তাঁর এই বাজেট ভাষণের বইটিতে কল্যাণীর অনেক উন্নতির কথা তিনি বলেছেন, কিন্তু কল্যাণীর রাস্তাঘাটের উন্নতির কথা এতে নেই। আমি তাঁকে সেখানকার রাস্তাগুলি দেখবার জন্য বলবো। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় পৌর এবং নগর উন্নয়ন খাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। তিনি যে বাজেট পেশ করেছেন তাতে কত কোটি টাকা বরাদ্দ করেছেন এটা নিশ্চিতভাবে বিবেচনার বিষয় অবশ্যই। তার সাথে সাথে বিচার করতে হবে, এই বাজেটের ছত্রে ছত্রে এই বিষয়টা প্রতফলিত হয়েছে কিনা, যে মাননীয় মন্ত্রী এবং এই মন্ত্রীসভার গণতন্ত্রের উপর শ্রদ্ধা আছে কিনা, স্বায়ত্ব শাসনের প্রতি যত্নসহকারে দৃষ্টি দিয়েছেন কিনা? আমি বলি গণতন্ত্রের প্রতি পরিপূর্ণ মর্যাদা এবং স্বায়ত্ব শাসনকে আরো সম্প্রসারিত করবার ক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গীর প্রতিফলন এই বাজেটে প্রতিফলিত হয়েছে। এই টোটালিটির উপর এই বাজেটের বিচার বিশ্লেষণ করতে হবে। আমি বিরোধী দলের কাছে আবেদন করছি, আমি কোন কটুক্তি করতে চাই না, আমি কেবল স্টেটমেন্ট অফ ফ্যাক্টস্ একটি চিত্র আপনাদের কাছে রাখতে চাই - গণতন্ত্রের প্রতি, স্বায়ত্ব শাসনের প্রতি কংগ্রেস দল যখন ক্ষমতায় ছিলেন, তাঁদের শ্রদ্ধা ছিল কিনা। স্বায়ত্ব শাসনের প্রতি দৃষ্টি ছিল কিনা সেটা একটু বিশ্লেষণ করে দেখবেন। আমি স্মরণ করতে চাই রাষ্ট্রগুরু সুরেন্দ্র নাথের নাম, আমি স্মরণ করতে চাই দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের নাম যাঁর নাতি বর্তমানে আমাদের বিরোধী দলনেতা, আমি স্মরণ করতে চাই যতীন্দ্রমোহন সেনগুপ্তের নাম, আমি স্মরণ করতে চাই নেতাজী সুভাষচন্দ্র বোসের নাম, যাঁরা কলকাতা কর্পোরেশনে দাঁড়িয়ে বলেছিলেন, ভারতবর্ষ যতদিন ব্রিটিশের নাগপাশে আবদ্ধ থাকবে ততদিন তাঁরা ভারতবর্ষের পৌরসভাগুলিতে স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠিত হতে দেবে না। তাঁদের সেই কথা সকলের মনে আছে। ভারতবর্ষ অবশেষে স্বাধীন হোল ১৯৪৭ সালে, কিন্তু তাঁদের যে প্রতিশ্রুতি দেশের মানুষের কাছে, সেই প্রতিশ্রুতির কথা কিন্তু ভুলে গেলেন কংগ্রেস। একথাগুলি বলছি স্মরণ করবার জন্য যে, স্বায়ত্ব শাসনের প্রতি তাঁদের কোন মর্যাদা ছিল না। ১৯৪৭ সালে যেদিন ভারতবর্ষ স্বাধীন হোল সেদিন পৌরসভার সংখ্যা ছিল ৬৯। পরবর্তীকালে ১৯৪৮ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত দীর্ঘ ৩০ বছরে পশ্চিমবঙ্গে পৌরসভা এবং নোটিফাইড এরিয়া কয়টি বাড়িয়েছিলেন তাঁরা? মাত্র ১৪ টি। আর ১৯৭৮ থেকে ১৯৯১ - এই যে ১৪ বছর, এই ১৪ বছরে বামফ্রন্ট সরকার পৌরসভা এবং নোটিফাইড

এরিয়া বাড়িয়েছেন ৩২টি। বর্তমানে পশ্চিমবঙ্গে পৌরসভা, কর্পোরেশন এবং নোটিফাইড এরিয়ার সংখ্যা ১১৫।

## [5.35 – 5.45 P.M.]

সুতরাং স্বায়ত্ব শসন সম্প্রসারণের কথা কংগ্রেসের মুখে শোভা পায় না, পাওয়া উচিৎ নয়। পরের বিষয় হলো গণতান্ত্রিক অধিকার, অর্থাৎ সার্বজনীন ভোটাধিকার। যে কথা আমাদের রাষ্ট্রনায়করা বলেছিলেন। আমাদের পশ্চিমবাংলার কলিকাতা কর্পোরেশানে হলো, পশ্চিমবাংলার পৌরসভাগুলির ক্ষেত্রে হলো। গোটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা লড়াই শুরু করেছিলাম। গোটা ভারতবর্ষের কথা তো ছেড়েই দিলাম পশ্চিমবাংলার ক্ষেত্রে ১৯৪৭ সাল থেকে ১৯৬৪ সাল পর্যন্ত দিনের পর দিন লড়াই করতে হলো সার্বজনীন ভোটাধিকারের ভিত্তিতে নির্বাচন করতে হবে। ১৯৬৫ সালে সার্বজনীন ভোটাধিকার স্বীকৃত হলো ২১ বছর তার বয়েস সীমা হলো। আমরা আন্দোলনের মধ্যে দিয়ে সেই ভোটাধিকার আদায় করেছিলাম। পরবর্তীকালে আমি আপনাদের স্মরণ করতে বলি যে আমরা থেমে থাকি নি, পশ্চিমবাংলা থেমে থাকে নি। আমরা ৩২ টি পৌরসভা এবং নোটিফায়েড এরিয়া করেছি এবং ভারতবর্ষে ইতিহাস সৃষ্টি করেছি যে আমরা কেবল মাত্র আন্দোলন করিনি, ২১ বছরের বয়স সীমাকে ১৮ বছরে নামিয়ে এনেছি ১৯৮৫ সালে! সেই দিন আপনাদের মনে আছে - সভায় নাম করা যাবে না - কংগ্রেসের নেতা যার আজকে প্রতিদিন টি. ভি- তে মুখ দেখা যায় খুব বেশী বেশী করে সেই ভদ্রলোক মামলা করেছিলেন হাই - কোর্টে। কেন? না, ১৮ বছর বয়স সীমা ভোটাধিকার করলে ভোটাররা চিন্তার দিক থেকে, বুদ্ধির দিক থেকে পরিপক্কতা আসে না, বালখিল্লতা থাকে। তিনি হাই র্টে গেলেন, হেরে গেলেন। সুপ্রিম কোর্টে গেলেন, হেরে গেলেন। ১৮ বছরের ভোটাধিকার প্রতিষ্ঠিত হলো গোটা পশ্চিমবাংলায়। আমি একটা কথা বলি হোয়াট Left Front Government implements todayCongress in Central Government implements tomorrow. ১৯৮৯ সালে ১৮ বছর বয়সের ভোটাধিকার মেনে নিতে বাধ্য হলো। পশ্চিমবাংলায় আমরা পথ দেখিয়ে দিয়েছি আমাদের সরকারের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে। সাথে সাথে এখানেই থেমে থাকি নি। কলিকাতা পৌরসভায় একটা নূতন যুগান্তকারী নিয়ম প্রনয়ন করা হয়েছে। কলিকাতা এবং হাওড়ার ক্ষেত্রে মেয়র ইন কাউন্সিল কনসেপ্ট ভারতবর্ষে এই প্রথম। শায়ত্ব শাসনের জন্য আমরা যে আন্দোলন করেছি, সংগ্রাম করেছি সেই স্বায়ত্ব শাসন প্রতিষ্ঠিত করতে মেয়র ইন কাউন্সিল করা হয়েছে। আনন্দের কথা, বিরোধী দলের সদস্যরা শুনে আনন্দিত হবেন অল ইন্ডিয়া মেয়র কনফারেন্স বারে বারে ভারতবর্ষে হয়েছে। ভারতবর্ষের প্রতিটি কর্পোরেশানের মেয়র দলমত নির্বিশেষে বলেছেন কলিকাতা এবং হাওড়ায় যে মেয়র ইন কাউন্সিল করা হয়েছেএটা ঐতিহাসিক। আমাদের কর্পোরেশানের ক্ষেত্রে মেয়র ইন কাউন্সিল গঠন করা হোক। পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা গর্ব বোধ করতে পারি না? নিশ্চয় কংগ্রেস বন্ধুরা বাইরে বিরোধিতা করবেন কিন্তু বাংলার মানুষ হিসাবে ভেতরে ভেতরে নিশ্চই গর্ব বোধ করেন যেটা তাঁরা প্রকাশ করতে পারেন না। আমি বলতে চাই শুধু মেয়র ইন কাউন্সিল নয়, এটাকে আরো সম্প্রসারিত করা হলো বোরো লেভেল পর্যন্ত। ওনারা টাকা - কড়ির কথা বলেন, কি উন্নয়ন হয়েছে এই কথা বলেন। আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, ১৯৭২ সালে সিদ্ধার্থ শংকর রায় মহাশয় পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হয়ে এলেন, তাঁর প্রথম কাজ হলো এই কলিকাতা কর্পোরেশানের নির্বাচিত মেয়র এবং ডেপুটি মেয়র - ওঁদের দলের লোক ছিলেন - যাঁরা ছিলেন তাঁদের ঘাড় ধরে বার করে দিলেন। কলিকাতা কর্পোরেশানে তাঁর আসনে বসিয়ে দিলেন এডমিনিস্ট্রেটর। গোটা পশ্চিমবাংলার সমস্ত মিউনিসিপ্যালিটিগুলি

অধিগৃহীত হয়ে গেল। যত দিন তিনি ক্ষমতায় ছিলেন ১৯৭৭ সাল পর্যন্ত আর কোন মিউনিসিপ্যালিটিতে নির্বাচন করেন নি।

স্মরণ করে দেখবেন, গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা, শায়ত্ব শাসনের প্রতি শ্রদ্ধা। আমার দুঃখ লাগে, সুব্রত মুখার্জী আজকে এখানে নেই, তাঁর কথা মনে করলে দুঃখ লাগে। তাঁকে যখন অধঃপতিত করা হলো, অর্থাৎ পুলিশ দপ্তর কেড়ে নিয়ে পৌর দপ্তর দেওয়া হল। আজকে অধঃপতিত নয় পৌর দপ্তর। বামফ্রন্ট সরকারের প্রতিটি দপ্তরই গুরুত্বপূর্ণ, জনস্বার্থবাহী। কিন্তু সেদিন পৌর দপ্তর অধঃপতিত দপ্তর, সেই দপ্তর তাঁর হাতে এলো। পুলিশ দপ্তর কেড়ে নিয়ে ঐ দপ্তর তাঁকে দেওয়া হলো। সুদীপ বাবু এখানে বসে আছেন, তিনি সেদিন কংগ্রেসের জোরালো যুবনেতা। এসপ্লানেড ইস্টে, তিনি সিধু - কানহু - ডহরে সিদ্ধার্থবাবুর উদ্দেশ্যে বলেছিলেন, 'বড় ফাষ্ট বল করছেন। তাঁকে মনে রাখতে হবে আমরা যারা ফাষ্ট বলে ব্যাট করতে পারি, আমরা গুগলি বলেও খেলতে পারি।' এই কথা সেদিন সুদীপবাবু বলেছিলেন, কারণ পুলিশ দপ্তর যেদিন কেড়ে নেওয়া হয়েছিল তার বন্ধু সুব্রত বাবুর কাছ থেকে। আমি শুধু ষ্টেটমেন্ট অব ফ্যাক্টস করছি। কিন্তু ১৯৭২ -৭৩ সালে কলকাতা কর্পোরেশানে রিসিট বাজেট ১৭ কোটি ২৪ লক্ষ ৮৫ হাজার টাকা এবং এক্সপেন্ডিচার ছিল ২৩ কোটি ১২ লক্ষ ১০ হাজার টাকা, ডেফিসিট ছিল ৫ কোটি ৮৭ লক্ষ্য ২৪ হাজার টাকা। পার্সেন্টেজ অব ডেফিসিট ৩৪ পার্সেন্টি এবং গভর্ণমেন্ট গ্রান্ট ছিল ৫ কোটি ৮৭ লক্ষ ২৪ হাজার টাকা। পারসেনটেজ অফ ডেফিজিড ৩৪ পারসেন্ট এবং গভর্ণমেন্ট গ্র্যান্ট ছিল ৫ কোটি ৭৮ লক্ষ ২৬ হাজার টাকা। গভর্ণমেন্ট গ্র্যান্ট কত, না, ৩৪ পারসেন্ট। ১৯৭৬ - ৭৭ সালে ২৪ কোটি ৬৭ লক্ষ ৯১ হাজার রিসিট, এবং এক্সপেন্ডিচার ছিল ৩৫ কোটি ৫৬ লক্ষ ৫৮ হাজার টাকার। ডেফিজিট ১০ কোটি টাকার কিছু বেশী। পার্সেন্টেজ ছিল ৪৪ পার্সেন্টি। আর গভর্ণমেন্ট গ্রান্ট ছিল ৮ কোটি ১ লক্ষ ৭৭ হাজার, পার্সেন্টেজ ছিল ৩২ পার্সেন্টি। ১৯৯০- ৯১ সালে রিসিট ২০৮ কোটি ৭৬ লক্ষ ৭৩ হাজার টাকা, এক্সপেন্ডিচার ২২৪ কোটি ৯০ লক্ষ ৭৪ হাজার টাকা, ডেফিসিট ১৬ কোটি ১৪ লক্ষ ৮১ হাজার টাকা এবং পার্সেন্টেজ অব ডেফিসিট ৮ পার্সেন্টি । আর গর্ভণমেন্ট গ্রান্ট কত? গভর্ণমেন্ট গ্রান্ট ছিল ১১৭ কোটি ৯২ লক্ষ ৪১ হাজার। পার্সেন্টেজ অব গভর্ণমেন্ট গ্রান্ট ৫৬ পার্সেন্টি। তাহলে পৌরসভাগুলো চলুক, ভালভাবে চলুক জনকল্যানমুখী কাজগুলো - দৃষ্টিভঙ্গীর প্রতিফলন বিগত দিনে, যেটা আমি বললাম, সুব্রতবাবুকে অধঃপতিত করা হয়েছিল, ডিমোট করা হয়েছিল, এই কারণে '৭২ - ৭৩ সালের এবং ৭৬ -'৭৭ সালের হিসাবটা দিয়ে বললাম। কর্মচারীদের কথায় আসি। পৌরসভা করতে গিয়ে কর্মচারীদের কথা স্মরণ করার আছে। আমি অফিসারের কথা বলছি না যে সে কত স্যালারী পেত। আমি একজন মজদুর, যে প্রতিদিন শহরের জঞ্জাল পরিষ্কার করে। ১৯৭৬ - ৭৭ সালে কলকাতা কর্পোরেশানে বা পশ্চিমবঙ্গের কোন মিউনিসিপ্যালিটিতেও কত বেতন ছিল? তখন বেতন পেত ২১৩ টাকা ৩৫ পয়সা সর্বসাকুল্যে। আর আজকে কলকাতা কর্পোরেশনে বা পশ্চিমবঙ্গের কোন মিউনিসিপ্যালিটিতে সেখানে বেতন পান ১২৯৪ টাকা। কর্মচারীদের ক্ষেত্রে যারা শহরকে পরিষ্কার পরিছন্ন রাখে তাদের সম্বন্ধে এই ছিল দৃষ্টিভঙ্গী। আর এই যে টাকা আজ রাজ্য সরকার দিচ্ছেন, রিসিট ৮০ পার্সেন্টি, ডিয়ারনেস এ্যালাউন্স দেওয়া হচ্ছে।

**[5.45 – 5.55 P.M.]**

সুতরাং ওদের সময়ের পৌরসভার প্রতি রাজ্যসরকারের দৃষ্টিভঙ্গী, আজকের রাজ্যসরকারের দৃষ্টিভঙ্গীর একটা তুলনামূলক হিসাব আমি আঁপনাদের কাছে রাখলাম। এরপরের বিষয় কলকাতা

শহরের কথা বলি - কলকাতা শহর বাংলার গর্ব, ভারতবর্ষের অন্যতম গুরুত্বপূর্ণ শহর এবং এশিয়ার একটা গুরুত্বপূর্ণ শহর। কিন্তু দুঃখের বিষয়, বেদনার কথা কলকাতার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার আজ পর্য্যন্ত একটি পয়সাও দেন নি। মনে পড়ে কি আপনাদের বিধান চন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ওই কলকাতার টানা পলতা ওয়াটার পাইপলাইন ডেভোলাপমেন্টের জন্য ২/৫ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনতে পেরেছিলেন? ওই প্রথম আনা এবং ওই শেষ আনা, আর কেউ আনতে পারেন নি। আমরা কলকাতার মানুষ কলকাতার উন্নয়নের জন্য নগর জীবণের স্বাচ্ছন্দ্য বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ দাবী করেছি কিন্তু দুঃখের বিষয় একটি পয়সাও পাই নি। শেষ পর্য্যন্ত চার্লস কোরিয়া কমিশন বসাতে হয়েছিল, সেই চার্লস কোরিয়া কমিশানের রিপোর্টে বলা হয়েছিল যে দিল্লীর উন্নয়নের জন্য অনেক টাকা বরাদ্দ করা হয়েছে, দিল্লীর উন্নয়নের জন্য টাকা বাড়বে না। সেই চার্লস কোরিয়া কমিশনের রিপোর্ট বস্তাপচা হয়ে পড়ে আছে। ১৮৮৭ কোটি টাকা আজকে উপেক্ষিত, জানিনা কবে পাওয়া যাবে। কিন্তু আমরা জানি কলকাতার মানুষ সংগ্রাম, আন্দোলনের মধ্যে দিয়ে দাবী আদায় করবে। কেন্দ্রীয় সরকারকে ওই ১৮৮৭ কোটি টাকা দিতে হবে। যদিও রাজ্যসরকার অনেক দিচ্ছেন কিন্তু তবুও রাজ্যসরকারের কাছে আমার একটা প্রস্তাব আছে। গোটা পশ্চিমবঙ্গ যে পৌরসভাগুলি পরিচালিত প্রাইমারি স্কুলগুলি আছে সেগুলি আমি মনে করি আন্ডার ওয়ান আমব্রেলায় অর্থাৎ একটা ছাতার তলায় আসা পৌরসভার অধীনে যে বিদ্যালয়গুলি আছে তাতে রাজ্যসরকার যে অনুদান দিচ্ছেন সেই অনুদানের হার বাড়িয়েদিতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে যে, আমাদের পৌরসভার আকাশ শূণ্য কিন্তু মাটির নীচের সমস্ত পৌরসভার অধীনে। সাব-সয়েল ব্যাবহার করেন যেসব এজেন্সিগুলি যেমন ক্যালকাটা ইলেক্ট্রিক সাপ্লাই, তারপর ষ্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড এবং টেলিফোন এবং গ্যাস, এদের এই সাব-সয়েল ব্যবহার করার বিনিময়ে কোন টাকা দেন না পৌরসভাকে। এরা কোন চার্জ দেয় না। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করবো মাননীয় স্পীকারের মাধ্যমে যে, আগামী দিনে আইন করে এই সাব-সয়েল ব্যবহার করার ক্ষেত্রে নতুন আইন প্রনয়ন করুন যাতে বাড়তি রেভিনিউ কিছু আনতে পারবেন, এতে রাজ্যসরকার কিছু সুযোগ পেতে পারবে। রাজ্যসরকারের অর্থ অত্যন্ত সীমাবদ্ধ কিন্তু তাসত্ত্বেও আগামীদিনে আরো বেশী দেবেন এবং আরো এ্যাভিনিউস তাদের ইক্সপোর করতে হবে। পৌরসভাগুলি যাতে নিজের পায়ে দাঁড়াতে পারে তারজন্য রাজ্যসরকারকে সাহায্য এবং সহযোগীতা করতে হবে। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন কর সমস্ত কাটমোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকামাখ্যা চরন ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, পৌরসভা বিষয়ক ভারপ্রাপ্তমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমার পূর্বেকার বক্তা মাননীয় বিধায়ক যে নগর সম্বন্ধে বললেন তাতে সুদীপ বাবু যেকথা বলেছেন তার জবাব দিয়েছেন। উনি বলেছেন আপনি জানেন ভালো করেই যে আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন পৌরসভার নির্বাচন হ'ত না। আসলে কোন রেগুলারিটি ছিল না। এই হচ্ছে প্রথম কথা আর দ্বিতীয় কথা হচ্ছে তখন কর্পোরেশান সম্বন্ধে একটা কথা শুনতাম যে কর্পোরেশান নয়, চোরপোরেশান। এই আপনাদের আমলে এই সুনাম ছিল কর্পোরেশানের।

১৮ বছরের ভোট নিয়ে অনেকে বলে গেলেন তারা যাতে সকলে ভোটের সময় ভোটাধিকার না পায় তার জন্যই চেষ্টা হয়েছিল। নগর সম্বন্ধে উনি এখানে অনেক কিছুই বলেছেন আমি তাই জেলার পৌর সভা গুলির সম্বন্ধে বলছি। জেলার পৌরসভা গুলির একটা পার্থক্য আছে যেখানে কংগ্রেস ছিলো, যেমন খড়গপুর মিউনিসিপ্যালিটিতে তখন কিছুই কাজ হয়নি দুর্নাম হয়েছিলো। সেই

খড়্গাপুর মিউনিসিপ্যালিটির পৌর কর্মচারীদের এখন বেতন বেড়েছে, প্রভিডেন্ট ফান্ড হয়েছে এবং পেনশানের ব্যবস্থা হয়েছে এবং তারা নুতন নুতন মিউনিসিপ্যাল হল করেছে তাদের সার্ভিসও খুব ভালো। পাশেই আছে মেদিনীপুর শহরের মিউনিসিপ্যালিটি সেখানে জল পাওয়া যায় না, যে খাতে বামফ্রন্ট সরকার টাকা মঞ্জুর করেছিল সেই খাতে টাকা না খরচ করে অন্য খাতে খরচ করা হচ্ছে। সেখানে অনেক নুতন লোক নিয়োগ করেছিলেন সেইজন্য তাঁদের বেতন দিতে হচ্ছে ফলে আজকে প্ল্যান খাতের টাকা কম খরচ হচ্ছে। আর নন প্লানের খাতের টাকা বেশী বেশী খরচ হচ্ছে। তার জন্য দায়ী কে? যে সমস্ত জায়গায় প্লান খাতের টাকা খরচ করার জন্য পান তাদের মানসিকতা আছে কি নগরের ডেভলাপমেন্টের জন্য? পৌরবিভাগের একটা প্রধান কাজ রাস্তাঘাট স্যানিটেশান এবং খাটা পায়খানাকে স্যানিটেশানে পরিণত করা ও বস্তিবাসীদের উন্নয়ণ করা। ওদের আমলে শুনলে দুঃখ লাগবে যে মিনি মার্কেটে কিছু বস্তির লোক থাকে। তাদের ওখানে কূয়োর জন্য আমরা অনেক চেষ্টা করেছিলাম। কূয়োটা অর্দ্ধেক খোঁড়া হয়ে পড়ে আছে কিছুই করেনি। ওই মহল্লার অন্য মহল্লায় গরীবরা থাকে সেখানকার একটা রাস্তা কিছুটা হয়ে বন্ধ আছে। মাননীয় মন্ত্রী যে টাকা দিচ্ছেন রাস্থা করার জন্য সেই টাকাতে যে রাস্তা হচ্ছে সেই রাস্তায় যদি বাস চলে তাহলে ১৫ দিনের মধ্যে সেই রাস্তা খারাপ হয়ে যায়। আজকে মেদিনীপুরে রাস্তা সংস্কারের নামে দেখা যাচ্ছে টাকা তছনছ হয়েছে। বিদ্যুৎ বিভাগ যে টাকা পায় মিউনিসিপ্যালিটির কাছ থেকে সেখানে দেখা যাচ্ছে তাদের কোন টাকা নেই। ব্যাঙ্কের কোন টাকা নেই এবং পানীয় জল শহরের লোক পায়না। পানীয় জল ওদের পছন্দমত লোকেরা ফেরুল থেকে কানেকশান নিয়ে অনেক গর্ত্ত করে জল রাখে এবং সেই জল আবার ট্যাঙ্কে উঠছে, ফলে শহরের পাইপে জল আসছে না এইসব ঘটনা ঘটছে। আজকে এই মিউন্সিপ্যালিটিতে একটা দপ্তর এসেছে মাননীয় মন্ত্রীর উদ্যোগে সেখানে এম. ই. ডি. চালু হয়েছে। আজকে এম. ই. ডি. দের সরাসরি দায়িত্ব দিতে হবে। মাননীয় চেয়ারম্যানের সাথে যোগাযোগ রেখে এই দায়িত্ব তাদের দিতে হবে তাহলে পরে বিভিন্ন মিউনিসিপ্যালিটির কাজের সুবিধা হবে। এছাড়া যে ফায়ার ব্রিগেডের কথা বলা হয়েছে মেদিনীপুরে এতো অনেক আগেই মঞ্জুর হয়েছে - কিন্তু সেটা হয়নি। ডি. এম. কে বলা হল একটা জায়গা পাওয়া গিয়েছে, মর্ডানাইজেশান ভাবে করার জন্য তার টেন্ডার ডেকে কাজ খুব শীঘ্র শুরু হবে- এই বলে বাজেটকে সমর্থন করে কাট মোশানের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :-** মিঃ স্পীকার স্যার, আজকে বুদ্ধদেব বাবু যে বাজেট পেশ করেছেন এই বাজেটকে সমর্থন করার মত কিছু নেই, তাই এই বাজেটকে সমর্থন করছি না। যে কাটমোশানগুলি আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি।

**[5.55 – 6.05 P.M.]**

যে বাজেট তিনি পেশ করেছেন - এই বাজেটে কতকগুলি পরস্পরবিরোধী ব্যাপার রয়েছে। একদিকে বিভিন্ন পুরসভাগুলি ভীষণভাবে আর্থিক সংকটে ভুগছেন এবং কর্মচারীদের মাইনে দিতে পারছেন না। উন্নয়নমূলক কাজ হচ্ছে না। আমি বাজেট বক্তৃতার সময় বলেছিলাম যে, বিশ্ব ব্যাঙ্কের টাকা - যে টাকা ভারতবর্ষের উন্নয়নের জন্য এসেছে, কোলকাতার উন্নয়নের জন্য এসেছে, এবং অন্যান্য পুরসভাগুলির উন্নয়নের জন্য যে টাকা এসেছে সেই টাকা খরচ হচ্ছে না, ফেরৎ চলে যাচ্ছে। এমন একটা পরিস্থিতির মধ্যে মাননীয় বুদ্ধদেববাবু বাজেট পেশ করেছেন - বুদ্ধদেববাবুর রাজনৈতিক যে বক্তৃতা নির্বাচনের আগে ছিলো সেই বক্তব্যের মধ্যে, আমরা জানতাম যে বামফ্রন্ট সরকার মানুষকে কিছু দিতে না পারুক তাঁরা সবচেয়ে বেশী লড়াই করবেন দুর্নীতির বিরুদ্ধে। কিন্তু দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে গেলে কেন্দ্রীয় সরকারের সাহায্য লাগে না। সীমিত, সীমিত ক্ষমতা বলে তাঁরা

যেরকম চীৎকার করনে, আশা করেছিলাম যে সীমিত ক্ষমতার মধ্যে থেকেও দুর্নীতির বিরুদ্ধে লড়াই চালাবেন। দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে অসুবিধা নেই। একটা কথা আছে, সাপ যদি পায়ে কামড়ায় তাহলে দড়ি বেঁধে দিলে মৃত্যুর হাত থেকে রক্ষা করা যায়, কিন্তু সাপ যদি মাথায় কামড়ায় তাহলে তখন আর কিছু করবার থাকে না। দুর্নীতিতো শুরু হয়েছে আলিমুদ্দিন স্ট্রীটথেকে। আমার সামনে বুদ্ধদেববাবু আছেন - বাইরে যখন রাজনীতি করেছি তখন থেকে শুনে আসছি - চিরকাল সৎ এবং নিষ্ঠাবান মানুষ বলেই ধারণা ছিলো। সদর দপ্তর থেকে দুর্নীতি শুরু হয়েছে। আমি আপনাকে বলি, যথাযথ উত্তর দিয়ে আমাকে বলবেন। দুর্নীতির সদর দপ্তর হচ্ছে আলিমুদ্দিন স্ট্রীট। সারা রাজ্যে মানুষ যখন দুর্নীতি করে তখন কিছু বলবার থাকে না। আলিমুদ্দিন স্ট্রীটে পুরসভার একটি স্কুল ছিলো সেই স্কুলটা জবরদখল করে সেখানে আলিমুদ্দিন স্ট্রীটের অফিস হয়েছে। সেখানে আপনাদের প্রেস তৈরী হয়েছে। আপনাদের বাড়ীর যে ভ্যালুয়েশান সেই ভ্যালুয়েশান ১৯৮৪-৮৫ এ ফোর্থ কোয়ার্টারের পর যে ভ্যালুয়েশান করেছিলেন সেই ভ্যালুয়েশানে বাড়ীর কি ভ্যালুয়েশান হলো? হলো ৮৮ হাজার ১১৫ টাকা। ও. ভি. আর.করে, হিয়ারিং করে কমিয়ে নিলেন ৫৫ হাজার ৮০ টাকা। অপরাধ নয়? হিয়ারিং করে কিসের ভিত্তিতে কমালেন? আপনারা ক্ষমতায় থেকে, পার স্কোয়ার ফুটের অ্যাসেসমেন্ট হলো মাত্র ৩৪ পয়সা করে। কোলকাতার মতন জায়গায়, কমপ্রিহেনসিভ এরিয়ার মধ্যে নতুন বাড়ীর কনস্ট্রাকশান হচ্ছে ৩৪ পয়সা করে। দেখাতে পারেন যে, কোলকাতা শহরে যে সমস্ত নতুন বাড়ী হয়েছে তার একটারও পার স্কোয়ার ফিট ৩৪ পয়সা করে? ক্ষমতার পূর্ণ মাত্রায় অপব্যায়হার করে কোলকাতা শহরে আলিমুদ্দিন স্ট্রীটের মতন একটা জায়গাতে আপনারা ৩৪ পয়সা হিসাবে পারস্কোয়ার ফুট করেছেন। স্বীকার করে নেবেন হাউসের মধ্যে। এইভাবে আপনারা নিজেরা ক্ষমতার অপব্যবহার করেছেন। এরপর কি দাঁড়ালো? দোতলা, আড়াইতলা, তিনতলা এবং চারতলা কনস্ট্রাকশান করেছেন। কত বাঁড়লো? আগে যে স্কোয়ার ফিট ছিলো তার থেকে অনেক বেশী স্কোয়ার ফিট বেড়ে গেলো। এখানে ভীষণভাবে দুর্নীতি হয়েছে। আজকে কোলকাতা শহরে পার স্কোয়ার ফুট কনস্ট্রাকশান চার্জ কত? কোলকাতা শহরে পার স্কোয়ার ফুট কনস্ট্রাকশান চার্জ হচ্ছে ৫০০ থেকে ৬০০ টাকা। যে কোনো এরিয়াতে বাড়ী হলে ৫০০ থেকে ৬০০ টাকা স্কোয়ার ফিট চার্জ লাগে। আর আপনাদের সদর দপ্তর সেখানে পার স্কোয়ার ফুট মাত্র একশ টাকা হিসাবে অ্যাসেসমেন্ট করেছেন। যার পরিমাণ ১ লক্ষ ২৯ হাজার ৩৪৮ টাকা সবচেয়ে অদ্ভুত কথা - এরপর আবার আপনারা হিয়ারিংয়ে যাবেন এবং কমিয়ে আনবেন কনস্ট্রাকশান চার্জ ৬০ থেকে ৬৫ টাকায়।

এইভাবে আজকে আপনারা ক্ষমতার অপব্যবহার করছেন। মাথায় যদি সাপ কামড়ায় তাহলে রোখা যাবে না, আপনারা দূর্নীতি রুখবেন কোথা থেকে। আপনাদের দূর্নীতির সূত্রপাত হচ্ছে আলিমুদ্দিন স্ট্রীট থেকে। এরপর আমি আসছি পাক্তন মেয়র কমল বসুর সম্বন্ধে। স্যার, আমি দুঃখিত, আমি নতুন সদস্য। আমি সব জানিনা। কমল বসুর নামটা আমি উইথড্র করে নিচ্ছি। যিনি প্রাক্তন মেয়র ছিলেন, তিনি কি করেছিলেন? কি দুর্নীতি করেছিলেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেউ যদি বাড়ী বিক্রী করেন তার ট্যাক্সটা অ্যাসেসমেন্ট হবে সে যে দামে বাড়ীটা বিক্রি করছে তার উপর। সেই দামের উপর কর্পোরেশান ট্যাক্সটা ধর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাক্তন মেয়র কি করলেন। প্রাক্তন মেয়র যখন তার বাড়ীটা বিক্রী করলেন বলরাম ঘোষ স্ট্রীটে তখন বাড়ীটার দামটা কম করে দেখানো হল। সেখানে সেল ভ্যালুর উপর ট্যাক্স হল না অর্থাৎ যাদের কাছে বাড়ীটা বিক্রী করলেন, তাদের বললেন - তোমাদের ট্যাক্স কমিয়ে দেব, তোমরা আমাকে টাকাটা বাড়ীয়ে দাও ।এইভাবে তিনি কলকাতা পৌরসভাকে চীট করেছেন। নিজের পয়সা বাড়িয়ে দিয়েছেন. আর ভ্যালুয়েশান কম করে দেখিয়েছেন। ভ্যালুয়েশান হল অন দি বেসিস অফ রেন্ট, যা কি না কপোরেশান আইন অনুযায়ী

প্রোভাইড করেন। যা করা উচিত ছিল, প্রাক্তন মেয়র তার বাড়ী বিক্রি করার সময় করেননি। এইভাবে তেনি পৌরসভাকে চিট করেছেন।

**শ্রী ননী কর ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি এইভাবে হাউসে প্রাক্তন কমল বসুর নাম করেছেন এবং বারবার বলেছেন যে চীট করেছেন এটা কি এখানে বলা চলবে?

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ-** স্যার, আমি নতুন সদস্য আমি ঠিক জানিনা, আমি কমল বসুর নামটা উইথ ড্র করছি। এরপর আমি আসছি আপনারা কিভাবে বিগ হাউসকে তোষন করছেন। গ্রান্ড হোটেল অ্যাসেসমেন্ট করা হয়েছে ১৯৮৫-৮৬ সালে এবং তার সম্পত্তির ভ্যালুয়েশান করা হয়েছে সাড়ে তিন কোটি টাকা। এই সাড়ে তিন কোটি টাকার উপর ট্যাক্স হবে। এরপর বিভিন্ন সংবাদ পত্রে পেরোলো গ্রান্ড হোটেলের ট্যাক্স কমিয়ে দেওয়া হবে বলে এবং এনিয়ে ভীষণভাবে আলোচনা হল। তৎকালীন মেয়র বললেন এই সমস্ত বাড়ীর ট্যাক্স কমবে না। তারপর আলোচনা হল, আন্ডার হ্যান্ড হল, বিভিন্ন জায়গায় পার্টি অফিসে যোগাযোগ হল, তারপর সেই সাড়েতিন কোটি টাকা অ্যানুয়াল ভ্যালুয়েশান কমিয়ে ৬৬ লক্ষ ৬৪ হাজার, ৫৪০ টাকা করা হল। এরপর আরও দুঃখজনক ঘটনা যেটা সেটা হল এই অ্যানুয়াল ভ্যালুয়েশান ১৯৯০-৯১ সালে দাঁড়াল ৮২ লক্ষ ৪৬ হাজার ৩৪০ টাকা। অর্থাৎ সাড়েতিনকোটি টাকা থেকে এই অ্যানুয়াল ভ্যালুয়েশান নামিয়ে এনে আজকে ৮২ লক্ষ ৪৬ হাজার ৩৪০ টাকা করা হল। আরও বড় কথা এবং যেটা মন্ত্রীমহাশয়ের জানা উচিত কর্পোরেশানের স্টাফ যারা ভ্যালুয়েশান করতে গেলেন, কর্তৃপক্ষ তাদেরকে গ্রান্ড হোটেলের ভেতর ঢুকতে দেননি। কি ব্যবস্থা নিয়েছেন আপনারা? দুর্নীতি আপনাদের রন্ধ্রে রন্ধ্রে। আজকে আপনারা কোরাপসানকে লিগালাইজড্ করে দিয়েছেন, কোরাপসানকে আইনসিদ্ধ করে দিয়েছেন। কলকাতা পৌরসভায় তাই সর্বত্র দুর্নীতি চলছে।

**[6.05 – 6.15 P.M.]**

পৌরসভার ৬৩ টি গাড়ি বিক্রি হবে, আমার কাছে পৌরসভার এম আই সি রিপোর্টের কপি আছে, ৬৩ টি গাড়ি ২২।। লক্ষ টাকায় বিক্রি করবেন। একটা গাড়ি বিক্রি করতে করতে হলে এক্সপার্ট রিপোর্ট ফাইনান্স কমিটির রিরোর্ট, এ্যাকাউন্টস ডিপার্টমেন্টের রিপোর্ট চাই যে একটা গাড়ীর দামকত হবে। কিন্তু সেইসব রিপোর্ট কিছু নেই। যে গাড়ীগুলি ২/১ হাজার টাকা খরচ করলে অন রোড করে দেওয়া যেতে পারে সেই গাড়িগুলি অসৎ ব্যবসায়ীদের সঙ্গে যোগাযোগ করে ২২ লক্ষ টাকায় বিক্রি করা হচ্ছে। আমার কাছে এম আই সি রিপোর্ট আছে, এই এম আই সি রিপোর্টের মধ্যে এক্সপার্ট কমিটির রিপোর্ট, ফাইনান্স কমিটির রিপোর্ট, এ্যাকাউন্টস ডিপার্টমেন্টের রিপোর্ট, কোন একটা রিপোর্ট নেই। এইভাবে গাড়ীগুলি বিক্রি করে দেওয়ার বন্দোবস্ত হচ্ছে। আজকে পৌরসভা চালাবেন কি করে? স্যার, আন্দোলন করলে মাইনে কাটা হয় কিন্তু ক্যালকাটা কর্পোরেশানের ইতিহাসে স্ট্রাইক করলে ওভারটাইম পাওয়া যায়, অবশ্য তাদের সিটু কর্মী হতে হবে। ধাপা গ্যারেজের সিটু কর্মীরা কাজ বন্ধের নোটিশ দিল, কাজ বন্ধ করে ডিসিপ্লিন ভাঙ্গল, অথচ তাদের ওভারটাইম দেওয়া হয়েছে। আপনারা বহরমপুরে লোক নিয়োগের ক্ষেত্রে চিৎকার করছেন; হ্যাঁ, সেখানে লোক নিয়োগ হয়েছে, কিন্তু বুদ্ধদেব বাবু ক্যালকাটা কর্পোরেশানকে জিজ্ঞাসা করুন সেখানে কতগুলি ক্যাজুয়াল রাইটার নিয়েছিল। আইন অনুযায়ী সরাসরি জুনিয়র এ্যাসিস্ট্যান্ট নিতে পারবে না বিলো কোয়ালিফায়েড পার্সোনস হলে, সেখানে ৬৫০ জন বিলো কোয়ালিফায়েড মানুষকে আইনকে ফাঁকি দিয়ে ক্যাজুয়াল

রাইটার হিসাবে নিয়োগ করলেন। আজকে তাদের অনেকে অফিসার হয়ে গেছে। আজকে আপনার শঙ্কর দাস পালের সঙ্গে চিৎকার করছেন কেন লোক নিয়েছেন। আইন ভেঙ্গে বামফ্রন্টের ৬৫০ জন ক্যাজুয়াল রাইটার নিয়োগ করা হয়েছে যাদের কোয়ালিফিকেশান ছিল না। ডেলি রেটে ক্যাজুয়াল রাইটার নিয়ে পরবর্তীকালে তাদের পার্মানেন্ট করা হয়েছে। শঙ্কর দাস পাল আইন ভেঙে লোক নেয়নি, কিছু বেকার ছেলেকে তিনি চাকরি দিয়েছেন, তারা কেউ শঙ্কর দাস পালের আত্মীয় নয়। আজকে ফান্ড ডাইভার্সিফিকেশানের কথা বলছেন। ফান্ড ডাইভাসিফিকেশান আপনারা করেননি? পানিহাটি পৌরসভায় ফান্ড ডাইভার্সিফিকেশান করা হয়নি? সি এম ডি এ পাহিাটিতে ডিপ টিউবওয়েল করার জন্য যে টাকা দিয়েছিল সেই টাকা আপনারা অন্য খাতে খরচ করেননি? প্রয়োজন পড়লে টাকা না থাকলে একটা ফান্ড থেকে টাকা আরেকটা ফন্ডে নিয়ে যেতে হবে এই জিনিস সবর্ত্র চালু আছে - আপনাদের পৌরসভায় চালু আছে, আমাদের পৌরসভায় চালু আছে। আজকে টাকার অভাবে বহু পৌর সভায় উন্নয়নমূলক কাজ চলছে না। বামফ্রন্ট পরিচালিত বারুইপুর পৌর সভা যেখানে আমি প্রতিনিধিত্ব করছি সেখানকার সি পি এম পৌর প্রধান নোট লিখছেন সরকার যে টাকা দিচ্ছেন সেই টাকায় পৌরসভা চালান যায় না। সরকার যে অল্প টাকা দিচ্ছেন তাতে উন্নয়নের কাজ বন্ধ হয়ে যাচ্ছে। তাই আজকে আমার বক্তৃতায় যেকথা বলতে চাই আপনারা ডাইভার্সিফিকেশান অব ফান্ড করছেন, আপনারা রাস্তাঘাটের উন্নয়নের কাজ করতে ব্যর্থ হয়েছেন, কলকাতা সহ সারা পশ্চিমবঙ্গে পানীয় জল সরবরাহে ব্যর্থ হয়েছেন, চাকরির ক্ষেত্রে স্বজন-পোষণ, দুর্নীতির চূড়ান্ত করছেন। এই দুর্নীতিগ্রস্ত সরকারের বাজেট সমর্থন করার অবকাশ আছে বলে আমি মনে করি না, সেজন্য এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশান সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মদন মোহন নাথ ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী নগর উন্নয়ন বাবদ স্থানীয় সংস্থা, পঞ্চায়েতী রাজ উন্নয়ন ইত্যাদি বাবদ যে বরাদ্দ চেয়ে দাবী পেশ করেছেন আমি সেই দাবীর প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি সমথর্নে আমার বক্তব্যে যাওয়ার আগে মাননীয় বিরোধী পক্ষের সদস্যারা এই দপ্তরে ছাঁটাই চেয়ে যে বক্তব্য রেখেছেন তার সম্বন্ধে আমি অল্প দু একটি কথা উল্লেখ করতে চাইছি। তারা কলকাতা কর্পোরেশাণে আন-অথারাইজড কনস্ট্রাকসনের কথা বলেছেন এবং তার জন্য কলকাতা করপোরেশানে যে ধরণের দুর্ঘটনা ঘটে যাচ্ছে —প্রদীপ কুন্দলিয়া ইত্যাদির কথা বলেছেন। এটা সবই ঠিক যে, এই আনঅথারাইজড কনস্ট্রাকসান সমস্ত মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেই একটা মেনাস। আনঅথারাইজড কনস্ট্রাকসান মিউনিসিপ্যালিটিগুলিতেও হয়। কিন্তু সেই আনঅথারাইজড্ কনস্ট্রাকসানের ব্যাপারে মিউনিসিপ্যালিটি গুলিকে কোর্টের দুর্ভোগে ভুগতে হয়— এটা সত্য কথা অর্থাৎ আইনের ব্যাপারগুলিঠিকমত না মিললে প্রতি বছরই এটা দেখা যায়। আমি অনেক মিউনিসিপ্যালিটির খবর বলতে পারি যেখানে বারে বারে কোর্টে গিয়ে ইনজাংসান নিয়ে আসা হয়েছে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশানের ক্ষেত্রেও আমরা দেখেছি হাইকোর্টে গিয়ে ইনজাংসান নিয়ে আসা হয়েছে, ঐ আনঅথারাইজড কন্স্ট্রাকসান রোখা যায়নি। কলকাতা কর্পোরেশনে যারা আনঅথারাইজড কনস্ট্রাকসন করে তারা কি ধরণের পার্টি সেটা আমরা জানি এবং তারা ঐ ধরণের আনঅথারাইজড কনস্ট্রাকসনের পিছনে যে মদত পায়, সেগুলিও আমরা জানি। অতএব সেই ক্ষেত্রে এই কনস্ট্রাকসনগুলি রোখা শক্ত। এটা সবাই জানার পরেও যারা মিউনিসিপ্যালিটির কথা বলেন— এইগুলি জানি বলেই আমি বলছি যে, এই সব দিক চিন্তা ভাবনা করে মাননীয় পৌর মন্ত্রী সেই পুরনো পচা আইনের মধ্যে যে সব ত্রুটি বিচ্যুতি ছিল সেইগুলিকে যথাযথভাবে সংশোধন করার জন্য সংশোধনী এনে দিলেন। আমরা দেখলাম কলকাতা কর্পোরেশানের মত আনঅথারাইজড কনস্ট্রাকসনে বাধা দেবার জন্য ১৯৮০

সালে হাওড়া কর্পোরেশানের আইন আনার চেষ্টা করা হয়েছিল এবং আমরা জানি ঠিকই বলেছেন, ইন্টারেষ্টেড পার্টির পক্ষ থেকে সঙ্গে সঙ্গে হাইকোর্টে যাওয়া হয়েছে এবং সেই আইন পাশ করানোর ব্যাপারে ইনজাংসান করা হয়েছে। যাইহোক, ১৯৯০ সালের ৮ই ডিসেম্বর তারিখে ঐ ইনজাংসান ভ্যাকেট করা গেছে এবং চূড়ান্ত ভাবে ১৯৯০ সালের ১২ তারিখে গেজেট প্রকাশিত হয়েছে। আমরা ভরসা রাখি যে, এইবারে আনঅথারাইজড্ কনস্ট্রাকসনের ব্যাপারে কর্পোরেশন কিছু কিছু কার্যকরী ব্যবস্থা নিতে পারবে এবং আমরাও চাই ব এই রকম ক্ষেত্রে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্টের যথাযথ ভাবে ঐ ধরণের সংশোধন করার ব্যবস্থা করা হোক। কারণ, ঐ দুর্ভোগ প্রতিটি মিউনিসিপ্যালিটিকেই ভোগ করতে হচ্ছে — এটা সত্যি কথা অতএব ঠিক মত ভাল বললে স্বীকার করতে হয়। বস্তি ইম্প্রুভমেন্টের ২।। কোটি টাকার ডাইভার্সিফিকেসন হয়েছে, বললেন। এই ঘটনা আমার জানা নেই, জানি না —হতে পারে। হয়ে থাকলে ঠিক হয়নি। আমি বলব বস্তির টাকা অন্যত্র গেলে, আবার ওটা বস্তি উন্নয়নেই ডাইভার্সিফিকেসন করে দেবেন কিন্তু বস্তি ইম্প্রুভমেন্টের ব্যাপারে ১৯৭৮ সালের আগের ব্যাপরগুলি একটু আলোচনা করলে বোঝা যাবে যে, ১৯৭৮ সালের আগে এখানকার সমস্ত কর্পোরেশান, পৌরসভাগুলি কংগ্রেসের পরিচালনাধীন ছিল।কলকাতা কর্পোরেশন থেকে শুরু করে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলির বস্তির হাল কি রকম ছিল সেটা একটু খানি আলোচনা করা যাক। কলকাতা কর্পোরেশানের বড় বড় বস্তিগুলির ভিতর ঢোকার অভিজ্ঞতা বেশী হয়নি। কিন্তু আমাদের মিউনিসিপ্যালিটিগুলির ভিতর যে ছোট ছোট বস্তি ছিল সেখানকার হাল আমরা জানি। সেখানে ছোট ছোট খোলার ঘর সার দিয়ে তৈরী করা হত এবং তার সামনে রাস্তা বলে কিছু নেই। তার উঠোনেই রাস্তা, আবার সেই উঠোনই ড্রেন। জল নিকাশী ব্যবস্থা বলে কিছু নেই। বৃষ্টিপাত শুরু হলে দেখা গেছে আশপাসের সব নোংরা জল এসে ঐ উঠোনে জমা হত, বেরনোর রাস্তা ছিল না। ঐ খোলার ঘরগুলিতে দরিদ্র গরীব মানুষগুলি বাস করতো। তাদের কয়েমাস ধরে ঐ দূষিত নোংরা, দুর্গন্ধযুক্ত জলের মাঝেই বাস করতে হত এবং ঐ বিষাক্ত হয়ে ওঠা জলের ভিতর দিয়েই তাদের চলাফেরা করতে হত, সেটাই তাদের রাস্তা।

**[6.15 – 6.25 P.M.]**

এই ছিল বস্তির হাল। ব্যারাকপুর সাবডিভিসানে ১৪ টি পৌরসভার কথা আমি জানি। সেখানে ১৯৭৮ সালের আগে বস্তিগুলির যে অবস্থা ছিল তা ভাষায় বর্ণনা করা যায়না। এখন বস্তি উন্নয়নের টাকা আদায় করে বস্তির উন্নয়ন করা হয়েছে। তারপর সি. ইউ. ডি. পি' থ্রি'র কাজ করা হয়েছে। এই কাজের মাধ্যমে গুরুত্ব দিয়ে বস্তির উন্নয়ন করা হয়েছে। আমরা দেখেছি এই সি. ইউ. ডি. পি'র ৬৪ কোটি টাকা পুরোটাই মিউনিসিপ্যালিটিগুলিকে বরাদ্ধ করা হয়ছে এবং সেখানে নির্দেশ দেওয়া হয়েছে যে বস্তি ইমপ্রুভমেন্টের কাজে গুরুত্ব দিতে হবে। যারা গুরুত্ব দেবে তাদের আরো বেশী টাকা দেওয়া হবে এ কথা বলা হয়েছিল। যে সব মিউনিসিপ্যালিটি গুরুত্ব দিয়েছিল সেই মিউনিসিপপ্যালিটির বস্তিবাসীরা আর কিছু না হোক পায়ে চলার জন্য ইঁটের রাস্তা পেয়েছে, ড্রেন করে সেখানে জল নিকাশীর ব্যবস্থা করা হয়েছে। সেখানে পায়খানার কোন ব্যবস্থা ছিল না, শিশুরা ঘরের সামনেই পায়খানা করতে বসে যেত, এক দিকে রান্না হচ্ছে আর তার সামনেই বাচ্ছারা পায়খানা করছে এই ছিল অবস্থা, সেখানে সি. ইউ. ডি.পি'র টাকায় হোক বা বস্তি ইমপ্রুভমেন্টের টাকাতেই হোক স্যানিটারি পায়খানার ব্যবস্থা করা গিয়েছে। যেখানে জায়গা পাওয়া গিয়েছে সেখানে আলাদা ভাবে করা হয়েছে আর যেখানে জায়গা পাওয়া যায়নি সেখানে কমিউনিটি ল্যাট্রিন করা হয়েছে। এইভাবে বস্তিগুলিকে মানুষের বাসের উপযোগী করা হয়েছে। মাননীয় বিরোধীদলের সদস্যরা শুধু ঐ ২ কোটি টাকা ডাইভারসিফিকেসানের কথা না বলে যদি এইসব কথাগুলি বলতেন তাহলে তারা সততার পরিচয়

দিতেন। কোলকাতার বস্তি ইমপ্রুভমেন্টের জন্য যে কয়েক কোটি টাকা খরচ হয়েছে তার কি অবস্থা হয়েছে সেটাও যদি বলতেন তাহলে বুঝতাম তারা সত্ উদ্দেশ্য নিয়ে কথা বলছেন। তারপর ওরা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের ৩০ কোটি টাকা বাকির কথা বলেছেন। সি ই এস সি এলাকার সমস্ত মিউনিসপ্যালিটিরই বাকি কিন্তু এরজন্য দায়ী কে? রাজ্যসরকার তো যথেষ্ট সাহায্য করছেন, অনুদান দিচ্ছেন, উন্নয়নমূলক কাজ করার চেষ্টা করছেন কিন্তু বাকি কেন পড়ে থাকছে সেটা ভেবে আপনাদের বলতে হবে।

(এই সময় লাল বাতি জ্বলে যায়)

স্যার, পরিশেষে আমি বলব, মিউনিসিপ্যালিটিগুলিকে যদি ১১০ টাকা বস্তা সিমেন্ট কিনতে হয়, ১২।। হাজার টাকা টন দিয়ে লোহা কিনতে হয় তাহলে অনুদান থাকা সত্বেও কন্দ্রেীয় সরকারকে এখানে ঋণের ব্যবস্থা করতে হবে কারণ মূল্য বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। স্যার, উত্তর ব্যারাকপুর পৌরসভায় ১৯৬৪ সালের পর ১৯৮১ সালে নির্বাচন হয়। ওদের আমলে সেখানকার বস্তিগুলির উদ্বাস্তু কলোনীগুলির অবস্থা কি ছিল তা সবাই জানেন। উদ্বাস্তু কলোনীগুলি সম্বন্ধে বলতে গেলে তারা বলতেন, ওরা তো ট্যাক্স দেয় না, ওদের জন্য কি উন্নয়নমূলক কাজ হবে? আজকে কিন্তু সেই উদ্বাস্তু কলোনীগুলির হাল পাল্টে গিয়েছে। সেখানে স্যানিটারি পায়খানা হয়েছে, রাস্তা হয়েছে, ড্রেন হয়েছে। স্যার, এই কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয়ের বাজেটকে সমর্থন করে এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌর মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটের উপরে আমার কতকগুলিকাট মোশান আছে, আমি সেগুলির সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় পৌর মন্ত্রী তার বাজেট ভাষণে অনেক কিছু দাবী করেছেন। তিনি দাবী করেছেন যে গত ১২ বছরে ২২টি নতুন পৌর প্রতিষ্ঠান গড়ে তুলেছেন এবং আগামী বছরে আরো কিছু গড়ে তুলবেন। ৩ শত বছর পূর্তি উৎসব কলকাতায় হয়ে গেল। এই ৩ শত বছর পূর্তি উৎসব উপলক্ষে কলকাতার স্বাভাবিক উন্নয়ণের জন্য তিনি উদ্যোগ নিয়েছেন এবং তার জন্য পারসপেকটিভ প্ল্যান টু ক্যালকাটা ১০০১ শীর্ষক একটা পুস্তিকা প্রকাশ করেছেন, যদিও সেটা আমার এখনও হস্তগত হয়নি। তাতে দীর্ঘমেয়াদী পরিকল্পনা ইত্যাদি অনেক কিছু দিয়েছেন। সম্প্রতি ১৯৯১ সালের আদমসুমারিতে পশ্চিম বাংলার সবচেয়ে বড় ৪০টি শহরে লক্ষ্যাধিক মানুষ আছে এই রিপোর্ট প্রকাশিত হয়েছে। পৌরমন্ত্রীর এই সব বক্তৃতা শুনলে মনে হবে যে পশ্চিম বাংলার না জানি কি অগ্রগতি হয়েছে। আর্ত-সামাজিক উন্নয়ণ, নগর উন্নয়ণ, নাগরিকদের উন্নয়ণে ব্রতী ইত্যাদি কথা শুনতে ভাল লাগে। কিন্তু প্রশ্ন হচ্ছে, শহর উন্নয়ণ, এটা শুধু জনসংখ্যার তথ্য দিয়ে হবেনা। যথার্থ শহর কাকে বলবো? নাগরিক হিসাবে আধুনিক শহরের সুখ-স্বাচ্ছন্দ তারা পাচ্ছে কিনা তার উপরে এটা নির্ভর করে। পশ্চিমবঙ্গের ছোট ছোট শহরের কথা ছেড়ে দিলাম, কিন্তু খোদ রাজধানী কলকাতা শহরের অবস্থাটা কি দেখছি আমরা? ৩ শত বছরের পূর্তি উৎসব এত ঢাকঢোল পিটিয়ে পালিত হয়েছে। এই তিন শত বছর পূর্ত্তি উৎসবের মধ্যে দিয়ে উন্নতি কিছু হয়েছে কি? সাধারণ মানুষ কি আশা করে? কিছু সম্পদ বৃদ্ধির চেষ্টা, কলকাতার রাস্তাঘাট, সেখানকার স্বাস্থ্য, চিকিৎসা, যান-বাহন এগুলির উন্নতি হবে, বস্তির উন্নয়ণ হবে, কিছু স্থায়ী সম্পদ সৃষ্টির ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করা হবে, এগুলি মানুষ আশা করেছিল। কিন্তু বাস্তব ক্ষেত্রে কি দেখছি? স্থায়ী সম্পদ সৃষ্টির দিকে নজর না দিয়ে বুদ্ধদেববাবু কি করলেন? না, উৎসব অনুষ্ঠানের দিকে নজর দিলেন। নাচ-গান, খেলা, মেলা, এগুলি দিয়ে ৩ শত বছরের পূর্ত্তি উৎসবের অনুষ্ঠান শেষ হয়ে গেল এবং ঘোড়ায় টানা ট্রাম গাড়ীতে

জ্যোতিবাবু বুদ্ধদেব বাবু চড়লেন। অতীতকে ফিরিয়ে আনার জন্য স্মরণ করিয়ে দিলেন যে এটাই হচ্ছে সিম্বলিক এক্সপ্রেশান, বাস্তবে এর একটা মানে আছে। ঈশপের একটা কথা আছে যে রেতে মশা দিনে মাছি। সেই যুগে আমরা ফিরে যাচ্ছি। এটাই হচ্ছে বুদ্ধদেববাবুর সিম্বলিক এক্সপ্রেশান। ৩ শত বছরের পূর্ত্তি উৎসব পালিত হল কিন্তু প্রাপ্তিযোগ কি? প্রাপ্তিযোগ শুন্য। অর্থাৎ যে হতশ্রী জীর্ণ দারিদ্রে চেহারা দিয়ে ৩ শত বছরের শতাব্দীকে শেষ করলেন সেই হতশ্রী, জীর্ণ দারিদ্র চেহারা দিয়ে কলকাতা মহানগরীর চতুর্থ শতাব্দীতে যাত্রা শুরু করলো। এটা কঠোর সত্য, এটাকে অস্বীকার করা যাবেনা। এখানে যে কথা বলা হয়েছে সেটা ভুল বলা হয়েছে। কারণ ৩ শত বছর পূর্ত্তি উৎসব শেষ হয়েছে ২ বছর আগে এবং কলকাতার মহানগরীর স্বাস্থ্য আরো ভেঙ্গে গেছে, নাগরিকদের দুঃখদুর্দশা আরো ভয়ঙ্কর ও মারাত্মক আকার নিয়েছে। এই বাস্তব সত্য, এটাকে অস্বীকার করা যায়না।

**[6.25 – 6.35 P.M.]**

আরও মারাত্মক রূপ নিয়েছে, এটা বাস্তব অবস্থা বলছে। এটা অস্বীকার করার উপায় নেই। আজকে তা নাহলে ঐ পারস্পেকটিভ প্ল্যান আপনারা যে বলেছেন, এই পারস্পেকটিভ প্ল্যান ফর ক্যালকাটা, এই সব তো অনেক বড় কথা। আপনারা ন্যূনতম নাগরিকদের প্রয়োজন, এবং দাবী পূরণের ক্ষেত্রে ব্যর্থ। জ্বরাজীর্ণ রাস্তাঘাট, যান বাহন—সামনের বৃষ্টিতে গলি থেকে রাজপথ সব ডুবে যাবে, তার উপর লোডশেডিং এর যন্ত্রণা, সমস্ত দিক থেকে আপনারা বিপর্য্যস্ত। আপনাদের চোদ্দ বছর এর রাজত্বে আপনারা নাগরিকদের এই জায়গায় নিয়ে গেছেন আজকে। আজকে কলকাতার কতক গুলো জিনিস, যেমন সবুজ, সবুজ কোলকাতার প্রাণ, তা কী করে নিভে যাচ্ছে? কলকাতার ১৪১টা ওয়ার্ডে ২২৩টা পার্ক আছে, সেই পার্কগুলো, সেই স্কয়্যার যেগুলো আছে সেইগুলো দেখাশুনা করার জন্য আপনার আলাদা দপ্তর আছে, নির্দিষ্টভাবে আছে। তারা কী করে সারা বছর? এর জন্য বছরে ৫০/৬০ লক্ষ টাকা বরাদ্দ আছে, পার্কগুলো মেন্টিন্যান্সের জন্য। যদিও আমরা জানি এই টাকার অঙ্ক কম। কিন্তু যদি এটা সদব্যবহার হয়, যদি কাজ হয় তাহলে এই অবস্থা হয় না। আজকে এইগুলোর অবস্থা কী? আজকে অরা অরণ্য সপ্তাহ পালন করছেন, কোটি কোটি চারা বিতরণ করছেন, কিন্তু আপনারা যে সংরক্ষণ ব্যবস্থা, তা ঠিক মত করছেন না, বিপর্য্যস্ত। যেমন সাউথ ক্যালকাটার ঢাকুরিয়া লেকে যে বন ছিল, সেখানে আজকে গাছগুলোকে অকারণে সংহার করা হচ্ছে, গল্ফ এরিয়ায়, টালিগঞ্জ রেস কোর্সের সংরক্ষিত এলাকা, সেটাকে পর্যন্ত আপনারা কমিয়ে আনছেন। পাতা রেল চলছে। ময়দান, যেটা যেটা কলকাত ফুসফুস, লাঙ্স, তা আসতে আসতে শুকিয়ে যাচ্চে। ময়দানে সবুজ সৃষ্টির যে উদ্যোগ তা আপনাদের নেই। কলকতায় বড় বড় বাড় হচ্ছে সবুজ নষ্ট হচ্ছে, সেখানে দেখছি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের যে আইন সেই আইন লঙ্ঘন করে তা হচ্ছে। জলাশয় যেগুলো রয়েছে, সেগুলো সংরক্ষণের কোন ব্যবস্থা নেই। ফলে সেইগুলো নষ্ট হয়ে যাচ্ছে। নানা প্রশ্ন এখানে উঠেছে এই বেআইনী বাড়ি তৈরী সম্পর্কে এবং দুর্নীতি সম্পর্কে। আজকে কী অবস্থা চলছে, ইফ আই এ্যাম নট মিসটেকেন, আপনি নিজে অসহায় অবস্থায় গত বাজেটে বলেছেন যে আজকে কলকাতা শহর অসাধু প্রমোটারদের হাতে চলে যাচ্ছে। কুন্দলিয়াদের মত অসাধু প্রমোটারদের হাতে কলকাতা চলে যাচ্ছে। হাজার হাজার বেআইনী বাড়ি কলকাতয় তৈরী হচ্ছে, আপনার বিল্ডিং দপ্তরের কোন কন্ট্রোল নেই। যখন কোন দুর্ঘটনা ঘটে বা কোন বেআইনী বহুতল বাড়ি ভেঙে পড়ে তখনই আপনি বলছেন যে এই সমস্ত অসাধু প্রমোটারদের নিয়ন্ত্রণ করবার জন্য আমরা আইন করার ব্যবস্থা করছি। চোদ্দ বছর ধরে এই কথা বলছেন, আর কবে আনবেন? আজকে দুর্নীতি এই রকম একটা অবস্থায় পৌঁছে গেছে। কলকাতা শহরে বাজার পুড়ে যাবার ব্যাপারে নানা সংশয় আছে আপনাদের

দলের নেতৃত্বের তরফ থেকেও এই সব প্রশ্ন এসেছে। দুর্নীতি আজকে কোন্ জায়গায় চলে গেছে। আজকে সি. এম. ডি. এ. এলাকয় এক শ্রেণীর অসাধু ল্যান্ড ডেভলপার, তারা সরকারী খাস জমি বেচে দিচ্ছে, ফলে যারা কিনছে, তারা অসহায় অবস্থার মধ্যে পড়ছে। কলকাতর উপকণ্ঠে সোনারপুর, বারুইপুর, তিলজলা, প্রভৃতি স্থানে সরকারী খাস জমি বেআইনী ভাবে বিক্রি করে দিচ্ছে। সেই সমস্ত জমি যারা কেনা বেচা করছে মধ্যবিত্ত, তারা ভিকটিম হচ্ছে। কোটি কোটি টাকা তারা অর্জন করছে। আমরা শুনেছি আপনি নিজে এবিষয়ে খুবই চিন্তিত। কিন্তু আপনি কি করতে পারছেন? আপনার চোখের সামনে এ জিনিস হচ্ছে। সি এম ডি এ-র সার্কুলার আছে কোন রকম এ্যাডভান্স দিয়ে থাকলেও জানাতে হবে। সি এম ডি এ-তে আজকে কি অবস্থা চলছে দেখুন! আজকে এটাই রিয়েলিটি, এই রকম দুর্নীতি চলছে। সি এম ডি এ এলাকায় কলকাতার উপনগরী তৈরী হচ্ছে, খুব ঢাক ঢোল পিটিয়ে বলা হল লটারীতে জমি বিক্রি হবে। লটারী হল, কিন্তু আজ তিন বছর ধরে জমি বিলি হল না। পঞ্চায়েত থেকে যে জমি পাওয়ার কথা—পঞ্চায়েত দপ্তর থেকে যথাযথ পারমিশন না নেওয়ার জন্য—তা এখনো পাওয়া গেল না। অথচ তাড়াতাড়ি লটারী হয়ে গেল! পঞ্চায়েত ডিপার্টমেন্ট বাধা দেওয়ার ফলে তিন বছর ধরে সেই জমি বিলি করা সম্ভব হল না। ইন্টার ডিপার্টমেন্টাল কনফ্লিক্ট এমন কি ঘটল যে তিন বছর লেগে যাচ্ছে? আজকে এগুলি বিচার করে দেখতে হবে। আজকে নগর উন্নয়ণে ক্ষমতা বিকেন্দ্রীকরণ, বিকেন্দ্রীভূত পরিকল্পনা ইত্যাদির কথা বলা হচ্ছে। আমরা জানি দেহের সমস্ত রক্ত যদি মুখে কেন্দ্রীভূত হয় তাহলে সেটা স্বাস্থ্যের পক্ষে সুলক্ষণ নয়। সুতরাং শুধু কলকাতা নয়, গোটা রাজ্যে যত ছোট মাঝারি নগর আছে, পৌরসভা গুলি আছে তাদের সকলরে কতটুকু করে উন্নতি হয়েছে তারই ভিত্তিতে সামগ্রিকভাবে আপনার পারফরমেন্স বিচার করতে হবে। গত বাজেটের সময় আমি বলেছিলাম, ইন্টিগ্রেটেড ডেভলপমেন্ট স্কীম স্মল এবং মিডিয়াম টাউন গুলির উন্নয়নের জন্য যা আছে তা ঠিক ভাবে রূপায়িত হচ্ছে না, টাকা ঠিক মত খরচ করতে পারছেন না। টাকা খরচ না হয়ে পড়ে থাকছে, টাকা ফেরত চলে যাচ্ছে। আপনারা বলছেন, টাউন এ্যান্ড কান্ট্রি প্ল্যানিং এ্যাক্ট করে ধরে ধারাবাহিক উন্নয়ণ করতে ২২-টা নতুন পৌরসভা গঠণ করেছেন, আরো উন্নযণের কথা ভাবছেন। কিন্তু কার্য ক্ষেত্রে আপনাদের উন্নয়ণের টাকা ঠিক মত ব্যবহার হচ্ছে না। আজকে এই-রকম একটা পরিস্থিতি এসে দাঁড়িয়েছে। ফলে আমারা বুঝতে পারছি একটা সামগ্রিক উন্নয়নের দিকে দৃষ্টি রাখা হয়নি। সামগ্রিকভাবে আপনার দপ্তর ব্যর্থ, এটাকে অস্বীকার করা যায় না। আপনারা জনমুখী দৃষ্টিভঙ্গী ইত্যাদির কথা বলেন, কিন্তু এটা খুবই দুর্ভাগ্যের কথা যে, আপনারা বস্তি উন্নয়নের কথা মুখে বলছেন, অথচ অগ্রাধিকারের ভিত্তিতে বস্তির উন্নয়ন ঘটাতে পারছেন না। কলকাতার বিরাট সংখ্যক মানুষ, যারা বস্তিতে বাস করেন তাঁরা ভেবেছিলেন আপনারা অন্তত বস্তি উন্নয়নকে অগ্রাধিকার দেবেন। কিন্তু এটা অত্যন্ত বেদনার কথা যে, কার্য ক্ষেত্রে তাঁরা দেখছেন আপনারা তা দিচ্ছেন না। কার্য ক্ষেত্রে আমরা কি দেখছি?

প্রায়রিটি কি আপনারা বস্তি উন্নয়নকে দিয়েছেন? রিয়েলিটি কি বলছে? বস্তি উন্নয়নের টাকা ডাইভারশন হচ্ছে। আপনারা বলছেন, বহরমপুর পৌরসভায় আপনাদের বিরোধী পক্ষের যাঁরা আছেন তাঁরাটাকা ডাইভারশন করেছেন। অথচ আমর দেখছি আপনারা নিজের দপ্তরেই এই জিনিস হচ্ছে। বস্তি উন্নয়নের টাকা ডাইভারশন হয়ে গেল। এটা খুবই বেদনাদায়ক ব্যাপার। ইতিপূর্বে আমরা বলেছি এবং আপনারাও স্বীকার করেছেন যে, কলকাতা শহরক আজকে একটা জতু-গৃহের উপর দাঁড়িয়ে আছে। গোটা কলকতা শহরে কতগুলি কারখানা এমন মারাত্মক অবস্থায় চলছে, যে-কোন সময় অগ্নিকাণ্ড ঘটে একটা মর্মান্তিক পরিস্থিতির সৃষ্টি হতে পারে। এই কিছু দিন আগে কালীঘাটে গ্যাস লীক্ করে কি মর্মান্তিকভাবে মানুযের মৃত্যু হল বেশ কিছু মানুষ ইনজিয়োর্ড হল। এরকম অসংখ্য ঘটনা

ঘটছে এবং'এরকম অসংখ্য সংস্থা রয়েছে। আমি আপনার কাছে এবিষয়ে একটা শ্বেত-পত্র প্রকাশের দাবী জানিয়েছিলাম। আপনি শ্বেতপত্র প্রকাশ করে এদের চিহ্নিত করুন। আমরা দেখছি যখন এই জাতীয় বিষয়ে খুব একটা প্রবলেম হয়, যখন সারা পশ্চিম বাংলার মানুষ ক্ষুব্ধ হয়ে ওঠে—সে বাড়ি ভাঙার ঘটনাই হোক, আর অগ্নিকাণ্ডই হোক—তখন আপনারা বিবৃতি দেন, ব্যবস্থা নেবেন বলে।

**[6.35 – 6.45 P.M.]**

ব্যাস, জনসাধারণের অসন্তোষ যেমনি স্তিমিত হয়ে যায় আপনার উদ্যোগ, আপনার দেওয়া প্রতিশ্রুতি চলে যায়। এটা বাস্তব ক্ষেত্রে দেখছি। ফলে শুধু প্রতিশ্রুতি নয়, বাস্তবে কার্যকরী কিছু পদক্ষেপ গ্রহণ করা প্রয়োজন। এরপর পানীয় জল—এ সম্পর্কে আমি আর কী বলবো, প্রতিদিন—কি সরকার পক্ষ—কি বিরোধী পক্ষ যারা আমরা আছি সবাই পানীয় জলের সংকট, রাস্তার সংকট এই সমস্ত সংকটের কথা বারবার মেনশনের মাধ্যমে দৃষ্টি আনবার চেষ্টা করছি। আপনি প্রসিডিংস খুললেই দেখতে পাবেন। এই হচ্ছে বাস্তব অবস্থা। একথা ঠিক, কলকাতার সার্বিক উন্নয়নের জন্য শুধু রাজ্যের একক প্রচেষ্টায় কলকাতার সার্বিক উন্নয়ন হতে পারে না, সেখানে কলকাতা মেট্রোপলিটান সিটি হিসাবে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকার পালন করছেন না। কিন্তু সেই দায়িত্ব পালন করার জন্য সেটা শুধু কাগজে নয়, সেটা নিয়ে যথার্থ জনমত সংগঠিত করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কলকাতার যে ন্যায্য দাবী তাকে আদায় করবার জন্য সেই আন্দোলন গড়ে তুলতে হবে। সেই আন্দোলনের পাশে, পশ্চিমবাংলার জনগণের ন্যায্য দাবীর পাশে আমরা আছি। কিন্তু সাথে সাথে রাজ্য সরকারের পক্ষ থেকে আন্তরিকভাবে যা করণীয় কর্তব্য তা পালন করার প্রয়োজন আছে। পশ্চিমবাংলার মানুষ আপনাদের কাছ থেকে সেটাই আশা করে। এই বিষয়গুলি আজকে দেখা দরকার। এই প্রসঙ্গে আমি আর একটি প্রশ্ন এখানে রাখছি, মাননীয় মন্ত্রী মহাশয় তার উত্তর দেবেন। সেটা হচ্ছে, বিশ্বব্যাঙ্কের টাকা-পয়সার ব্যাপারে। আই এম এফ লোন, নীতিগত ব্যাপার নানা বিষয় আছে, জনবিরোধী শর্ত আছে—আমি সেইসবের মধ্যে যাচ্ছি না। সংবাদপত্রে দেখছিলাম, কেন্দ্রীয় প্রতিমন্ত্রী বলেছেন, পশ্চিমবাংলা কোন কোন খাতে টাকা খরচা করতে পারেনি এবং সেই টাকার পরিমাণ প্রায় ৫০০ কোটি টাকার মতন এবং আপনার দপ্তরে ২১০ কোটি টাকা খরচা হয়নি। এই টাকাটা কেন খরচা হয়নি, কি ব্যাপার—মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে বলবেন।

**শ্রী সৌগত রায় ঃ-** স্যার, পৌর নগর উন্নয়ন মন্ত্রীর বাজেট বক্তৃতা নিয়ে দীর্ঘক্ষণ আলোচনা হয়েছে এবং আমাদের দলের পক্ষ থেকে একদিকে কলকতা পৌরসভা এবং অন্যদিকে মফঃস্বলের পৌরসভার অবস্থাগুলি বিস্তৃতভাবে বলা হয়েছে। আমাদের দলের প্রথম বক্তা তথ্য দিয়ে কিভাবে নগর উন্নয়নের টাকা খরচ হয়নি সেইকথা ভালভাবে ব্যাখ্যা করেছেন। আমি অন্য বক্তব্যে যাবাব আগে খুব পরিসংখ্যান বা তথ্যের মধ্যে যাব না, কারণ আমার সময় কম এবং পরিসংখ্যান দিলে সময় চলে যায়। আমি প্রথমেই একটা ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই, বহরমপুর পৌরসভার ব্যাপারে আমাদের নেতা ২৭ জুলাই তাঁকে একটা চিঠি লিখেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী খুব তাড়াতাড়ি তার জবাব দিয়েছেন অর্থাৎ ৩১শে জুলাই জবাব দিয়েছেন। কিন্তু দুঃখের ব্যাপার উনি একই কথা লিখেছেন, In view of the above, the Chairman of the Berhampore Municipality is regretably entirely responsible for creation of this crisis. মাত্র ১০ লাখ টাকা দেবার কথা বলেছিলেন যে পৌরসভার অফিস খুলতে পারছেন না। মাননীয় মুখ্যমন্ত্রী কতজন লোককে চাকরী দেওয়া হয়েছে তার হিসাব চেয়েছেন। আমাদের পক্ষ থেকে বলা হয়েছিল অফিস খোলা যাচ্ছে না, সুতরাং ১০ লক্ষ টাকা দিন, অফিস

খুলুক, তারপর বিচার করবেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী বোধ হয় বুদ্ধদেববাবুর কথায় ১০ লক্ষ টাকা দেবার কথা অস্বীকার করে আবার চেয়ারম্যানকে দায়ী করেছেন। আমি আপনার মাধ্যমে বুদ্ধদেববাবুকে অনুরোধ করতে চাই, এই ব্যাপারে জেদাজেদি করেছেন, হাইকোর্টে গেছেন এবং তার যা ফল হবার হয়েছে।

এখন কমপক্ষে বহরমপুরে মানুষের স্বার্থে জেদাজেদী ছেড়ে দিয়ে আপনারা অন্ততঃ পৌরসভাটা চালাতে দিন, লোকগুলি মাইনে পাক, তারপর আপনারা যে রকম চাইবেন সেই রকম ভাবেই চালাবার চেষ্টা হবে। আজকে বহরমপুরের লোকেদের স্বার্থে এটাই করা উচিত। আপনারা যেটা করছেন এটা ঠিক বা গণতান্ত্রিক হচ্ছে না। পরবর্তী যে কথাটা বলতে চাই, কিছুদিন আগে কলকাতা পৌরসভা সম্পর্কে মাননীয় বুদ্ধদেব বাবুর একটা আর্টিকল ইকনমিক এ্যান্ড পলিটিক্যাল উইকলিতে দেখেছিলাম, একটা প্রবন্ধে কলকাতা সম্পর্কে বলেছিলেন The choking over-crowding in the city's surface transit system, the traffic jams, the acute shortage of housing stock, the meandering growth of encroachments - all add up to their ventilating their ire on the State Government. মানে উনি বিটারমেন্ট হার্ডশিপ সম্পর্কে একটা পারসপেকটিভ প্ল্যান করেছেন দেখলাম। লাস্ট বেসিক ডেভেলপমেন্ট প্ল্যান হয়েছিল ১৯৬৬ সালে। পারসপেকটিভ প্ল্যানে সেই জিনিষই দেখলাম। আমি জানতে চাই মাননীয় বুদ্ধদেব বাবু মাত্র ৪ বছর আগে মন্ত্রী হয়েছেন, কলকাতা এবং পশ্চিমবঙ্গ সম্পর্কে এই সমস্যাগুলির সমাধানের জন্য রাজ্য সরকারের কি পরিকল্পনা আছে? মাননীয় বুদ্ধদেব বাবু তাঁর বক্তব্যে বলেছেন যে, উনি একটা পারসপেকটিভ প্ল্যান তৈরী করেছেন, নিশীথ রায় তার উপরে প্রবন্ধ তৈরী করেছেন, সেটা আমি পড়েছি, পারসপেকটিভ প্ল্যানটা হাতে পাওয়া যায়নি। ১৯৬৬ সালে প্রথম বেসিক প্ল্যান হয়েছিল ২০ বছরের যদি প্ল্যান হয় তাহলে একথা বলা যায় যে, ১৯৯১ সালে আপনি পারসপেকটিভ প্ল্যান করলেন, তাহলে ১৯৮৬ থেকে ১৯৯১ পর্যন্ত এই ৫ বছর ডেভালপমেন্টের জন্য কোন প্ল্যান ছিল না। এই পারসপেকটিভ প্ল্যানের জন্য আপনারা কি করতে চান সেটা খুব স্পষ্ট করে বলুন না তার জন্য কত টাকার এ্যালটমেন্ট সে কথা তো বলেননি। তার মানে কি? আমি আরও দু-একটা কথা বলতে চাই, আপনাদের দু-একটি কাজ খুবই প্রশংসার যোগ্য। পৌরসভার নির্বাচন করেছেন, কলকাতা পৌরসভার—আপনারা ১৯৭৭ সালে ক্ষমতায় এসে নির্বাচন করেছিলেন ১৯৮৫তে ৮ বছর পরে, আমরা মাত্র ৫ বছর করতে পারিনি, কাজেই কলকাতা পৌরসভার নির্বাচনের ব্যাপারে আপনাদের কোন কৃতিত্ব নেই—অন্যান্য পৌরসভার কর্মচারীদের থার্ড পে-কমিশনের রুলস অনুযায়ী মাইনে দিয়েছেন। তারপর আপনারা যেটা করেছেন,—পরে অবশ্য সারা দেশে তাই হয়েছে—১৮ বছর বয়সে ভোটাধিকার প্রয়োগ করেছেন। আপনি দেখুন বেসিক্যাল এগুলি সবই পলিটিক্যাল কাজ। কিন্তু আপনি আমাদের দেখান যে হোয়ার ইজ আরবানাইজেসন? আরবানাইজেসন হচ্ছে একটা অর্থনৈতিক কাজ। গ্রামের সাথে শহরের পার্থক্য কোথায়? গ্রামের মানুষ একা বিচ্ছিন্নতা ভাবে বাস করে, নিজেদের ফেসিলিটিজ নিজেরাই তৈরী করে, আর শহরে একটা আরবান ডেভালাপমেন্ট এজেন্সী, তারা সামাজিকভাবে লোককে ফেসিলিটিজ দিয়ে থাকে, কিন্তু কলকাতা শহরে এই সিভিল ফেসিলিটিজ ফর দি আরবান পিপল আছে, কোথায় আছে? কলকাতার কথায় পরে আসছি, মফস্বল শহরের অবস্থাই বা কি? আরবানাইজেসন ইজ নট কমপ্লিট। সেখানে কাঁচা রাস্তা, ওপন ড্রেন, খাটা পায়খানা, মশা মারার কোন ব্যবস্থা নেই, অধিকাংশ মিউনিসিপ্যালিটির পোর্টেবল ড্রিঙ্কিং ওয়াটারের কোন ব্যবস্থা নেই। কি সুযোগ সুবিধা দিতে পেরেছেন? ইট ডাজ নট মীন আরবানাইজেসন, আপনার কোন ইনফ্রাস্ট্রাকচার প্রোভাইড করতে পারেননি। কিছুই করেন নি এই ১৪ বছরে। আপনি বলুন রাজ্য সরকার একটা পরিকল্পনা নিয়েছেন ফর ওভার অল ডেভালাপমেন্ট অফ দি মিউনিসিপ্যাল টাউনস ?

**[6.45 – 6.55 P.M.]**

তিনটি পরিকল্পনার সুবিধা এরা পেয়েছেন। একটি হচ্ছে আই ডি এস এম টি, কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা—ইনটিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল এ্যান্ড মিডিয়াম টাউনস্। ২৬ প্লাস ৬, মোট ৩১টি পৌরসভা তার মধ্যে আসছে। দ্বিতীয়টি গঙ্গা এ্যাকশন প্ল্যান। গঙ্গার পাশের পৌরসভাগুলি কেন্দ্রীয় সরকারের টাকায় আরবান স্যুয়ারেজ সিস্টেম উন্নতি করবার সুযোগ পেয়েছে। তৃতীয়টি হল সি. এম. ডি. এ.। এই সি. এম. ডি. এ. এলাকায় যেসব পৌরসভা পড়েছে তারা সি. এম. ডি. এ'র টাকার সুযোগ পেয়েছে। তাহলে হোয়াট ইজ দি কনট্রিবিউশন অফ দি লেফট্ ফ্রন্ট গভর্নমেন্ট টু দি ডেভেলপমেন্ট অফ স্মল এ্যান্ড মিডিয়াম টাউনস্? এই প্রশ্নটার আমি জবাব চাই যে, দীর্ঘদিন ধরে কোন একটা ওভারঅল পরিকল্পানা গ্রহণ করতে পারলেন না কেন? সেখানে আসছে মানসিকতার প্রশ্ন। বামফ্রন্ট সরকারের মানসিকতা হল, 'কর্পোরেশনে আমরা মাইনে দেবো, তাই সেখানে আমাদের সাপোর্ট বেসড অর্গানাইজেশন থাকবে। ডেভেলপমেন্ট করতে হলে সেটা সেন্টারের টাকায় করবো। আমাদের কোন দায় দায়িত্ব থাকবে না।' তারফলে আজকে পশ্চিমবঙ্গের পৌরসভাগুলি অন্ধকার অবস্থায় রয়েছে। এর থেকে মুক্ত হবার জন্য এখনও পর্যন্ত কোন প্রচেষ্টা দেখতে পাচ্ছি না।

এরপর কলকাতার ব্যাপারে আসুন। কলকাতার ডেভেলপমেন্টের কোন বেসিক কাজটা বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে? কলকাতার মেজর উন্নয়নের যে কাজ, সেই কাজের সবগুলিই তো হয় কেন্দ্রীয় সরকারের সহযোগিতায়, না হয় কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন শুরু হয়েছিল। একটি দুটি নয়। সি. এম. ডি. এ. থেকে শুরু করে মেট্রো রেল, হুগলীর দ্বিতীয় ব্রীজ, সার্কুলার রেল—সমস্ত প্রকল্পের কাজই তো ঐ সময় শুরু হয়। আমি আস্তে আস্তে প্যারা বাই প্যারাতে যাবো তখন দেখবেন, যে কাজগুলি ১৯৭২ থেকে ১৯৭৭ সালের মধ্যে শুরু হয়েছিল সেই কাজগুলি কতদিনে শেষ হচ্ছে ! ধরুন, কলকাতা পৌরসভার ব্যাপারে ওঁরা এবারে বলেছেন এক্সপেডিশাস এ্যাকশনস্ আর বিং টেকন্ ফর ফাইনালাইজিং আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান ফর ডিফারেন্ট এরিয়াস্ উইদিন ক্যালকাটা মেট্রোপোলিটান এরিয়াস্ এ্যান্ড বিয়ন্ড। আর কতদিন লাগবে? আমরা বারবার বলেছি, আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান মেনে শহর বাড়তে পারছে না, আনপ্ল্যান্ড গ্রোথ অফ্ হাউসেস হচ্ছে। এর ফলে আনপ্ল্যান্ড গ্রোথ অফ সিটিজ্ হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত ডেভেলপমেন্ট প্ল্যান ফাইনালাইজ করতে পারনেন না বছরের পর বছর ধরে। বুদ্ধদেববাবু চার বছর সময় নিয়েছিলেন। এই চার বছর ধরেই শুনছি, আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান হচ্ছে। কোথায় কত তলা বাড়ি করা যাবে সেসব নাকি তাতে থাকবে। গত বছর ডিসেম্বর মাসে আইন করে বিল্ডিং রুলস্ তৈরী হয়েছে, কিন্তু আর সবই হচ্ছে হবে এই পর্যায়ে রয়ে গেছে। তারপর দেখুন স্যার, ওয়াটার সাপ্লাই গার্ডেনরিচে চালু হল জুন ১৯৯০তে। ঐ কাজের জন্য জমি এ্যাকয়ার করা হয়েছিল ১৯৭৫ সালে। অবস্থাটা দেখুন, যারা টানা বা পলতার জল পাচ্ছে না, ডিপ টিউবওয়েল সব বন্ধ হয়ে যাচ্ছে, তাদরে জন্য একটি প্রকল্প করতে ১৫ বছর সময় লাগলো! কমপ্লিট করতে সময় লাগলো দি হোল লাইফ অফ দি লেফটফ্রন্ট গভর্ণমেন্ট।

এবারে নেকস্ট পয়েন্টে আসছি। ওঁদের এখনও পর্যন্ত স্টলড্ ওয়াটার ক্লিয়ারেন্সের জন্য কোন নতুন পরিকল্পনা নেই। অথচ কলকাতার একজিস্টিং আউটলেটগুলিও ভাল করে কাটাতে পারলেন না। বুদ্ধদেববাবু, এখন একটু হাইকোর্ট যান, একটু বৃষ্টি হয়েছে, দেখবেন ওয়ান স্মার্ট শাওয়ারেই সেখানে হাঁটু পর্যন্ত জল জমে গেছে সেখানে। আপনার বাজেট বক্তব্যে কিন্তু সুয়ারেজ সম্পর্কে কোন কথা নেই। আর ট্রাফিক এ্যান্ড ট্রান্সপোর্টেশন সম্পর্কে যেসব কথা বলেছেন তার সব কটিই কিন্তু প্রশান্তবাবুর সময় শুরু হয়েছিল এবং সব কটিই প্রশান্তবাবুর এরিয়ায়।

কোথায় আপনি করেছেন? প্রশান্ত শুরের কন্সটিটিউন্সীতে। ব্রিড ওভার টালিজস নালা বিটুইন দেশপ্রাণ সাসমল রোড এবং মাহাত্মা গান্ধী রোড হ্যাজ বিন কমপ্লিটেড। প্রশান্ত শুরের কন্সটিটিউএন্সীতে। ওয়ার্কস আর ইন প্রোগ্রেস ফর দুর্গাপুর ব্রীজ। এটা প্রশান্ত শুরের কন্সটিটিউন্সী এক দিকে আমার আছে কিন্তু আমি বেনিফিটেড হচ্ছি না। লিঙ্ক রোড বিটুইন দেশপ্রাণ সাসমল রোড এ্যান্ড মাহাত্মা গান্ধী রোড বিটুইন প্রিন্স আনোয়ার সাহ রোড এ্যান্ড নেতাজী সুভাষ বোস রোড প্রশান্ত শুরের কন্সটিটিউএন্সীতে। এটা কি আরবান ডেভলপমেন্টের নমুনা? টলিগঞ্জ কেন্দ্রে বস্তির জন্য খরচা হোক সেটা খারাপ কিছু নয়। কিন্তু এটা সি. এম. ডি. এ.-র কাজ হচ্ছে, ৪টি প্রকল্পের কথা আমি বললাম সেটা একটা কন্সটিটিউন্সীকে কানেক্ট করে। এই হাউসে বলেছেন বস্তি নিয়ে যে এপ্রচ দিচ্ছি সেটা ভুল ভুল ভুল। বস্তিতে রাইট দিন, ঠিকা টেনেন্সী রাইট দিন। কিন্তু এই ভাবে বস্তির মানুষের জীবন-যাত্রার উন্নতি করা যাচ্ছে না। আপনি ২০ কোটি টাকা দেন, তা দিয়ে সি. এম. ডি. এ-র এ্যাসেট রক্ষা করা যাচ্ছে না। ইউ মাস্ট গো টুওয়াডস বস্তি রিহ্যাবিলিটেশান। বস্তিতে জমিটা নষ্ট হচ্ছে। আপনি যদি সরকার থেকে সি. আই. টি থেকে সি. এম. ডি. এ থেকে, এল. আই. সি থেকে হাউসিং না করেন তাহলে সেই জমিটা কলিকাতায় সেয়াড হবে না এবং তাহলে কলিকাতায় ওপেন স্পেস এ্যাভেলেবেল হবে না। আপনি প্রোগ্রামটা গিভ আপ করুন। বস্তির লোক বস্তিতে থাকবে? কোন আত্ম মর্যাদার ব্যাপার নয়, বস্তির লোকেরা বস্তিতে থাকতে চায় না, দে ওয়ান্ট এন ইমপ্রুভড লাইভলিহুড। আপনারা পুরো জেটিশান করে দিয়েছেন। যে কারণে আপনারা ইংরাজী তুলে দিয়েছেন ঠিক একই কারণে বস্তির লোকেদের বস্তিতে রেখে দেবার সিদ্ধান্ত নিয়েছেন পলিটিক্যালি। নো ইকনমিক কনসিডারেশান, কোন কিছু নেই। তার ফলে কলিকাতা আরবানের যে প্রোগ্রাম বৈষ্ণবঘাটা পাটুলি প্রায় শেষ হয়ে গিয়েছে, নতুন করে মানুষের জন্য বাড়ি তৈরী করার প্রকল্প হয়নি। একটা ভাল সংস্থা ছিল, সি. এম. ডি. এ-র ওয়ান আমব্রেলার মধ্যে আনার কথা ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলেছিল ১৯৭৩ সালে। তখন কংগ্রেস সরকার ছিল, আমরা বলেছিলাম সি. আই. টি. এইচ. আই. টিকে সি. এম. ডি. এ-র আন্ডারে আনা উচিত নয় কারণ এই গুলি ইনডিপেনডেন্ট হয়ে ভাল কাজ করছে। সি. আই. টি ঢাকুরিয়া লেক থেকে শুরু করে বেলেঘাটা সুভাষ সরোবর থেকে শুরু করে চিত্তরঞ্জন এভিনিউ পর্যন্ত ভাল ইনফ্রাসট্রাকচার। আজকে কি হয়েছে? সি. আই. টি বোর্ড আপনারা তুলে দিয়েছেন এবং সেখানে একজন অফিসার অন-স্পেশাল ডিউটি একজন কমপারেটেভলী জুনিয়ার অফিসারকে বসিয়ে রেখে দিয়েছেন। সি. আই. টি., সি. এম. ডবুল. এস., এইচ. আই. টি. এই তিনটি স্বয়ং শাসিত সংস্থা, আপনার লোক বসিয়ে বাধা দিয়ে ভুল হয়েছে। ওদের যেটা এফিসিয়েন্সী ছিল, ওদের যে ক্ষমতা ছিল সেটা আপনি সরিয়ে দিয়েছেন। গত বারে আমি বলেছিলাম এই সমস্ত ডেভলপমেন্ট অরগানাইজেশানে যেমন সি. আই., সি. এম. ডি. এ এদের থার্ড পে কমিসনের বেনিফিট দিন। তখন আপনি বলেছিলেন ৪ মাসের মধ্যে দেব। আজ পর্যন্ত দেওয়া হয়নি, টিল টুডে দ্যাট অর্ডার হ্যাজ নট বিন গিভিন। আপনার বিরুদ্ধে প্রিভিলেজ আনতে চাই না, আপনি কারেকশান করুন। আপনি তরুণ মন্ত্রী উত্তেজনার বসে বলে ফেলেন। কিন্তু আজ পর্যন্ত হয়নি। কেন আপনি চার মাসের মধ্যে হবে বলার পর ১ বছর সময় লাগলো আপনি এক্সপ্লানেশান দেবেন। আপনি কিন্তু এই সংস্থার এফিসিয়েন্সী শেষ করে দিয়েছেন, তার ফল আমরা দেখতে পাচ্ছি। আপনার আরবান ডেভেলপমেন্টের কাজ সেটা ন্যারো প্রাসপেকটিভ নিয়ে এগোচ্ছে। আপনি ওভার অল কলিকাতার জন্য প্রাসপেকটিভ প্লান করেছিলেন এবং আপনি ১৮২৭ কোটি টাকা চেয়েছিলেন। আপনার নাগরিক সম্মেলনে ভি. পি. সিং আসার পর আর এই টাকা চাননি। বারে বারে এটা আমরা বলেছিলাম স্পেশিফিক্যালি দিন কি জন্য হঠাৎ ১৮২৭ কোটি টাকা চাইলেন। যখন একবার ভি. পি. সিং এলো তখন আপনি মেমোরান্ডাম দিলেন শুধু ৩০০ কোটি টাকার। অপনি কংক্রিট প্রোগ্রাম এ্যান্ড প্লান সেটা তো বললেন না কি? কলিকাতা

ডেভলপমেন্টের জন্য এখনও এই যে কলিকাতায় যেটা সেকেন্ড সি. ইউ. ডি. পি থ্রি ফোর্থ যেটা ওয়াল্ড ব্যাঙ্কের টাকায় হয়েছে সেই ওয়াল্ড ব্যাঙ্কের টাকা আনইউটিলাইজ রয়ে গেছে। আপনাকে ফিনান্স হঠাৎ করে টাকা দিয়ে দিলেন এবং ঠিক করপোরেশান ইলেকশানের কিছু দিন আগে। ফিনান্স কমিশন আপনাকে প্রায় ২১ কোটি টাকা দিয়েছিলেন এবং ৫ কোটি টাকা। ২১ কোটি টাকা তাড়াহুড়ো করে খরচ হলো। ইউটিলাইজ ঠিক ভাবে হলো না। আপনি যে টাকাটা পাচ্ছেন সেটা খরচ করার ইনফ্রাস্ট্রাকচার করুন কলিকাতা করপোরেশানে ১৪ বছরের ১২ হাজার লোক ঢুকেছে রেগুলার এবং ইরেগুলার ওয়েতে। আজকে সেই বার্ডেন আপনার উপর চাপিয়ে দিয়েছে ঠিক আছে, কলিকাতা করপোরেশান দেশবন্ধুর আমল থেকে লোক ঢোকাবার একটা জায়গা, সেই ট্রাডিশান এখনও কনটিনিউ করছে ঠিক আছে কিন্তু কলিকাতার ৩০০ বছরে আপনি সার্ভ করতে পারেননি।

**[6.55 – 7.05 P.M.]**

আমি অন্য বক্তব্য বলার আগে একটা নোট অব ওয়ার্নিং সম্বন্ধে এখানে বলতে চাই। আপনাদের মনে রাখতে হবে যে, বৃটিশদের অনেক দোষ ছিল। কিন্তু কলকাতায় ওরা একটা ওয়েস্ট ডিসপোজাল সিস্টেম তৈরী করেছিল, যেটা আজকে ইকোলজিক্যালি ইনটারন্যাশানালি স্বীকৃত। সেই ওয়েস্ট, কলকাতার যে ওয়েস্ট সেটা ঐ ব্যবস্থায় চলে যাবে ধাপায়। এবং ধাপার ঐ জলে মাছ চাষ হবে। সেখানে সার যা তৈরী হবে—গার্বেজ একটা তৈরী হবে—সেটা রি-সাইকেল হয়ে কলকাতায় ফিরে আসবে। আবার এখান থেকে ওয়েস্ট চলে যাবে ওখানে। কিন্তু আপনারা কি করেছেন সল্টলেকে? সল্টলেকে জমি দেবার জন্য আপনাদের উপরে একটা প্রেসার আছে জানি। আমরা ক্ষমতায় থাকলে আমাদের উপরেও এই প্রেসার হোত। আপনাদের কাছে সল্টলেকে জমি চায় লোকে, সুতরাং প্রেসার একটা আছে। সল্টলেকে আর একটা নতুন ফেসে মেয়র একটা ব্রীজের উদ্বোধন করলেন সল্টলেকের ভেড়িতে যাবার জন্য। ইউ আর ডেস্ট্রয়িং ক্যালকাটা'স ইকোলজি। আপনি কলকাতার ইকোলজিকে ডেস্ট্রয় করে দিয়েছেন বুদ্ধদেববাবু। আপনার কাছে আমাদের আশা ছিল যে, আপনি যখন এসেছিলেন, আপনার একটা পরিচ্ছন্ন ভাবমূর্তি ছিল, সেজন্য আমরা আপনার কাছে আশা করেছিলাম যে আপনি দুর্নীতির অভিযোগ যেগুলো বারবার করে আপনার দপ্তরকে ঘিরে হচ্ছিল সেই দুর্নীতির অভিযোগ থেকে কলকাতা পৌরসভা মুক্ত হবে। কিন্তু দুঃখের বিষয়, হয়ত আপনি আপনার ব্যক্তিগত ভাবমূর্ত্তি পরিষ্কার রেখেছেন, কিন্তু আপনার দপ্তরে দুর্নীতির অভিযোগ আরও বেড়েছে। আগে ছিল মাটি কেলেঙ্কারী, তখন সবে সত্য নারায়ণ পার্কটা দেওয়া হয়েছে। আপনি মন্ত্রী থাকাকালে রডন স্কোয়ারকে দেওয়া হয়েছিল। রডন স্কোয়ারে ওখানে জেটিসন হয়েছে। ওটা কেন দেওয়া হবে জানিনা। আপনি বলছেন যে ওখানে মার্কেট কমপ্লেক্স করবেন। কবে করবেন জানিনা, কিন্তু তারপর দেখছি যে, বাজারগুলোকে দিয়ে দেওয়া হলো। আপনার বোধহয় মনে আছে যে, বাজার নিয়ে ওখানে একটা স্ক্যান্ডাল হয়েছে। সেই সময়ে সুদীপ এখানে বারবার করে বলেছিল। আপনি বলেছিলনে যে আর হবে না। আপনি যা বলেছিলেন, আপনি কথা রেখেছেন। কিন্তু আপনার কি দায়িত্ব ছিল না যে—টু প্রোব—এই বাজার নিয়ে দুর্নীতির অভিযোগ আমরা করেছিলাম তার তদন্ত করা? আমাদের কথা ছেড়ে দিন, আপনার পার্টির রাজ্য সম্পাদক মন্ডলীর সদস্য কলকাতা কর্পোরেশন নিউ মার্কেটএ জমি দেবার ব্যাপারে যে অভিযোগগুলো করেছিলেন, সেই অভিযোগগুলোর একটাও দেখা হয়েছে? আমরা বলেছিলাম যে নিউ মার্কেটের ক্ষেত্রে বলা হোক যে, ওরা বলছে যে টেন্ডার ডেকে জমি বিলি করা হয়েছে, কোন্ কাগজে, কোন্ তারিখে টেন্ডার দেওয়া হয়েছিল? এই রকম অনেক প্রশ্ন আমরা করেছিলাম। কিন্তু একটা ব্যাপারেও আমরা প্রপার উত্তর পেলাম না। কলকাতাকে আপনারা পুরোপুরি প্রোমোটারদের হাতে তুলে দিলেন। আপনার কাজ সিম্বলিক। আপনাদের প্রথম

ব্যক্তি যিনি বললেন যে হাওড়া শহরে রাস্তা নেই, গলির মতো রাস্তা। হাওড়ার জি. টি. রোড, মৌলানা আজাদ রোড, অবনী দত্ত রোড দেখুন, প্রতিদিন সেখানে কী অবস্থা সৃষ্টি হচ্ছে? প্রত্যেকদিন হাওড়াতে মাল্টি স্টোরিড বাড়ী তৈরী হচ্ছে, অর্দ্ধেক বাড়ি স্যাংশন হয়। স্যাংশন হয় পাঁচতলা বাড়ির জন্য, বাড়ি তৈরী হয় আটতলা। এই সমস্ত প্রোমোটাররা আপনাদের পার্টির সাপোর্ট পেয়ে এগুলো তৈরী করছে। আজকে হাওড়াতে এই অবস্থা দাঁড়িয়েছে। চোখের সামনে হাওড়া শহর, পুরোপুরি টাউন যেটা, সেটা আজকে বিজনেস টাউন হয়ে দাঁড়িয়েছে। হাওড়া পৌরসভা আজকে এই সমস্ত বিজনেস মস্তানদের নিয়ন্ত্রণ করতে পারছে না। কলকাতা শহরকে আপনারা পুরোপুরি বিক্রি করে দিলেন প্রমোটারদের হাতে। আমি একটা কুন্দোলিয়া, একটা বাজোরিয়ার কথা বলছি না যারা বাড়ী তৈরী করলে ভেঙে পড়ে। এরা কলিন্স স্ট্রীটে একটা বাড়ী তৈরী করেছিল সেটা ভেঙে পড়লো, সেই কথা বলতে চাই না। কলিন্স স্ট্রীটের হাউস ভেঙে পড়ার পরে আমরা এই হাউসে দাবী করেছিলাম যে এর বিরুদ্ধে ব্যবস্থা নিন। আপনি লোককে দেখানোর জন্য—রাজাবাজারে তিনটি বাড়ী ভেঙে পড়েছিল—একটু এগোলেন। আমি আপনাকে একশোটা বাড়ির নম্বর দেব, কোন বাড়ি নির্বাচন যেই হয়ে গেল তারপর আপনি এই সমস্ত বেআইনি বাড়ির বিরুদ্ধে অভিযান বন্ধ করে দিলেন। ইউ হ্যাভ স্পটড্ দি ম্যাটার। আপনি জাস্ট নির্বাচনের আগে লোককে দেখানোর জন্য কিছু বেআইনী বাড়ি ভেঙেছিলেন, কেবল ভোটের জন্য এটা আপনি করেছিলেন। আজকে আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই যে, আজ পর্যন্ত আপনার বিল্ডিং রুলস্ হওয়া পর্যন্ত বেআইনী বাড়ীর বিরুদ্ধে এফেকটিভ স্টেপস্ নিতে পেরেছেন কতগুলো? আপনি এফেকটিভ স্টেপস্ নিতে পারছেন না। আপনার কর্পোরেশনের যে ট্যাক্স—গ্রান্ড হোটেলকে ছেড়ে দিন—তাতে ভবানীপুরের মধ্যবিত্ত বাঙালীরা সেই ট্যাক্সের বোঝা না নিতে পেরে তাঁদের বাড়ি বিক্রি করে সোনারপুর গড়িয়াতে চলে যাচ্ছেন। আর সেই সমস্ত জায়গায় আজকে মাল্টি স্টোরিড বিল্ডিংস্ তৈরী হচ্ছে, বিত্তবানরা সেখানে সব কিনে নিচ্ছে। আপনারাই বলুন, আপনারা যখন বলেন যে আপনারা মেহনতী মানুষের সমর্থক, তখন দেখছি যে, আপনারাই আবার সেই সমস্ত ধনী লোকের কাছে কলকাতা শহরকে বেচে দিচ্ছেন। কলকাতাকে আপনারা প্রোমোটারদের হাতে বেচে দিচ্ছেন। মধ্যবিত্ত বাঙালীকে শহর থেকে উচ্ছেদ করে দিচ্ছেন। হাওড়া থেকে মধ্যবিত্ত বাঙালীকে উচ্ছেদ করে দিচ্ছেন। সেজন্য বুদ্ধদেববাবুর এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের বক্তারা এখানে নগর উন্নয়ন সম্পর্কিত পৌরবিষয়ের ব্যয় বরাদ্দ সম্বন্ধে বলতে গিয়ে কলকাতা নিয়ে বলে গেছেন নগর উন্নয়ন বলতে শুধু কলকাতা পৌরসভা নিয়ে নয়, সারা পশ্চিমবঙ্গের এবং কলকাতা সহ সিএমডিএ এলাকা থেকে শুরু করে যত পৌরসভা আছে তাদের সম্পর্কে সামগ্রিকভাবে আলোচনায় আসা দরকার। বিরোধীপক্ষের অন্যান্য বক্তার মধ্যে সৌগতবাবু যে হিসাব দিয়েছেন সেটা ভুল হিসাব। তিনি বলেছেন সভাপতিদের আই ডি এস এম টি অর্থাৎ ইনটেনসিভ ডেভেলাপমেন্ট ফর স্মল এ্যান্ড মিডিয়াম টাউন এরজন্য সব টাকা কেন্দ্রীয় সরকার দেন। উনি হয়তো জানেন না, কেন্দ্র সব টাকা দেন না, তাতে একটা রেসিও আছে ৪০.৪০.২০, অর্থাৎ কেন্দ্র ৪০ ভাগ দেয়, রাজ্যসরকার দেয় ৪০ ভাগ এবং বাকী ২০ ভাগ ব্যাঙ্ক থেকে ঋণ নিতে হয়। আশা করি ভবিষ্যতে এই ভুল হিসাব দিয়ে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। তারপরে গঙ্গা এ্যাকসন প্ল্যান্টের যে টাকায় পশ্চিমবঙ্গের কাজ হচ্ছে তাতে ওঁরা এমনভাব করছেন যেন বিষয়টা একেবারে কংগ্রেস দলের বিষয়। কেন্দ্রর টাকা মানে যেন ওঁদের টাকা। এটা জেনে রাখুন যে কেন্দ্রের টাকা মানে জনসাধারণের টাকা, আবার রাজ্যের টাকা মানেও জনসাধারণের টাকা। বরং এইকথা বলবো যে পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য বৈষম্যমূলক আচরণ করা হয়েছে। আমি আপনাদের কাছে জানতে চাইছি যে দিল্লীর উন্নয়নের জন্য কতটাকা দেওয়া হয়,

মাদ্রাজের উন্নতির জন্য কত টাকা আজ পর্যন্ত দিয়েছেন, বম্বের উন্নতির জন্য কত টাকা দেওয়া হয়েছে আর সেই তুলনায় পশ্চিমবঙ্গের উন্নতির জন্য কত কত টাকা দেওয়া হয়েছে সেটা একটু দেখবেন তো। যদি হিসাব দেখা হয় তাহলে দেখবেন যে তুলনামূলকভাবে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করেছেন। এই জিনিষটা তো আর উড়িয়ে দিলে চলবে না। এইসব কথা তো ওঁরা কেউ বললেন না। বস্তী উন্নয়নের কথা আজকে ওঁরা বলছেন, বস্তী উন্নয়নের কথা ওঁদের মুখে শোভা পায় না। আপনারা আপনাদের আমলে ওই বস্তীর লোকেদের জন্য কি করেছিলেন? বড় বড় জমিদার-জোতদারদের স্বার্থ রক্ষা করা ছাড়া আর কি করেছিলেন ঃ ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরে বস্তী উন্নয়নের কর্মসূচী গ্রহণ করেছিল। সারা কলকাতা সহ সমগ্র মফস্বল শহরের পৌরসভাগুলির কাজ শুরু হয়ে গেছে। অনেক বিধায়ক পৌরসভাগুলির পৌরপিতা, তাঁরা এই টাকা পেয়েছেন। কিন্তু সেই টাকা আপনারা ঠিকমত খরচ করতে পারেননি। তারপরে পৌরকর্মীদের নিয়োগ করার ক্ষেত্রে একটা পৌর বিধান আছে। কিন্তু সেই এ্যাক্টের বলে ইচ্ছামত এক একটি পৌরসভাতে যদি ১ লক্ষ লোক নিয়োগ করেন তাহলে সেই দায়িত্ব নেবে কে? সেই দায়িত্ব তো আর রাজ্য সরকার নেবে না, সেই দায়িত্ব পৌরসভাগুলিকেই নিতে হবে। সুতরাং এইসব কথা বলে জনসাধারণকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। এবং এটাও জেনে রাখবেন যে বামফ্রন্ট সরকার আসার পরেই সত্যিকারের গণতান্ত্রিকরণ এসেছে একথা কেউ অস্বীকার করতে পারবেন না। আপনাদের আমলে পৌরসভাগুলিকে বাতিল করা হয়েছিল, তখন পৌরসভাগুলিতে কোন নির্বাচিত বোর্ড করতে পারেন নি। আমি একটি পৌরসভাতে গত ২৬ বছর ধরে যুক্ত আছি। আমি জানি আগে এ্যাডমিনিস্ট্রেটর এবং এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করা হত কিন্তুকোন কাজকর্ম হোত না। আজকে পশ্চিমবঙ্গে এই পৌরখাতে যে ব্যয়বরাদ্দ করা হয়েছে তার একটা পরিসংখ্যান দেবো। আমি শুধু মফস্বলের কথাই বলছি—১৯৭৭-৭৮ সালে কত ব্যয় হত বই পড়লেই দেখা যাবে, ১৯৭৭-৭৮ সালে ২৪ লক্ষ ২৩ হাজার টাকা ব্যয় হোত। আর সেটা ১৯৯০-৯১ সালে বেড়ে ১৯ কোটি ৪৭ লক্ষ টাকায় দাঁড়িয়েছে। এখানেই দেখুন আপনারা কি করেছিলেন। আর আমরা কি করেছি, আপনারা পৌরসভাকে সারা কলকাতার মধ্যে সীমাবদ্ধ করে রেখেছিলেন। সেখানে বামফ্রন্ট সরকার এসে সারা রাজ্যের মধ্যে এই ব্যবস্থাকে চালু করে দিয়েছেন। এখন ২২টির বেশী পৌরসভা হয়েছে, সেখানে আপনারা কত করতে পেরেছিলনে? ১৯৩২ সালে যে পৌরসভা আইন তৈরী করেছিল ইংরেজ সরকার, তাতে তাঁরা একট ছোট চুষিকাঠ ধরিয়ে দিয়েছিলেন। আর আপনারা একটা চুষিকাঠ ধরে দিয়েছেন।

**[7.05 – 7.15 P.M.]**

আপনারা একটা বড় চুষিকাঠি ধরিয়ে দিয়েছিলেন, বামফ্রন্ট সরকার সেখানে দুধের বোতল ধরিয়ে দিয়েছেন আপনারা এটা অস্বীকার করতে পারেন? আপনারা মাঝে মাঝে বলেন কেন্দ্রের টাকা তার মানে কি অরা টাকা দিচ্ছেন? আজকে এই যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এসেছে আমি তাঁকে সমর্থন শুধু করছি না, আমি বলব নতুন নতুন যে ব্যবস্থা চালু হয়েছে পৌর ব্যবস্থার ভেতর থেকে পৌর উন্নয়নের জন্য, শুধুমাত্র পৌরসভায় থাকলে হয়না তাঁদের কর্মচারীদের স্বার্থ দেখতে হবে, এবং পৌর পরিচালন ব্যবস্থায় যারা আছেন তাঁরা এবং নাগরিক এই তিনটির সমন্বয় ঘটেছে বামফ্রন্ট সরকার আসায়। সামগ্রিকভাবে পৌরসভায় যে অসঙ্গতি ছিল, চেয়ারম্যানদের জমিদারী ছিল, বোর্ডের জমিদারী ছিল এবং নাগরিক ও কর্মীদের মধ্যে যে বৈষম্য ছিল, আজকে বামফ্রন্ট সরকার এসে সেই বৈষম্য দূর করতে সমর্থ হয়েছেন। আমি বলতে পারি নবদ্বীপ, কৃষ্ণনগর এবং বহরমপুরে ওরা জমিদারী করে রাখতে চাইছে, তাই সরকারকে সেখানে একটা নতুন পদ্ধতি চালু করতে দেখে ওদের জ্বালা ধরেছে। তাই আজকে ওরা ভয় দেখাচ্ছেন বন্ধ করবো। দেশের মানুষ এত বোকা নয়, আপনারা পৌরসভাগুলি

চালাবার জন্য যে টাকা পেয়েছেন তার হিসেব দিতে হবে। টাকা নেব হিসেব দেবনা, খরচ কতটা করব তারও হিসেব দেবনা, ঠিক খাতে খরচ হচ্ছে কিনা তারও হিসেব দেবনা। আজকে বহরমপুরের গঙ্গা এ্যাকশানের কথা বলব তারা হিসেব দেননা, এ ব্যাপারে বারে বারে বলা হয়েছে সভা হয়েছে মিটিং হয়েছে—এটা তারা অস্বীকার করতে পারেন। মাননীয় পৌরমন্ত্রী আজকে যে ব্যয়বরাদ্দ এনেছেন তাঁকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য্য :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট পৌর দপ্তর থেকে উপস্থিত করা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাইছি। অমাদের বুদ্ধদেব ভট্টাচার্য্য উনি এখানে এসেছেন, উনি সমস্ত প্রশ্নোত্তরের জবাব দেবেন। এখানে বেশ কয়েকজন পৌর প্রধান এবারে তারা বিধায়ক হিসাবে এসেছেন। আমিও জানিয়ে রাখি—আমিও একজন পৌর প্রধান ছিলাম এবং সবেমাত্র পৌর প্রধানের পদ ছেড়ে মন্ত্রীর পদে আসীন হয়েছি। স্বাভাবিকভাবে এটুকু বলতে চাই পৌর প্রধান হিসেবে, বহরমপুরের পৌরসভার সম্বন্ধে যিনি বলছেন, যার নাম দীর্ঘদিন ধরে শুনে আসছি বিভিন্ন সংবাদপত্রে। বিভিন্ন ভাবে সেই ব্যাপারে বলতে পারি অন্ততঃ পৌরপ্রধান হিসাবে কাজ চালাতে গিয়ে এ রকম অভিজ্ঞতা আমার হয়নি। পৌর প্রধান হিসাবে কাজ চালাতে গিয়ে বেতন দেবার জন্য ফাণ্ড ডাইভার্ট করতে হবে, নতুন লোক নিয়োগ করতে হবে বেআইনীভাবে মাইনে মজুরী দেওয়ার জন্য এ'রকম অভিজ্ঞতা আমার হয়নি। বরং আমরা যারা পৌরসভা পরিচালনা করছি আমরা নতুন অভিজ্ঞতা সঞ্চয় করেছি। মানুষকে সাথে নিয়ে সঠিক যে নীতি তাকে কিভাবে কার্য্যকরী করা যায় সেই ভাবে চালানো। এ'রকম চুরির অভিযোগ দুর্নীতির অভিযোগ—একে মাথায় নিয়ে আমরা আসিনি, কিন্তু এসেছে কে, বহরমপুর পৌরসভার যিনি সভাপতি তিনি এসেছেন।

তাঁর জ্ঞানের বহর দেখলে অবাক লাগে। তিনি পরিষ্কার বলতে চেয়েছেন, যে, বঙ্গীয় পৌর আইনে আছে না কি যে, পৌর প্রধান ইচ্ছা করলেই তিনি না কি অনেক লোক নিয়েগ করতে পারেন ১০০০ টাকা বেতনের নীচে। যে কোন কর্মীকে নিয়োগ করা যায়। পৌর প্রধানের মতে এটা নাকি হয়। আমার ভাবতে অবাক লাগে, উনি একবার বোধ হয় ১৯৭২ সালে বিধায়ক হিসাবে নির্বাচিত হয়েছিলেন। তিনি জানেন যে, কোনো কর্মীকে ১০০০ টাকা বেতনের নীচে নিয়োগ করতে গেলে ৬৬ নম্বর ধারাতে বলা আছে, স্যাংশান্ড পোস্ট হতে হবে। পোস্ট ক্রিয়েট করতে হবে। তারপর সেই লোক নিয়োগ করা যায়। নতুবা কোনো লোককে নিয়োগ করা যায় না। প্রধান হিসাবে যে কোনো লোককে নিয়োগ করতে হয় এবং পৌর আইনেও বলা আছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করতে হবে। অথচ তিনি পৌর প্রধান আছেন এবং এর জন্য গর্ব বোধ করেন। বলছেন — আই. ডি. এস. এম. টি. প্রকল্পের কথা। শুনে ভালো লাগলো। ভালো লাগলো এইজন্য যে, খবর, টবর রাখছেন। কেউ কেউ বলছেন, বিরোধীদলের পক্ষ থেকে এটা না কি কেন্দ্রীয় সরকারের টাকা, কেউ কেউ বলছেন অন্য কথা, তাঁরা জানেন না হয়তো জেনে রাখা ভালো—আই. ডি. এস. এম. টি. প্রকল্পে ৩১টি পুরসভা তাতে, ২০ কোটি ১৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং প্রকল্পের ৯০ ভাগ টাকা ব্যয় করা হয়েছে। আর যে দুটি পৌরসভা সবচাইতে অধঃপতিত সবচাইতে খারাপ কাজ করেছেন সেটা হচ্ছে বহরমপুর এবং কৃষ্ণনগর। দুটোই ওঁদের দ্বারা পরিচালিত। তাঁরা আজকে বড় বড় কথা বলছেন যে আই. ডি. এস. এম. টি'র টাকা খরচ করতে পারেননি, টাকা ফেরৎ চলে গেছে ইত্যাদি। এইরকম অভিযোগ তাঁরা আনছেন। তাঁদের পক্ষে এই কথা মানায় না। বিরোধীদলের সদস্য, তাঁরা বলেছেন—এল.আই.সি'র টাকা দিয়ে না কি জলপ্রকল্পের কাজ করা হয়েছে। এল. আই. স'র কত টাকা দেবার কথা ছিলো? ১১টি পৌরসভা এল. আই. সি.'র সহায়তায় জলপ্রকল্পের কাজে, তাতে দেবার কথা

ছিলো ৭ কোটি ৭১ লক্ষ টাকা। কিন্তু এল. আই. সি. দিয়েছে ১ কোটি ৭৬ লক্ষ টাকা। আর্থিক দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে। সেই কথা তাঁরা বলেননি। সেইজন্য আমি এই কথা বলতে চাই যে, গত ১০ বছর, ১৯৮১ সালের পর থেকে পৌরসভাগুলির যে নির্বাচন হয়েছে সেটা প্রকৃতপক্ষে প্রকৃত গণতন্ত্রের মধ্যে দিয়ে সম্পন্ন হয়েছে, প্রকৃত প্রশাসনিক নিয়ম মেনে, মানুষকে সাথে নিয়ে, মানুষের ওপর আস্থা রেখেই এইসব করা হয়েছে। নগরোন্নয়নের যে কাজ হয়েছে তা বামফ্রন্ট সরকারের আমলেই হয়েছে এবং তা নির্বাচনের মাধ্যমেই হয়েছে। কংগ্রেসের আমলে ছিলো না। তিন, তিনবার নির্বাচন হয়েছে, আরো কয়েকটা পুরসভার দুবার নির্বাচন হয়েছে, নতুন দু'দুটো পুরসভা, এবং আরো আটটা পুরসভা আমরা নতুন করে করেছি। আটটা, নটা নোটিফায়েড এরিয়া অথরিটি আমরা তৈরী করেছি। নগর উন্নয়নের যে পথ, যে বিকাশ হয়েছে, তাতে আমরা নতুন দিগন্ত দেখাতে পেরিছি। কংগ্রেসের আমলে হয়ওনি, পারেওনি, চেষ্টাও করেনি। আমার ভাবতে অবাক লাগে যিনি কংগ্রেসের বিজয়ী প্রার্থী, বারবার বলতে চেয়েছেন, জয়ী হয়েছেন বহরমপুর পুরসভায়, আর একবার বিধায়ক হিসাবে, সুতরাং সাত খুন মাপ। আমি যে পুরসভার প্রধান ছিলাম—এক নম্বর ওয়ার্ডের খুনী বিরাট ডাকাত ১০০০ ভোটে জয়ী হয়েছিলেন, যাই হোক তিন মাস পরে গ্রেপ্তার হলেন, খুশীর খবর। তাঁর উকিল বললেন—যেহেতু তিনি বিজয়ী হয়েছেন জনগণের মধ্যে দিয়ে সুতরাং তাঁর সুত খুন মাপ হওয়া উচিৎ। তিনি এখন জেলে আছেন। এইরকম যদি অবস্থা হয়—ভোটে বিজয়ী হয়েছেন এটার দ্বারাই যদি প্রমাণিত হয় এবং সাত খুন মাপ হয় তাহলে তো মুশকিল। বন্ধুগণ আমি এই কথা বলতে চাইছি, পুরসভাগুলির নির্বাচনের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে নতুন দিগন্ত দেখানো গেছে। আমি এই কথাই বলতে চাইছি, শহরগুলিতেই শুধু বড়লোকের স্থান হবে না, গরীব মানুষও সেখানে থাকবেন এবং বস্তিবাসীরও স্থান হতে পারে এবং তাঁরা মান, মর্যাদা নিয়ে থাকতে পারেন সেটার ব্যাপারেই আমরা ভাবতে চাইছি।

## [7.15 – 7.25 P.M.]

১৯৮১ সালের হিসাব অনুসারে আমাদের এই পশ্চিমবাংলায় প্রায় ১ কোটি ৪৮ লক্ষ মানুষ শহরে বাস করেন। ১৯৯১ সালের আদমসুমারি অনুযায়ী দেখা যায় ২ কোটি লোক শহরে বাস করেন, যার মধ্যে ২৬ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে। আমরা দেখতে পাচ্ছি এই ২৬ ভাগ মানুষের বেশীর ভাগই মূলতঃ বস্তি অঞ্চলে বাস করে। সেইজন্য আমরা বস্তিগুলির যাতে উন্নয়ন করতে পারি, কর্মসংস্থানের সুযোগ যাতে আরও বৃদ্ধি করতে পারি, যে এলাকায় তারা বসবাস করে তার পরিবেশকে যাতে উন্নতি করা যায় তার জন্য আমরা স্টেট আরবান ডেভালপমেন্ট এজেন্সি করেছি, আমরা ডিস্ট্রিক্ট আরবান ডেভালপমেন্ট এজেন্সি করেছি। যার মধ্যে দিয়ে রাজ্য সরকারের এবং কেন্দ্রীয় সরকারের যে প্রকল্পগুলি আছে তার সুফলগুলি যাতে নীচুতলা পর্যন্ত যেতে পারে সেইদিকটা নিয়ে আমরা চিন্তা-ভাবনা করেছি। আমরা এইকথা বলছি না যে আমাদের এই পৌরসভার যে সমস্ত সমস্যা আছে তার সমাধান করে ফেলতে পারবো। আমরা মনে করি মানুষকে সাথে নিয়ে আমরা এই কাজ করতে পারবো, এই কথা বলে বাজেটকে সমর্থন করে ও কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের উপস্থাপিত বাজেট প্রস্তাবের আলোচনায় বিরোধীরা যে বক্তব্য রেখেছেন এবং তারা যে কাট মোশান এনেছেন আমি সংক্ষেপে তার উপরই আমার বক্তব্য রাখব। বাজেট প্রস্তাব আলোচনা প্রসঙ্গে একটা কথা এখানে এসেছে যে এই সরকার ১৪ বছর অতিক্রম করছে। আমরা এই মহানগরীর সামগ্রিক সমস্যা সম্পর্কে আমাদের চিন্তাভাবনাকে সাজাবার জন্য একটা পরিপ্রেক্ষিত পরিকল্পনা বা পারস্পেক্টিভ প্ল্যান তৈরী করেছি।

এটা ঠিক ১৯৬৬ সালে যে বেসিক ডেভালপমেন্ট প্ল্যান তৈরী হয়েছিল তারপর দীর্ঘ ২০ বছর অতিক্রম করেছে। কিন্তু মাননীয় সৌগতবাবু মাঝখানে যে একটু ফাঁক দেখলেন আসলে কাজটা তখনই শুরু হয়েছে। এটার শুরু হয়েছিল ১৯৮৬ সালে সি. এম. ডি. এ-র মাধ্যমে। এই শহরের সমস্যা ২০ বছর আগে যেভাবে দেখা হয়েছে এবং যা যা করতে বলা হয়েছিল এবং যারমূল ক্ষেত্রটা আপনাদের সরকারের আমলে। ১৯৬৬ সালের পর সেই সমস্যা সমাধান করার জন্য কি কি করা হয়েছিল, কি কি করা যায়নি, কি কি বাঁধা আছে, এই শহরে আগামী ১০-২০ বছরে যা হতে চলেছে জনসংখ্যা, এর জলের চাহিদা, এর রাস্তার চাহিদা, ঘরের চাহিদা এই সমস্ত সমস্যা সম্পর্কে, এইসব মিলিয়ে আগামী দিনে আমাদের কি করতে হবে এই হচ্ছে পারসপেক্টিভ প্ল্যান। আমি শুধু অনুরোধ করব যথাসময়ে এই কাজ শুরু হচ্ছে এবং সেই দলিল আমরা প্রকাশ করেছি কলকাতা শহরের টারসেন্টিনারী প্রোগ্রামে, অর্থাৎ কলকাতা শহরের ৩০০ বছর পূর্তি অনুষ্ঠানে। তবে এই দলিল বের করার পর সেই কাজটা শুরু হয়ে যেতে পারেনি। আমরা নির্বাচনের আগে এই ব্যাপরে একটা সেমিনার করব ঠিক করেছিলাম, কিন্তু করা হয়নি। এই সেমিনারটা করতে হবে অর্থনীতিবিদ, শহর সম্পর্কে যারা পরিকল্পনা করেন সেই ইঞ্জিনিয়ার, আর্কিটেক্টদের নিয়ে, মিডিয়া ম্যান ও রাজনৈতিক দলকে নিয়ে সকলের মত এতে লাগবে। এই শহরে কি করা সম্ভব, কোনটার উপর জোর দিতে হবে, কতটা জোর দিতে হবে এবং ১০-১৫ বছরে কোন কাজটা আগে দরকার এই সব ব্যাপারে এর ওপর নির্ভর করছে। আগামী সেপ্টেম্বর মাসে আমরা এই নিয়ে পর পর তিনটে সেমিনার করব। যার মধ্যে দিয়ে সরকার একটা নির্দ্দিষ্ট সিদ্ধান্তে আসবে এবং এর ভিত্তিতে সি. ইউ ডি পি.-৪ তার সমস্ত পরিকল্পনা ঢেলে সাজানো হবে।

আমি শুধু এই কথাটা বলতে চাই এই কারণে এই পরিপ্রেক্ষতে আলোচনা করা খুব জরুরী, না হলে প্রতি দিনের কাজের সঙ্গে যদি একটা দীর্ঘস্থায়ী দৃষ্টিভঙ্গী না থাকে তাহলে সমস্যা হয়। আমি শুধু এটা বলতে চাই প্ল্যানিং বোর্ড তাঁরা এই দলিল উপস্থিত করতে পেরেছেন। এই গুরুত্বপূর্ণ কাজ যখন আমরা করতে পেরেছি সমস্ত আলোচনার মধ্য দিয়ে বিশেষজ্ঞদের মধ্য দিয়ে তখন আগামী সেপ্টেম্বর মাসে আমরা একটা রূপরেখা পাব। দ্বিতীয় প্রশ্নটি টি এন সি পি এ্যাক্ট সম্বন্ধে এত হতাশা দেখালেন কেন জানিনা। আপনাদের জানা নেই টি এন সি পি এ্যাক্টে অনেকগুলি প্রশ্ন আছে যার মধ্যে প্রধান যেটা বললেন সুদীপবাবু, সৌগতবাবুও বলেছেন, তার প্রথম কাজটা হচ্ছে প্রতিটি এলাকা সম্পর্কে ও ডি পি আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান অনুযায়ী কলকাতা শহরের একটা ওয়ার্ডে কোন কোন জায়গায় বাড়ি করা যাবে কি করা যাবে না, পার্কটা কি করা যাবে, গোডাউন করা যাবে কিনা, এই কয়েকটা মৌলিক দৃষ্টিভঙ্গী আছে, আর আছে বাড়ী তৈরী করা যেখানে যাবে তার আকৃতি কি হবে সেটা সি এম সি এ্যাক্টে আছে, ও ডি পি-তে আছে, রুলসে আছে। আমি শুধু জানার জন্য বলছি কলকাতা শহরে আমাদের যে দুটি বিজনেস্ ওয়ার্ড আছে ৬০ নং ওয়ার্ড এবং ৪৫ নং ওয়ার্ড এই দুটি ওয়ার্ড ১৯৮৮ সাল থেকে লাগু আছে। আর গত বছরের মাঝামাঝি সময় থেকে আমরা আর ১৩৯ ওয়ার্ড ও ডি পি'র নোটিফিকেশান চালু করেছি। আমি সদস্যদের জানার জন্য বলছি যেকোন একজন লোককে জিজ্ঞাসা করবেন এখন কলকাতা শহরে যেকোন বাড়ী করতে হলে তাকে যেমন কলকাতা বিল্ডিং প্ল্যানের জন্য সি এম সি এ্যাক্ট এবং রুল অনুযায়ী দরখাস্ত করতে হয় সেই রকম টি এন সি পি এ্যাক্টেরও অনুমোদন লাগে প্রত্যেকটি বাড়ী তৈরী করতে, ওটাকে এড়ান যাচ্ছে না। এখন দুটো রক্ষা কবচ হয়েছে।—একটা রুলস আছে, আর একটা হচ্ছে টি এন সি পি'র ও ডি পি'র ক্লিয়ারেন্স ছাড়া কোন জায়গায় বাড়ী করা যায় না। আমরা হাওড়া শহরেও পৃথক নোটিফিকেশান ঐ বছরের শেষ দিকে শুরু করেছি ১৯৯০ সালে। আমাদের ইস্টার্ন জোনে ই এম বাই-পাশের পূর্ব দিকে একটা

জায়গা বাকি ছিল, ঐ জায়গায় দেরি হয়েছিল, ওটা আমরা শেষ করেছি, ডিসেম্বর মাসে আমরা ছেড়ে দিয়েছি। টি এন সি পি এ্যাক্টের প্রাইমারী যে শর্ত ও ডি পি অনুযায়ী যে আটকান—আমি যখন গ্রান্ড হোটেলের আলোচনা শুনলাম, উনি যা বললেন এ্যাসেসমেন্ট, এখানে একজন লিখে পাঠিয়েছে, আমি ওগুলি জানি না বলে উত্তর দিতে পারছি না, সময় পেলে দিতাম, আমি এটুকু জানি গ্রান্ড হোটেলে যে বেপরোয়া স্ট্রাক্‌চার করছিল আমি টি এন সি পি-তে আটকিয়েছি। গ্রান্ড হোটেলের মধ্যে তারা নতুন করে স্ট্রাক্‌চার করছিল কমার্সিয়াল কমপ্লেক্স, গাড়ী গ্যারেজ করবে বলে, সেটা মেট্রো রেলের পাশে হতে পারে না, আমি হাইকোর্ট সুপ্রিম কোর্টে মামলা করে গ্রান্ড হোটেলকে হারিয়ে দিয়েছি। টি এন সি সি এ্যাক্ট কলকাতায় ১৪০টা ওয়ার্ডে চালু আছে। সৌগতবাবু সল্ট লেকের কথা তুললেন, আমি ওটা জানি। আমি শুধু ওঁকে জানানোর জন্য বলছি সল্ট লেকের স্বপ্ন দেখেছিলেন আমাদের রাজ্যের তৎকালীন মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায়, তিনি যখন পূর্ব কলকাতায় ঐ অঞ্চলে একটা শহরের স্বপ্ন দেখেছিলেন তখনও কিন্তু বিশেষজ্ঞদের মত দ্বিধা বিভক্ত ছিল। একদল বিশেষজ্ঞ তাঁকে বুঝিয়ে ছিলেন যে এটা ভুল হচ্ছে, কারণ কলকাতার পূর্বাঞ্চলে এখানে সবুজ সবজী তৈরী হয়, জলে তৈরী হয় মাছ, কলকাতার আবর্জনা ওখানে যায়, সব মিলিয়ে একটা পরিবেশগত নিয়ম আছে, এই নিয়মকে ভাঙ্গতে গেলে কলকাতা শহরে ভবিষ্যতে সমস্যা হবে। এই প্রশ্ন কিন্তু তখন উঠেছিল। সেই মত থাকা সত্ত্বেও সল্টলেক নগরী অর্থাৎ বিধান নগরী তৈরী হয়েছিল এবং সেখানে বিশেষজ্ঞদের মত নিয়েই তিনি তৈরী করেছিলেন যে কাজ আমরা শেষ করেছি। আমি এখন ওখানে জমির চাপ আছে বলে—আপনাদের দু'একজন বেশী চাপ দেয়, তখন আমি হাত জোড় করি, সেজন্য আমি ওখানে যাচ্ছি না, শুধু জেনে রাখুন ওখানে এক্সপার্ট কমিটির একটা সেমিনার হয়েছিল। আপনাকে যাঁরা ব্রিফ করেছেন তাঁদের মত আমি জানি, একটা মত আছে যেটা আমি মৌলিকভাবে স্বীকার করি যে ওখানে যে সবুজ মাঠ আছে যেখানে সবজী হয় কলকাতার জন্য, আর মাছ আছে এগুলি নষ্ট করা উচিত নয়, এটা মৌলিকভাবে আমরা স্বীকার করি, কিন্তু তা সত্ত্বেও ওখানে একটা শুধু পরিকল্পনা আছে, বর্তমান সল্ট লেকের যে এক্সটেনসান সেখানে কেন্দ্রীয় সরকারের টেলি কমিউনিকেশান ফ্যাক্টরীর একটা প্রস্তাব আছে, সেটা যদি হয় তাহলে সেটা করব, শুধু অকারণে বাড়ীর জন্য এটা নষ্ট করব না।

**[7.25 – 7.35 P.M.]**

এই হচ্ছে আমাদের বিশেষজ্ঞ কমিটির সিদ্ধান্ত। টেলিকমিউনিকেসন ফ্যাক্টি যদি করতে হয় তাহলে তার জন্য একটা টাউনসিপ করতে হবে। এর বাইরে সল্টলেক এলাকায় নতুন করে আর কিছু করব না—এই হচ্ছে আমাদের আপাতত সিদ্ধান্ত। আমি এবারে যে প্রসঙ্গে আসতে চাই তা হল এই—আমি মাননীয় সদস্যদের কাছে, বিশেষ করে বিরোধী দলের কাছে আবেদন করব, কলকাতার এই যে বেআইনী বাড়ী—সেই বেআইনী বাড়ী নিয়ে আইনগত সমস্যা, রাজনৈতিক, সামাজিক, সম্প্রদায়গত সমস্যা ইত্যাদি এই সব বিবেচনা করে আমি আগেই বলেছি, আপনারা সকলে বিতর্কে আসুন, আমরা একটা পথ বের করি। সমস্যা শুধু এটা নয় যে, আইন নেই—আইন আছে এবং দরকার হলে আরো শক্ত আইন হবে। মাননীয় সদস্যরা জানেন বিল্ডিং রুলস নিয়ে অনেক চেষ্টা করে মামলা জিতে হাই কোর্ট সুপ্রিম কোর্ট করে ক্যালকাটা বিল্ডিংস্ রুলস্ ১৯৯০ ডিসেম্বর লাগু করেছি। অনেক মামলা হয়েছে দুর্ভাগ্য, সেই মামলায় বিরোধী পক্ষের তাবড় তাবড় আইনজীবী ছিলেন, তাও আমি হারিয়ে দিয়েছি। (ভয়েসঃ ডাঃ জয়নাল আবেদিনঃ- ওটা ওঁদের ব্যবসা) হ্যাঁ, এটা ওদের ব্যবসা আমরা জানি, তাও আমরা জিতেছি। তবে সোমনাথবাবু এই কেসে আমাদের বিরুদ্ধে দাঁড়ান নি। আমরা তাই জিতেছি। আমি জানি ১৯৯০ ডিসেম্বর থেকে এই বিল্ডিং রুলস চালু করেছি। মাননীয়

সদস্যদের জানার জন্য বলছি—সৌগতবাবুর এটা চিন্তার মধ্যে আছে। আমাদের যে রুলস চালু হয়েছে এর মধ্যে হাইরাইজ বিল্ডিং-এ ফায়ার প্রিভেনটিভ বিষয়ে—ইনবিল্ট মেথড, বহুতল বড় বাড়ী করলে সেখানে আগুন নেভানোর জন্য বাধ্যতামূলক কিছু ব্যবস্থা এই রুলসের মধ্যে আছে, আমরা সেটা এখন চালু করতে পারব। এটা আমাদের একটা দিক—আমি ইতিমধ্যেই বলেছি যে, বাড়ী ভাঙ্গার জন্য আমাদের কর্পোরেশনের দপ্তরের দুর্বলতা কাটিয়ে উঠতে একটা পুলিশ বাহিনী তৈরী করা হয়েছে, সেটা সম্পূর্ণ ভাবে করপোরেশনের। আমি আজকেই কমিশনারকে জিজ্ঞাসা করেছিলাম—তারা এখন কর্পোরেশনের কর্তৃত্বে, নেতৃত্বে থাকবে। আমরা আরো কিছু এই ধরণের পদ্ধতি নিচ্ছি। আমি মাননীয় সদস্যদের কাছে বলতে চাই যে, এই গুরুতর সমস্যাকে আমরা ছোট করে দেখতে চাইছি না। আমি তাই স্বীকার করছি এই মুহূর্তে কলকাতায় আমরা ঐ বিলডিং রুলস করার ফলে—এক বছর বড় বাড়ী তৈরী আটকে রাখার ব্যাপারে বড়বাজার ইত্যাদি এলাকায় বেআইনী বাড়ী করার যে চাপ সৃষ্টি হচ্ছিল, সেই চাপের মুখে আমরা দাঁড়াতে পেরেছি। অনেক নিম্নবিত্ত গরীবের বাড়ী—একেবারে বেপরোয়া বাড়ী—বাড়ীর প্ল্যান'ই জমা দেয়নি এবং প্ল্যান জমা না দিয়ে বাড়ী তৈরী করছে। এই সমস্যা থেকে আমরা মুক্ত হতে পারিনি। এইগুলি করতে গেলে কি দাঁড়াচ্ছে? (ভয়েস ঃ নির্বাচন ছিল) নির্বাচনের কথা আর বলবেন না। এই নির্বাচনের মুখে ৫টি বাড়ী ভাঙ্গলাম। ক্যামেরাম্যান নিয়ে ছবি তুললাম, এটা বলবেন না। ১৯৮৮/৮৯ সালে কলকাতায় কত কেস হয়েছে, কত ডিটেকটেড্ হয়েছে, কত চার্জসিট হয়েছে, আইন মাফিক ব্যবস্থা নেওয়া হয়েছে তার অনেকগুলি তথ্য আছে। শুধু ভাঙ্গার ব্যাপারে—আইনের সাহায্যে যা আমরা ভাঙ্গতে চাই সেই বাড়ীর সংখ্যা ১৯৮৮/৮৯ সালে হল ১৩৯টি। তারপরের বছর ৮৯/৯০ সালে ৯৭টি, ১৯৯০/৯১ সালে ১৭৩টি। আর এই বছর নির্বাচনের পর এখন পর্যন্ত ৩০টি বাড়ী—যদি বলেন এইগুলিই কি যথেষ্ট? আমি বলব যথেষ্ট না। এটা আমি বলতে চাচ্ছি যে, এটা মনে করবেন না নির্বাচনের মুখে—সুদীপবাবু, সৌগত বাবু জানেন নির্বাচনের মুখে যা হয়েছে—নির্বাচনে তার ফল আপনারা পেয়েছেন। বেআইনী কাজ যারা করে—কিছু মানুষকে ভুল বোঝালাম—নির্বাচনের এক দুই মাস আমাকেও দাঁড়াতে হয়েছে। আপনারা পরিষ্কার জানেন নির্বাচনের সময় এত সমস্যার মুখোমুখী হওয়া যায় না। কিন্তু তাহলেও আমরা ভেঙ্গেছি। আর কথা হচ্ছে এই যে, আজকে এখনো পর্যন্ত আমরা এই সমস্যার ধারে কাছেও যেতে পারিনি। একটা বিরাট অংশের লোকের খানিকটা অপরাধ প্রবণতা, বেআইনী বাড়ীর পিছনে টাকা খাটানোর প্রবণতা দেখা যাচ্ছে। এই ব্যাপারে আপনারা দোষারোপ করবেন, পাল্টা দোষারোপ করবে। আজকে যদি আমরা প্রতিটি কাউন্সিলর, এম. এল. এ জনপ্রতিনিধিরা রাজনৈতিক ভাবে দায়িত্ব নিই যে আমাদের এলাকা, অঞ্চলে এই বেআইড়ী বাড়ী তৈরী করার ব্যাপারে খানিকা দায়িত্ব রয়েছে, আমরা এর বিরোধিতা করব—এই অবস্থা তৈরী করতে না পারলে একে ঠেকানো মুস্কিল। কলকাতা শহরের এই বেআইনী বাড়ী তৈরীর কাজকে কোন অবস্থাতেই কোন রাজনৈতিক দল কিছুতেই প্রশ্রয় দেবে না, এই অবস্থা যদি আমরা তৈরী করতে পারি তাহলে প্রশাসনিক, রাজনৈতিক অন্যান্য কাঠামো এখন পর্যন্ত যা আছ তাতে আমরা এই কাজ করতে পারব। কিন্তু সমস্যাটা অনেকদিন ধরে জমে আছে। সমস্যা জমে আছে, জনসংখ্যার চাপ আছে, বাড়ীর চাপ আছে, গৃহের চাহিদা আছে, এইগুলিকে সব মাথায় রেখে শুধু আইনের কথা ভাবলে হবে না। বিরোধী দলের কাছে আমাদের অনুরোধ, তারাও এই ব্যাপারে যদি আমাদের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমরা এই কাজ করতে পারব।

আর শুধু একথা আমি দিতে পারি যে কোলকাতা কর্পোরেশনের মধ্যে যে দুর্বলতা আছে সেই দুর্বলতা কাটাবার জন্য আমরা সব সময় উদ্যোগ নিচ্ছি। সুদীপবাবুকে শুধু একথা বলতে পারি যে, পার্ক প্লাজার মতন কয়েকটি কেসের ব্যাপারে আমি অমনোযোগী নই। এটা ঠিক যে কয়েকশো কেস,

সব মনোযোগ দিতে পারি না, আমি ৩/৪টে নিয়ে লেগে আছি। আপনার জন্য আমি বলছি, আজকেই পার্ক প্লাজার মামলা ছিল। সেই মামলা অন্য কেউ করবেন না, এ্যাডভোকেট জেনারেলই করবেন, করছেন, আর কেউ করবেন না। তা সত্ত্বেও আমরা কয়েক মাস ভুগছি। আপনাকে আমি বলছি, কিছু করা যাচ্ছে না এখনও। পার্ক প্লাজার আজকেও ডেট ছিল। দুর্গাপুর ব্রীজেরও আজকেই ডেট ছিল, সৌগতবাবুর স্বার্থ আছে। সেই দুর্গাপুর ব্রীজের আজকে ডেট ছিল, যাইনি ওরা। একটি লোক আটকে রেখেছে ব্রীজ। আজকে লোক যায়নি, মামলা হয়নি। আর কুন্দলিয়া? সুদীপবাবু ৫ তারিখে কোর্টে চলুন একবার। আপনি বললেন কুন্দলিয়ার কেসে চার্জসিট দিলেন না কেন? এটা কি? একটু জেনে বলুন। কুন্দলিয়ার চার্জসিট দিয়েছি ২৭.৬.৯০ তারিখে। কুন্দলিয়ার কেস চলছে, ৫ তারিখে পরের দিন। আপনি সেদিন দয়া করে আসুন কিংবা লোক পাঠান। এস দেখুন যে এখানে কি হচ্ছে। দেখু কি করছে কর্পোরেশন, কি করছে পুলিশ। আবার বলছি, ৫ই আগস্ট ডেট আছে কুন্দলিয়ার। আপনাদের যদি সবার ইচ্ছা থাকে যে এই ধরণের একটা অপরাধী কোলকাতায় শাস্তি পেলে কোলকাতার মানুষের মনোবল বাড়বে তাহলে আপনারা সহযোগিতা করুন। ৫ তারিখে কেস আছে। আমি অন্ততঃ এই কয়েকটি কেস মনোযোগ দিয়ে অনুসরণ করছি, দেখছি কি হয়, না হয়। আমি শুধু এইটুকু বলতে পারি যে সেখানে আমার কয়েকশো এই ধরনের কেস আছে কিন্তু সবটা না পারলেও কয়েকটা কেস মনোযোগ দিয়ে দেখছি এবং আমাদের এ্যাডভোকেট জেনারেল, আমাদের আইনজীবী তাদের সঙ্গে সব সময় আমি যোগাযোগ রক্ষা করে চলি। এর পর আর একটি প্রসঙ্গ যেটা উঠেছে সে সম্বন্ধে কয়েকটি কথা বলছি। এখানে আপনারা বলেছেন যে আমি কিছু টাকা খরচ করতে পারছি না। সুদীপবাবু একটা তথ্য দিয়েছেন। আমি অন্ততঃ যেটুকু বুঝেছি, আমি এটা দাবী করছি না, আই. ডি. এস. এম. টি স্কীমে কেন্দ্রীয় সরকারের টাকা আছে, আমাদের টাকা আছে, অনেক ধরণের সমস্যা এখানে হয়েছে। কাজ চালু হয়েছে আমার ধারণা—এটা প্রথম শুরু হয়েছিল একেবারে ১৯৮৪ সাল থেকে। ১৯৮৪ সাল থেকে কয়েক বছর জমিজমা নিয়ে সমস্যা ছিল। কিন্তু আপনি যদি একটু জেলায় জেলায় ঘোরেন, জেলার নেতাদের সঙ্গে কথা বলেন—যান না একটু কুচবিহার শহরে, যান না শিলিগুড়িতে আলিপুরদুয়ারে, গিয়ে দেখুন না আই. ডি. এস. এম. টি. স্কীমে কি কাজ হয়েছে। কুচবিহার শহরে ১০ বছর আগে গিয়েছেন আর এখন গিয়ে দেখুন না কি কাজ হয়েছে। ১৯৮৪ সাল থেকে আজ পর্যন্ত ২০ কোটি ১৫ লক্ষ টাকা সব মিলিয়ে—কেন্দ্ররাজ্য—জড়ো করতে পেরেছি। আমার হিসাব ১৭/১৮ কোটি টাকার কাজ আমরা ইতিমধ্যেই করেছি। আমার কাছে মিউনিসিপ্যালিটি ওয়াইজ আছে। আপনি দু-এক বছরের হিসাব দেখালেন, আমারও ধারনা তাই। যখন প্রথমবার ছিলাম দায়িত্বে ১৯৮৭/৮৮ সালে তখন জমিজমা নিয়ে একগাদা মামলা হয়ে যাবার ফলে এক বছর কাজ আটকে গিয়েছিল। পরে জমিজমার মামলাগুলি জিততে আরম্ভ করার পর একসঙ্গে অনেক টাকা খরচ ধরি। কিন্তু এই আই. ডি. এস. এম. টি. স্কীম একেবারে ব্যর্থ স্কীম এটা বলবেন না। এর সাফল্য আছে এবং বেশ কিছু ডিসট্রিক্ট টাউনে এর সাফল্য আছে। এই কাজ চলবে। এতে কেন্দ্রীয় সরকারের টাকা আছে, আমাদেরও টাকা আছে কিন্তু যেটুকু দুর্বলতা আছে নিশ্চয় সে দুর্বলতা কাটিয়ে উঠবো এটা স্বীকার করতে আমার কোন অসুবিধা নেই। আর সি. এম. ডি. এ'র কথা যেটা বললেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কেউ বলছেন, আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা একটাতেই আছে। সেটা সি. ইউ. ডি. পি-তে আছে। সি. ইউ. ডি. পি. আমাদের '৮৩ সালের পরিকল্পনা এবং কাজ শুরু হয়েছে '৮৫তে। এখন তো পাউন্ডের হিসাবে সব গোলমাল হয়ে গিয়েছে। তা সত্ত্বেও ২৪০ কোটি টাকার মধ্যে ২০০ কোটি টাকা একটু বেশী খরচ করেছি, ২০/২৫ কোটি টাকা আরো খরচ করতে হবে এটা ঠিক। আমার হাতে এখনও ১$^{১}/_{২}$ বছর সময় আছে। আর পারফরমেন্স ওরা তো প্রতি তিন মাস অন্তর এসে আমাদের ধরে সুতরাং অতো সহজ ব্যাপার এটা নয়। তবে এটা ঠিক যে আমাদের কয়েকটা জায়গায় কাজের গতির ব্যাপারে

আমরা আত্ম সমালোচনা করছি। এটা হচ্ছে অনেক সময় রাস্তাঘাট—আপনাকে বলতে পারি, জানেন, গড়িয়া ব্রীজ—গড়িয়া থেকে সোনারপুর যাচ্ছেন, ঐ একটা মুখে একটা কাজ করার জন্য কয়েকটা দোকান তোলার জন্য ৮ মাস, ৯ মাস আটকে আছি। কি করবো?

**[7.35 – 7.45 P.M.]**

কোন টার্মিনাল হওয়া, ওখান থেকে, বড় বাজার থেকে নিয়ে তোলা হবে। কিন্তু শুরু করতে ভীষণ সময় লাগছে, কারণ মামলা-মোকদ্দমা হয় যখন এই ধরণের জমির সমস্যা আসে, উচ্ছেদের সমস্যা আসে, তোলার সমস্যা আসে। আমি বিশেষ করে একটা ব্যাপারে বলছি, এই দুর্গাপুর ব্রীজের ব্যাপারে একজন লোক মামলা করে ১½ বছর আটকে রেখেছে। এই দেশে আইন আছে, দুর্গাপুর ব্রীজ খুলতে পারছি না, একজন লোক মামলা করে আটকে রেখেছে। এটা উনিও জানেন। আমি একথা বলছি যে এই ধরণের সমস্যা হলে, এটা ঠিক যে সি ইউ ডি পি'র কাজগুলি একটু দেরী হয়ে যায়। তা সত্ত্বেও আমি একথা বলছি যে আমাদের কাজ হচ্ছে, ২০০ কোটি টাকার মত খরচ করবো, কিছু টাকা হয়ত এদিক ওদিক পাউন্ডের গণ্ডগোলে হয়ে যেতে পারে। এবারে আমি আর একটি প্রসঙ্গে আসছি। সুদীপবাবু প্রায়ই এই বিষয়ে বলেন, আমি এটা পরিষ্কার করে দিতে চাই। নিউ মার্কেটের প্রশ্ন যখন আমাদের কাছে এল তখন আমাদের নীতি ঘোষণা করেছিলাম। নিউ মার্কেটের আর কিছু করার ছিলনা, শেষ হয়ে গিয়েছি। তবে নতুন কোন মার্কেটকে প্রাইভেট ডেভলপারদের দেওয়া হয়নি, হবেনা। ৪টি মার্কেট সম্পর্কে 'হাডকো'র সঙ্গে আমাদের পরিকল্পনা চুড়ান্ত হয়ে গেছে, 'হাডকো'র সঙ্গে আমরা এগুলি করবো এবং 'হাডকো'-কে দিয়ে মার্কেট করাবো। কাজেই এতে আপনাদের আপত্তি থাকার কোন কারণ নেই। রডন স্কোয়ার-এর ব্যাপারে আমি বলেছি যে রডন স্কোয়ার সম্পর্কে আমাদের মৌলিক কিছু পরিবর্তন হয়েছে। রডন স্কোয়ারের ব্যাপারে আপনাদের আপত্তি ছিল দুটোতে। একটা হচ্ছে, পরিবেশগত, আর একটা হচ্ছে প্রাইভেট ডেভলপারস্। রডন স্কোয়ারের একটা অডিটোরিয়াম হবে। টারসেন্টিনারী আমাদের প্রোগ্রাম কি, মূল কাজ কি করছি সে সম্পর্কে আমাদের এস ইউ সি সদস্যকে স্মরণ করিয়ে দেই যে আপনি একটু খবর রাখার চেষ্টা করুন তাহলে দেখবেন কি হচ্ছে। কলকাতা শহরে টারসেনটিনারী শুরু হচ্ছে। টারসেন্‌টিনারীতে ইমিউনাইজেশান প্রোগ্রাম আছে, টারসেনটিনারীতে এ্যাডাল্ট এডুকেশান প্রোগ্রাম আছে, টারসেনটিনারীতে পার্মানেন্ট একিজিবিশান গ্রাউন্ড হবে, টারসেন্‌টিনারী টাইন হলে মিউজিয়াম শুরু হবে, টারসেন্‌টিনারীতে শুরু হবে রডন স্কোয়ারে অডিটোরিয়াম এবং কলকাতা শহরের সব থেকে বড় অডিটোরিয়াম হবে এবং তার পিছনে একটা কার পার্কিং হবে। এটাও 'হাডকো' করে দেবে। আমরা শুধু অডিটোরিয়াম করবো, কোনরকম কমার্শিয়াল কমপ্লেক্স করবো না, এই হচ্ছে আমাদের সিদ্ধান্ত। আমি আশা করবো যে এতে আপনাদের আপত্তি হবেনা। আর একটা বিষয়ে এখানে আমি বলবো এবং এটা মাননীয় সদস্যদের ভাল করে বুঝতে বলবো। বহরমপুরের চেয়ারম্যানের রাজনৈতিক ভাষণ এখানে শুনলাম। ঐ রাজনৈতিক ভাষণ শুনে আমাদের কোন লাভ নেই। সমস্ত ভাষণ শোনার পর, সমস্ত উত্তেজনার পর আমার বিনীত কথা ৩টি। উনি পরিষ্কার করে আমাকে বলুন যে আই. ডি. আর. সি'র ৮½ লক্ষ টাকা এদিক ওদিক হয়েছিল কিনা? আমি বলছি এই ৮½ লক্ষ টাকা ডাইভার্স হয়েছিল। একে সামলানো দায়। একটা সরকারী পদ্ধতি আছে, উনি জানেন, তখন উনি ছিলেন। দ্বিতীয় হচ্ছে, গঙ্গা এ্যাকশান প্ল্যানে ৪০ লক্ষ টাকা আমি সরকারী ভাষায় কি বলবো জানিনা, তবে সংসদীয় ভাষায় বলে পরের দ্রব্য না বলিয়া লওয়া'—আমি জানিনা কি বলবো, ৪০ লক্ষ টাকার কোন হিসাব নেই। এই অপরাধের কোন মাত্রা নেই। তৃতীয় হচ্ছে, বে-আইনী নিয়োগ এবং এটা একটা বড় সমস্যা। এই নিয়োগ নিয়েও আমি ওনাকে অনেক বলেছিলাম। আমার যা হিসাব তাতে অতিরিক্ত ৫ শত জন। অর্থাৎ আইনতঃ

যে লোক আছে তার সমান বে-আইনী লোক আছে। এটা বেআইনী কী অতিরিক্ত, এর ভাষা উনি জানেন, আপনারা উত্তেজিত হবেনা কেউ। উনি ভাষা জানেন এই ৫০০'র মধ্যে ১৫৪ জনকে আবার স্থায়ী করে দিয়েছেন, ঐও আইন মানেন নি। আমি শুধু বলেছিলাম, এখনও বলছি, মাননীয় বিরোধী দলের নেতা যে চিঠি দিয়েছেন, সৌগতবাবু বললেন, সেই চিঠি নিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে অনেকক্ষণ আলোচনা করেছি। আমি বিরোধী দলের নেতাদের সঙ্গেও আলোচনা করেছি, বারবার করতে চাই, আবার করতে চাই, কোন আপত্তি নেই। শুধু আমাকে যারা প্রশাসন জানেন, প্রশাসন করেছেন বিরোধী দলের দায়িত্বশীল নেতা, আপনাদের আমি দায়িত্ব নিয়ে বলছি, বিরোধী দলের নেতা যদি আমাকে পথ দেখিয়ে দিতে পারেন তাহলে আমি খুশী হবো। আমাদের সবচেয়ে বড় চিন্তা চেয়ারম্যনকে নিয়ে নয়, আমার সবচেয়ে বড় চিন্তা বহরমপুর শহরের মানুষকে নিয়ে এবং উনি দায়িত্বহীন হলে আমরা দায়িত্বহীন হতে পারে না। সেই জন্য আমাদের ডি. এম. কে দিয়ে আমাদের টাকা পাঠাতে হচ্ছে। আপনি রাস্তা পরিষ্কার করে দিন, আপনি জলের ব্যবস্থা চালু রাখুন। আমি বারবার টাকা পাঠিয়েছি কয়েক লক্ষ, আবার পাঠাবো যাতে সব পরিষ্কার হয়। রাস্তার ভয়ংকর অবস্থা হয়েছে, শহরের মানুষের সমস্যার সমাধানের জন্য ডি. এম. কে সোজাসুজি টাকা দিয়ে বলতে হচ্ছে আপনি করে দিন। আর উনাকে আমি বলেছি, আপনি দয়া করে একটা চিঠি দিন। যা হয়েছে, আপনি স্থায়ী লোকদেরই মাইনে দেবেন, আর বেআইনী লোকগুলো আমি সরিয়ে দেব। চিঠি দিয়ে দিন, আমি টাকা দিয়ে দেবো। উনি আজ পর্যন্ত চিঠি দেন নি। আমি সেই টাকা বাড়তি হয়ে গেছে, দেব। কিন্তু উনি কী করছেন, উনি হুমকী দেখাচ্ছেন, উনি লিফলেট বের করছেন, ১২ তারিখে বন্‌ধ করবো বলছেন। আমি বলছি, আপনি কোন্ পথে চলেছেন, কী পথ চাইছেন, আইনের পথ চাইছেন, প্রশাসনিক পদ্ধতির পথ চাইছেন, কী পথ চাইছেন, আমি অনুরোধ করবো বিরোধী দলকে, তাঁদের কোন নেতা এসে আমাকে পথ বাতলে দিয়ে যান কোন পথে যাওয়া যাবে আর যদি পথটা ঐটা হয়, আমি জানি আরও অনেক হিংসাত্মক বক্তৃতা করছেন বহরমপুর, আমি বলছি ও পথে যাবেন না, বহরমপুর শহরের মানুষকে আর দুর্ভোগের মধ্যে ভোগাবেন না। আপনাদের দলের কোন দায়িত্বশীল নেতা আমার সঙ্গে বসুন এবং আমাকে পথ দেখিয়ে দিন যে কী প্রশাসনিক পদ্ধতির মধ্যে কী করে সমাধান করা যায়, এই যে তিনটে সমস্যা, ৮$^{১}/_{২}$ লক্ষ টাকা আই. ভি. এস. এন. টি. ৪০ লক্ষ হচ্ছে গঙ্গা এ্যাকশন প্ল্যান আর ৫০০ লোক ঢুকিয়েছেন উনি এবং ১৫৪ জনকে স্থায়ী করে দিয়েছেন কোন আইন না মেনে, আর অংশগুলো বাদ দিলাম। আপনারা পথ বলে দিলে, আমি নিশ্চয়ই স্পীকার মহাশয়কে বলছি করবো। আমি এই সম্পর্কে আর দীর্ঘ বক্তব্য রাখবো না। আমি আশা করবো, আমি যে বাজেট প্রস্তাব রেখেছি, সেই বাজেট প্রস্তাববের মূল নীতি সমর্থন করে, কাটমেশিনগুলোকে নিশ্চয়ই বিরোধিতা করে, আমার বক্তব্য শেষ করছি।

Mr. Speaker :- Mr Paul, if you have any personal explanation to make you will have an opportunity on Monday.

Now Voting on Demands for Grants. First we shall take up Demand No 26. There is one cut motion to Demand No. 26 which is in order and taken as moved.

The notion that the amount of the Demand be reduced by Rs. 100–, was then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of

Rs. 15,25,80,000 be granted to Expenditure under Demand No. 26, Major Head : 2070-Other Administrative Services (Fire Protection and Control) (This is inclusive of a total sum of Rs. 7,63,60,000 already voted on account), was then put and agreed to.

**Mr. Speaker :** Now we will take up Demand No. 37. There are nine cut motions to Demand No. 37. All the cut motions are in order and taken as moved.

**Demand No. 37**

The motion that the amount of the Demand be reduced to Re. 1–, was then put and lost.

**[7.45 – 7.47 P.M.]**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs. 2,18,27,60,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "2217-Urban Development, 4217-Capital Outlay on Urban Development and 6217-Loans for Urban Development". (This is inclusive of a total sum of Rs. 1,09,14,87,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 90**

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs. 1,53,66,85,000 be granted for expenditure under Demand No. 90, Major Head "3604-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj". Institutions (Excluding Panchayati Raj)". (This is inclusive of a total sum of Rs. 76,83,29,000 already voted on account) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7-47 P.M. till 1 P.M. on Monday, the 5th August, 1991.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 5th August 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 17 Ministers, 4 Ministers of State and 157 Members.

### Starred Questions
### (To Which Oral Answer were given)

**[1.00 - 1.10 P.M.]**

***82 Held Over**

**রাণীগঞ্জ এলাকায় ধ্বস প্রতিরোধে সরকারী পদক্ষেপ**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী লক্ষণ চন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) রাণীগঞ্জ এলাকায় ধ্বস প্রতিরোধে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন; এবং

(খ) উক্ত ধ্বস প্রতিরোধে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন আর্থিক সাহায্য পাওয়া গিয়েছে কি না?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ধ্বস প্রতিরোধ মূলতঃ কেন্দ্রীয় সরকার এবং ইস্টার্ন কোলফিল্ড লিমিটেডের কর্তব্য। তথাপি ধ্বসের দ্বারা জনজীবন বিপন্ন হচ্ছে বলে রাজ্য সরকার এব্যাপারে কেন্দ্রীয় সরকার এবং ইস্টার্ন কোলফিল্ড লিমিটেডের সাথে ঘনিষ্ট যোগাযোগ রেখেছেন, যার ফলে ধ্বস ভরাট করার একটি কার্যক্রম নেওয়া হয়েছে। পরীক্ষামূলক ভিত্তিতে রামজীবনপুরে এবং পরে স্থায়ী ভিত্তিতে রানীগঞ্জ শহরে এই কাজে হাত দেওয়া হয়েছে।

(খ) ধ্বস প্রতিরোধের কাজ যেহেতু কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত, রাজ্য সরকারের কোনও আর্থিক সহায়তা পাওয়ার প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :—** রাণীগঞ্জ এলাকায় যে ধ্বস নামছে সেই ধ্বস প্রতিরোধের জন্য ব্যবস্থা নিচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে, রাণীগঞ্জের পাশাপাশি এলাকায় এর প্রতিক্রিয়া দেখা দিতে পারে কি, কোন অসুবিধার সৃষ্টি হতে পারে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :—** আমি যতদূর জানি, ডিরেকটর জেনারেল অফ মাইন্স সেফটি বলেছেন, ওখানে ৫৪০ হেক্টর এলাকা ধ্বসের জন্য বিপন্ন এবং প্রায় ২ লক্ষ ৫৪ হাজার মানুষ বিপন্ন এবং রাণীগঞ্জ এলাকায় ৫৪ হেক্টর। এ ব্যাপারে গত ৩/৪ বছর ধরে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমি পর পর কয়েকবার আলোচনা করেছি।

দীর্ঘদিন ধরে বৃটিশ আমল থেকে ঐ এলাকায় কাজকর্ম কলিয়ারী রুলস না মেনে ঐ সব কাজ কর্ম হয়েছে। এ ব্যাপারে আমার সুনির্দিষ্ট একটা প্রস্তাব ছিল। প্রস্তাবটি হচ্ছে যে, বালি দিয়ে ভরাট করার আইন হওয়া সত্ত্বেও ওটা পরিপূর্ণ ভাবে করা হয় না। সেজন্যই ওরকম হয়েছে। সেজন্যই এই সাবসিডেন্স পরীক্ষামূলকভাবে রামজীবনপুরে ব্যবস্থা নেওয়া হয়। সেজন্য এখন ঐ পরীক্ষার ভিত্তিতে এ' বালি দিয়ে ভরাট করার ব্যবস্থাটি এবং নূতন যে মেথড হয়েছে — বালি এবং জল দিয়ে মিশ্রিত করে প্রবল হাওয়া দিয়ে সেটাকে করা হয় — সেই কাজটি শুরু হয়েছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এই সাবসিডেনসের জন্য ইনিসিয়ালী প্রাথমিকভাবে ৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। তাঁরা কাজও করছেন। এই কাজটা একটা টেকনিক্যাল কাজ বাইরের লোকের পক্ষে সম্ভব নয়। যাঁদের খনি বা মাইনিং সম্বন্ধে জ্ঞান আছে তাঁরা এই জিনিষটা করতে পারবেন। আমি খবর নিয়েছি যে, ইতিমধ্যে এই ব্যাপারে ১ কোটি টাকা খরচ হয়েছে।

(গোলমাল)

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাণীগঞ্জে ধ্বস নামার জন্য কেন্দ্রীয় সরকার যে ৫ কোটি টাকা ধার্য্য করেছেন সেখানে রাজ্যসরকারের কোন প্রতিনিধি আছেন কিনা এবং রাণীগঞ্জের যে জায়গাটা বিপদাপন্ন এবং মংগলপুর টাউনশিপের জন্য রাজ্য সরকার কতটাকা খরচ করবেন?

(গোলমাল)

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমি আগেই বলেছি, যে আমার সুনির্দিষ্ট প্রস্তাব ছিল যে এটা কেন্দ্রীয় সরকার এবং কোল ইন্ডিয়ার দায়িত্ব, আমরা প্রস্তাব দিয়েছিলাম একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন হাইপাওয়ার স্ট্যাটুটারী কমিটি করা দরকার যার মধ্যে কেন্দ্রীয় এবং রাজ্য দুই সরকারেরই প্রতিনিধি থাকবেন। তাঁরা এই জিওলজিস্ট, মাইনিং জিওলজি সম্বন্ধে এবং এনভায়ারনমেন্ট সম্বন্ধে এক্সপার্ট তাঁরা থাকবেন। তবে এরজন্য প্রচুর খরচ হবে। এর প্রাথমিক হিসাব পরীক্ষামূলক ভাবে তখন জানা গিয়েছিল সেই সময়কার খরচ অনুযায়ী ২০০ কোটি টাকা। পরবর্তীকালে এ'রকম একটা হাইপাওয়ার স্ট্যাটুটারী কমিটি করার কথা বলা হয়েছে এ'কাজের জন্য এবং এ' মাইনিংয়ের কাজের জন্য তাঁরা তা করেছেন।

(গোলমাল)

## Starred Questions (to which Oral Answers were Laid on The Table)

## NREP/Jawahar Rojgar Yojana

*84. (Admitted Question No. *63) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-chagre of the Rural Development Department pleased to state :–

(a) the average expenditure (including value of food grains) per manday under the National Rural Employment Programe Jawahar Rojgar Yojana during :
1987-88
1988-89
1989-90
1990-91

(b) the share of Central Government in such expenditure?

**Minister-in-charge of the Rural Development Department.**

(a) 1987-88 - Rs. 25.29
1988-89 - " 28.01
1989-90 - " 35.75
1990-91 - " 32.93

(b) (i) 50% of the unit cost in 1987-88 and 1988-89;
(ii) 80% of the unit cost in 1989-90 and 1990-91.

**বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড়ে বনসৃজন**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯) **শ্রী পার্থ দে :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড়ে বনসৃজনের কাজে কতখানি অগ্রগতি হয়েছে; এবং

(খ) বর্তমানে আর্থিক বছরে ঐ কাজে কতখানি অগ্রগতি হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Forests Department :**

(ক) বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড়ে ১৪৮.৫০ হেক্টর জমি বন সৃজনের কাজ সমাপ্ত হইয়াছে।

(খ) বর্তমান আর্থিক বছরে ২৫ হেক্টর এলাকায় বনসৃজন করা হইবে।

**Recognition of Madrasah**

*86. (Admitted Question No. *72) **Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Madrasah) Department be pleased to state :–

(a) the number of unrecognised Madrasah functioning in different districts of West Bengal as per latest figures, and

(b) the number of Madrasah which have been granted recognition by the West Bengal Madrasah Education Board during 1988-89, and 1990-91?

**Minister-in-charge of the Education (Madrasah) Department :**

(a) 343

(b) NIL

| | |
|---|---|
| No. of unrecognised Jr. High Madrasah | 279 |
| No. of unrecognised Senior Madrasah | 64 |
| | 343 |

### সাক্ষরতা কর্মসূচীতে পড়ুয়াদের উৎসাহদান

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২২) **শ্রীরতন চন্দ্র পাখিরা :** শিক্ষা (বয়স্ক ও প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

সাক্ষরতা কর্মসূচীতে অংশগ্রহণকারী পড়ুয়াদের উৎসাহদানের কোন পরিকল্পনা আছে কি?

**Minister-in-charge of the Education (Adult & Non-formal) Department :**

বর্তমানে সাক্ষরতা কর্মসূচীতে অংশগ্রহণকারী পড়ুয়াদের উৎসাহদানের নির্দিষ্ট আর্থিক সাহায্যদান বা অন্য কোনও বিশেষ সুবিধাদানের কোন পরিকল্পনা নাই। তবে বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলিতে উপস্থিত হওয়ার জন্য পড়ুয়াদের উৎসাহদানের নিমিত্ত নানাবিধ কর্মসূচী গ্রহণ করা হয়ে থাকে। সেগুলি নিম্নরূপ :—

দেওয়াল লিখন, পথসভা, পুস্তিকাপ্রচার, চলচ্চিত্র প্রদর্শণী, ভিডিও ক্যাসেট প্রদর্শন প্রভৃতির মাধ্যমে বয়স্ক শিক্ষার পরিমণ্ডল গড়ে তোলা।

পদযাত্রা, পথসভা, সাইকেলসহ মিছিল, প্রদর্শনী প্রভৃতি দ্বারা পরিবেশ রচনা করা, সাংস্কৃতিক অনুষ্ঠান, নাটক, যাত্রা, কবিগান, জ্ঞান-বিজ্ঞান বিতর্ক এবং ভ্রামামান সাংস্কৃতিক দল কর্তৃক নাট্য অনুষ্ঠান ও খেলাধূলা ইত্যাদি দ্বাবা পড়ুয়াদের উৎসাহিত করা। এছাড়াও পড়ুয়াদের সাথে প্রশিক্ষকের ব্যক্তিগত যোগাযোগের মাধ্যমে তাদের উৎসাহিত করা হয়।

উপরিউক্ত কর্মসূচীগুলির মাধ্যমে বর্ধমান, মেদিনীপুর প্রভৃতি জেলার নিরক্ষর পড়ুয়াদের বিশেষ আকৃষ্ট করা সম্ভব হয়েছে।

### উত্তরবঙ্গের হাইকোর্টের সার্কিট বেঞ্চ

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০) **শ্রীদেবপ্রসাদ সরকার :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) মামলা সংক্রান্ত বিষয়ে উত্তরবঙ্গের পাঁচটি জেলার মানুষের সুবিধার জন্য সার্কিট বেঞ্চ গঠনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে কবে নাগাদ ঐ পরিকল্পনা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Judicial Department :**

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনা কার্যকরী করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

## *89 and *90—Held Over

### জওহর রোজগার যোজনায় রাজ্যের জন্য বরাদ্দকৃত অর্থ

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯) **শ্রীনটবর বাগদী :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) গত ১৯৯০-৯১ আর্থিক বৎসরে জওহর রোজগার যোজনায় এ রাজ্যের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) পৃথকভাবে জেলাগুলির জন্য ঐ বরাদ্দের পরিমাণ কত?

**Minister-in-charge of the Rural Development Department :**

(ক) ১৯৮২১.১৫ লক্ষ টাকা। (একশত আটানব্বুই কোটি একুশ লক্ষ পনের হাজার টাকা)

(খ)

| জেলা | বরাদ্দ (লক্ষ টাকা) |
|---|---|
| কুচবিহার | ১১২৭.৩৫ |
| জলপাইগুড়ি | ১৪৩৩.৭৭ |
| দার্জিলিং গোর্খাহিল কাউন্সিল | ১১৮.৮৮ |
| শিলিগুড়ি মহাকুমা পরিষদ | ১৩৫.৯৩ |
| পশ্চিমদিনাজপুর | ১২৮২.২৯ |
| মালদা | ৭৯৫.৫৩ |
| মুর্শিদাবাদ | ৯৭৪.৭৭ |
| নদীয়া | ১০৪৮.২৯ |
| উত্তর ২৪ পরগণা | ১৩৬২.৭৯ |
| দক্ষিণ ২৪ পরগণা | ২১৩৮.৯৬ |
| হাওড়া | ৫৫৯.২৯ |
| হুগলী | ১১৪৭.৭২ |
| মেদিনীপুর | ২৪৬৫.৭০ |
| বাঁকুড়া | ১২৮৬.২২ |
| পুরুলিয়া | ৯৬০ ৯২ |
| বর্দ্ধমান | ১৮৪৪.০৩ |
| বীরভূম | ১০৫৮.৭১ |
| মোট | ১৯৮২১.১৫ |

### মেদিনীপুর জেলায় কন্টাই টেক্‌নিক্যাল কলেজ নির্মাণ

*৯২। (অনুমোদিত প্রশ্ন *৬৭৮) শ্রীশৈলজা কুমার দাস ঃ কারিগরী শিক্ষা বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি থানার কন্টাই টেক্‌নিক্যাল কলেজ নির্মাণের জন্য কত টাকা মঞ্জুর ও খরচ করা হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, গত ১৯৯০ সালে উক্ত পলিটেকনিকে ভর্ত্তির জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের ঝাড়গ্রাম পলিটেকনিক কলেজে পাঠানো হয়েছিল; এবং

(গ) তাহলে, এ বছর উক্ত পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের জন্য কি ব্যবস্থা করা হয়েছে?

**Minister-in-charge of the Technical Education & Training Department :**

(ক) এ পর্যন্ত ৮৪,৮২,০০০ টাকা কাঁথি পলিটেকনিক ভবন নির্মাণের জন্য (জল সরবরাহ ব্যবস্থা ও বৈদ্যুতিকরণ সহ) মঞ্জুর করা হয়েছে এবং পূর্ত বিভাগের নির্মাণ পর্ষদ প্রায় সমস্ত অর্থই ব্যয় করেছে।

(খ) ১৯৯০ সালে উক্ত পলিটেনিকে কোন ছাত্র ছাত্রী ভর্তি করা হয়নি এবং সেজন্য ছাত্রছাত্রীদের ঝাড়গ্রামে অবস্থিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর পলিটেকনিকে পাঠানোর প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বয়স্ক শিক্ষা ও প্রথাবহির্ভূত শিক্ষা**

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রীমতী জয়শ্রী মিত্র :** শিক্ষা (বয়স্ক ও প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বয়স্ক শিক্ষা ও প্রথা বহির্ভূত শিক্ষার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(খ) সার্বিক সাক্ষরতা প্রকল্পে (১) কোন কোন জেলা অন্তর্ভুক্ত হয়েছে;

(২) অগ্রগতি কিরূপ; এবং

(গ) বর্তমান ১৯৯১-৯২ বৎসরে নতুন কোন জেলাকে এই প্রকল্পের আওতায় আনা হবে কি?

**Minister-in-charge of the Education (Adults Non formal) Department:**

১৯৯০ সাল সারা বিশ্ব জুড়ে আন্তর্জাতিক সাক্ষরতা বছর পালিত হয়েছে। এই কারণে ১৯৯০-৯১ আর্থিক বছর থেকে পশ্চিমবঙ্গ সরকার বয়স্ক শিক্ষা প্রসারে ব্যাপক উদ্যোগ ও কর্মবিধি গ্রহণ করেছে। দ্রুত সাক্ষরতা বিস্তারের জন্য কতকগুলি সুনির্দিষ্ট প্রকল্প গ্রহণ করা হয়েছে। সেগুলি হল :—

১। সার্বিক সাক্ষরতা প্রকল্প :—

এই প্রকল্প অনুযায়ী রাজ্যের ৭টি জেলাকে নির্দিষ্ট সময়ের মধ্যে নিরক্ষর মুক্ত জেলারূপে গড়ে তোলার উদ্দেশ্যে উক্তজেলাগুলির ৯ থেকে ৫০ বছর বয়সের সমস্ত নিরক্ষর বালক-বালিকা এবং নর-নারীদের সাক্ষরতা সর্মসূচীর আওতায় আনা হয়েছে।

এছাড়া উক্ত ৭টি জেলার ৬ থেকে অনধিক ৯ বছর বয়সের বিদ্যালয় বহির্ভূত শিশুদের প্রাথমিক বিদ্যালয়ে পাঠানোর প্রচেষ্টাও গ্রহণ করা হয়েছে।

২। ১৫-৩৫ বছর বয়স্ক নিরক্ষর ব্যক্তিদের সাক্ষর করার জন্য পশ্চিমবঙ্গের ২০টি ব্লকে পঞ্চায়েত সমিতির মাধ্যমে দু'বছরের মধ্যে সংশ্লিষ্ট ব্লকগুলিকে নিরক্ষরমুক্ত করার দায়িত্ব দেওয়া হয়েছে। এ ব্যাপারে পুরো কাজটি পঞ্চায়েত কতৃক নিয়োজিত স্বেচ্ছাসেবীগণ সম্পন্ন করবেন।

৩। নিরক্ষরতা দূরীকরণের কাজে ১৯৯০-৯১ শিক্ষাবর্ষ থেকে পশ্চিমবঙ্গের প্রায় ৬০০০ মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রী অংশ গ্রহণ করছে। পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ মাধ্যমিক কর্মশিক্ষার (ওয়ার্ক এডুকেশন) অন্তর্গত 'সমাজ সেবার' অঙ্গ হিসাবে বয়স্ক শিক্ষা বিষয়টি অন্তর্ভুক্ত করেছেন।

৪। কলিকাতা পৌরসভার অন্তর্গত ১৪১টি ওয়ার্ডে উক্ত পৌরসভার মাধ্যমে প্রায় আড়াই লক্ষ বয়স্ক নিরক্ষর ব্যক্তিকে সাক্ষর করার কর্মসূচী চালু করা হয়েছে।

৫। শিলিগুড়ি পৌরসভাকে দু'বছর সময়ের মধ্যে নিরক্ষর মুক্ত পৌরসভা রূপে গড়ে তোলার জন্য এক কর্মসূচীও চালু হয়েছে। শিলিগুড়ি পৌরসভাকে এই কর্মসূচী রূপায়নের দায়িত্ব দেওয়া হয়েছে।

৬। দক্ষিণ ২৪ পরগণা জেলার সাগর ব্লকের ৯-৫০ বছরের সমস্ত নিরক্ষর নরনারীদের সাক্ষর করে তোলার এক কর্মসূচী রূপায়িত হচ্ছে।

৭। সারা রাজ্যে ২১৩টি সাক্ষরতাপূর্ণ আদর্শগ্রাম গড়ে তোলার উদ্দেশ্যে জেলা পরিষদ গুলিকে উপযুক্ত পরিমাণ আর্থিক অনুদান দেওয়া হয়েছে।

৮। সার্বিক সাক্ষরতা প্রকল্পভুক্ত জেলাগুলি ব্যতীত অবশিষ্ট জেলাগুলিতে গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পের কর্মসূচী আছে।

**প্রথা বহির্ভূত শিক্ষা সংক্রান্ত**

৯ থেকে ১৪ বছর বয়স্ক যে সমস্ত বালক বালিকারা বিদ্যালয়ে শিক্ষার সুযোগ পায়নি; তাদের নিরক্ষরতা দূর করার জন্য প্রথা বহির্ভূত শিক্ষার ব্যবস্থা করা হয়েছে।

১। সার্বিক সাক্ষরতাভুক্ত জেলাগুলিতে ৯ থেকে ১৪ বছর বয়স্ক বালক বালিকাদের শিক্ষা ব্যবস্থাও সার্বিক সাক্ষরতা কর্মসূচীর অন্তর্ভূক্ত করা হয়েছে।

২। অন্যান্য জেলায় প্রথা বহির্ভূত শিক্ষা কর্মসূচীটি পূর্ণগঠিত করে অবশিষ্ট জেলাগুলির প্রতিটি ব্লকে ৫০টি করে প্রথা বহির্ভূত কেন্দ্র পঞ্চায়েত সমিতির মাধ্যমে চালানোর ব্যবস্থা করা হয়েছে।

৩। রাজ্যের ১১৩টি পৌরসভার এলাকাতেও সংশ্লিষ্ট পৌরকর্তৃপক্ষের মাধ্যমে প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্র খোলার ব্যবস্থা হয়েছে। পৌরসভার অন্তর্গত প্রথা বহির্ভূত কেন্দ্রের অনুমোদিত সংখ্যা ২৭০০।

৪। এখনও পর্যন্ত মেদিনীপুর, বর্ধমান, হুগলী, বীরভূম, বাঁকুড়া, কোচবিহার ও উত্তর চব্বিশ পরগণা এই সাতটি জেলা সার্বিক সাক্ষরতা প্রকল্পের আওতায় এসেছে।

সর্বশেষ রিপোর্টে জানাযায় বর্ধমান জেলার সার্বিক সাক্ষরতা কর্মসূচীর প্রথম ধাপ সাফল্যের সঙ্গে সমাপ্ত হয়েছে। ইতিমধ্যেই উক্ত জেলায় ৯.৮৬ লক্ষ লোক সাক্ষর হয়েছেন। ১.৩০ লক্ষ বিদ্যালয় ছুট শিশুদের প্রাথমিক বিদ্যালয়ে পাঠানো হয়েছে।

মেদিনীপুর জেলায় সার্বিক সাক্ষরতার কাজ যথেষ্ট এগিয়েছে এবং পূর্ণ সাফল্যের জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

হুগলী, বীরভূম, বাঁকুড়া, কোচবিহার ও উত্তর চব্বিশ পরগণায় প্রকল্পগুলির কর্মসূচীকে জোরদার করার প্রয়াস চালানো হচ্ছে।

বর্তমান আর্থিক বর্ষেও কয়েকটি জেলায় সার্বিক সাক্ষরতা কর্মসূচী চালু করার প্রস্তাব আছে। তবে কোন কোন জেলাকে এই কর্মসূচীর আওতায় ১৯৯১-৯২ সালের মাধ্যে আনা হবে সে সম্বন্ধে এখনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি।

**অজয় নদীর উপর খেয়াঘাটের জন্য লিজ**

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫) **শ্রীসুব্রত মুখার্জি ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) বীরভূম জেলার ভামগড় ও বর্ধমান জেলার পাণ্ডবেশ্বরের মধ্যে অজয় নদীর উপর খেয়াঘাটের জন্য বীরভূম জিলা পরিষদ বার্ষিক কত টাকায় লিজ দিয়েছেন;

(খ) উক্ত লিজের জন্য বিডে কতজন যোগদান করেন; এবং

(গ) সর্বোচ্চ লিজে গত ১৯৯০-৯১ আর্থিক বছরে কত টাকা পাওয়া গেছে?

**Minister-in-charge of Panchayat Department :**

(ক) বর্তমান অর্থবর্ষে (১৯৯১-৯২) উক্ত খেয়াঘাটের জন্য বীরভূম জেলা পরিষদ ১১ (এগারো) লক্ষ টাকার লিজ দিয়েছেন।

(খ) উক্ত লীজের জন্য কোনো বিড বা নীলাম হয়নি। জেলা পরিষদের সিদ্ধান্ত অনুযায়ী বর্তমান ইজারাদারের সঙ্গে আলোচনা করে এই অর্থ বর্ষের লীজ বর্ষের লীজ চূড়ান্ত করা হয়।

(গ) গত ১৯৯০-৯১ আর্থিক বছরে ঐ ফেরীঘাটের লীজ থেকে ১০ (দশ) লক্ষ টাকা পাওয়া গিয়েছে।

## Social Forestry

*95. (Admitted Questions No. *729) Sri Tapan Hore : will the Minister-in-charge of the Forest Department be pleased to state :-

(a) the target of 'Social Forestry' during the current financial year ; and

(b) acres of land proposed to be taken under this project ?

**Minister-in-charge of the Forests Department :**

(a) Strip Plantation —1250 hec.
Farm Forestry —28450 hec.
RDF Planting —1850 hec.

(b) 77960 acres.
(31550 hec.)

### অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্প

*৯৬ (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৭) **শ্রী সঞ্জীব কুমার দাস :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৮৯-৯০ সালে হাওড়া জিলা পরিষদ কর্তৃপক্ষ Operation Black Board প্রকল্পে কোন টাকা পেয়েছে কিনা ; এবং

(খ) পেয়ে থাকলে প্রাপ্য টাকার পরিমান কত ?

**Minister-in-charge of the Panchayat Department :**

(ক) হ্যাঁ পেয়েছে।

(খ) ৩৫ লক্ষ ৬৯ হাজার ৬৪০ টাকা।

### আলিম পরীক্ষা

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৯) শ্রী মোজাম্মেল হক ঃ শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ- আলিম পরীক্ষা উত্তীর্ণ ছাত্ররা উচ্চমাধ্যমিক পাঠক্রমে ভর্ত্তি হতে পারে কি এবং নতুন পাঠ ক্রমে আলিম পরীক্ষার ফল নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকাশের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Education (Madrasah) Department :**

কিছু শর্ত্তসাপেক্ষে আলিম (নতুন পাঠ্যক্রমে) পাশ ছাত্ররা উচ্চ-মাধ্যমিক স্তরে ভর্ত্তি হতে পারে। নতুন পাঠ্যক্রমে আলিম পরীক্ষার ফল ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে।

### কৃষ্ণনগরের জজকোর্ট ও ফোজদারী কোর্টের আধুনিকীকরণ

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮১) শ্রীশিবদাস মুখার্জি ঃ বিচার বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) কৃষ্ণনগরের জজকোর্ট ও ফৌজদারী কোর্ট জেনারেটর বসানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) কৃষ্ণনগরে ফৌজদারী কোর্টে লিফট বসানোর কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) কৃষ্ণনগরে জজকোর্ট থেকে ফৌজদারী কোর্টে যাতায়াতের রাস্তার ওপর আচ্ছাদন নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা ?

**Minister-in-charge of the Judicial Department :**

(ক) ১টি ৫ কে.ভি. এ শক্তি সম্পন্ন জেনারেটার ভাড়া নেওয়ার প্রস্তাব বিবেচনাধীন আছে। এই বিষয়ে নদীয়া জেলা জজ মহোদয়ের অভিমত চাওয়া হয়েছে।

(খ) এরূপ কোন প্রস্তাব সরকারের নিকট নাই।

(গ) এরূপ কোন প্রস্তাব নদীয়া জেলা জজ মহোদয়ের নিকট হইতে পাওয়া যায় নাই।

### জেলা সড়কে হাম্প

*৯৯ (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৬) শ্রীমতি আরতি হেমব্রম ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) রাজ্যের বিভিন্ন জায়গায় জেলা সড়কে যত্রতত্র বেআইনী হাম্প গড়ে ওঠার কোন খবর দপ্তরের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উক্ত হাম্প গড়ে ওঠার ফলে পরিবেশ দূশনের কোন সম্ভবনা আছে কিনা ?

**Minister-in-charge of the Environment Department :**

(ক) এই ধরনের খবর সরকারের পূর্ত (সড়ক) বিভাগে মাঝে মাঝে আসে।

(খ) এর ফলে গাড়ীর চালকদের অসুবিধা হয় এবং যানজট সৃষ্টির সম্ভাবনা থাকে। গাড়ী গুলি থেকে অল্প অল্প ধোঁয়া নির্গত হবার ফলে জনসাধারনের একটু অসুবিধা হলেও এর জন্য পরিবেশ দূষনের মাত্রার কোন উল্লেখযোগ্য পরিবর্তন লক্ষ্য করা যায় না।

### বীরভূম জেলার খয়রাশোলে সাব রেজিষ্ট্রী অফিস স্থাপন

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৮) শ্রীসাত্ত্বিক কুমার রায় ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) বীরভূম জেলার অন্তর্গত খয়রাশোল ব্লকের খয়রাশোলে একটি সাব-রেজিষ্ট্রী অফিস খোলার কোন পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত সাব-রেজিষ্ট্রী অফিস খোলা হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Judicial Department :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### Indira Awas Yojana

*101. (Admitted Question No. *64) **Dr. Tarun Adkhikary** and **Shri Saugata Roy** : Will Minister-in-charge of the Rural Development Department be pleased to state :—

(a) the target and achievements in West Bengal under the "Indira Awas Yojana" for the members of the Scheduled Caste and Scheduled Tribe Communities during 1989-90 and 1990-91 : and

(b) the reasons for shortfall, if any ?

**Minister-in-charge of the Rural Development Department :**

| **Year** | **Target** | **Achievement** |
|---|---|---|
| 1989-90 | 10174 houses. | 13866 houses. |
| 1990-91 | 11594 houses | 9421 houses (Prov.) |
| | | 119 (in progress) |
| | Total : 9540 houses. | |

In the year 1989-90 ; there was no short fall. For 1990-91, there has been a marginal shortfall and this was mainly due to non-availability of land for constructing the houses particularly in cluster in different places. Moreover, the beneficiaries in these cases are reluctant to move into or construct their houses in land which may be available outside their normal area of avocation. Due to economy measures etc., the original allocation on JRY during the year 1990-91 was reduced by the Govt. of India. Consequently, the IAY share of fund also proportionately stood reduced. But the target was subsequently not revised.

### নূতন বনাঞ্চল সৃষ্টি

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭) **শ্রী নটবর বাগদী :** বন বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বিগত ১৯৯০-৯১ আর্থিক বৎসরে নূতন বনাঞ্চল এবং বনজ সম্পদ সৃষ্টি করার পরিমাণ কত ; এবং

(খ) বনাঞ্চালের দখলিকৃত জমি উদ্ধারের জন্য এ পর্য্যন্ত কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Forests Department :**

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে মোট ৬৫,৩৫২ হেক্টর জমিতে নতুন বনসৃজন করা হয়েছে।

(খ) বে আইনি দখলীকৃত জমি উদ্ধারের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### আরবান ল্যাণ্ড সিলিং অ্যান্ড রেগুলেশন অ্যাক্টের বলে সরকারে ন্যস্ত উদ্বৃত্ত জমি

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪) **শ্রীদেবপ্রসাদ সরকার :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ১৯৭৬ সালের আরবান ল্যাণ্ড রেগুলেশন অ্যাক্ট-এর বলে বিগত তিন বছরে শহরাঞ্চলে কত পরিমাণ উদ্বৃত্ত জমি সরকারের দখলে এসেছে ; এবং

(খ) উক্ত দখলিকৃত জমির কত শতাংশ শহরাঞ্চলে আর্থিক দিক থেকে দুর্বল অংশের মানুষের আবাসন নির্মাণের জন্য চিহ্নিত করা হয়েছে?

**Minister-in-charge of the Land and Land Revenue Department :**

(ক) ৮২,৯৮৬.৬৬৬ স্কোয়ার মিটার।

(খ) কেবলমাত্র আর্থিক দিক থেকে দুর্বল অংশের মানুষের আবাসন নির্মানের জন্য কোন জমি বন্টনের পূর্বে আলাদাভাবে চিহ্নিত করা হয় না।

### ফলের গাছ রোপণের মাধ্যমে বন সংলগ্ন অধিবাসীদের আর্থিক অবস্থার পরিবর্তন

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৮) শ্রীমতি আবতি হেমব্রম : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

ব্যাপকভাবে ফলে গাছ রোপণের মাধ্যমে বন সংলগ্ন অধিবাসীদের আর্থিক অবস্থা পরিবর্তনের কোন পরিকল্পনা রাজ্য সবকারের আছে কিনা?

**Minister-in-charge of the Forest Department :**

হ্যাঁ।

### Water Pollution

*105. (Admitted Question No. *353) Shri Saugata Roy : Will the Minister-in-charge of the Environment Department be pleased to state :-

(a) the steps taken/proposed to be taken by the West Bengal Pollution Control Board against Water Polluting Industries which have not taken stepss for treatment arrangements ; and

(b) the number of such industries prosecuted/penalised so far ?

**Minister-in-charge of the Environment Deptt. :**

(a) Directions have been served on the 149 identified large and medium industries for reducing pollution load of effluent. Prosecution the Water (Prevention and Control of Pollution) Act, 1974 has since been launched against a number of such industries for not complying with the directive. In the event of the remaining number of the identified industries failing to reduce pollution load within permissible limits as prescribed by the Board by making treatment arrangement within 31.12.91, legal actions as considered fit will be taken against them.

(b) So far prosecutions have been lanched by the Board against 29 such industries under the Water (Prevention and Control of Pollution) Act, 1974. Besides prosecution under the Environmental Protection Act, 1986 has been launched against one industry. All the cases are pending in different Courts of law.

**Autonomy of Madrasah Education Board**

*106. (Admitted Question No. *37) Shri Sudip Bandopadhyay : Will reference to the reply to Question No. 11 (admitted Question No. 167) in the first list of Questions for Written Answer dated 11-3-91, will the Minister-in-charge of the Education (Madrasah) Department be pleased to state :—

(a) Whether the State Government has received any demand/ suggestion for making the West Bengal Madrasah Education Board autonomous ; and

(b) What is the latest position in the matter ?

**Minister-in-charge-of the Education (Madrasah) Deptt. :**

(a) Yes

(b) The State Govt. is actively considering the matter.

**Establishment of Family Courts**

*107. (Admitted Question No. *60) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Judicial Department be pleased to State :—

(a) Whether there is any propossal to establish Family Courts under the Family Courts Act, 1984 ;

(b) If so :—

(i) the brief outline of the proposal ; and

(ii) the steps taken / proposed to implement the proposal ?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) Yes.

(b)

(i) For the present two Courts are proposed to be established for Calcutta district.

(ii) Rules have been framed by the High Court, Calcutta. Rules framed by the Government are being examined by the concerned Department.

**Mr. Speaker :** Mr. Ray, what is your submission ?

**Shri Siddhartha Sankar Ray :** Mr. Speaker Sir, I must say that I have never seen such a scene in my life even in this House. We want to say something. Let us say first and then you can say. Sir, we shall take whatever steps we ought to take under such circumstances. What has happened today !

**[1.10–1.20 P.M.]**

We are waiting for questions to be answered on unconstitutional matter when in Sabong and Keshpur what had happened has put to shame - every kind of atrocities. It is being said that the Press has no work culture. If to tell the truth is to have no work culture then Pressmen do not have work culture. See what had happened – thousands of men attacked early in the morning in Keshpur and Sabong. Thousands of people have gone out of houses. ..(noise and interruptions).....

Thousands. Sir, I will not create any disturbance. I shall only request you to do something after what I have to say. And that is this. After Kendua, after the other places will this go on forever? Sir, I had written to the Chief Minister before the counting took place that, kindly call a meeting between five of your people and five of our people; we should sit and we should see to it that these things do not happen. I suggested three things : (1) imposition of 144 orders in

certain agreed areas, (2) placing of security forces in certain agreed areas, and (3) banning of victory procession. But these were not listened to. We have suffered thereafter to such an extent that the Chief Minister had to admit that peoples, hands had been cut off, that the party in power had some people amongst the miscreants, and that the Government had to pay some money as compensation and for artificial limbs. For artificial limbs we do not want Government help. We have arranged for that. Government help is not required.

But, now that has happened. Here in the P.G. Hospital this man, Haripada Jena, lies with an arrow in his body. The arrow has been taken out. We had gone there. We are going to Keshpur for the purpose of seeing these things. Day after tomorrow I shall go. We are, therefore, only asking this that all these serious things have happened. Thousands have been seriously hurt. Over 50 peoples' huts have been gutted. All these things have taken place. The security forces were all there. Two sections of security forces were there and two sections of Eastern Forntier Rifles were there, They did not do anything. From the morning truckloads of people came and started attacking these villagers. Nobody did anything.

We have only requested to you to suspend the Question Hour. You have power. I know the Rule. The Rule is 364. Such powers had been exercised in the past even by Speakers like Shri Bejoy Banerjee and Shri Sankardas Banerjee and of course, by you. These are matters which are causing serious conceern to all. As you are a lawyer you will do it first and foremost. I now understand in four cases you had done it. I am appealing to your kind conscience, to your humanitarian outlook. Let the Chief Minister come and tell us what has happened. This simple request we are making to you. We are not shouting. We are not creating disturbance. This simple request I am making to you. Please suspend the Question Hour. Our mind is not interested in answers - absolutely not when so many people are suffering. One of our candidates Dr. Manas Bhunia happens to have a good majority of supporter from that area. Now why have you been here? Why have you been here, M.L.As? If you cannot protest against this then you should go out of this House. I am sure you do not want this. I am absolutely certain that you never want this. Therefore, I would request that at least the Chief Minister should come here and say, yes, these things were coming out in the newspapers for the last two days.

I was not here. I came only 24 hours ago. Had I been here I would have raised this question even on Friday. Sir, we have raised fthe question. We do not want to insult the House. I will appeal to your good sense. I am appealing to you in the name of suffering human beings to give us this indulgence : let the Chief Minister come and let him say, 'all right, I am looking into it.' I am going over there day after tomorrow.

What is going to happen to all these people who have been turned out of the villages and we listened to them ? I am going to the forest tomorrow, the day after tomorrow. What will happen to them? These are poor people. If I was sent to the forest, I will be able to look after myself. These people would not be able to look after. I am, therefore, Sir, requesting you to do someting here. I am sure you will do it because I have noticed since the day I came there that you have acted in an extremely reasonable manner, in spite of whatever anyone else might have said. I appeal to your reasonableness, your good sense, please ask the Chief Minister to come. Heavens will not fall if the Chief Minister comes and say. He may say, 'all right, I have got the notice. I will make a statement tomorrow'. We shall hear the statement tomorrow. But this is such a matter that if this is by-passed, if this is not allowed to be taken notice of by the House, if this is absolutely spurned and nothing is done, then Sir, why is this House? Why are we all here? What are we doing here? This is my humble request that I am making to you, Sir.

**Mr. Speaker :** Mr. Roy, I have received a letter this morning form the Deputy Leader, Shri Satya Ranjan Bapuli. He wanted the matter to be discussed after suspension of Question Hour. It is true no doubt that we have suspended the Question Hour in the past. But we have generally done it with the consensus of the House where very important matters have been discussed. In this session, the questions were taken up belatedly because there were many new Ministers and because it was a late session. The Government had a short time. So we gave them time to make the questions and there were lot of noises.

The questions were not being answered and the Government was being given undue protection. Now, I am in a quandary. If I tell the government to prepare for the questions and give therm time then I am supporting the governmemt because I am not telling them that

'give answers to the questions', and if I suspend the question hour, Then I am told that I am abandonning the Opposition because I am not allowing the government to answer the questions. The questions are also filed by the members of the Ruling Party. Another question over here is, which he says in his letter, that the Chief Minister may be requested to remain in the House at the time of Discussion. How do I know the Chief Minister's programme? How do I know whether he is available or not? If he is not available, what do I do? This may be discussed without his presence. Are you willing to discuss it without his presence? I don't know. He gave me the letter this morning after 12.00 o'clock. I don't know the Chief Minister's programme. If he is not available, are you willing to discuss in his absence? Please answer this question to me.

**Shri Siddhartha Shankar Roy ::** We certainly want them to be answered. But don't want also in the meantime Keshpur and Sabang incidents do not happen again. If in between our filing the questions and giving of answers by the Ministers, thousand of people are harrassed in this way, turned out etc., We are helpless. We have to mention it, and if, for that reason, answers to questions are delayed for sometime, let that be. But let the fate of the people be heard. In so far as the Chief Minister is concerned, his presence in the House is very much required. He is listening, I am sure, to everyting that has happened. We all wish it today. I am sure he is knowing what has happened. That is a matter of great seriousness and I have no doubt, if necessary, if you, Sir, adjourn the House for five minutes, I am sure, the Chief Minister would be able to.......

**Mr. Speaker :** The Chief Minister is not in the House at the moment, so far as I am informed I don't know his programme and how can I just direct somebody to be present in the House? It was not his question day today.

**Shri Siddhartha Shankar Roy :** If the Chief Minister is not in the House, you can direct the Chief Minister to be in the House at the earliest possible moment and we shall give....

**Mr. Speaker :** Then the only matter is that I can allow you to raise the matter by a Calling Attention Notice and then the Chief Minister will make a statement on that.

**Shri Siddhartha Sankar Roy :** That means, it must get delayed. We want the answer today.

স্বাস্থ্যকর পরিবেশে গণতান্ত্রিক কাঠামোর ক্ষেত্রে আমরা অত্যন্ত খুশী। অত্যন্ত মর্মন্তুদ পরিবেশে এক বেদনাদায়ক অভূতপূর্ব এক বিপজ্জনক ভয়ঙ্কর পরিবেশ আপনার মাধ্যমে আমি আজকে ঘটনাগুলি তুলে ধরতে চাই। আমরা যখন এই হাউসে আলোচনা করছি তখন মেদিনীপুর জেলার কেশপুরে, মেদিনীপুর জেলার সবং-এ কয়েক হাজার মানুষ গৃহহীন হয়ে আজকে তারা জঙ্গলে রাস্তায় আত্মীয়-স্বজনের বাড়িতে কোনও রকমে দিন কাটাচ্ছেন।

এই মুহূর্তে দাঁড়িয়ে যখন আমরা আপনার কাছে এই ঘটনার সূত্রপাত করছি তখন কয়েক শত মানুষ কেউ তীরবিদ্ধ, কারুর হাত ভাঙা, কারুর পা ভাঙা, কারুর চোখ গেছে, কারুর মাথায় টাঙ্গি, কারুর বুকের মধ্যে তীর ঢুকে আছে, কারুর গলার মধ্যে তীর ঢুকে আছে, এই রকম বহু লোক আজকে তারা হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। স্যার, আমরা যখন আপনার মাধ্যমে এই বক্তব্য রাখছি ঠিক সেই মুহূর্তে কংগ্রেস কর্মীরা শান্তিপ্রীয় মানুষেরা তাঁদের সর্বস্ব খুইয়ে যাওয়ার ইতিহাস নিয়ে প্রশাসনের কাছে সামান্যতম প্রতিকার না পেয়ে আজকে তারা হাহুতাশ করছে। আজকে সেই ইতিহাস নিয়ে প্রশাসনের সবটা যদি পড়তে হয় তাহলে সারাদিন হাউস বন্ধ রাখতে হবে, কিন্তু বলা সম্ভব নয়। তাই সঙ্গত কারণে কয়েকটা ঘটনা আপনার সামনে তুলে ধরছি। স্যার, আজকে এই মুহূর্তে ৩ হাজার কেশপুরের আদিবাসী সম্প্রদায়ের মানুষ মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডাদের অত্যাচারে গৃহহীন হয়ে জঙ্গলে পড়ে আছে। অথচ এই গ্রামগুলি ডি এম বাংলো থেকে ১৬ কিমি দূরের পীচ রাস্তার উপরে এই গ্রামগুলি এস পি-র বাংলো থেকে ১৬ কিমি দূরের পীচ রাস্তার উপরে। সেখানে ই এফ আর আছে সেখানে প্যারা মিলিটারী ফোর্স আছে নিরাপত্তার জন্য কিন্তু জেলাপ্রশাসন মার্ক্সাসবাদী কমিউনিস্ট পার্টির সঙ্গে এক হয়ে মানুষ খুনের নেশায় মেতে উঠেছে কেশপুরে। স্যার, আমি তাই সরাসরি অভিযোগ করছি মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেতা ও মেদিনীপুর জেলার মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির অত্যাচারে যারা নেতৃত্ব দেন সেই মেদিনীপুর জেলার ডি এম, এস পি এই ব্যাপারে সরাসরি যুক্ত এবং লিপ্ত। স্যার, আজকে আদিবাসীদের কাপড় নেই, খাবার নেই, কাজ নেই, জনমজুর তারা ৭ দিন ধরে জঙ্গলে জঙ্গলে ঘুরছে—পুলিশ আছে, ডি এম আছে, প্যারা মিলিটারি ফোর্স আছে কিন্তু কিসের জন্য? স্যার আপনি এটা দয়া করে জানাবেন কি? আজকে গড়বেতার পূর্ব কেন্দ্রে আমাদের বিধানসভার মিনি প্রার্থী ছিলেন তপন চক্রবর্তী তাঁর স্ত্রী. তাঁর বাচ্চা, বৃদ্ধ পিতাকে গুন্ডারা বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে অত্যাচার করেছে, কিডন্যাপ করেছে। স্যার আদিবাসীদের বাড়িতে পুলিশ গিয়ে বলছে এলাকা ছেড়ে দিন. এটা সিপিএম-র মুক্তাঞ্চল হবে, কোন কিছু থাকবে না সবং গন্ডুকগ্রামে। সেখানকার একটি ছেলে হরিপদ জানা ভূমিহীন শ্রমিক তাঁকে খুঁচিয়ে খুঁচিয়ে তীর দিয়ে, মেরে ফেলে দেওয়া হল — বাদার মাটিতে ফেলে দিয়েছে। প্রায় ৬শত থেকে হাজার হাজার সিপিএম গুন্ডা বাহিনীকে পাশাপাশি ব্লক থেকে তুলে নিয়ে এসে পুলিশের মদতে সারারাত্রি ধরে গ্রামগুলিকে ব্যারিকেড করে বাড়িতে বাড়িতে অত্যাচার করা হয়েছে। স্যার, প্রায় তিন শত মানুষ রক্তাক্ত বিভীষিকার মধ্যে কাতর আর্তনাদ করেছে, তাঁদেরকে গাড়ি আটকে দেওয়া হয়েছে, রিক্সা আটকে দেওয়া হয়েছে, ভ্যান আটকে দেওয়া হয়েছে হাসপাতালে আনতে দেওয়া হয়নি।

## [1.30-1.40 P.M.]

সেখানে পুলিশ দাঁড়িয়ে আছে। সেখানে অ্যাডিশানাল এস পি, এস ডি পি ও, ওসি, উইথ টু প্লাটুন্স অফ ই এফ আর ছিলো — তাঁদের ব্যবহার করা হলো না স্যার। প্রায় ২০ লক্ষ টাকার সম্পদ লুট করেছে এই গুন্ডা, ডাকাত বাহিনী মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির দল। আজকে সারা মিদনাপুর জ্বলছে। নারীর সম্ভ্রম নেই। মায়ের লাঞ্ছিতা, অত্যাচারিতা। তাঁদের বে আব্রু করে দেওয়া হয়েছে। তাঁদের উলঙ্গ করে সাইকেলের চেন দিয়ে মারা হয়েছে। মহিলাদের উলঙ্গ করে সাইকেলের চেন দিয়ে

মারা হয়েছে। আজকে হাসপাতালে — আমি স্পেসিফিক্যালি আপনার মাধ্যমে কমপ্লেন করছি। স্যার, মিদনাপুরে এই মুহূর্তে কাতর যন্ত্রণায় ছট ফট করছে ওয়ার্ডে যে রুগীগুলি ভর্তি আছেন তাঁরা। কোন জায়গায় নেমেছি আমরা? আমার বক্তব্যে আমি নাম মেনশান করছি। * * * তিনি বলেছেন যে, যাঁরা কংগ্রেস করছেন তাঁদের চিকিৎসা করা হবে না। তাঁরা পড়ে থাকো।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ গোলক মাঝি নামটা বাদ যাবে।

**ডঃ মানস ভূঞ্যা ঃ** আজকে সবংয়ের গুড়ুত, সবংয়ের কুড়ালি, সবংয়ের কাঁটাবেড়িয়া, সবংয়ের সংকটিয়া — আজকে বাড়িতে বাড়িতে গিয়ে তাঁদের বলে দেওয়া হয়েছে বাইরে যাঁরা বেরিয়েছে তাঁরা যেন আর গ্রামে না ঢোকে। তাঁদের বয়কট করা হয়েছে। কেশপুরের আনন্দপুর, কেশপুরের পাতিবেড়িয়া সেখানে আজকে বলে দেওয়া হয়েছে কোন পুরুষ মানুষ যেন গ্রামে না আসে। আজকে স্যার, কার কাছে বিচার চাইবো আপনি বলে দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ডি এম, এস পি, আজকে সিপিএমের মন্ত্রীরা, সিপিএমের নেতারা যদি খুনের সঙ্গে যুক্ত থাকেন, লুটের সঙ্গে যুক্ত থাকেন, নিরাপত্তা না দেয়, মানুষের চিকিৎসা না দেয়, ডাক্তার যদি বলেন হাসপাতালে যে কংগ্রেস করেছো সুতরাং চিকিৎসা হবে না তাহলে আমরা কোথায় যাবো? আপনার কাছে তাই আবেদন করছি, বলে দিন যে, আমরা কার কাছে ভিক্ষা চাইবো? আজকে তাই আমাদের বিরোধী দলের নেতা যে প্রস্তাবনা করেছেন এবং আপনি আলোচনা করাবার সুযোগ দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি এবং আপনি দয়া করে মুখ্যমন্ত্রীকে ডেকে পাঠান। মাননীয় মুখ্যমন্ত্রী বলে দিন কংগ্রেসের পতাকা নিয়ে যাঁরা আছে, তাঁরা থাকবেন কি থাকবেন না? তিনি বিচার করে দিন।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আলোচনা করবার যে সুযোগ দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। যে বিষয়টা এখানে আলোচনার জন্য রাখা হয়েছে এবং যে বিষয়টা নিয়ে মাননীয় সদস্য ডাঃ মানস ভূঞ্যা এতক্ষণ বললেন, এর সঙ্গে বাস্তবের কোনো মিল নেই। কেশপুর থানার কিছুটা এলাকা আমার বিধানসভা কেন্দ্রের সঙ্গে যুক্ত। সেই জায়গায় কংগ্রেস এবং ঝাড়খণ্ড এঁদের সম্মিলিত যে গুন্ডা বাহিনী, সমাজবিরোধী তারা যে ঘটনা নির্বাচনের পর থেকে ঘটিয়ে চলেছে তা ভাষায় বর্ণনা করা যায় না। গত ২৬ শে আমাদের পার্টির সদস্য নন্দ জমাদার নৃশংসভাবে খুন হয়েছেন। এইরকম খুনের নজির পশ্চিমবঙ্গে নেই। পিঠ চাপড়ে বাহবা দিয়েছিলেন যে তোমরা পূর্ণ মদতে সমাজবিরোধী কাজ করতে পারো। আর পরিণতিতে দিলীপ ঘোষ ও তপন রায় কুখ্যাত সমাজবিরোধী নেতা নির্বাচনের পর থেকেই তারা সেখানে অপরাধমূলক কাজকর্ম করছে। এই কথা দায়িত্ব নিয়ে বলতে পারি। গত পরশুদিন সকাল থেকে পূঁটিগোড়া, ধাতকাটা, তররা, বড়বড়ুই ইত্যাদি জায়গাতে প্রায় ৯০০ ঘরবাড়ি আগুন দিয়ে জ্বালিয়ে দিয়েছে। ওইসব বাড়িতে যে সমস্ত শিশুরা ছিলো তারাও রেহাই পায়নি এই আগুনের হাত থেকে। আহত হয়েছেন সরকারী জব অ্যাসিস্ট্যান্ট মধু চক্রবর্তী—তাঁকে খুন করবার চেষ্টা করা হয়েছিলো। এখন তিনি মিদনাপুর সদর হাসপাতালে ভর্তি আছেন। এই কথা তাঁরা অস্বীকার করতে পারবেন না।

যে ঘটনা কংগ্রেস এবং ঝাড়খন্ড ঘটিয়ে তুলেছে সেখান থেকে লোকের দৃষ্টি সরাবার জন্য ওরা এই মেদিনীপুরে অনশনের নামে একটা খেলা শুরু করেছে। অনশন করে ওরা মানুষকে ও মানুষের মনকে ঘুরিয়ে দিতে চাইছে। আমি দায়িত্ব নিয়ে বলছি যে তপন চক্রবর্তীর কথা ওনারা বললেন, যিনি বিধানসভায় আমার বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং মানুসের ভোটেতিনি পরাজিত হয়েছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি মানসবাবু বিধানসভায় দাঁড়িয়ে অসত্য কথা বলছেন। ওখানে লোক পাঠিয়ে তপনবাবুর স্ত্রীকে আমরা জিজ্ঞাসা করেছি, তিনি বলেছেন — আমাদের কেউ অত্যাচার করছে না, আমাদের কেউ আটক করেনি।
[Expunged as ordered by the chair]

তারা এইসব ঘটনার পর বলেছে আমাদের মেদিনীপুর পৌঁছে দেওয়া হোক। তারপর পুলিশ গাড়িতে করে তাদেরকে তপনবাবুর কাছে পৌঁছে দিয়েছে। আর ওনারা এখানে দাঁড়িয়ে অসত্য কথা বলছেন। ওনার নেতাদের কাছে আমি অনুরোধ করবো, যারা সমাজবিরোধী, ডাকাত, গুন্ডা তাদের গলায় কংগ্রেসী তকমা ঝুলিয়ে দেবেন না। ওদের গলা থেকে কংগ্রেসী তকমা খুলে ফেলুন সাধারণ মানুষ স্বস্তির নিঃশ্বাস ফেলবে। আর টাকা-পয়সা দিয়ে ওদের পুষবেন না। কারণ ওইসব ঘটনা ওরা বাড়িয়ে তুলছেন এবং নানান ধরনের চক্রান্ত ওরা জেলায় তৈরী করছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি এবং মেদিনীপুর জেলার শান্তিপ্রিয় মানুষ এর প্রতিরোধ করছে। তারা বার বার যে ঘৃণ্য চক্রান্ত, ষড়যন্ত্র করছে, মেদিনীপুরের মানুষ তাকে কখনই সফল করতে দেবেনা, এলাকার শান্তিপ্রিয় গণতান্ত্রিক মানুষ তার বিরোধিতা করবে। কেশপুরে ওরা ডাকাতি খুন এইসব করার চেষ্টা করছে। নির্বাচনে সেখানকার মানুষ ওদের বিরুদ্ধে রায় দিয়েছে। সেখানকার মানুষ আমাদের উপর যে দায়িত্ব দিয়েছে, সেই দায়িত্বকে আমরা পালন করছি এবং আমরা আপনাদের চক্রান্তকে ব্যর্থ করবো। সাধারণ মানুষ আমাদের সঙ্গে রয়েছে এবং আমরা সাধারণ মানুষের সঙ্গে রয়েছি। আজ সাধারণ মানুষের ভুল ভেঙ্গেছে এবং তারা ওদের দিক থেকে আমাদের দিকে সব চলে আসছে এবং তাই ওরা মরিয়া হতে চাইছে। সেই জায়গাতে ওরা উত্তেজনার পরিবেশ সৃষ্টি করতে চাইছে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আপনার কাছে কৃতজ্ঞ। কারণ আপনি কেশপুর ও সবং নিয়ে আলোচনার সুযোগ আমাদের দিয়েছেন, অর্থাৎ বিরোধীদলের সদস্যদের। স্যার, চোরের মায়ের বড় গলা, এইভাবে আগের বক্তা বক্তব্য রাখলেন। আমি এই কারণেই বলছি যে আপনারা অনেকেই জানেন যে মেদিনীপুর জেলার স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে একটা প্রজ্জ্বলিত স্থান ছিল। সেদিন ব্রিটিশকে তাড়াবার জন্য ওখানকার লোক রাস্তাঘাট কেটেছিল, টেলিফোন কেটে দিয়েছিল, থানা আক্রমণ করেছিল। সিপিএমরা সেদিন স্বাধীনতায় অংশগ্রহণ করতে পারেনি, তাই সেই লজ্জা নিবারণ করার জন্য তারা সেদিন কংগ্রেসীদের আক্রমণ করবার জন্য সমস্ত কিছুর লাইন কেটে দিয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় সেদিন হাউসে বলেছিলনে যে কোথাও কোন গণ্ডগোল হলে এখানে আলোচনার প্ররিপ্রেক্ষিতে সিদ্ধান্ত নেব। কিন্তু কয়েক ঘণ্টার মধ্যে কেশপুর, সবং-এর উজ্জ্বল দৃষ্টান্ত দেখা গেল সেখানে তারা রাস্তা কাটল টেলিফোন কাটল কংগ্রেসীদের আক্রমণ করবার জন্য।

**[1.40-1.50 P.M.]**

টেলিফোনের লাইন কেটে দেওয়া হয়েছে, পুলিশের টেলিফোনের লাইন বন্ধ করে দেওয়া হয়েছে। এটা কোন সভ্য দেশের নীতি? আমি শাসক দলের যাঁদের বিবেক, সুস্থ চিন্তা আছে তাঁদের কাছে আবেদন করব নির্বাচনে জয়পরাজয় আছে, কিন্তু বিজয় মিছিলের নামে হাজার হাজার নিরস্ত্র মানুষকে যে আক্রমণ করল এটা কোন সভ্য দেশের মানুষ করে? তারা প্রকৃত সভ্য না অসভ্য? গত কয়েক বছর আগে আমি নিজে কেশপুরে গিয়েছিলাম, কেশপুরের ওসি'র সামনে আমাদের একজন কংগ্রেস কর্মীকে হেঁসো দিয়ে গলা কেটে দেওয়া হয়েছে, তার রক্তের ফিনকি থানায় গিয়ে পড়েছে। কংগ্রেস সভাপতি প্রণব মুখোপধ্যায় সেখানে গিয়েছিলেন। কি তাদের অপরাধ? আমি শাসকদলের সদস্যের চ্যালেঞ্জ এ্যাক্সেপ্ট করে বলছি আপনাদের যদি সৎ সাহস থাকে তাহলে আপনারা চলুন, আমরাও যাব, কেশপুর, সবং ঘুরে দেখবেন কারা অপরাধী। ইতিহাসের প্রেক্ষাপটে আপনারা নিজেদের মানসিকতা যদি পরিবর্তন না করেন তাহলে জনগণ একদিন আপনাদের বিচার করবে, মানুষ আপনাদের গুলি করবে। সেজন্য বলছি আজকে সবংএ কংগ্রেস কর্মী তীরবিদ্ধ হয়েছে, একদিন আপনারা চেসেস্কুর মত তীর বিদ্ধ হবেন।.......

(মাইক অফ)

**শ্রীমতী নন্দরাণী দল :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি আজকে একটা যে গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে আলোচনা করার সুযোগ করে দিয়েছেন তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি বলতে চাই এখানে মানসবাবু, সিদ্ধার্থবাবু এবং পরবর্তীকালে যিনি বললেন সবটাই অসত্য কথা বললেন। স্যার, আপনি জানেন যে গত ৪/৭/৯১ তারিখে বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শংকর রায় ঐ এলাকায় গিয়েছিলেন। এর আগে আমি মেন্সানে বলেছিলাম যে কেশপুরের মানুষ আমাদের বেশি বেশি করে ভোট দিয়েছে। বিগত দেড় বছর ধরে কংগ্রেস এবং ঝাড়খণ্ড মিলিতভাবে কেশপুরে একটা চক্রান্ত করছে, আমাদের সঙ্গে যারা আছে তাদের ভয় দেখিয়ে ওদের পক্ষে নিয়ে যাবার চেষ্টা করছে। এখানে মেন্সানে আমি বলেছিলাম গত ২৫ তারিখে কংগ্রেস এবং ঝাড়খণ্ডের আক্রমণে কতাই গ্রামের নন্দ জমাদার এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির যারা সমর্থক তারা ঐ গ্রাম ছেড়ে দিয়ে ভিন্ন গ্রামে আশ্রয় নেয়। আমাদের তাদের খাওয়াতে হচ্ছে। ২৫ তারিখের ঘটনার পরে নন্দ জমাদার ২৬ তারিখে তার বন্ধুর বাড়িতে গিয়েছিল, সকাল ১০টার সময় সে যখন তার বন্ধুর সঙ্গে কথা বলছিল তখন ঝাড়খণ্ড এবং কংগ্রেস মিলে সকাল ১০টায় তাকে একটা স্কুল বাড়িতে ধরে নিয়ে গিয়ে তীর দিয়ে এফোঁড় ওফোঁড় করে নৃশংসভাবে খুন করে। এই ঘটনার পরিপ্রেক্ষিতে এলাকার মানুষ এর বিরুদ্ধে রুখে দাঁড়ানর চেষ্টা করে। পরবর্তীকালে গত ২ তারিখে কংগ্রেস এবং ঝাড়খণ্ড মিলিতভাবে আবার আক্রমণ করে। ৩ তারিখে আমাদের লোকেরা রুখে দাঁড়িয়েছে। গত ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত মার খেয়ে খেয়ে পশ্চিমবঙ্গের মানুষ রুখে দাঁড়িয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি আমাদের লোকেরা আগে কংগ্রেসী বন্ধুদের আক্রমণ করেনি, কংগ্রেসের সঙ্গে ভর্তি হয়ে যে মানুষগুলি আছে তারা গরীব, ঝাড়খণ্ডের সঙ্গে ভীত হয়ে যে মানুষগুলি রয়েছে তারা সকলেই গরীব, আমরা গরীব মানুষকে আমাদের পক্ষে আনতে চাই।

তাই ধৈর্য্য সহকারে গরীব মানুষের বিভিন্ন সমস্যা নিয়ে আমরা পঞ্চায়েতের মধ্য দিয়ে দেখাশুনা করার চেষ্টা করি। কিন্তু ওরা জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে। ঐ কেশপুরের স্বার্থন্বেষী জোতদার, জমিদার তারা জমি দখল করে রেখে দিয়ে গরীব মানুষদের লেলিয়ে দেয় স্বার্থ সিদ্ধির জন্য। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসী বন্ধু যারা চীৎকার করছেন, আপনার মাধ্যমে আবেদন করছি যে, কেশপুরের শান্তি বিঘ্নিত করার জন্যই আপনারাই দায়ী। আপনারা যদি আপনাদের লোকদের সংযত করেন তাহলে কেশপুরে শান্তি ফিরে আসবে, এই কথা বলতে পারি। গতকাল আমি কেশপুরের বিষয় নিয়ে ডি এম এর সঙ্গে দেখা করেছি। দেবেন চক্রবর্তী, সুশান্ত ঘোষ গড়বেতা পূর্ব কেন্দ্রে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন। তপন চক্রবর্তী ঘরে নেই, বলার পরে পুলিশ তার মা, বোন ও তাকে নিয়ে এসে মেদিনীপুরে পৌঁছে দিয়েছে। বর্তমান, আনন্দবাজার যারা কংগ্রেসের কাগজ, তারা বড় বড় করে হেড লাইন দিয়েছে পাওয়া যাচ্ছে না আমি বলতে চাই যে, গত ২৫/৭/৯১ তারিখে কোঁতার গ্রাম আক্রমণ করে। গড়ার ডাঙ্গা, তররা, বড় বরোজ, চাঁককাটা, পুটিগেড়া, বাগলা ইত্যাদি গ্রামের ৯৭টি পরিবারের ঘর পুড়িয়ে দিয়েছে। মধু চক্রবর্তীকে আক্রমণ করেছে শ্যাম ঘোষকে আক্রমণ করা হয়েছে এই সমস্ত এলাকায় সন্ত্রাসের জন্য আপনারাই দায়ী। এখানে মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় উপস্থিত আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেশপুরের মানুষ শান্ত কিন্তু ছোবল দিলে রুখে দাঁড়ায়। আর তখনই আপনারা চীৎকার করেন সব গেল বলে। মানসবাবুও এখানে উপস্থিত আছেন। সবং-এ আপনাদের লোকেরাই রাস্তা কেটে দিয়েছে, সন্ত্রাস চালিয়েছে। ১০টি গ্রামের আমাদের লোকেরা এলাকা ছাড়া হয়ে গেছে মিঃ স্পীকার, স্যার সেই জন্য আমি বলতে চাই যে, আজকে কংগ্রেসী সদস্যরা অসত্য কথা বলছেন। আপনাদের জবাব আমরা দিতে চাই। ২৬/৭/৯১ তারিখে নন্দ জমাদারকে নৃশংসভাবে খুন করা হয়েছে। এই খুনের ঘটনা যদি না ঘটতো নতুন করে ঘর না পুড়তো

তাহলে পরবর্তীকালে এলাকার মানুষ এত উত্তপ্ত হত না। সেই জন্য আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় নিজেদের লোকদের শান্ত করুন, এলাকা শান্ত হবে — দায়িত্ব নিয়ে আমি এই কথা বলতে পারি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এখান থেকে বলছি আপনাকে প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি, যেহেতু আপনি কোশ্চেন আওয়ার সাসপেন্ড করে আমাদের বিরোধী দলের নেতার দাবী মেনে নিয়েছেন। স্যার অত্যন্ত দুঃখের কথা যে, আজকে হাউস চলছে ঠিক এমন সময়েই কেশপুর সবং-এ এই ঘটনা হয়েছে। যদি বিধানসভা না থাকতো তাহলে আজকে সারা পশ্চিমবাংলার লোক এটা জানতে পারত না। আজকে বিধানসভা চলছে বলেই কংগ্রেস বিধানসভায় সিপিএম-এর বর্বরোচিত আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ করছে, মানুষের মনুষ্যত্ব রক্ষা করার চেষ্টা করছে আপনার কাছে আমাদের একটি বড় প্রশ্ন — ঘটনাটা আজকে হয়নি। কয়েকদিন আগে এই ঘটনা ঘটেছে। মাননীয় মুখ্যমন্ত্রী কলকাতায় আছেন। তাঁর জানা উচিত ছিল যে, বিধানসভা যখন বসছে তখন সেই বিধানসভায় এসে প্রথমেই সমস্ত ঘটনাটি জনসাধারণকে জানানোর জন্য বিধানসভায় বলা। মুখ্যমন্ত্রী এখানে থাকা সত্ত্বেও বিধানসভায় না বলার জন্য তিনি বিধানসভাকে উপেক্ষা করছেন, বিধানসভার কোন মূল্য দেননি, বিধানসভার মর্যাদা দেননি। যদি দিতেন তাহলে আজকে আমাদের বলার আগেই মাননীয় মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে কেশপুর, সবং-এ কি হয়েছে তা বলতেন। তিনি বলা প্রয়োজন মনে করলেন না। তিনি ভেবেছিলেন যে, অত্যাচার চলবে এবং এই অত্যাচার চললে প্রতিবাদ হবার কোন পথ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে, এখানে মুষ্টিমেয় কয়েকজন আছি। কিন্তু আমাদের এই ধ্বনি কণ্ঠস্বর পশ্চিমবালার ৮ কোটি লোকের কাছে গিয়ে পৌঁছবে। আমি আপনার মাধ্যমে বলি, বিধানসভায় দাঁড়িয়ে সত্য তথ্য জানানো উচিত ছিল। সেই জন্য আমি বলব, আপনাকে চেয়ারম্যান করে সমস্ত দলের একজন করে প্রতিনিধি নিয়ে একটি সর্বদলীয় কমিটি ওখানে নিয়ে ব্যাপারটি দেখে আসুন। কালকে আপনি হাউস বন্ধ রাখুন। কালকে আমরা সকলে মিলে সেখানে গিয়ে ব্যাপারটি দেখে আসি যে, কি হয়েছে। আপনি স্পীকার, নিরপেক্ষ লোক। আপনার নেতৃত্বে আমরা যেতে চাই এবং সমস্ত দলের লোকই যাবে। আপনি বিধানসভায় দাঁড়িয়ে মুখ্যমন্ত্রীর বদলে হাউসে রিপোর্ট করবেন যে, সেখানে কি হয়েছে — সেটাই হবে আমাদের পশ্চিমবাংলার মানুষের কথা এবং এই দাবীই আমি আপনার কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিহাস কোন দিন ভুল করবে না। আজকে যারা ভাবছেন এই রকম অত্যাচার করলে হয়ত গণতন্ত্রে কণ্ঠ রোধ করা যাবে, অত্যাচার করে মানুষকে চুপ করিয়ে রাখা যাবে — ইতিহাস কিন্তু তাদের কোনদিনও ক্ষমা করবে না। পশ্চিমবাংলার ৮ কোটি লোক একদিন এই অত্যাচারের প্রতিবাদ করবে এবং সেই প্রতিবাদই হবে সিপিএম-এর কবরস্থান। আমি প্রকাশ্যভাবে আপনার মাধ্যমে এটা জানিয়ে দিতে চাই যে, মুখ্যমন্ত্রীকে ডেকে পাঠান, তিনি নিশ্চয় আছেন, আমাদের এইকথাগুলি তাঁকে বলুন।

**[1.50-2.00 P.M.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুরের কেশপুর এবং সবং-এর ব্যাপারে আপনি আলোচনায় মত দিয়েছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ওরা একটা কথা বললেন — অধ্যাপক, প্রফেসারী করেন, মাথায় কি আছে জানি না। ঘটনা ঘটলে কাদের লাভ হয়? কেন ঘটনা ঘটে? ঘটনা ঘটেছে বুঝলাম — জনগণের সঙ্গে কংগ্রেস কর্মীদের মারপিঠ হয়েছে। আজকে ক্ষিপ্ত। এই ঘটনায় লাভ কাদের? আমরা যদি ঘটনা ঘটাই — প্রশাসনে আমরা আছি, দায়দায়িত্ব আমাদের। আমরা জানি ওরা চিৎকার করবে। কিন্তু বিচার করে দেখতে হবে এই ঘটনা ঘটানোর উদ্দেশ্য কি? স্যার, এর উদ্দেশ্য পরিষ্কার। নির্বাচনে পরাজিত হবার পর — মেদিনীপুরের

অধিকাংশ জয়গায় ওরা পরাজিত হয়েছেন। এমন কি মানসবাবু যে জিতেছেন ওরা পার্লামেন্টারি কনস্টিটিউয়েন্সী এলাকায়, এ সবং-এ আমরা পার্লামেন্টে জয়লাভ করেছি। সেইজন্য মাথা খারাপ হয়ে গিয়েছে ওর। স্যার, আমি যে এলাকা থেকে নির্বাচিত আমার এলাকার পাশে সবং। উনি নির্বাচনের আগে বলে বলে বেড়িয়েছেন যে, সব জায়গায় তোমরা জোতদারদের পক্ষে থাক, কৃষকদের উচ্ছেদ কর, অমুক কর, দেখে নেব নির্বাচনের পর। নির্বাচনে তো সরকারে আসতে পারলেন না। কাকে দেখবেন। দেখার প্রশ্ন তো ওকে দাঁড়িয়েছে। স্যার কেউ ঘর ছাড়া নেই। সবং-এ একজন ঘরছাড়া নেই।

(গোলমাল)

আমি দায়িত্ব নিয়ে বলছি, মরকামিচক, লাঙলকাটায় যে সব ঘটনা ঘটেছে তারই প্রতিফলন শিউলিপুরে ঘটেছে। শিউলিপুরে আপনাদের লোকজনরা আমাদের পার্টি অফিস আক্রমণ করেছে। আমাদের পার্টি অফিসের ঝান্ডা পুড়িয়ে দিয়েছে। নির্বাচনের আগে তাদের এসব শিখিয়েছেন আপনি। তারপর আমরা দেখলাম গোটা সবং জুড়ে একটা সন্ত্রাসের পরিবেশ তৈরী করার চেষ্টা করলেন। ক্ষেতমজুর, গরিব কৃষক; মধ্যবিত্ত — তারা লড়াই করছে আপনাদের বিরুদ্ধে সেই কারণে আজকে ক্ষিপ্ত। কেশপুর নিয়ে স্যার, প্রশাসনের পক্ষ থেকে সভা হয়েছে, সর্বদলীয় মিটিং হয়েছে। এম এল এ দেরও সেখানে ডাকা হয়েছিল। মানসবাবু বিধানসভার সদস্য হিসাবে একদিনও সেখানে উপস্থিত হননি। আপনি খড়্গপুরের মিটিং-এ যাননি। আমি দায়িত্ব নিয়ে বলছি এবং আজও বলতে চাই, সমস্ত জায়গায় ওস্কানিমূলক, প্রোভোকেসান দেবার মতন কথা বলা হচ্ছে। জোতদার, মহাজনদের টাকায় নির্বাচনে লড়েছেন। এটা হবার কারণ কি? কারণ হচ্ছে, স্যার, বিরোধীদলের নেতা যখন কংগ্রেসের সভাপতি হয়ে এলেন তখন একটা সন্ত্রাসের পরিবেশ তৈরী করে ভেতর থেকে ওস্কানি দেবার চেষ্টা করলেন। উনি চাইলেন '৭২ থেকে ৭৭ সালের মতন সেই দিনগুলি ফিরিয়ে আনব। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, আমাদের পার্টির ৫ জন লোক খুন হয়েছেন। আপনারা বলুন, আপনাদের পার্টির কে খুন হয়েছেন? কেউ তো খুন হয়নি। তাহলে লাভটা কাদের? আমাদের লোককে খুন করবো আমরা — আইনের ব্যাখ্যায় এটাই কি বলে নাকি সিদ্ধার্থবাবু? তারপর স্যার, আর একটা কথা বলতে চাই। সবং-এ তীরবিদ্ধ হয়েছে। আজকে বলুন সবং-এ যিনি তীরবিদ্ধ হয়েছেন তিনি লোক্যাল কোন থানায়, কোন জায়গায় এফ আই আর করেছেন? বলুন আপনারা, উদাহরণ দিন। আপনারা তো সরাসরি নিয়ে চলে এসেছেন এখানে।

(গোলমাল)

কোথাও পুলিশের কাছে কমপ্লেন করেননি। কাগজে ছাপাবার জন্য, কাগজের মাধ্যমে প্রচার পাবার জন্য করেছেন। গোটা এলাকাটা জুড়ে আপনারা সন্ত্রাস সৃষ্টি করেছেন। আমি সেইজন্য বলব, আজকে এই যে ঘটনা ঘটেছে, মাননীয় বিরোধীদলের সদস্য, যিনি নেতা, সিদ্ধার্থ বাবু, তিনি এরজন্য সম্পূর্ণ দায়ী। মেদনীপুরে ওস্কানিমূলকভাবে পরিকল্পনা করে মানসবাবুর মাধ্যমে করার চেষ্টা করছে। আগামী দিনে এলাকার জনগণ এর প্রতিবাদ করবে, প্রতিরোধ করবে।

**Shri Siddhartha Sankar Roy :** Mr. Speaker, Sir, utterings, however, firing, however, vociferous, can never be a substitute for some official statement from the Treasury Benches. Back benchers may say whatever they want to say. But what people would want to know is what do the Treasury Benches say. What my honourable

members from the other side have uptill now said, is totally contrary to the report and authoritative report which has come out in The Statesman of Monday, the 5th August, 1991, at page 9.

All that I want to know from the Treasury benches, particularly from the Chief Minister, is this report on the Statesman and also of other newspapers correct or not correct? That's all that we wanted to know, but unfortunately we are to take, although, Sir, you have been very kind, you have kept the highest democratic tradition in suspending the question hour and allowing a discussion on this very serious issue, but unfortunately the Treasury Bench has not taken up seriously and has not come forward with any reply whatsoever. I hope my honourable friends on the other side will not mind if I say that I am not in a position to accept what they had said about the incident. Their version of the incident, unfortunately, is totally unacceptable, and we would again request, although the Chief Minister may not have been present today, we shall hope and trust–repeat–that the Chief Minister will shortly,perhaps later today, make a statement on this rather serious thing which has happened in the district of Midnapore. Midnapore has been turned red with the blood of all these victims. Please issue a statement. A statement–a statement–is all that I ask, and the learned friends question me for that.

Thank you very much.

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিতর্কে কোন অংশগ্রহণ করছি না। সরকারের তরফ থেকে যে বক্তব্য বলার সেটা জ্যোতি বসু ৮ তারিখে বলবেন। আপনি এখানে শুনলেন যে আক্রমণ ২ পক্ষ থেকে হয়েছে। আজ পর্যন্ত যা খবর তাতে কিন্তু ডেথ হয়েছে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টিরই, এটা পরিষ্কার। আপনাদের ফ্যাক্টের উপরে আসতে হবে। প্রশ্ন হচ্ছে জিনিসটা কি হয়েছে? সরকারী তরফ থেকে কোন বক্তব্য যখন রাখতে হবে তখন সমস্ত ফ্যাক্ট ভাল করে ভেরিফাই করে বলতে হবে। অফ হ্যান্ড বলা ঠিক হবেনা। প্রসিডিওর রুলস অনুযায়ী অনেক ম্যাটারে শর্ট নোটিশ কোয়েশ্চেন দেওয়া হয় এবং সঙ্গে সঙ্গে তার উত্তরও দেওয়া হয়। কিন্তু এই সব জিনিসে ভেরিফাই করে বলতে হবে। সে জন্য যা বলার মাননীয় মুখ্যমন্ত্রী ৮ তারিখে বলবেন।

**শ্রী সিদ্ধার্থশংকর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা অনুরোধ করবো। মুখ্যমন্ত্রী ৮ তারিখে বলবেন বলে বলছেন। আমার সুবিধা হবে, কি অসুবিধা হবে এটা বড় ব্যাপার নয়। কিন্তু কথা হচ্ছে ৭ তারিখে আমি কেশপুর যাবো, ৮ তারিখে বারুইপুর যাবো এবং ৯ তারিখে সবংয়ে থাকবো। কাজেই আমার অনুরোধ হচ্ছে মুখ্যমন্ত্রী এটা ৬ তারিখে বলতে পারবেন কিনা সেটা যদি বলেন।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাকে যদি সুপ্রীম ইমপর্টেন্ট দেন তাহলে সেটা এ্যাডজাষ্ট করা যেতে পারে।

**Mr. Speaker :** The Chief Minister has communicated to his Minister that he cannot make a statement before the 8th. The statement will be made on the 8th August, 1991.

The discussion is now closed.

Today's questions will be laid on the table.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy and the second is from Dr. Manas Bhunia both on the subject of alleged clashes between the supporters of the Ruling and Oposition Parties in Sabang and Keshpur in Midnapore District.

The matter has already been discussed to-day, and as such the motions are out of order.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 7 notieces of Calling Attention namely :-

| | |
|---|---|
| 1. Reported continuous clashes between the supporters of political parties in Keshpur and Sabang of Midnapore District. | : Shri Saugata Roy |
| 2. Alleged non-availability of non-judicial stamp and folio papers in Hooghly district. | : Shri Debnarayan Chakraborty, Shri Malin Ghosh and Shri Bishnu Bera |
| 3. Alleged death of a boy in bomb explosion in Shyamnagar area of North 24-Parganas. | : Shri Ambica Banerjee |
| 4. Sanction of teacher and money for Dr. B.R. Ambedkar College, Jetai, under Tehatta P.S. of Nadia district. | : Shri Kmalendu Sanyal |
| 5. Alleged deplorable conditions of roads in Chapra P.S. under Nadia district. | : Shri Sushil Biswas |

6. Reported murder of a student of Class V of Nimpith Ramkrishna Mission Ashram. : Shri Shish Mohammad

7. Income of the State Government from coal fields located in West Bengal. : Shri Dilip Kr. Mazumdar

I have selected the notice of Shri Shish Mohammad on the subject of 'Reported murder of a student of Class V of Nimpith Ramkrishna Mission Ashram.'

The Minister-in-charge may please give a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be given on 8th August, 1991.

**(N O I S E)**

## MENTION CASES

**[2.00 – 2.10 P.M.]**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি রোমহর্ষক কাহিনীর কথা এখানে উল্লেখ করছি। আপনি জানেন যে দক্ষিণ ২৪ পরগনায় আমার জয়নগর কেন্দ্রে নিমপীঠ আশ্রম আছে। সেই আশ্রম স্কুলের একটি নয় বছরের কিশোর রাজকুমার গায়েন, আদিবাসী ছাত্র, তাকে নৃশংস ভাবে হত্যা করা হয়েছে। তাকে খুন করে আশ্রমের পাঁচিলের উল্টো দিকে খালের মধ্যে ফেলে দেওয়া হয়েছে। গত শুক্রবার সকাল নয়টায় সেই মৃতদেহ পাওয়া গেছে। সবচেয়ে আশ্চর্যের বিষয়, এই ছাত্রকে মারা হয়েছে পয়লা আগষ্ট, ডেড বডি পাওয়া গেছে দোসরা আগষ্ট সকাল নয়টায়। অথচ সেই আশ্রমের স্কুলের যে হাজিরা খাতা তাতে তাকে প্রেজেন্ট দেখানো হয়েছে ১লা আগষ্ট, ২রা আগষ্ট। আশ্চর্যের বিষয়, এই রকম ভাবে কিশোরটি যে নৃশংস ভাবে খুন হলো, এই খবর জানার পরও আশ্রম কর্তৃপক্ষ থেকে থানায় কিছু জানানো হলো না। সেখানে আপাততঃ পুলিশ গিয়ে চণ্ডী মণ্ডলকে গ্রেপ্তার করেছে, চণ্ডী মণ্ডল ওখানকার নাইট গার্ড, পুলিশ সূত্রের খবর সেই ছেলেটিকে খুন করেছে এবং আরও খবর ওখানকার ছাত্র অমর মন্ডল সে সাক্ষী দিয়েছে মহারাজরাও এর সঙ্গে যুক্ত এই হচ্ছে পুলিশের বক্তব্য। এই ব্যাপারে একটা পূর্ণাঙ্গ তদন্ত করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং হত্যার সঙ্গে যারা জড়িত তাদের শাস্তি দেবার ব্যবস্থা করুন। আমি সেই স্কুলের ছাত্রদের নিরাপত্তার দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** দেবপ্রসাদ বাবু আপনি বোধ হয় শোনেন নি, আগামী আট তারিখে এই বিষয়ে চীফ মিনিষ্টার ষ্টেটমেন্ট দেবেন, আমি কলিং এ্যাটেনশন এ্যাডমিট করেছি। তাতেও এত চিত্কার করতে হয়, ভারী বিপদ হলো তো?

**শ্রী সৌগত রায় :** স্যার, এর আগে এই হাউজে আমি বারবার আশংকা প্রকাশ করেছিলাম, যে ভাবে ইমপোর্টেড ন্যাপথার উপর ভিত্তি করে হলদিয়া পেট্রো কেমিক্যাল তৈরী করার পরিকল্পনা হয়েছে, শেষে এই পরিকল্পনা নিয়ে অসুবিধা দেখা দেবে। আজকে সংবাদ পত্রে খবর বেরিয়েছে, আই.ডি.বি.আই. যারা হলদিয়া প্রকল্পের জন্য ৩।। শত কোটি টাকা ঋণ মঞ্জুর করেছে, তারা বলেছে ন্যাপথা যদি ইম্পোর্ট করতে হয়, তার সমান পরিমাণ বিদেশে এক্সপোর্ট করতে হবে, রপ্তানি করতে হবে।

হলদিয়া প্রকল্প যদি এই ভাবে তৈরী হয় তাহলে হলদিয়ায় তৈরী জিনিস দেশীয় বাজারে বিক্রি হলেও বিদেশী বাজারে তা রপ্তানীর যথেষ্ট সম্ভাবনা নেই। শুধু আই.ডি.বি.আই. নয়, আই.সি.আই.সি.আই-অপর যে সংস্থা ১৩৫ কোটি টাকা লোন দিয়েছে তারাও বলছে, এই বিদেশী মুদ্রার সংকটের সময় রপ্তানীভিত্তিক নাহলে আমদানীর জন্য পারমিট দেওয়া যাবে না। তা ছাড়াও শুধু ন্যাপথা ক্রাকার-এর জন্য নয়, আলাদা আলাদা যন্ত্রাংশের যে আমদানী লাইসেন্স দরকার সেগুলির জন্য আলাদা আলাদা করে ইমপোর্ট লাইসেন্স গ্রহণ করতে হবে। আম বার বার বলছি যে, এত বেশী বড় প্রকল্প কখনই শুধু ইমপোর্টের ভিত্তিতে হতে পারে না। এখনো সময় আছে-গতকাল দরবারি শেঠ এসেছিলেন-হলদিয়ার প্রকল্পের কাঠামোর পরিবর্তন করুন। নাহলে হবে না।

**শ্রীমতি শান্তি চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারকেশ্বর থানার বালিগুড়ি দু নং গ্রাম পঞ্চায়েতের অধীন কুলুর ভার মালপুর গ্রামের মধ্যে দিয়ে যে কানা নদী বয়ে যাচ্ছে তার ওপর কোন ব্রিজ নেই। ফলে বহু মানুষের যাতায়াতের খুবই অসুবিধা হয়। আমার মনে হয় ওখানে অবিলম্বে একটি কালভার্ট বা ব্রিজ করা প্রয়োজন। ওখানে গ্রামের মানুষের যাতায়াতের সুবিধার জন্য অবিলম্বে একটি কালভার্ট বা ব্রিজ করার জন্য আমি সেচ মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত শনিবার দিন আমরা দেখলাম মুখ্যমন্ত্রী রাজ্য সরকারী কর্মচারীদের ডেকে ১৪ বছর পরে কাজের পরিবেশ তৈরী করার জন্য মিটিং করলেন, এ জিনিস আমরা ভাবতে পারি না। পশ্চিমবঙ্গের ইতিহাসে এটা দুর্ভাগ্যজনক ঘটনা। ১৪ বছর ধরে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি রাজ্যে শাসন চালাবার পর যে সরকারী কর্মচারীদের অধিকাংশই তাঁদের সমর্থক তাদেরই ডেকে মিটিং করতে হ'ল। অফিস ছুটির পর-৫টার পর যদি করতেন না হয় বুঝতে পারতাম। সরকারী অফিস ছুটি দিয়ে, নিজেই ডিসিপ্লিন ব্রেক করে কর্মচারীদের ডিসিপ্লিন শেখাবার চেষ্টা করলেন। তাঁরা গত ৩০ বছর ধরে মানুষকে শিখিয়ে এসেছেন, আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভার-টাইম পাই। আজকে তাঁরাই মানুষকে নতুন করে ডিসিপ্লিন শেখাচ্ছেন, পূর্ণ কাজের দিনের মাঝ পথে অফিস ছুটি দিয়ে তিনি মিটিং করলেন। তাও আবার সমস্ত সরকারী কর্মচারীদের সেখানে ডাকেন নি, একটা অংশকে ডেকে ছিলেন। যদি সকলকে ডাকতেন তাহলেও না হয় এর একটা মূল্য থাকত। কিন্তু তা না করে এক দলকে ডেকে বলছেন, 'আপনাদের জোরেই আমরা ইলেকশনে জিতে এসেছি।' অর্থাৎ তারা অন্যায় কাজকর্ম করে ওঁদের ইলেকশনে জিতিয়েছে। এর পরে তাদের কাছে উনি কাজ চাইছেন! দুটো পরস্পর বিরোধী হয়ে যাচ্ছে। মুখ্যমন্ত্রী নিজেই ডিসিপ্লিন ব্রেক করে ওয়ার্ক কালচার গড়ে তুলতে চাইছেন। তিনি নিজেই এই যে অবস্থার সৃষ্টি করছেন, এর মধ্যে দিয়ে রাজ্যের অগ্রগতি হবে না, ওয়ার্ক কালচার তৈরী হবে না।

**শ্রী দীপক মুখার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখলাম কেন্দ্রীয় খনিমন্ত্রী পশ্চিমবাংলাকে কয়লার রয়ালিটি দিতে অঙ্গীকার করেছেন। পূর্ব শর্ত হিসাবে তিনি বলছেন, পশ্চিমবাংলাকে সেস তুলে দিতে হবে। এবারের বাজেটে কয়লার সেস থেকে ৩১৫ কোটি টাকা আয় হিসাবে ধরা আছে।

সংবিধানের ৪৯ নং এনট্রিতে সেসের ব্যাপারটা আছে। সেখানে দাঁড়িয়েই রাজ্যকে রয়ালিটি থেকে বঞ্চিত করা হচ্ছে এবং রয়ালিটিকে দামের সঙ্গে যুক্ত না করে সারকারিয়া কমিশনের সুপারিশকে অগ্রাহ্য করা হচ্ছে। এর মধ্যে দিয়ে শুধু পশ্চিম বাংলাকেই নয়, গোটা উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলিকে বঞ্চিত করা হচ্ছে। আমি বিরোধী দলের সদস্যদের কাছে আবেদন করছি, পশ্চিমবাংলা এবং পূর্বাঞ্চলের প্রতি এই বঞ্চনার বিরুদ্ধে আসুন আমরা ঐক্যবদ্ধ গণ-আন্দোলন গড়ে তুলি। এই অনুরোধ আমি সকলের কাছে জানাচ্ছি।

**[2.10-2.20 P.M.]**

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্রের অধীন জগাছা থানার অন্তর্গত একটি উপস্বাস্থ্য কেন্দ্র রয়েছে। সেখানে ৬টি শয্যা আছে, ২ জন নার্স আছে, লেবার রুম আছে এবং কিচেনে কাজ করবার জন্য রাঁধুনি আছে। কিন্তু দুঃখের কথা, ঐ উপস্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই, ওষুধ নেই এবং পানীয় জলের ব্যবস্থা নেই। দীর্ঘদিনের এই উপস্বাস্থ্য কেন্দ্রটি বন্ধ রয়েছে যেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের বাস। তারা ঐ স্বাস্থ্যকেন্দ্রে আসেন আর ফিরে যান, কারণ কোন চিকিৎসা হয়না। কয়েকদিন আগে একজন ভদ্রমহিলা ঐ স্বাস্থ্যকেন্দ্রে প্রসবের জন্য আসেন, কিন্তু হাসপাতাল বন্ধ থাকার জন্য অন্য হাসপাতালে যখন যাচ্ছেন তখন রাস্তায় তিনি প্রসবিত হন। এই হচ্ছে অবস্থা। সরকারী অর্থ খরচ হচ্ছে অথচ ঐ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার আসছেন না। সেখানে নার্স রয়েছে, কমপাউন্ডার রয়েছে, কর্মচারী রয়েছে অথচ স্বাস্থ্যকেন্দ্রটি বন্ধ হয়ে পড়ে রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি, অবিলম্বে ঐ স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হোক যাতে ঐ এলাকার মানুষ চিকিৎসার সুযোগ পান।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি জরুরী বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, এবারের বাজেটে কেন্দ্রীয় সরকার তুলো কিম্বা সুতোর উপর কোন কর বসায়নি। দাক্ষিণাত্য এবং মহারাষ্ট্রে এইসব জায়গায় তুলো হয়। হঠাৎ দেখলাম, মাসখানেক আগে ১০ টাকা করে কেজিতে সুতোর দাম বেড়ে গেল। বামফ্রন্ট করকার আসার পর পশ্চিম বাংলায় তাঁত শিল্প বিশেষ করে পাওয়ারলুম শিল্পের জোয়ার আনা সম্ভবপর হয়েছিল। আজকে ৯ লক্ষ শ্রমিক এই সুতাকলের অর্থাৎ এই ক্ষুদ্র ও কুটির শিল্পের সাথে জড়িত। তারা আজকে এই সুতোর দাম বাড়ানোর ফলে বেকার হয়ে পড়ছে। এই সুতোর দাম নামানোর কোন ব্যবস্থা দেখতে পাচ্ছি না, সবাই পুতুলের মতন দেখছেন। কেন্দ্রীয় সরকার এই সুতোর উপর কর চাপাননি, তাসত্ত্বেও হঠাৎ করে সুতোর দাম ৮।১০ টাকা কেজিতে বেড়ে গেল। এরফলে তাঁতিরা আজকে সংকটের মধ্যে পড়লেন। কংগ্রেসীরা তো বড় বড় কথা বলেন, আজকে এই সমস্ত শ্রমিকের পক্ষে তাঁরা কি লড়বেন? কেন্দ্রীয় সরকারকে বলুন, চোরাকারবারীদের যাতে শাস্তি হয়। কেন হঠাৎ কৃত্রিমভাবে দাম বাড়ালেন এই সম্পর্কে ব্যবস্থা নেওয়ার জন্য, তাঁত শিল্প চালু রাখার জন্য এবং শ্রমিকরা যাতে ছাঁটাই না হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়ার অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে, আমাদের মালদা জেলায় পশ্চিমবঙ্গ সরকার ২টি থানা খোলবার জন্য অনুমোদন দিয়েছিলেন। একটি হচ্ছে, বৈষ্ণবনগর থানা এবং আর একটি হচ্ছে পুখুরিয়া গ্রামে। এই পুখুরিয়া গ্রামের থানাটি এখন পর্যন্ত হয়নি। এই কেন্দ্রে ২ লক্ষ লোকের বসবাস, অথচ এখানে থানা নেই। থানায় যাবার দরকার হলে কিম্বা কোন ডায়েরী করতে হলে অন্য ব্লকে ২০।৩০ কিলোমিটার ঘুরে গিয়ে থানায় যেতে হয়। তাই আমি

আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অবিলম্বে যেন এই থানাটি হয় তারজন্য আপনি উপযুক্ত ব্যবস্থা নেবেন।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২.৭.৯১ তারিখে পশ্চিমবঙ্গ এবং বিহারে একটি বিদ্যুৎ বিভ্রাট হয় এবং তার জন্য সকাল ৬টা থেকে বেলা ১২টা পর্যন্ত ট্রেন চলাচল বন্ধ থাকে, তার ফলে অনেক মানুষের অনেক রকম অসুবিধার সৃষ্টি হয়, তার মধ্যে ক্যালকাটা ইউনিভারসিটির অনেক ছাত্র-ছাত্রী ছিলেন, যারা এ সকাল ৬ থেকে বেলা ১২টা পর্যন্ত ট্রেন চলাচল বন্ধ থাকার জন্য নিজস্ব পরীক্ষাকেন্দ্রে পৌঁছাতে পারেন নি। সেজন্য এইসব ছাত্র-ছাত্রীরা খুবই উদ্বেগের মধ্যে রয়েছেন।। ক্যালকাটা ইউনিভারসিটির এই পরীক্ষা বিপর্যয়ের জন্য অন্য কোন দিন স্থির করা বা অন্য রকম ব্যবস্থা করার জন্য আমি বিষয়টি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই সমস্ত ছাত্র-ছাত্রীদের সম্বন্ধে একটা সিদ্ধান্ত নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে :** মি. স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আমি আমার এলাকার একটি বিষয়ের উপর মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। শান্তিপুর ৩৪ নং সড়ক সংলগ্ন একটা বাইপাশ রাস্তার চাহিদা আমাদের দীর্ঘদিনের এবং গত কয়েক বছর আগে এই বাইপাশ রাস্তার কাজ সুরু হয়েছিল, মাটি দেওয়ার কাজ হয়েছিল, কিন্তু কি কারণে জানিনা, আবার প্রায় একবছর হল কাজ বন্ধ হয়ে রয়েছে। এর ফলে রাস্তাটি শহরের ভিতর দিয়ে যাওয়ার জন্য ওখানে প্রায়ই দুর্ঘটনা ঘটছে, ছাত্র, যুবক মারা যাচ্ছে — এই রকম এ্যাকসিডেন্ট প্রায়ই ঘটছে। সেজন্যই মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, গোবিন্দপুর, সোদালিয়ার এই কাজটি সম্পূর্ণ করা হোক এবং মানুষের দীর্ঘদিনের চাহিদা পুরণের ব্যবস্থা করা হোক।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয়া বয়স্ক শিক্ষা মন্ত্রী মহাশয়ার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্ধমান জেলায় ১৯৯০-৯১ সালে ১০ লক্ষেরও বেশি নিরক্ষর মানুষকে সাক্ষরিত করা হয়েছে। তাদের অবসর সময়ে বিদ্যাচর্চার সুবিধার জন্য কেবলমাত্র বয়স্কদের জন্য লাইব্রেরি খোলর আবেদন আমি মন্ত্রী মহাশয়ার কাছে রাখছি।

**শ্রী সঞ্জীব দাস :** মি. স্পীকার স্যার, আমার এলাকা সম্পূর্ণ গ্রাম ঘেরা, সেখানে দুটি পঞ্চায়েত সমিতি আছে, ১নং শ্যামপুর পঞ্চায়েতে ১১৭টি টিউবওয়েল এবং ২ নম্বরে ১০৫টি টিউবওয়েল খারাপ অবস্থায় পড়ে 'আল্লা মেঘ দে, পানী দে, বলে চীৎকার করছে। এক নম্বরে বেলপুকুর, পুরুলপাড়া ইত্যাদি জায়গায় টিউবয়েলের জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এবং সেই সঙ্গে এ এলাকায় পাবলিক হেল্থ ইঞ্জিনীয়ারিয়ের কোন প্রকল্প নেই সে কথাও জানাচ্ছি। কাজেই এ এলাকার মানুষদের সমস্যার কথা মনে রেখে যাতে বেশি করে টিউবওয়েলের ব্যবস্থা করা যায় সেজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ দীপক চন্দ্র :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে নগর উন্নয়ণ মন্ত্রী, আমাদের বন দপ্তরের মন্ত্রী এবং ট্রান্সপোর্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলিকাতা আমাদের সবার প্রিয় শহর। কংগ্রেসের ৪০ বছরের রাজত্বকালে তাঁরা কলিকাতাকে শুকিয়ে মেরে ফেলেছে। গত ১৪ বছর ধরে কল্লোলিনী কলিকাতা হয়েছে। কলিকাতার উত্তর এবং পূর্ব দিয়ে একটা ক্যানেল যাচ্ছে, ক্যানেলটা অত্যন্ত পুরানো। এই ক্যানেলে ড্রেজিং মাঝে মাঝে হয়। কিন্তু স্কোয়াটার্স এখানে শ্যানটিস করে এই এলাকায় নোংরা পরিবেশ সৃষ্টি করেছে। এই এলাকার পার্ক গুলি তারা সমস্ত জ্যাংক্স সমবেত করে ব্যবসা বাণিজ্য করে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো কলিকাতার ভেতর দিয়ে যে ক্যানেল

গেছে ক্যানেলের দুটি পাশ কিছুটা জায়গায় বাঁধানো আছে, কিছুটা বাঁধানো আরো বাকি আছে, ড্রেজিং করে সেই জায়গাটা বাঁধানোর ব্যবস্থা করেন। তা ছাড়া ক্যানেলের পাশে কেষ্ট পুরের আগে পর্যন্ত যেমন সবুজ সুন্দর হয়ে আছে সেই রকম যাতে সবুজের সমারহ সৃষ্টি করা যায় তার ব্যবস্থা করবেন। তার সাথে সাথে এখানে যদি লাইটের ব্যবস্থা করা যায় তাহলে ভালো হয়। এই কলিকাতায় বৃদ্ধ-বৃদ্ধাদের ছোট ছোট ছেলেমেয়েদের জন্য পরিবেশ থেকে অক্সিজেন নেবার জায়গা কমে গেছে। তাই সেখানে যদি প্রচুর পরিমানে গাছের ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়। এই ক্যানেলটি সুদীপবাবুর এলাকার মধ্যে পড়ছে, সাধন পান্ডে মহাশয়ের এলাকার মধ্যে পড়ছে। এই ক্যানেলের দুই পার্শ্বে যাতে বাঁধানোর ব্যবস্থা করা হয়, গাছ লাগানোর ব্যবস্থা করা হয় এবং আলো দেওয়ার ব্যবস্থা করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জে যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে সেটা এতদঅঞ্চলে দুই থেকে আড়াই লক্ষ মানুষের স্বাস্থ্য চিকিৎসার ক্ষেত্রে অপ্রতুল হওয়ার জন্য একটা রুরাল হাসপাতালের এখানে হোক তার জন্য দীর্ঘ দিন ধরে দাবি করে আসা হচ্ছে। ১৯৮৮ সালে সেটা স্যাংসান হয়। কিন্তু অদ্যাবিধি রুরাল হাসপাতালের কোন কাজ আরম্ভ হয়নি। অবিলম্বে যাতে এই কালিয়াগঞ্জে রুরাল হাসপাতালের কাজ আরম্ভ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জনস্বার্থে যাতে এটা তাড়াতাড়ি হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিনোদ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পর্যটনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজা রামমোহন রায়ের জন্মস্থান রাধানগর গ্রামে, সেই রাধানগর গ্রামে রাজা রামমোহন রায়ের জন্মস্থান দেখবার জন্য বিভিন্ন প্রান্ত থেকে বহু পর্যটক আসেন। কিন্তু সেখানে পর্যটকদের জন্য কোন আবাস তৈরী হয়নি। রাজা রামমোহনের সমস্ত সম্পত্তি রক্ষণাবেক্ষন করার জন্য একটা কমিটি তৈরী হয় এবং সেই কমিটির হাতে ৯৯,৪৯২ টাকা রয়েছে এবং সেটা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে রয়েছে। এ ছাড়াও রাজা রামমোহন রায়ের সম্পত্তি জমি ইত্যাদি মিলিয়ে প্রায় ১৩.৭৯ একর জমি আছে এই সমস্ত কিছু সরকার গ্রহন করেছে। এই সবের আয় থেকে এখানে একটা আবাস করা সহজেই সম্ভব। সেই জন্য আমি আপনার মাধ্যমে পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই কাজ অবিলম্বে গ্রহণ করা হয়।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার বিষয়ে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত জুলাই মাসের ২১ তারিখ থেকে ১লা আগস্ট পর্যন্ত কৃষ্ণনগর শহরে সাতজন খুন হয়েছেন। এই সাত জনের মধ্যে দিবালোকে তিনজন খুন হয়েছেন। জনবহুল হাই স্ট্রীটে খুন হয়েছেন। খুন হয়েছেন বাস স্ট্যান্ডে। কিন্তু আমরা দেখতে পেলাম যে কৃষ্ণনগর শহর আতঙ্ক নগর বলে পরিগণিত হয়েছে। কৃষ্ণনগর শহরের প্রতিটি বালক-বালিকা স্কুলে যেতে ভয় পাচ্ছে। রিক্সাচালকরা রিক্সা চালাতে সাহস পাচ্ছে না। ব্যবহারজীবিরা কোর্টে আসছেন কিন্তু মক্কেলরা কোর্টে আসতে সাহস পাচ্ছেন না। কৃষ্ণনগরের প্রতিটি মানুষ আজ আতঙ্কগ্রস্থ হয়ে পড়েছেন। দোকানদাররা সন্ধ্যার পর দোকান খুলতে সাহস পাচ্ছেন না। মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে জানাতে চাই, এই তাণ্ডবলীলা যদি সেখানে চলতে থাকে তাহলে কংগ্রেস দলের পক্ষ থেকে আগামীদিনে আমরা বন্ধ করার চেষ্টা করছি তা আমরা করবো। আইনশৃঙ্খলা পরিস্থিতির কথা আমি এখানে তুলে ধরলাম এবং সেই পরিপ্রেক্ষিতে বলতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী যেন কৃষ্ণনগরের এই আতঙ্কের পরিবেশকে দূর করার চেষ্টা করেন। নারীরা যাতে সেখানে সম্ভ্রম নিয়ে চলাফেরা করতে পারেন তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হলো, আপনি জানেন যে পানাগড় রেলওয়ে স্টেশনটি জি. টি. রোডের পাশে অবস্থিত। জি.টি. রোডের উপরে একটি রেল গেট ওখানে আছে, সেখান দিয়ে হাজার হাজার বিভিন্ন ধরনের গাড়ি যেমন, ট্রাক, বাস প্রাইভেট কার সবকিছু গাড়িই যায়। রেল গেটটি বন্ধ থাকার ফলে ঘন্টার পর ঘন্টা গাড়িগুলো ওখানে দাঁড়িয়ে থাকে। আমি সেভন্থ লোকসভাতে থাকা কালে চেষ্টা করে ওখানকার ফ্লাইওভার, ব্রিজটি স্যাংশন করার চেষ্টা করেছিলাম। বিভিন্ন জায়গায় দৌড়াদৌড়ি করে সেটার জন্য ল্যান্ড এ্যাকুইজিশান'রে কাজটি করতে পেরেছি ৮০ শতাংশ জমির মালিক তাঁদের কমপেনসেশন পেয়েছেন। কিন্তু কাজটি এখনও পর্যন্ত আরম্ভ হয়নি। তারফলে হাজার হাজার মানুষ খুবই দুর্ভোগের মধ্যে পড়ছেন। বিরোধী পক্ষের অনেকেরই গাড়ি আছে, তাঁরাও ঘন্টার পর ঘন্টা ওখানে আটকে পড়েন। এখানে পি ডব্লু ডি মিনিষ্টার আছেন, আমি তাঁকে বলবো যে তিনি রেলওয়ে মিনিষ্টারের সঙ্গে যোগাযোগ করে কাজটি অবিলম্বে করার চেষ্টা করুন। আজ পাঁচ বছর হলো ল্যান্ড এ্যাকুইজিশানের কাজ হয়ে গেছে, কিন্তু কাজটি এখনও আরম্ভ হয়নি। তারফলে হাজার হাজার মানুষকে দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। অনেক সময়ে বর্ধমানে পেশেন্টরা আটকে যাচ্ছেন। সর্বভারতীয় গুরুত্বপূর্ণ যোগাযোগের এই রাস্তায় উক্ত কাজটি যাতে তাড়াতাড়ি হয় সেজন্য পি ডব্লু ডি মিনিষ্টার যেন চেষ্টা করেন।

**শ্রী বিদ্যুৎ কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর নৃশংস হত্যাকান্ডের কংগ্রেসীদের শোক প্রকাশের বিভৎস পরিণতির কথা এখানে আমি তুলছি। গত ২২শে মে সিঙ্গুরের অন্তর্গত বোলা-পহলমপুর গ্রাম পঞ্চায়েত এলাকায় মাননীয় রাজীব গান্ধীর হত্যাকান্ডের প্রতিবাদে এবং দোষীদের শাস্তির দাবীতে বামফ্রন্টের ডাকা বন্ধকে সমর্থন করার জন্য একটা প্রচার মিছিল যখন শহর এলাকা পরিক্রমা করে শেষ করার মুখে সেই সময়ে কংগ্রেস কর্মী এবং তাদের সমর্থকরা অতর্কিতে লাঠিসোটা এবং বোমা নিয়ে মিছিলকারীদের আটক করে। তারা মিছিলকারীদের সাইকেলগুলো ভেঙে পুকুরে ফেলে দেয়। সিপিআই (এম) কর্মী শ্যামাপদ আদকের বাড়ি তারা আক্রমণ করে।

## [2.30-2.40 PM]

মেয়েদেরকে আঘাত করে তাদের বাড়ি ভাঙচুর করা হয়েছে এবং বেধড়ক পেটানো হয়েছে বাড়িতে যে হাস মুরগী রয়েছে তাদের গলা কেটে ছিঁড়ে ফেলে দেওয়া হয়েছে। এমন কি সিপিএমের কর্মী অশোক ঘোষ এবং গোপাল দাস তাদের বাড়িতে ভাঙচুর করে সব আসবাবপত্র ভাঙচুর করা হয়। এমন কি পাশেই আইসিডিএস সেন্টার, সেটাও সম্পূর্ণ ভাঙচুর করে শেষ করে দেওয়া হয়। আমার অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রী যেন অবিলম্বে ওই দোষী ব্যক্তিদের শাস্তি প্রদান করেন এবং উপযুক্ত ব্যবস্থা নেন।

**মিঃ স্পীকার :** Now Dr. Manas Bhunia, please.

(অনুপস্থিত)

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি একটি বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি। স্যার আপনি জানেন যে, নতুন নির্মীয়মাণ হুগলী সেতু বা দ্বিতীয় হাওড়া ব্রীজ ১৯৯২ সালের মধ্যে শেষ হয়ে যাবে। কিন্তু ওই সেতুটি নির্মাণের ক্ষেত্রে এখান থেকে বহু প্রচেষ্টায় সম্ভব হয়েছে

*আমরা জানি। কিন্তু তা সত্বেও রাজীব গান্ধীর চেষ্টা এবং প্রচেষ্টা ছাড়া এই সেতু এতো সত্বর কমপ্লিট* করা সম্ভব হত কিনা সন্দেহ। আমি আবেদন রাখছি যে দ্বিতীয় হুগলী সেতুর নাম প্রয়াত রাজীব গান্ধীর নাম স্মরণ করে রাখা হোক। এবং এই ব্রীজটির নামও রাজীব গান্ধী সেতু রাখা হোক এই আবেদন আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূণ' বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাঁচিতে রামকৃষ্ণ মিশনের একটি টিবি সেনিটোরিয়াম আছে। সেখানে পশ্চিমবঙ্গ সরকারের ১৩০টি সিট আছে। কেন্দ্রীয় সরকারও ওই টিবি সেনিটোরিয়ামকে সাহায্য করে থাকেন। পশ্চিমবঙ্গ সরকার থেকে বাৎসরিক মাত্র ১ লক্ষ ১০ হাজার টাকা দেওয়া হয়। এই টাকা অত্যন্ত কম, এবং এই দিয়ে চিকিৎসার কোন সুবিধা হয় না। আমি পুরুলিয়া জেলার লোক, আমি জানি আমার পুরুলিয়া জেলা এবং বাঁকুড়া প্রভৃতি জায়গা থেকে প্রচুর টিবি পেশেন্ট আসে এখানে চিকিৎসা করাতে। এখানে টিবি রোগীর সংখ্যা এত বেশী হয়ে গেছে ওই অল্প টাকাতে হয় না। সেইজন্য আমার অনুরোধ এবং দাবী করছি যে কেন্দ্র যেন বাৎসরিক টাকার পরিমাণ বৃদ্ধি করেন এবং রাজ্যসরকার যাতে পারসিট ১ হাজার টাকা করে বৃদ্ধি করেন। তাছাড়া কেন্দ্র যেন এসেনসিয়েল ড্রাগস্ যেগুলো টিবি পেশেন্টদের জন্য পাঠায়, তার পরিমাণ বৃদ্ধি করেন। এই বিষয়ে মাননীয় মন্ত্রী এবং মন্ত্রীসভা যেন কেন্দ্রের কাছে দাবী রাখেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার স্যার, আমাদের মুখ্যমন্ত্রী রাজ্যসরকারী কর্মচারীদের নিয়ে একটি সভা ডাকলেন তাতে আমলারাও উপস্থিত ছিলেন। মুখ্যমন্ত্রী দৈনন্দিন তাড়াতাড়ি অফিসে আসা, নিয়মানুবর্তিতা এবং কাজের সময় সীমা বাড়ানোর জন্য সরকারী কর্মচারীদের উপদেশ দেবার জন্য ডেকেছিলেন। রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে তাঁর অধিকার আছে সেই উপদেশ দেবার এবং এটি একটি ন্যার্য্য এবং উপযুক্ত কাজ তিনি করেছেন, এরজন্য তাঁকে আমরা সাধুবাদ জানাই। কিন্তু ওই সভায় তিনি সাংবাদিকদের বিরুদ্ধে অনেক কিছু বলেছেন, অনেক কথা বলেছেন যেটা তাঁর পক্ষে বলা ঠিক নয়। শুধু তাই নয় সংবাদপত্রের সম্পাদকদের বিরুদ্ধে তিনি অভিযোগ এনেছেন এবং তাঁদের কোন ওয়ার্ক কালচার নেই এইকথা বলেছেন। আমার তাই মনে হচ্ছে মুখ্যমন্ত্রী সরকারি কর্মচারীদের ডেকে সংবাদপত্রকে এইভাবে অপমান করা একটা আনকনস্টিটিউশনাল বা অসাংবিধানিক কাজ হয়েছে। আমাদের দেশে এখন কনস্টিটিউশনাল ক্রাইসিস চলছে, এই কাজ থেকে এখন আমাদের বিরত থাকতে হবে। আমি মনে করি এই কাজটা তিনি ঠিক করেননি।.... (এমন সময়ে মাইক বন্ধ হয়ে গেল।)

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিরোধীপক্ষের সদস্যরা মেদিনীপুরের আইনশৃঙ্খলা নিয়ে কথা বললেন। কিন্তু এই কংগ্রেসদলের এখন যেটা যুব কংগ্রেস, তারা পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা বিঘ্নিত করছে। আমার বিধানসভা কেন্দ্র তমলুক শহরে এবং তমলুক মহকুমায় আজ ডাক্তাররা রোগীদের দেখবেন না ঠিক করেছেন। একজন মহিলা ডাক্তার নাম তনুশ্রী পাত্র, তাঁকে তার চেয়ারে গিয়ে কংগ্রেসী যুব কংগ্রেসের নেতারা এ্যাসাল্ট করেছেন। তাঁর সঙ্গে খারাপ ব্যবহার করেছেন এবং নোংরামি করেছেন এই কারণে মাননীয় অধ্যক্ষ মহাশয় তমলুক মহকুমার সমস্ত ডাক্তারা চেম্বার বন্ধ করেছেন।

আপনারাই তো উস্কানি দেন, আপনাদের কথা আপনাদের ছেলেরাই শোনেনা, সুকুমার বাবুতো বলছিলেন, কিন্তু আপনাদের কথাবার্তা আপনাদের ছেলেরাই শোনেনা তারা গোলমাল করেছে। জামিন নিয়ে বেরিয়ে এসে তারা গোলমাল করেছে। তাই তমলুকে ডাক্তাররা সমস্ত জনসাধারণ-র সঙ্গে একত্রে প্রতিবাদ করছে। তাই স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন অবিলম্বে এই ব্যাপারটি দেখেন।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শনিবার দিন মুখ্যমন্ত্রী যে সভা ডেকেছিলেন সেই ব্যাপারে বলব তিনি নিশ্চয়ই সভা করুন, কো-অর্ডিনেশান কমিটির সঙ্গে কথা বলুন। তিনি একটা সার্কুলারও দিয়েছিলেন চীফ সেক্রেটারীর মাধ্যমে ঐদিন সরকারের সমস্ত কর্মচারীদের সঙ্গে কথাবার্তা বলতে চাইছেন। কিন্তু আমাদের দুঃখ মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে যেখানে এইরকম একটা সভা হল সেখানে আমাদের ফেডারেশানকে বাদ দিয়ে কংগ্রেসের যারা সমর্থক তাঁদেরকে বাদ দিয়ে কেন এই রকম একটি সভা হল। যেখানে সিনীয়ার অফিসাররা স্টেজে উপস্থিত ছিলেন। তারা দেখলেন মুখ্যমন্ত্রী শুধু একটি সেকশানের মুখ্যমন্ত্রী নন, তিনি এই রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনি শুধু সিপিএম-র মুখ্যমন্ত্রী নন, তিনি সমগ্র রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনি আজকে যে পরিবেশ নষ্ট করলেন তার অনেক খেশারদ তাঁকে দিতে হবে।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার আমাদের এই পশ্চিমবংলার বিভিন্ন জেলায় আই আই টি, এম আই টি ইত্যাদি প্রতিষ্ঠান আছে। কিন্তু এখানে যে শিক্ষা দেওয়া হয় সেখানে নাকি ছাত্রদের স্মার্ট করার জন্য সিনীয়ার ছাত্ররা নবাগতদের উপর নানা রকম অত্যাচার করে। স্যার, আপনি দেখেছেন এই খড়গপুরে ২/১ দিন আগে এক নবাগত ছাত্র তাঁর নাম হচ্ছে সন্দীপ কুমার সিংহ তাঁকে স্মার্ট করার জন্য তিন তলার উপর থেকে ফেলে দেওয়া হয়েছে, ফলে হাত ভেঙে গেছে, বুকের পাঁজরা ভেঙে গেছে। আজকে যে সমস্ত ছেলেকে তাঁদের বাবা মারা শিক্ষার জন্য পাঠাচ্ছে সেই সমস্ত ছেলেরা খোঁড়াতে খোঁড়াতে আসছে। সুতরাং আমি বিভাগীয় মন্ত্রীকে বলব এর জন্য একটা আইন আনা হোক যাতে এই ধরনের কাজ না হয়। আমার একটি ছাত্র তার নাম আইনাল হক তাঁকে সিগারেটের ছাঁকা দিয়ে গা পুড়িয়ে দেওয়া হয়েছে, এই রকম জঘন্যতম কার্যকলাপ চলছে, তাই অবিলম্বে আইনানুগ ব্যবস্থা নেওয়া হোক।

**Mr. Speaker :** Shri Subrata Mukherjee, please.

(Not present)

**শ্রী সুশীল বিশ্বাস :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আমার বিধানসভা কেন্দ্রর কৃষ্ণনগর ১ নং ব্লকে ভিমপুর সমবায় কৃষি উন্নয়ন সমিতির নির্বাচন ২৪.২.৯১ তারিখে হয়েছে। এটা কংগ্রেসের লোকেরা পরিচালনা করেছে সেখানে এমন একজনের নাম ছাপিয়ে দেওয়া হয়েছে যার নামে নমিনেশান পেপারে নেই, আবার আর একজন দাঁড়িয়েছে যার নাম কংগ্রেসিরা উইথড্র করেছে। এই ঘটনা আমি নদীয়ার এ আর সি এস-র কাছে দিয়েছি, তাই আপনাকে জানাচ্ছি এই বেআইনি নির্বাচনে যিনি দাঁড়াননি তাঁর নাম ব্যালট পেপারে এসেছে, যে দাঁড়িয়েছে তার নাম উইথড্র করেছে। তাই আমি বিষয়টি সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ঐ নির্বাচনটি বাতিল করে নমিনেশান বোর্ড করে পুনরায় নির্বাচন করা হোক।

**[2.40 - 2.50 PM]**

**শ্রী তোয়াব আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সেসরু স্কীমে বেকার যুবকদের স্বনিযুক্তি প্রকল্প অটো রিক্সা করবার পারমিশান আছে। কিন্তু আমরা লক্ষ্য করছি, গত ফেব্রুয়ারী মাস থেকে মুর্শিদাবাদ জেলায় আর. টি. সেসরু প্রকল্পে বেকার যুবকদের কোন রকম পারমিশান দিচ্ছে না। স্যার, বেকার যুবকদের সঙ্গে কথা বলে না, ঘরে পর্যন্ত ঢুকতে দেয় না। এমন কি এতো খারাপ আচরণ করে যে, মুখে কথা বলা যায় না।

তারপর ফেব্রুয়ারী মাসে অর্ডার বেরিয়েছে। আমরা লাস্ট অর্ডার নিয়ে গিয়েছিলাম, ডিসট্রিক্ট টাউন গুলিতে পারমিট দেয়া হবে। গত ৩ তারিখে, মাননীয় মন্ত্রীর অর্ডার পর্যন্ত মানেনি, বলছে, মন্ত্রীকে মুখে বলতে হবে। আমি জানতে চাইছি যে, আমাদের পশ্চিমবাংলা সরকারের মন্ত্রী বড় না আর. টি. এ. বড়। এই কথা বলবার পর আমাদের আর কিছু বলবার থাকে না। বেকার যুবকরাও হয়রাণি হচ্ছে। আমি এই ব্যাপারে আর. টি. এ.-র কাছে কৈফিয়ৎ চাওয়া হোক এই দাবী করছি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাদরে মাধ্যমে মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ার সরকারী বীজ খামারের বীজ উৎপাদনের নামে প্রতি বছর যে হাজার হাজার টাকার অপচয় করা হচ্ছে তার দুই, একটা উদাহরণ দিচ্ছি। এবং কৃষিমন্ত্রীকে অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি। বিষয়টা হলো, ১৯৮৮-৮৯ সালে বারো একর জমিতে ছোলো কাটার চাষ হয়। ডিসেম্বর মাসে,. পরবর্ত্তীকালে সমস্ত ছোলো নস্ট হয়ে গেছে। এবং পরবর্ত্তী বৎসরে ১৯৮৯-০৯০ সালে গমের বারো একর জমিতে চাষ করা হয়। কিন্তু গম কাটার এক বছর পরে গোডাউনের বাইরে ফেলে রাখা হয়েছে। এক বছর পরে যখন মাড়াই করতে গিয়ে দেখা যায় কিছুই পাওয়া যায়নি। এর ফলে ওই গ্রামের মানুষ বিরক্ত হয়ে গেছেন এবং আমি এই বিষয়ে মাননীয় কৃষিমন্ত্রীকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি।

**শ্রী শিশির কুমার সরকার :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিচার বিভাগীয় মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একজন বর্গাদার তাঁর বর্গা রেকর্ডিংয়ের জন্য গত জানুয়ারী মাসে দরখাস্ত করে। যাই হোক লাল ফিতার বাঁধনের মধ্যে দিয়ে শেষ পর্যন্ত গত বারো তারিখে তাঁরা হিয়ারিংয়ে যায় এবং সতেরো তারিখে তাঁর রায় ঘোষণার দিন হয়। কিন্তু মজার ব্যাপার হলো, মালিকপক্ষ বুঝতে পেরে পনেরো তারিখে হাইকোর্টে তারা কেস পুট আপ করেন। পনের তারিখেই এনলিস্ট হয়ে যায়। ষোল তারিখে মোশানের দিন ধার্য হয়। কিন্তু স্যার, বিচার ব্যবস্থা এতো দ্রুত গরীব মানুষের স্বার্থের বিরুদ্ধে যেতে পারে সেটা দেখলাম। যেহেতু সতেরো তারিখে কোনো রকম ওই মেশান হলো না আঠারো তারিখে মোশান হলো এবং স্টে অর্ডার হয়ে গেলো। বর্গাদারের পক্ষে রায় হয়ে গেলো। সেই রায়ে বর্গাদারকে পুলিশ প্রেটেকশান দেওয়া হলো। সার্টিফিকেট পাইনি। স্টেট অ্যাডভোকেট এই বিষয়গুলি ডিল করেন না। আমি তাই বিচার বিভাগীয় মন্ত্রির দৃষ্টি আকর্ষণ করে বর্গাদারদের স্বার্থ দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নিশিকান্ত মেহেতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, খরাপ্রবণ এলাকায় বৃষ্টি না হলে ওখানে চাষবাস হয় না। স্যার প্রতি বৎসর ৩১শে জুলাই পর্যন্ত ৩৫ পারসেন্ট চাষ হয়েছে। গত ১৯৯০ সালে, ৩১শে জালাই ৮৫ পারসেন্ট হয়েছিলো। স্যার রেনফল, বৃষ্টির পরিমাণ ছিলো ৬৫৭ মিলিমিটার। গত বছর ৯০ সালের জুন মাস পর্যন্ত বৃষ্টির পরিমাণ ছিলো ১২৭৭-৫৮ মিলিমিটার। স্যার এই পরিস্থিতি আমাদের ওখানে। বর্ত্তমানে যে জমি আছে বাঁধ, কানালী এবং বহাল বাঁধগুলিতে চাষ হবে। আমি এই ব্যাপারে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরে টি.ভি টাওয়ার হয়েছে, কিন্তু অত্যন্ত লো-পাওয়ার। যার ফলে মেদিনীপুরের জনসাধারণ দূরদর্শণের বাংলা কোন অনুষ্ঠান দেখতে পায়না। এই প্রসঙ্গটা নিয়ে আমি দু'বছর আগে কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম এবং তিনি বলেছিলেন শীঘ্রই হয়ে যাবে। কিন্তু এখনও পর্যন্ত সেটা হয়নি, তাই আমি আপনার মাধ্যমে আবার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার চারটি গুরুত্বপূর্ণ রাস্তার মধ্যে বাঁকুড়া-পুরুলিয়া রাস্তা সালতোরা সেটি অন্যতম। কিন্তু সেই রাস্তাটি এতই খারাপ হয়ে পড়েছে যে সেটি যানবাহান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। সেই রাস্তা দিয়ে যানবাহান চলাচল করতে প্রচুর সময় লাগে এবং যেকোন সময় দুর্ঘটনা ঘটতে পারে। রাস্তার মাঝে বন বড় ডোবা হয়ে জল ভর্ত্তি হয়ে যায়। রাস্তা দিয়ে যখন যানবাহন চলাচল করে তখন পথচারীদের জামাকাপড়ে জলকাদা ছিটকে লাগে ও রাস্তার পাশে দোকানে জল কাদা ঢুকে যায়। অবিলম্বে যদি ঐ রাস্তাটি রিপেয়ার না করা হয় তাহলে যানবাহন চলাচল বন্ধ হয়ে যাবে এবং এলাকার মানুষের অশেষ দুর্গতি হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এটি সত্ত্বর মেরামত করা হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে প্রায় ন'জন রোগী বিনা চিকিৎসায়, বিনা ওষুধে মারা গছে। কোন স্যালাইন বা কোন মেডিসিন সেখানে নেই। আমি এই বিষয়ে মাননীয় মন্ত্রীকে লিখিতভাবে জানিয়েছি এবং আপনার মাধ্যমেও এই হাউসে বলেছি। প্রায় ৩০০ রোগী ঐ হাসপাতালে ভর্ত্তি আছে এবং কোন মেডিসিন নেই। চরম দুরবস্থার মধ্যে হাসপাতালটি চলছে, আজ পর্য্যন্ত কোন ব্যবস্থা সেখানে নেওয়া হয়নি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে নামখানা থানা এলাকা একটি বিখ্যাত জায়গা। কারণ ওখানে ফ্রেজারগঞ্জ ফিশিং হারবার তৈরী হয়েছে। আমাদের পশ্চিমবাংলার একটা বিখ্যাত মৎস্য বন্দর তৈরী হয়েছে। এই ফ্রেজারগঞ্জ ফিশিং হারবাবের সঙ্গে যোগাযোগ রক্ষা করবার জন্য হাতানিয়া-দোহানিয়া নদীর উপর একটা মেকানাইজড় ফেরী সার্ভিসের পরিকল্পনা ছিল প্রায় চার বছর আগে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন এই ফিশিং হারবারটি উদ্বোধন করতে যান এবং সেখানে মৎস্যজীবিদের ফিশিং ট্রেডিং সেন্টার-এর উদ্বোধন করতে যান তখন এই মেকানাইজড় ফেরী সার্ভিসের ব্যাপারে আলোচনা হয়েছিল। এটা যদি না হয় তাহলে এতবড় বিরাট মৎস্যবন্দরের গুরুত্ব কমে যায়। সেইজন্য আমি বিভাগীয় দপ্তরকে অনুরোধ করছি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী কমলেন্দু স্যান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর এবং অর্থ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ডাঃ বি.আর.আম্বেদকর সাহেবকে গত বৎসর ভি.পি. সিং-এর আমলে ভারতরত্ন উপাধি দেওয়া হয়েছিল। আমাদের উত্তর পূর্ব ভারতে বেতাইয়ে তার নামে একটি কলেজ আছে। ঐ কলেজে জন্ম শতবার্ষিকী এখন পালন করা হচ্ছে। ওখানে এখন কলা এবং বাণিজ্য বিভাগে পঠন-পাঠন হয়। ডাঃ বি.আর. আম্বেদকর জাতপাতের বিরুদ্ধে মহান সংগ্রাম চালিয়েছিলেন। সেইজন্য এই বৎসর ওখানে বিজ্ঞান বিভাগ যাতে চালু করা হয় এবং তারজন্য অধ্যাপক পদ এবং ল্যাবরেটারী যাতে খোলা যায় এই বিষয়টা দেখবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

## [2.50-3.00 P.M.]

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমার কনস্টিটিউয়েন্সিতে জি কে খেমকা এবং বালানন্দ ব্রহ্মচারী হাসপাতালে গত ১৬ বছর আগে এ্যাডমিনিষ্ট্রেটর বসান হয়। আমি গত সপ্তাহে সেখানে গিয়েছিলাম, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সেই হাসপাতালের দরজা জানালা ভেঙ্গে পড়ে যাচ্ছে, ১৪ বছর ধরে সেই হাসপাতালে রং পড়েনি, মেরামত হয়নি, কর্মচারীরা ৬ মাস মাইনে পাচ্ছে না,

১ বছর ধরে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর বসে আছে। এই হাসপাতাল সম্বন্ধে রাজ্যসরকার নজর দিচ্ছে না। ঐ টিবি হাসপাতালে রোগী দেখবার জন্য যে কর্মীরা আছেন তাঁরা ৬ মাস মাইনে পাচ্ছেন না, তাঁরা না খেয়ে রোগীদের চিকিৎসা করছেন ১৬ মাস হাসপাতালে কোন রং হয়নি, রিপেয়ার হয়নি, সরকার কি করছেন স্বাস্থ্য মন্ত্রী উত্তর দিন। .......

## Zero Hour

**ডাঃ দীপক চন্দ্র চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত শুক্রবার দিন.....

(এই সময়ও শ্রী সাধন পান্ডে তাঁর বক্তব্য বলতে থাকেন)

**Mr. Speaker :** Mr. Pande, please sit down. Mr. Pande please take your seat. Please sit down. I will not allow you to speak during Zero Hour. Mr. Pande, please sit down.

**ডঃ দীপক চন্দ্র চন্দ ঃ** স্যার, গত শুক্রবার দিন আমার বন্ধু ছাত্রাবস্থায় একসঙ্গে পলিটিক্স করতাম, আজকে লেফ্‌ট ফ্রন্টের অংশীদার, সি পি আই এম পি, গুরুদাস দাশ গুপ্ত পি জি হাসপাতালে তাঁর মন্ত্রীকে রেখে চেতলার দিকে যাচ্ছিলেন ট্যাক্সি করে। ট্যাক্সি নাম্বার হচ্ছে ডব্লু বি ০৪৩৮৮০। তিনি যখন ট্যাক্সিতে উঠতে যান তখন ট্যাক্সি ড্রাইভার বলে মিটারে যা উঠবে তার উপর তেলের দাম দিতে হবে। তিনি তা দিতে রিফিউজ করেন এবং তাঁর এম পি'র আইডেন্টিটি দেখান। তখন সেই ড্রাইভার চেতলার দিকে না গিয়ে উত্তর কলকাতার দিকে রেড রোড দিয়ে এগোতে থাকেন। তখন তিনি বলেন পুলিশকে খবর দেব, ড্রাইভার তখন বলে যে এই ট্যাক্সি আমার নয়, এটা পুলিশ সার্জেন্টের। তখন তিনি ট্রাফিক পুলিশকে জানান, ট্রাফিক পুলিশ এটা জানতেন, তখন বলে মালিক পুলিশে কাজ করেন, তখন তিনি চেঁচামেচি করতে লোকজন জানতে পারে, তাদের হস্তক্ষেপে তখন ট্যাক্সি ড্রাইভার তাঁকে শেষ পর্যন্ত চেতলার দিকে নিয়ে যান। উনি সাথে সাথে ডি সি (ট্রাফিককে) সন্দীপ মুখার্জীকে জানাবার পর ডি সি ট্রাফিক বলেন আমি ব্যাপারটা দেখছি। তারপর ডি সি তাঁকে জানান যে ট্যাক্সিটি পুলিশ সার্জেন্টের, ট্যাক্সি রেজিস্টার্ড আছে এন্টালি থানাতে। এম পি'র আইডেন্টিটি দেখান সত্ত্বেও তাঁকে কিডন্যাপ করার চেষ্টা করা হচ্ছে এবং কিডন্যাপ করছে এমন একটা সময় যখন পশ্চিমবঙ্গে শান্তিশৃঙ্খলা বজায় রেখে চলার চেষ্টা হচ্ছে তখন আবার কলকাতার সমস্ত পরিবেশকে নষ্ট করার একটা চক্রান্ত হচ্ছে। এটা বন্ধ হওয়া উচিৎ।

**শ্রী সৌগত রায় ঃ** অনুপস্থিত।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অনুপস্থিত।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি জি.আর.পি., আর.পি.এফ. সাউথ-ইস্টার্ন রেলওয়ের লোকেরা গরীব হকারদের উপর অত্যাচার শুরু করেছে, যারা খড়গপুর-হাওড়া সেক্‌সনে ফেরি করে এবং বেআইনী ভাবে তাদের গ্রেপ্তার করে ১০০/২০০ টাকা তাদের কাছ থেকে নেওয়া হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জি.আর.পি., আর.পি.এফ. -এর বিরুদ্ধে হকাররা আন্দোলনের শুরু করে দেবে এবং প্রয়োজন হলে সাউথ-ইস্টার্ন রেল অবরোধ করে প্রতিবাদ জানাবেন। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই গরীব হকারদের উপর যেন অত্যাচার না হয় সেটা তিনি দেখুন এবং তারা যাতে এই বেকারত্বের অভিশাপ থেকে মুক্তি পাবার জন্য স্বাধীন ভাবে রেলে ফেরি করতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, ইতিমধ্যেই সরকারের সিদ্ধান্ত ঘোষিত হয়েছে যে, প্রয়াত নেতা রাজীব গান্ধীর মূর্তি বসানোর পরিকল্পনা এখনো রাজ্য সরকার গ্রহণ করেন নি। অপর দিকে তাঁর মৃত্যুর পর থেকে কিছু অত্যুৎতসাহী যুবক এখানে কিছু কিছু তাঁর মূর্তি স্থাপন করেছিলেন। কিন্তু মেয়র সর্বনাশা সিদ্ধান্ত নিতে চলেছেন-সেগুলিকে এক তরফা ভাবে ভেঙ্গে দেওয়া হবে। আমাদের দলের সভাপতি, সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছেন মেয়রের সঙ্গে এই ব্যাপারে আলোচনা করে আমরা নিজেরাই এই সমস্ত বিষয়গুলি যাতে আলোচনার মাধ্যমে মিটমাট হয়ে যায় তার জন্য উদ্যোগ নেব এবং সেই কথোপকথনও চলেছে অপর দিকে মেয়র এক তরফাভাবে সিদ্ধান্ত নিয়েছেন এই মূর্তিগুলি ভেঙ্গে দেওয়া হবে। কলকাতার নাগরিকরা এই বিষয়ে প্রতিরোধ সৃষ্টি করবে। মেয়রের এই সর্বনাশা সিদ্ধান্ত কলকাতার পরিস্থিতিকে আরো বেশি করে জটিল করে তুলবে। সেই কারণে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি যে, মেয়র যেন এই সিদ্ধান্ত নেওয়া থেকে বিরত থাকে-সেই কথাটি তিনি তাঁকে বলুন এবং এক তরফা ভাবে রাজীব গান্ধীর মূর্তি ভেঙ্গে দেবার কোন চেষ্টা যেন না করা হয়।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আপনি জানেন কবিগুরু রবীন্দ্রনাথের লাষ্ট জার্নি বোলপুর থেকে ইষ্টার্ন রেলের যে সেলুনে করে শুরু হয়েছিল সেই রেলওয়ের সেলুন লিলুয়া ওয়ার্কসপে খারাপ অবস্থায় পড়ে রয়েছে। আমি তাই আপনার মাধ্যমে তথ্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাব, অবিলম্বে সেটিকে ঠিকমত অবস্থায় নিয়ে এসে ২২শে শ্রাবণ রবীন্দ্রনাথের ৫০তম প্রয়াণ দিবসে সেটিকে বোলপুরে নিয়ে গিয়ে পারমানেন্ট সেডের মধ্যে সেলুনটিকে রাখার ব্যবস্থা করুন। তাঁর লাষ্ট জার্নি একটা ঐতিহাসিক ব্যাপার। সেটাকে ভালভাবে সংরক্ষণ করার দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** দেবপ্রসাদ সরকার।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমি আজকে বলব না।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন কল্যাণী ডাঃ বিধান চন্দ্র রায়ের মানস কন্যা সেই ডাঃ রায় মারা যাবার পরে কল্যাণী ছন্নছাড়া হয়ে গেছে বামফ্রন্ট সরকারের আমলে সেখানে প্রায় ১০০টির মত শিল্প গড়ে উঠেছে এবং ১ লক্ষ লোক সেখানে বসবাস করছে। মাননীয় প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী মধু দণ্ডবতে মহাশয়-এর আমলে কল্যাণী ইন্টার সিটি রেল কালেকসন হয়েছিল মুখ্যমন্ত্রীর প্রচেষ্টার। স্যার, আনন্দবাজারে বেরিয়েছে সেই রেলটি তুলে দেওয়া হবে। সেই জন্য এ এলাকার মানুষরা প্রচণ্ড দুরবস্থার মধ্যে দিন যাপন করছে এই যোগাযোগের মধ্য দিয়ে ঐ এলাকাটি সুন্দরভাবে গড়ে উঠেছে রেলের ভাড়ামাশুল বাড়ানো হল। তারপরেও এই রেল তুলে দিলে ১/২ লক্ষ মানুষ এবং ইনডাষ্ট্রির প্রভূত ক্ষতি হবে। এই লাইনটি যাতে উঠে না যায় সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

## [3.00-3.30 P.M.]
## [including adjournment]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার তারকেশ্বর বিধানসভা এলাকায় সমবায় হিমঘর বহুদিন যাবত বন্ধ হয়ে পড়ে আছে এখন সেটা ওয়ার্কিং হাউস কর্পোরেশন হাউসের গুদাম হিসাবে ব্যবহৃত হচ্ছে এর সমস্ত যন্ত্রপাতি নষ্ট হয়ে যাচ্ছে এই হিমঘরটি তাড়াতাড়ি খোলার ব্যবস্থা করা হোক নাহলে কর্মচারীদের অন্য কোথাও কাজ দেবার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার :** মিঃ সুব্রত মুখার্জী, প্রথম কলে আপনি ছিলেন না, আজকেই শেষ ডাকলাম, ভবিষ্যতে এরকম হ'লে আর ডাকবো না।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি খুব উদ্বেগজনক সংবাদ আপনার মাধ্যমে এই সভায় উপস্থাপিত করছি। স্যার, ব্যাপকভাবে পশ্চিমবঙ্গে ছাঁটাই, লক আউট, লে অফ শুরু হয়ে গিয়েছে। স্যার, আপনি শুনেছেন যে প্রায় ২শোর বেশী কর্মচারী-এক্সপোর্ট কাউন্সিলের ছাঁটাই হয়েছে। এম.এ.এম.সিতে অলরেডি নোটিশ পড়ে গিয়েছে। স্যার, জেসপের মতন কম্পানীতে সেখানেও পর্য্যন্ত তিন হাজার কর্মচারী ছাঁটাই হবার কথা ঘোষণা করা হয়েছে। স্যার, আরো উদ্বেগজনক খবর হল, ইনচেকের কনটেনার সেক্সানটা গতকাল থেকে লক আউট করে দেওয়া হয়েছে। আরো কয়েকটা জায়গা আছে। স্যার, আপনি নিশ্চয় জানেন যে সোভিয়েত দূতাবাসের যারা লোক, উইদাউট নোটিশে একেবারে পার্মানেন্ট যারা ষ্টাফ তাদের পর্যন্ত ছাঁটাই শুরু করেছে। ১৫ জনকে তাড়িয়ে দিয়েছে, তারমধ্যে একজন রতন পাল, তাকে নোটিশই দেয় নি। এইসব ব্যাপারে আপনার মাধ্যমে এই সভাকে তথা মন্ত্রীদের জানাচ্ছি। এটা কোন রাজনৈতিক দলের ব্যাপার নয়। যারা ছাঁটাই হচ্ছে তাদের মধ্যে কংগ্রেসের লোকও আছেন, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকও আছেন। তাই আমি বলব, একেবারে যুদ্ধকালীন অবস্থার মতন এই ছাঁটাই, লক আউট, লে অফ এসব যদি রোখা না যায় তাহলে ভয়ংকর দিন আসবে বলে আমার বিশ্বাস।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, সভা আবার বসবে বেলা ৩।। টার সময়।

**[3.30-3.40 P.M.]**

**(After Adjournment)**

## Voting on Demands for Grants

**Mr. Speaker :** Now discussions on Demand No. 51. There are four cut motions to this Demand. All the cut motions are in order and taken as moved.

## DEMAND No. 51

Shri Saugata Roy<br>Shrimati Rubi Noor<br>Shri Sudip Bandyopadhyay<br>Shri Sailaja Kumar Das

—Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100 —

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, তার সঙ্গে ছাপিয়ে যে বক্তব্য আমাদের মধ্যে বিতরণ করেছেন তাতে একটা জিনিস পরিষ্কার হয়ে গেছে যে তরুণ মন্ত্রী অত্যন্ত আত্মতুষ্টিতে অর্থাৎ কমপলাসেনসিতে ভুগছেন বলে আমি মনে করি। দ্বিতীয়তঃ আমাদের সালতামামিতে পিছিয়ে পড়া জিনিসগুলিতে দুটো জিনিস দেখতে হবে। সাউথ এশিয়া

...The enquiry to the poverty of nation. The first thing we are suffering from mal-nutrition. So our energy for productivity is less, we produce less, we get less and the vicious circle is complete.

আজকে মন্ত্রী মহাশয়ের নিশ্চয়ই জানা আছে যে হিউম্যান বিয়িংস-এর ব্যালেন্স ফুড, আমাদের পশ্চিম বাংলায় একটা কথা আছে যে মাছে ভাতে বাঙ্গালী এবং উই আর ফেমাস ফর ইট। আজকে মিড-৭০তে এখানে যখন ইনটারন্যাল প্রোডাকশান ছিল এ্যাবাউট টু এ্যান্ড হাফ ল্যাক্স টনস উইদাউট ইমপোর্ট অর্থাৎ ইমপোর্ট না করে আমাদের এখানে টোকেন ৮০ পারসেন্ট এ্যাজ ফিস কনজিউমারস, এখন তা এক কোটির বেশী হয়ে গেছে। কারণ আগে মাছ এত প্রিয় ছিলনা, এখন মানুষের প্রিয় হয়ে গেছে। কিন্তু এটাকে বেটার করা যাচ্ছে না। এ্যাভারেজ ৮০ পারসেন্ট অব দি পপুলেশান ফিস ইটিং। যদি ধরি ৬ কোটি মানুষ আছে, তাহলে ৫ কোটি লোক ফিস ইটিং। আজকে সেখানে দরকার ১০ লক্ষ টনেরও বেশী। আপনি যে প্রস্তাব দিয়েছেন, এই প্রস্তাবে আমরা দেখছি ১৯৯১-৯২ সালে ৩ লক্ষ মেট্রিক টন মাছ পেতে পারেন, পাবেন একথাও বলেন নি, এটা সন্দেহের কথা। ১৯৯০-৯১ সালে ধার্য করেছিলেন ৬ লক্ষ ৭৫ হাজার কিন্তু পেয়েছেন কত সেটা এখানে বলেন নি। ১৯৮৯-৯০ সালেতে ৫ লক্ষ ২৩ হাজার বোথ ইনল্যান্ড এ্যান্ড মেরিন ফিসারিজ ছিল। আপনি বাজেট বক্তৃতায় বলেছেন যে ১১ লক্ষ ট্যাঙ্কস আছে। পুকুর আছে, আমি এর সঙ্গে যোগ করতে চেয়েছিলাম, We have got Bay of Bengal also এবং ভেড়ি ইত্যাদি এইগুলো বোধ হয় আপনারা হিসাব করেন নি। এইগুলোর হিসাব নেই আপনাদের। সম্প্রতি আমরা ২৪ পরগণা জেলায় গিয়েছিলাম, ২৩টা ভেড়ি দেখে এসেছি, এর টার্ন ওভার হচ্ছে প্রায় দু কোটি টাকা, এর মধ্যে এক কোটি টাকা পুলিশ এবং পার্টির মধ্যে ভাগ হয়ে যাচ্ছে, আর এক কোটি টাকা আপনাদের দলের ডাকাত এবং জল্লাদ বাহিনী ভাগ করে নিচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে আপনি বর্ত্তমানে আত্মতুষ্টিতে ভুগছেন, আপনি যে ফিগার এখানে দিয়েছেন, What is the source ? দু নম্বর হচ্ছে, আপনি জানেন পৃথিবীতে একটা বিরাট পরিবর্তন হয়ে গেছে, হোয়াইট রেভলিউশন হয়ে গেছে, গ্রীন রেভলিউশন হয়ে গেছে কিন্তু ব্যারাকপুরে এ্যাকোয়া রেভলিউশন হয়ে যাচ্ছে, সে খবর কী আপনি রাখেন? আমি যে কথাটা বলতে চাই, মৎস্য মন্ত্রী আপনি কতকগুলো অবস্থার মধ্যে আসুন। মাননীয় অর্থ মন্ত্রী এখানে বাজেট পেশ করেছেন ইন টোটা এ্যান্ড নন-প্ল্যানে আপনি দেখুন ১৯ হাজার কোটি টাকা। আপনি আজকে আত্মতুষ্টিতে ভুগছেন, ২৬ কোটি টাকা পেয়েছেন। এটা সমগ্র বাজেটের কত? মাত্র ১২। এতে আত্মতুষ্টির কোন প্রয়োজন আছে? মাছ— It is a major item of protein. আমি আপনাকে যে কথা বলছিলাম একটা গ্রীন রেভলিউশন হচ্ছে, একটা হোয়াইট রেভলিউশন হচ্ছে, কিন্তু এ্যাকোয়া রেভলিউশন হচ্ছে কী? You can with the adoption of modern pisci-culture, Sclentific Pisci-culture you can multiply your production ten times, twelve times. এটা আমরা জানি। আজকে এখানে আপনার থ্রু ডেভলপমেন্ট, ব্লক্স, আপনি ব্লকগুলোকে আইডেনটিফাই করতে পারতেন, কটা আইডেনটিফাই করতে পেরেছেন বলুন তো, আউট অব ৩৪০? আমরা ৭০ এর দশকে দেখেছিলাম, অমরা ৭২টা করেছিলাম। মিড সেভেন্‌টিতে আমরা ৭২টাতে করতে পেরেছি। কতটা ফিশ ফার্মারিস ডেভলপ্‌মেন্ট এজেন্সি গড়ে উঠেছে আউট অব ৩৪০ ব্লক্স? আমরা জানি অনেকটাই হচ্ছে ফিশ প্রডিউসিং। আপনি বলুন বৈজ্ঞানিক প্রথায় কাজ করার জন্য ফিল্ডে কটা এক্সটেনশন অফিস হয়েছে, এর জন্য ইনপুটস্ দরকার, আপনি ট্রেনিং এর কথা একবার বলে ছেড়ে দিয়েছেন। ছয় কোটি মানুষের দেশ, কজনকে ট্রেনিং দিয়েছেন? কত হাজারকে ট্রেনিং দিতে পারলে যথেষ্ট হবে? এবং এর জন্য কত সময় দরকার, সেই সম্পর্কে আপনি কিছু বলেন নি। বর্তমানে যা করেছেন, এতে কী আপনার হয়ে যায়? আজকে ইনপুট্‌স দিতে হবে। আমি যেটা করেছিলাম, আমাদের রিলায়েবল্ সিড্‌স এবং ফিংগারলিংস দরকার—রিলায়েবল্ এবং ভায়েবল্ হওয়া দরকার। আপনাদের ষ্টেট এ্যাকুইজিশন হবার পর এই প্রফেশনে বহু মানুষ, বহু সম্ভ্রান্ত ঘরের মানুষ এসে গেছে। This artificial hatchery and artificial insemination. আপনি এটা দেখেছেন।

আপনার সেখানে কনট্রিবিউশন কতখানি? আমরা চেয়েছিলাম ফিফটি পার্সেন্ট সাবসিডি দেওয়া হবে গভর্নমেন্ট থেকে, বাকী ফিফটি পার্সেন্ট দেবে ফারমার্স-fish farmers, and they will be supplied with subsidized finger lings.

সেই ব্যাপারে কিছু বলা নেই। যারা বিগ ল্যান্ড লর্ড্‌স তাদের কথা বলছি না, যারা গরীব মৎস্য চাষী তারা যেন এই সুযোগ পায়, তারা কতখানি করতে পেরেছে, এর থেকে তা জানার কোন সুযোগ নেই।

**[3.40-3.50 P.M.]**

আপনি শুধু বলেছেন যে, পশ্চিমবংলা একাধিকবার উত্‌কর্ষ উৎপাদন পুরস্কার পেয়েছে, আমাদের এখানে সিডিংস সব চেয়ে বেশী। এর চেয়ে বেশী কোন কথা আপনি বলতে চাননি। আমার আপনার কাছে প্রশ্ন, এটার ডিসট্রিবিউশন কি ভাবে হচ্ছে? How do you identify the farmers? How do you identify the inland fisheries ?

আমি যে কথা আগেও বলেছি যে, আমাদের এখানে অংশীদারের সংখ্যা অনেক। হিন্দু কোড্ বিল চালু হবার পরে মেয়েরাও অংশ পায় এবং মুসলমান মেয়েরা তো পায়ই। ইনল্যান্ড ফিসারিস-এর ক্ষেত্রে প্রায়ই দ্বন্দ্ব দেখা দেয়, because of disputes between the co-shares.

বহু জলাশয় ইউজ হচ্ছে না, হাজা-মজা হয়ে আইডেল্ পড়ে আছে, these are not exploited

এরকম বহু জলাশয় আছে, টিল আনটাচড্ আপনি ১১ লক্ষ পুকুরের কথা বলেছেন আমার জেলায় এ রকম ১১ হাজার আছে। এক মাইলের ওপর লম্বা এক একটা দীঘি রয়েছে — তপন দীঘি, মহিপাল দীঘি, রাম-সাগর, প্রাণ-সাগর, যে গুলি ৭৫০ খৃষ্টাব্দ থেকে ৯৫০ খৃষ্টাব্দের মধ্যে পাল রাজত্বকালে কাটা হয়েছিল, সে গুলিকে আজকে কাজে লাগান হচ্ছে না। এরকম বড় দীঘি কিন্তু অনেক নেই। আশ্চর্যের কথা হচ্ছে। It is under your scheme

এবং ইউ নো এই সমস্ত স্কীম ফেল করেছে, আপনি এখনো পর্যন্ত রি-এক্সক্যাভেশন করতে পারেননি, রিক্লামেশন করতে পারেন নি।

Where is your energy ?

এত বড় বড় জলাশয় পড়ে আছে, আপনি এগুলি এ্যাকোয়ার করতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়....

I say Estate Acquisition for pisci culture. You can apply your second law for acquiring inland water area in West Bengal without any explanation, without giving any chance for hearing—summary posssession. You can apply that.

আপনি এটা কোথায় করেছেন, সেটা আমাকে বলুন? আপনি জানেন আমাদের এখানে বিরাট প্রবলেম হচ্ছে আনএমপ্লয়মেন্ট প্রবলেম। আমাদের এখানে হোয়াইট কলর জব জেনারেট হচ্ছে না। আমি আগেই বলেছ, এস্টেট এ্যাকুইজিশন অ্যাক্টর পরে আমাদের এখানে অনেক সম্রান্ত ঘরের ছেলেরা এটাকে প্রফেশন হিসাবে নিয়েছে, এদের নিয়ে আপনি কো-অপারেটিভ অর্গানাইজেশন করুন। যে প্রফেসনাল স্কোপ ফিসারম্যানদের সামনে নেই, যেখানে 'কৈবর্ত' বা জেলে নেই সেখানে আপনি এদের রীহাবিলিটেশন করতে পারেন... by acquiring this inland water area.

আপনি রিক্লামেশন করতে পারেন। আজকে যন্ত্রের দুনিয়া। আজকে বড় বড় পুকুর, জলাশয় পড়ে থাকবে? এক মাইল, দু মাইল এরিয়া নিয়ে জলাশয় রয়েছে, ৫০০ একর, হাজার একর, ৯৫০ একর, ১২০০ একরের জলাশয় রয়েছে, আপনি এদিকে একটু মন দিন। কিন্তু আপনার সে দৃষ্টিভঙ্গী কোথায়? শঙ্করপুর বা মেদিনীপুর ছাড়াও যে পশ্চিমবাংলা আছে, এটা আপনাকে বিবেচনা করতে অনুরোধ করছি ২৪ পরগণা ছাড়াও পশ্চিমবাংলা আছে। এটা আপনাকে অনুরোধ করছি আপনি সেদিকে একটু দৃষ্টি দিন। উত্তর বঙ্গের ৫ জেলায় পশ্চিমবঙ্গের ১৭ শতাংশ মানুষ বাস করে, সেদিকে দৃষ্টি দিতে আপনাকে অনুরোধ করব। আপনার বাজেটে পাহাড়ে মাছ চাষের কথার উল্লেখ করেছেন। ..... It is economy? Is it proved viable ?

আপনি আজকে এই এক্সপেরিমেন্ট কোথায় করছেন যেখান আপনি কলকাতার আশপাশে সিউয়ারেজ দিয়ে পিসিকালচার করতে পারছেন না, সেখানে এই এ্যাকুয়া-কালচার পাহাড়ে করতে চেয়েছেন! আপনি এটা করুন, আমার আপত্তি নেই। কিন্তু যেখানে ভাস্ট এরিয়া আনটাচড্ পড়ে রয়েছে, যেখানে আপনি ইনল্যান্ড ফিসারির দ্বারা এ্যাটাক করতে পারেন পোভার্টিকে ডাইরেক্ট ফ্রন্টাল এ্যাটাক করতে পারেন এবং তা করে একটা বিপ্লব করতে পারেন। ন্যাচারাল প্রডাকশনকে যেখানে স্টিমুলেট করতে পারেন সেখানে স্টিমুলেট ফর প্রডাকশন করুন এবং যেখানে সেকেন্ডলি আমাদের বিরাট প্রবলেম রয়েছে আনএমপ্লয়মেন্টের সেখানেও আপনি এ্যাটাক করতে পারেন। আজকে আমি যত দূর জানি ব্যাঙ্ক ন্যাসনালাইজেশনের মধ্যে দিয়ে সুযোগ রয়েছে ভায়বল স্কীম দিলে ব্যাঙ্ক গুলি... they are very reluctant to advance finance ove: this pisciculture.

আমি যতটা জানি, আমি এককালে সামান্য দায়িত্বে ছিলাম, তাই আমি বলেছি, আমি আগেও বলেছি এবং বহুবার বলেছি, আমাদের সময় তিনটে ট্রলার ছিল, এখন সেগুলি কি অবস্থায় আছে? আপনি একাধিকবার বলেছেন, মেকানাইজড বোট দিয়ে মাছ ধরার ক্ষেত্রে একাধিক জেটি এবং বন্দর করতে যাচ্ছেন.... for marine fisheries.

আপনি এখানে আরো উল্লেখ করেছেন যে, এর সঙ্গে ডাকারি এ্যান্ড পিগারি করতে চান।

আপনি সমুদ্রে যে মাছ ধরেন — আপনি প্রোপারসোনেটলি উল্লেখ করতে পারেন কতটা ট্রাশ ফিস আর কতটা হিউম্যান কনজামসানের দরকার? What do you think for trash fish ? যেটা হিউম্যান কনজামসানের জন্য লাগেনা সেটা আপনি কি করেন? গুজরাটের সোমনাথে গিয়ে দেখেছি dry it up and they may be used for poultry feed and other feed. আপনি এটা করতে পারেন। আপনি এটা যদি করতে পারেন you can encourage poultry and duckery with this subsidized feed. আমি এই সরকারের কোন পরিকল্পনা আজ পর্যন্ত দেখিনি। পোলট্রি ফিড পাওয়া যায়নি; আপনি যদি বলতে পারেন তাহলে আমি কৃতার্থ হবো। সমুদ্রের মাছ সব হিউম্যান কনজামসনের জন্য আসে না। যে মাছ হিউম্যান কনজামসনের জন্য আসেনা সেটা হচ্ছে ট্রাশ ফিস you can make mess for poultry and duckery জন্য দিতে পারেন এই ফিড। তারপর আপনি আর একটি জিনিস উল্লেখ করেননি, সেটা হচ্ছে আমাদের মেরিন এরিয়া সম্বন্ধে। আমাদের তো ইনটারন্যাল মেরিন এরিয়া ২০০ কিলোমিটার। খবরের কাগজে দেখেছি, বাইরের দেশের বহু জাহাজ আসে, মেরিন ট্রলার আসে। আপনি তারজন্য গার্ডের কি ব্যবহার করেছেন? ফর দিজ পাইরেটস হোয়াট এ্যারেঞ্জমেন্ট ইউ হ্যাভ টেকেন? আপনার আন্দামানের সঙ্গে কো-অর্ডিনেশন কোথায়? কো-অর্ডিনেশন কোথায় উড়িষ্যার সঙ্গে? কো-অর্ডিনেশন কোথায় তামিলনাড়ুর সঙ্গে? যেখানে Pirates come from other side প্রায়ই খবরের কাগজে দেখছি,

Pirates are coming and taking our catches from this fish production এটাতো একবারও বললেন না? এই সম্পর্কে আপনি কতখানি কি করতে পেরেছেন? আমার সবশেষ কথা, আপনি যদি এত প্রডাকশন করেছেন, এত এক্সপ্লেশন হয়েছে, এত যদি আপনার আত্মতুষ্টি তাহলে মাছ আমরা কোথায় পাচ্ছি? If we can pay higher money, we can get fish – can you deny it?

কাগজে আপনার বক্তৃতা বেরিয়েছে, উচ্ছে যদি ১০ টাকা কিলো হয় তাহলে ৭০ টাকা কিলোয় মানুষ মাছ কেন কিনবে না? ক্যান ইউ ডিনাই ইট? আচ্ছা আপনি বলুন, একজন মানুষ ১০০ টাকা দরে কিম্বা ৮০ টাকা কিম্বা ৭০ টাকা দরে মাছ কিনতে পারে? বামফ্রন্টসরকারের লক্ষ্মী, গনেশের কাছে ক্ষমতা। বামফ্রন্টের একজন সদস্য হলে তার আর্থিক ক্ষমতা বেড়ে যায়, you know they are pirates in the new form. But you don't compare with other. মানুষের কোন পারচেজিং ক্ষমতা বাড়েনি। যারা ফিক্সড ইনকাম গ্রাপের লোক তাদের কি অবস্থা হবে? মাছ সাপ্লাই কোথায়? মাঝে মাঝে দেখছি, আপনি ডেমোনেস্ট্রেশন করেনকোন কোন হাউসিং-এস্টেটে গিয়ে, সিনিয়র মন্ত্রীদের নিয়ে গিয়ে মাছ বিক্রি শুরু করে দিয়েছেন। আমরা কৃতার্থ হবো যদি আমারা রেগুলার ৫০ গ্রাম করে মাছ পাই। We do not demand more if we get 50 gm. We will be doubly obliged. হাসপাতালে কি বিরাট পিলফারেজ হচ্ছে। বালেনসড ডায়াট কোথাও পাচ্ছে না। গানার মেরিড এক জায়গায় বলেছেন, আমাদের মত সাধারণ দেশের সবচেয়ে বড় দুর্ভাগ্য প্রডাকটিভিটি কম, because we can employ less energy for production. এরফলে পর্ভাটি আমাদের পারমানেন্ট। এবং সেখানে unless effective measures are taken care of, unless physical action is taken care of, next generation এদের যদি এ্যাসিওর করতে পারেন তাহলে আপনার কাছে কৃতজ্ঞ থাকবো।

**[3.50 – 4.00 P.M.]**

আজকে হসপিটালে, স্টুডেন্ট হোস্টেলে আপনি দিতে পারবেন? আমি জানিনা, আমাদের জেলার মন্ত্রী মহাশয় আছেন কিনা, আমাদের জেলার আজিজুর সাহেব লিখেছিলেন আমি সেটা পড়ছি না, বলেছিলেন ভাতের সঙ্গে অন্য কিছু দেওয়া হয়, মাছ, টাছের নাম নেই। আপনি ডিনাই করবেন? আজকে শোয়ার মার্কেট থাকা সত্ত্বেও যেখানে হবার কথা তা হল না। ওয়েস্টবেঙ্গলে আপনি ফাস্ট ফাস্ট এই বলে সন্তুষ্ট হতে চেয়েছেন। আমাদের অবকাশ নেই, আপনি বলুন আপনার টোটাল কমজামসান ডিমান্ড কত? আজকে আপনার কাছে আমার আবেদন আপনার মার্কেট ক্যালকুলেটিং ইমিডিয়েট করুন, আমাদের এখানে টোকেন পপুলেসন এ্যাট সিক্স ক্রোরস, যে অবস্থা দাঁড়াচ্ছে তাতে তো আপনার কম পক্ষে ১০ লক্ষ টন মাছ তুলতে হবে, কোথাও বেশি হচ্ছে না। এইগুলি বোঝাবার দরকার। একদিকে মেরিন চ্যানেল, আর একদিকে ইনল্যান্ড চ্যানেল, এগুলি রেগুলারাইজ করতে পারেন না। তারপর ডিসপিউট আছে। আজকে এগুলিও যুক্ত নয়। It is vested beacuse of the 2nd amendment of the land reforms. বহু জলাশয় ভেস্টেড, এক একটা জলাশয় ১০০ একর, What is your stand there ? 17 acores retained, rest is left. I would like to take possession of it. Have you got any data, any idea? How much inland fisheries will be vested to the State Government. আপনাদের আজকে ল্যান্ড রিফর্মে কো-অর্ডিনেশন দরকার আপনাদের ক্যাপিট্যাল কতটা? এমপ্লয়মেন্ট দরকার, কতজনের এখানে কাজের সংস্থান করা দরকার? আপনি কিছু কিছু কথা বলেছেন, মেয়েদের নাকি জাল বোনা শিক্ষা দিচ্ছেন? দু-এক জায়গায় বলেছেন, তা এক জায়গায় শিক্ষা দিলে হবে? দিস

ইজ এ্যান এ্যাক্ট, হোয়াই ডোন্ট ইউ ডিসসেমিনেট? আপনাকে সবিনয়ে নিবেদন করছি যে, পশ্চিমবঙ্গে মেদিনীপুর ছাড়া আরও অনেক জেলা আছে। এটাও এখানে করার জন্য অনুরোধ করছি। এতবড় কাগজে উত্তরবঙ্গ সম্বন্ধে একটা কথা বলেছেন? How much provisions have you made for 51 demand in your Budget Demand.

আমি একটু দেখছিলাম, আর একটা জিজ্ঞাসা করছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা দেখছি যে, এই সরকার মুখে একরকম বলেন, আর এখানে আর এক রকম কথা বলেন। ১৯৯০-৯১ বাজেট এসটিমেটে ১৪,৫০ এবং ৫৭ হাজার টাকা, তারপর আপনার রিভাইজড এস্টিমেট, এটা ১১ কোটি কি করে হয়ে গেল? আপনি জানেন এই সরকার সার্থক সফল হয়ে গেল, টাকা ধর ধর করে আসে, ডেফিসিট বাজেট কোথাও কাট হচ্ছে না। সব পরিকল্পনা সার্থকভাবে হচ্ছে। আপনাদের ইমপলিমেনটেসন, মিগার ১ পারসেন্ট অফ দি এ্যালোকেসন, ১ পারসেন্ট ইজ দি টোটাল এ্যালোকেসন অফ দি টোটাল এ্যালোকেসন অফ দি এক্সচেকার, সেখানে আপনি বলেছিলেন ৩ কোটি টাকা নেই। তাতেও আপনি অনন্দিত, প্রাইজ পেয়েছেন বলে। আপনাকে জিজ্ঞাসা করি অনুরোধ করি, মাননীয় মৎসমন্ত্রী আপনি জাবাব দেবেন, বহু এক্সট্রানিয়স একসোটিক ভারাইটি আসে, এখানে আমাদের ট্রাডিশনাল কাফস কটা ছাড়া রুই, কাতলা, মৃগেল ছাড়া বহু কাফস কতখানি কোন জায়গায় উপযোগী এটা কি ট্রাই করে দেখেছেন? এইগুলির কোথায় কতখানি প্রয়োগ করেছেন?

খাস করা জমিতে সিলভার কাফস, এটা করে দেখেছেন? ইট ইজ সায়েন্টিফিক মেথড। আমাদের সিডলিং সিলভার কাফস, গ্র্যাস কাফস, একসোটিক ভ্যারাইটি আসছে, এইগুলি এরিয়া ডিজাইন্ড কোন এরিয়ায় কতটা এরিয়া ডিমান্ড আছে এইগুলি দেখতে আপনাকে অনুরোধ করি। এ্যাকোয়া পলুসন এটা সম্ভব হয়েছে। আর এক জায়গায় বলেননি—চিংড়ি, বাগদা বার বার বলেছেন কারণ এক্সপোর্ট পাবলিসিটি আছে, উই উইল ওয়েলকাম ইউ, তা আমাদের ফরেন এক্সচেঞ্জ আর্ন করবে—এখানে জিওল মাছ যেটা বলে, তার কথা একবারও বলেননি। আগে জমিতে এক ধরনের মাছ চাষ করা হোতো because of pesticides, because of the use of pesticides and dangerous type of insecticides.

মাঠের মাছ তো দূরের কথা, সাপ, ব্যাং অবধি মারা যাচ্ছে।

আজকে সেই জন্য ধান চাষের সঙ্গে মাছ চাষ সম্ভব নয়। At one point of time, it was experimented কিন্তু এখানেও আপনাকে একটা জিনিস লক্ষ্য রাখতে হবে। মানুষ চেষ্টা করছে, ইনভেস্টমেন্ট করছে টেকিং কেয়ার অফ। বাট বিকজ অফ ফিউডস আপনার সি পি এম দলের প্রতি খানিকটা প্রেম প্রীতি আছে — ওঁরা কিছু না পারলে পুকুরে এক ফোঁটা ফলিডল দিয়ে দিল। One drop of follidol is sufficient to kill the entire population of fish.

এটা স্যার দেখতে পাচ্ছি একটা সোসাল মিনাসী হয়ে গেছে। এটা আমরা বারে বারে দেখেছি। আপনার সি পি এম-এর প্রতি প্রেম আছে কিন্তু এটা তো একটা সোসাল মিনেসী। এই ব্যাপারে কিছু ভাবছেন? একেবারে ইউজলেস হয়ে যায়, নোবডি টাচেজ ইট, একটা মাছও ভাল থাকে না। I have suffered. Many people have suffered, I have seen it suffering.

এই ব্যাপারে লেজিসলেশানের কথা ভাববেন না? এটা আপনার প্রয়োজন রয়েছে। আর একটা করা দরকার, সার্টেন ব্রিডিং পিরিয়ড আছে, ম্যাচিং পারিযড আছে, আমি বলতে চাই যখন ব্রিডিং পিরিয়ড হয় হ্যাচারিতে সম্ভব হলে আপনার লেজিসলেশানে কিছু রেসট্রিকশান থাকা উচিত। এটা জোরকরে বলা যাবে না, কিছু অসুবিধা রয়েছে, একটু শক্ত ব্যাপার কিন্তু একটা সুপারভিশান

এবং একটা সোসাল কন্ট্রোল করা যায় কিনা ভাবতে হবে which can produce seeds and fingerlings.

এই গুলি এই সময় নেওয়া যায়নি। এই রকম চিন্তা ভাবনা আপনার আছে? এখানে আমরা দেখেছি মাছ যে কোন বয়েসের, যে কোন আকারের মাছ হলেই হলো ইউ কিল ইট। এই ব্যাপারে একটা কিছু সোসাল রেসটিকশান সম্ভব কিনা আপনকে অনুরোধ করছি। এক-একটা পার্শ্ববর্ত্তী নেবার অনেকে করেছে। ম্যাচিং টাইমে সার্টেন ভ্যারাইটি অফ ফিসেস একটা রেসট্রিকশান থাকে। ম্যাচিং-এর ক্ষেত্রে যখন এইগুলি হ্যাচারিতে হয় সেই সময় একটা কিছু রেসট্রিকশান কিংবা পাবলিসিটি করা দরকার কিনা সেটা ভেবে দেখতে আমি বিশেষ ভাবে অনুরোধ করবো। It is a special branch. It is very useful human branch and science.

এটার পাবলিসিটি খুব কম, প্রচার কই? আপনি হয়ত বলবেন পঞ্চায়েত। অধিকাংশ পঞ্চায়েতে আপনারা সিট বেশি পেয়েছেন আপত্তি নেই কিন্তু dissemination of results of the scientific investigation and examination করা দরকার। এটাতো আপনি দেখবেন। এই বাজেট বরাদ্দ আমাদের এই রাজ্যের যে প্রয়োজন সেই প্রয়োজন মেটাতে পারবে না। অহেতুক আত্মসন্তুষ্টিতে ভুগছেন। এটা আমার নিজের ধারনা। If you have any co-ordination with the Land Reforms Department.

এর সঙ্গে ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজন। অপনার কো-অর্ডিনেশান দরকার পি ডব্লু ডি-র সঙ্গে। না হলে যাবে কি করে? আমরা আর একটা জিনিস দেখেছি ৩-৪ বছর ধরে অস্ট্রেলিয়া থেকে একটা ব্যারাম এসেছে ভাল ভাল মাছ পচে মরে যাচ্ছে। এই new disease has come in an epidemie form.

আগে মরছে আঁশ নেই যে মাছ গুলোর যেমন কই, মাগুর সিঙ্গি, তারপর মরছে বড় বড় কার্প এই নতুন ব্যারামে। আপনাকে রিলিফের ব্যাপারে বললে আপনি বলবেন গ্রো লাইম, গ্রো সল্ট, গ্রো পটাসিয়াম, নট বিয়ন্ড দ্যাট। এই ব্যাপারে গবেষণা করা দরকার। For any department continued research and development is necessary. For the growth of any department, for any branch of science, for any branch of life.

একটা কনটিনিউয়াস রিসার্চ এ্যান্ড ডেভলপমেন্ট করা দরকার। একটা নূতন ব্যারাম এসেছে আমরা কিছু বুঝতে পারছি না। এই মাছ কাউকে বিনা পয়সায় দিলে নেবে না। পুকুরের পর পুকুর মাছ নষ্ট হয়ে যাচ্ছে, পুকুররের রং বদল হয়ে যাচ্ছে। পিকিউলিয়ার ভাবে মাছ এ্যাফেকটেড হচ্ছে। পুকুরের পর পুকুর মাছ সাবাড় হয়ে যাচ্ছে। লাস্ট বাট নট দি লিস্ট ট্রান্সপোর্টেশান থাকা দরকার। আপনাকে ডিপেন্ড করতে হয় ফর্ম দি এক্সটারনাল সাপ্লাই, বাইরে থেকে মাছ এখানে আনতে হয়। তারপর আবার একটা চক্র আছে ফড়ে আড়তদারদের, এখানকার যে ওজন, দিস স্কেলিং সেটা এখান থেকে মাছ নিলে ওজন কম হবে।

এটাতে আপনার কতখানি পরামর্শ আছে জানিনা, কতখানি আপনি ঠিক করবেন জানিনা। যারা এটা একবার চেক করছে পরের দিন তাকে কোন বিক্রেতা আর মাছ দিতে রাজী হয় না। আমরা মূল্য দিচ্ছি, বেশী মূল্য দিচ্ছি অথচ ওজনে কম পাচ্ছি। ভাল জিনিস পাচ্ছি না, যা পাচ্ছি তা খাওয়ার অযোগ্য। এটা তো দেখা যায় যে মাছে আলতা দিয়ে রং করে কাজগুলো করা হচ্ছে। এই যে সোস্যল মিনেসগুলো ঘটছে, আমরা ডিসিট হচ্ছি, এই ব্যাপারে আপনি একটু ইন্সপেকশান সিস্টেম রাখুন। এটা না রাখলে যে মাছ বিক্রি হচ্ছে ইন দি মার্কেট তাতে এপিডেমিক মে কাম আউট এনি মোমেন্ট। আজকে এতগুলো

ব্যর্থতার জন্য আপনি যে ব্যায় বরাদ্দের প্রস্তাব করেছেন তার বিরোধিতা করছি। আমরা বিশ্বাস করিনা, অতীতের রেকর্ড আপনি বলুন? আপনারা প্রস্তাব করেন একটা টাকা অথচ ব্যয় করেন আর একটা। কারণ এই সরকার সাধারণ মানুষের দিকে কোন দিন তাকায়নি। এটা যদি বিড়লা করতো তাহলে তাদরে ইলেকট্রিসিটির অভাব হতো না। এটা যদি টাটা করতো, যেমন তাজ হোটেলে, তাহলে সেখানে ইলেকট্রিসিটির অভাব হতো না, অভাব হয় না। কিন্তু মাছের জন্য যদি ইলেকট্রিসিটি চাওয়া হয় তাহলে দেখা যাবে ধস্তাধস্তি শুরু হয়ে গেছে। আপনি তো সিপিএম'এর তাঁবেদার হয়ে পড়ে আছেন, আপনাকে করুণা করতে পারি, কিন্তু আপনার বাজেটকে সমর্থন করতে পারি না। এই বিরাট ব্যর্থতার জন্য আধুনিক্ষ এই বৈজ্ঞানিক যুগে আমি এই বাজেটের বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ, যদি পারেন তো আমাদের সুপারিশগুলো একটু বিবেচনা করবেন।

**মিঃ স্পীকার :** জয়নাল সাহেব, এবারে আমি বুঝেছি আপনি আগে মাছ খাননি কেন — বিরোধিতা করবেন তাই। এখন আপনি খাবেন।

একটা ঘোষণা আছে। এই বছর থেকে 'ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেসান ল'স এ্যামেন্ডমেন্ট বিল' নামটা বদলে করা হয়েছে। অতীতে এটা আসতো অন্য ফরমে — 'ওয়েস্ট বেঙ্গল ট্যাকসেসান ল'স এ্যামেন্ডমেন্ট বিল' এর পরিবর্তে এই বছরে এটা 'ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল' বলে আসবে। আমি বুলেটিনে যেহেতু পুরনো নামে রেখেছি, সেজন্য ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান ল'স এ্যামেন্ডমেন্ট বিল নামে এটা ৭ তারিখে আসবে। নামটা কারেকশান করে আমি সার্কুলেট করে দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, এটা আপনি দেবেন, কিন্তু আমাদের এ্যামেন্ডমেন্টের সুযোগটা একটু দেবেন।

**শ্রী মৃণাল কান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎসমন্ত্রী যে বাজেট এখানে উৎথাপন করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধিপক্ষের আনীত কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। মাননীয় আবেদিন সাহেব যা বললেন, বিতর্কের জন্য বিতর্ক, বিরোধিতার জন্য বিরোধিতা এবং বামফ্রন্ট যেহেতু কিছু করে সেজন্যই বিরোধিতা করা। আপনারা বিভিন্ন সংবাদপত্রে যেটা দেখছেন, লোকে যে দপ্তরকে আগে একেবারেই চিনতো না, জানতো না, সেই সমস্ত পরিস্থিতির মধ্যে বামফ্রন্ট সরকারের ক্ষমতায় এসেছেন। তখন মৎস্য দপ্তর জনগনের সানিদ্ধ্যে গিয়ে পৌঁছোনি। বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গীর মধ্যে দাঁড়িয়ে ক্ষেত মজুর, মেহনতী মানুষ এবং সাধারণ মানুষকে নিয়ে চলা-চলা, সেই কারণেই আমরা বিরাট সম্ভাবনা পেয়েছি। তাই আমরা পাঁচবার দিল্লীর বুকে থেকে পুরস্কার নিয়ে আনতে পেরেছি। সামুদ্রিক মৎস্য উৎপাদনের ক্ষেত্রে আমরা পুরস্কার ছিনিয়ে আনতে পেরেছি। শুধু তাই নয়, ইনল্যান্ড ফিসারিজের ক্ষেত্রে দু'তিনটে পুরষ্কার পেয়েছি। তাঁদেরই সরকার আমাদের বেশীরভাগ পুরষ্কারগুলো যেখানে দিচ্ছেন, সেখানে তাঁরাই এই বিধানসভায় বসে বিরোধিতা করছেন। ১৯৭৪ সালের সেই সুবর্ণ-যুগকে কি কখনও ভোলা যায়? তখনকার যিনি মৎসমন্ত্রী ছিলেন, পদ্যকান্ত মহাশয়, তাঁর দু'একটা কথা আমাকে বলতে হচ্ছে।

সেই সময়ে বা ১৯৭৪ সালে বাজেট পেশ ১ কোটি ৫২ লক্ষ ৮৭ হাজার টাকা। সেই সময়ে মূল উৎপাদন ছিল ১ লক্ষ ৫০ হাজার টনের কাছাকাছি। অথচ তখন চাহিদা ছিল ৭ লক্ষ ৫২ হাজার টান। সেখানে বামফ্রন্ট সরকার এসে এই মৎস্যচাষের উৎপাদন বৃদ্ধি করেছে এবং সক্রিয় এতে অংশগ্রহণ করেছে। সুতরাং মাননীয় বিরোধী দলের নেতাকে স্মরণ করিয়ে দিতে চাই যে আপনাদের সময়কার দৃষ্টিভঙ্গীর অনেক পার্থক্য আছে। এই বামফ্রন্টসরকার আসার পরে যে সমস্ত মৎসজীবি তাঁদের রাজত্বে দেওয়ালে ঠেস দিয়ে দাঁড়িয়েছিল তাদের সেই ঠেস এখন চলে গেছে। এমনও দেখেছিলাম যে নিশুতি রাতে যখন আকাশে তারাগুলি উঁকি মারে তখন আধা ঘুম চোখে দিনের ক্লান্তি প্রেয়সীর ঘুম ভাঙ্গিয়ে

মৎস্যের সন্ধানে মৎসজীবিরা বেড়িয়ে পড়ত। তাদের পরণে একখানা ছেঁড়া কাপড়, গায়ে একটা ছেঁড়া গামছা, তার খুঁটে বাধা দিনান্তের সংগ্রহ কয়েক আঁজলা শুখ্‌ন মুড়ি। পথে পথে শেষ হত দিনের আলো, রাতের আঁধারে মাছ বিক্রি করে আবার বাড়ি ফিরত। শিশু পুত্র বা শিশু কন্যা তখন নিঝুম হয়ে ঘুমুচ্ছে। যাওয়ার আগেও সেই ঘুমন্ত শিশু আসার পরেও সেই ঘুমন্ত শিশু। দিন যায়, রাত যায় শিশু বড় হয়ে ওঠে অভাবের জ্বালায় বাজারে লম্ফ, পাতা নিয়ে যায়, বাবা মাছ নিয়ে আসবে বাজারে বিক্রি করতে আর আজকে মৎসজীবিরা ঘোষণা করেছে' তোমার দেওয়ালে এ বিপুল সকলি করিব ভোগ। এই পৃথিবীর নাড়ী সাথে আছে সৃজন দিনের ফোট। তাই আজকে তারা সমাজের সঙ্গে নিজেদের এক করে নিতে পেরেছে। তারা আজকে কাঁধে কাঁধ মিলিয়ে চলতে শুরু করেছে। রেশনের ওই পচা চালের যুগে বাঙালীর পাতে পচা মাছ তুলে দেওয়ার যে রেওয়াজ ছিল, সেটা কি যথেষ্ট ছিল? পচা চালের সঙ্গে পচা মাছ খেয়ে তখন মানুষকে বেঁচে থাকতে হ'ত। সেই তুলনায় বামফ্রন্ট সরকার এসে একটা সুবর্ণ সুযোগ করে দিয়েছে। আমাদের আমলে পঞ্চায়েত ব্যবস্থা পুনঃ প্রতিষ্ঠিত হবার পরে ত্রিস্তরে পঞ্চায়েত ব্যবস্থা আমরা চালু করতে সক্ষম হয়েছি। গ্রামের নির্বাচিত পঞ্চায়েত প্রতিনিধিদের দ্বারা পরিচালিত এই পঞ্চায়েত ব্যবস্থায় সহযোগীতার নতুন নতুন উৎপাদনের উৎস খুলে গেছে। বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আমরা মৎস চাষের প্রভূত উন্নতি সাধন করতে সক্ষম হয়েছি। এইক্ষেত্রে আমি পি. এ. কমিটির একটি রিপোর্ট পেশ করছি দেখুন—Extract from the Report of the Committee on Public Accounts for 1989-90. The Committee, however, finds from the booklet entitled "Fisheries Development in West Bengal at a Glance" Furnished during evidence that the utilisation of budget provisions had improved since 1983-84 and the percentage of utilisation during the period from 1983-84 to 1987-88 ranged between 92.35 and 98.36. The Committee considers the improvement as satisfactory.

তারপরে **Production of Spawn :** 'The Committee has observed as follows : "The Commitee is satisfied with the latest position and expects the trend of improvement will continue with further innovation and modernisation of hatchery system."

অথচ আপনারা বলছেন যে হ্যাচারিজ সিসটেমের ব্যাপারে কিছু করা হচ্ছে না। তারপরে পিসি কালচার সম্বন্ধে বলা হয়েছে the committee is convinced of the situation as also of the pace of progress in the renovation works. আবার বলেছেন, Demonstration centres on composite Fish culture এবং The committee is more or less satisfied with the position and as such makes no further comments. এরপরে আমি আসবো শুধু আমাদের এখানের রিপোর্ট নয়, বাইরের দিকটা একটু তাকান যাক। According to statistics provided by MOA and by the West Bengal Fisheries Department culture shrimp production in this is the highest in India.

**[4.10-4.20 P.M.]**

অথচ এই ফিগারগুলি থাকা সত্ত্বেও মাননীয় সদস্য বলেছেন আমরা নাকি কিছুই করছি না। The average yield from these lakes reported by the G.C.I. is about 60/kg/ha/yr with the construction fo embankments to prevent overflow during

monsoon, installation of screens at the inlets and outlets clearing and control of floating vegetation and proper stocking of suitably sized and numbers of advanced (12 to 15 cm) fingerlings yields exceeding 1+/ ha/yr of fish without feeding and with a high market value have been achieved in West Bengal.'

এই সমস্ত জিনিষ থেকে বোঝা যায় যে মৎস্য আছে, এবং এটা শুধু পশ্চিমবংলায় নয়, সারা ভারতবর্ষে এবং সারা পৃথিবীতে আমরা দৃষ্টি আকর্ষণ করতে পেরেছি। অতীতে আমরা জানি যে মৎস্য শিকারের ক্ষেত্রে বিশেষ করে সামুদ্রিক সৎস শিকারের বিশেষ গুরুত্র দিতে পারেন নি এবং রক্ষণাবেক্ষণের ক্ষেত্রেও আমাদের পূর্বসূরী যারা ছিলেন তারা বিশেষ কোন ব্যবস্থা করতে পারেননি। কিন্তু বামফ্রন্ট সরকার আসার সাথে সাথে সামুদ্রীক মৎস্য শিকারীদের যে বিরাট চাহিদা সেটাকে মেটানোর জন্য মৎস্য শিকারের ক্ষেত্রে বিভিন্ন রকম প্রক্রিয়া নেওয়া হয়েছে। যেমন যন্ত্র চালিত নৌকা, যন্ত্রচালিত নয় এমন নৌকা. এছাড়াও সমুদ্রর দূরবর্তী অঞ্চলে মৎস্য শিকারের জন্য বৃহৎ যন্ত্রচালিত নৌকা চালানোর প্রবর্তন করা হয়েছে। নগরায়ণের ক্ষেত্রেও আমরা দেখেছি বিভিন্ন জায়গায় ক্রমবর্ধমান জনসংখ্যার চাপে মৎস্য দপ্তর তাদের সঙ্গে তাল মিলিয়ে চলার চেষ্টা করছে এবং এতে উত্তরোত্তর আমাদের মৎস্য চাষ বৃদ্ধি পাচ্ছে। এইভাবে ব্লক স্তরে ও বিভিন্ন স্তরে সমুদ্রে মাছ ধরার জন্যও প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। আজকে মৎস্য চাষের সঙ্গে যে সমস্ত মৎস্য চাষীরা যুক্ত তাঁদেরকে আমরা এগিয়ে আনতে পেরেছি বিভিন্ন সমবায়ের মাধ্যমে এবং সঙ্গে সঙ্গে তাঁদের আমরা উন্নয়ন সাধনও করতে পেরেছি। আজকে গরীব মৎস্যজীবিদের জন্য বিভিন্ন রকম পেনশান স্কিম বিভিন্ন রকম বীমা ১৫ হাজার, ২৭ হাজার করতে পেরেছি এর দ্বারা এতদিনের রেকর্ডকে আমরা ছাড়িয়ে দিতে পেরেছি। এই বলে বাজেটকে সমর্থন করে এবং কাট মোশানের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় যে বাজেট ব্যয়বরাদ্দ আমাদের সামনে রেখেছেন তার বিরোধীতা করে এবং আমাদের দেওয়া কাটমোশানগুলিকে সমর্থন করে আমি কয়েকটি বক্তব্য তুলে ধরতে চাই। যে কথা জয়নালদা আলোচনার শুরুতে বলেছিলেন যে এই মৎস্য মন্ত্রী মহাশয় তিনি অত্যন্ত আত্মতুষ্টিতে ভুগছেন এবং তিনি প্রচার করছেন ও মনে করছেন যে ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ মন্ত্রী। কারণ তিনি নাকি একবার নয়, দুবার নয়, পাঁচ পাঁচবার ধরে জাতীয় স্তরে পুরস্কৃত হয়েছেন।

কিসে না, পশ্চিমবাংলায় মৎস বাজেট এবং মৎস উৎপাদন করে। কিন্তু এই কথা আমরা জানি, আজকে সকলে আমরা জানি এবং এটা বাস্তব ভারতবর্ষের মধ্যে সব থেকে মাছ খাবার লোক, মাছ খাবার আগ্রহ, মাছ খাবার নেশা আমাদের পশ্চিমবাংলায় সব থেকে বেশী। পশ্চিমবাংলার মানুষ সব চাইতে বেশী মাছ খান। পশ্চিমবাংলায় সুদীর্ঘকাল থেকে, প্রাচীনকাল থেকে আজকে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী মাছ চাষ করা হয়ে থাকে। মাছ উৎপাদনে লোকের উৎসাহ আছে। মাছ উৎপাদনে তাঁদের চেষ্টা আছে। এই বামফ্রন্ট সরকারের আমলে তাই শুধু কেবলমাত্র, মৎস্যমন্ত্রী শ্রী কিরণময়বাবুর চেষ্টায়, আজকে তিনি এই পুরস্কার লাভ করেননি। তার কারণ পশ্চিমবাংলা মৎস্য উৎপাদনে প্রাচীনকাল থেকেই ছিলো এবং আজো সেই ধারা অব্যহত আছে। কৃতিত্ব মৎসমন্ত্রীর নেই। তাই আমি এই বাজেট বরাদ্দের বিরোধীতা করছি। আজকে তবু বলবো, পশ্চিমবাংলায় নিশ্চয় বছরের পর বছর ধরে কিছু উৎপাদন বেড়েছে। আজকে শুধু মাছের ক্ষেত্রে নয়, আজকে শুধু পশ্চিমবাংলায় নয়,

আজকে সারা ভারতবর্ষে যারা কৃষিনির্ভরশীল মানুষ ছিলেন, যাঁরা কৃষির উপর নির্ভর করে জীবিকা নির্বাহ করতেন— দ্রুত জনসংখ্যা বৃদ্ধির সাথে সাথে তাঁরা আজকে বিভিন্ন সুযোগ-সুবিধা সংগ্রহ করবার চেষ্টা করছেন। আজকে মৎস্যচাষের দিকে মনোনিবেশ করছেন। কারণ কৃষির চেয়েও মৎস্য উৎপাদনে অনেক বেশী লাভজনক। আজকে সরকার যে দাবী করছেন, মৎস্য দপ্তর দাবী করছেন, তাঁরা আজকে বলুনতো সরকারী চেষ্টা, সরকারী ব্যবস্থাপনায় যে হ্যাচারীগুলি তৈরী হয়েছিলো সেই হ্যাচারীগুলির কি অবস্থা? প্রত্যেকটা হ্যাচারীতে —মৎস্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী গিয়ে ঢাকঢোল পিটিয়ে হ্যাচারিগুলি উদ্বোধন করে এসেছিলেন। সেই এলাকার মানুষ ভেবেছিলেন যে, ওই হ্যাচারীগুলিতে মৎস উৎপাদন হবে। গোটা হ্যাচারী আজকে শেষ হয়ে গেছে। নামে মাত্র সরকারী প্রচেষ্টায় উৎপাদন হচ্ছে। তাই মাননীয় স্পিকার স্যার, আজকে মৎস দপ্তর যে কৃতিত্তের দাবী করছেন, আজকে বলি শংকরপুরের কথা উল্লেখ করেছেন বাজেট বক্তৃতায়। কিন্তু উল্লেখ করলেন না তো রায়চকের। রায়চকের কি অবস্থা? সেই রায়চককে উদ্বোধন করে এসেছিলো? সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী রায়চক বন্দর উদ্বোধন করে এসেছিলেন। কিন্তু সেই রায়চক বন্দর আজকে অচল হয়ে গেছে। সেখানে আজকে কোনো নৌকা যায় না, কোনো লঞ্চ যায় না, সেখানে কোনো ট্রলার যায় না। লক্ষ লক্ষ টাকা ব্যয় করে বন্দর তৈরী করা হয়েছিলো। সেই বন্দর আজকে বন্ধ হয়ে গেছে। সরকারের টাকা জলে গেছে। আজকে মৎসমন্ত্রী দাবী করছেন যে — মাছের দাম নাকি স্থিতিশীল আছে বাজেট বক্তৃতায় বলেছেন। আজকে এই কথা বলে, শুধু এই সভাকে বিভ্রান্ত করেননি, রাজ্যবাসীর কাছে অসত্য কথা বলেননি, তিনি গোটা মানুষের কাছে আজকে পরিহাসের পাত্র হয়েছেন। কিন্তু আজকে মাছ শুধু দুষ্প্রাপ্য নয়, মাছ দুর্লভও হয়ে দাঁড়িয়েছে। তবু মৎসমন্ত্রী বলবেন, পশ্চিমবাংলা মাছের ক্ষেত্রে বিরাট সাফল্য তাঁরা অর্জন করেছেন। আমি এই কথা আজকে, যাঁরা কোলকাতায় বাস করেন, আজকে বিশেষ করে আপনারা দেখেছেন রেডিও, টিভি খবরের কাগজের মাধ্যমে এবং কোলকাতার বিভিন্ন জায়গাতে স্টল করা হবে বলা হয়েছিলো, সেখান থেকে না কি নিয়ন্ত্রিত দামে মাছ সরবরাহ করা হবে। আজকে সেই স্টল কোথায়? সেই স্টল আজকে এখনও পর্যন্ত হয়নি। আমি কাঁথি থেকে নির্বাচিত বিধায়ক। অমার একটা বিস্তৃত এলাকা সমুদ্র, বঙ্গোপসাগর। আজকে মৃণালবাবু বক্তব্য করলেন সমর্থন করে। রামনগর কেন্দ্র আরও একটা বিস্তৃত এলাকা সমুদ্রের মধ্যে পড়ে।

**[4.20-4.30 P.M.]**

আজকে সেই জায়গায় মাছের দাম কত? আজকে সেই জায়গায় ইলিশ মাছের দাম কত? কেন আজকে সেই দাম উঠছে? পশ্চিমবাংলার মাছ যদি এত উৎপাদনই হয় তাহলে মাছের দাম বাড়বে কেন? আজকে পশ্চিমবালার মৎসমন্ত্রী আরও বলেছেন যে মৎস্যজীবিদের উন্নয়নের জন্য তাদের কিছু কল্যাণের জন্য কিছু পরিকাঠামো এবং কিছু কল্যাণ কেন্দ্র তৈরী করেছেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা কি বলছে? আজকে আমাদের অভিজ্ঞতা বলছে লক্ষ টাকা ব্যয় করে যে কল্যাণকেন্দ্রগুলি তৈরী হয়েছিল সেখানে মৎসচাষীদের স্থান নেই। সেখানে ছাগল চরছে, সেখানে সমাজ বিরোধীদের আড্ডা তৈরী হয়েছে। তাই মৎসমন্ত্রীর এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমল কান্তি বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্য দপ্তরের মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন ১৯৯১-৯২ সালের জন্য তাকে আমি সমর্থন করছি। খুব স্বাভাবিকভাবেই বিরোধী পক্ষের প্রথম বক্তা সারগর্ভ বক্তৃতা দিয়েছেন। যারা ৩০ বছর ধরে ক্ষমতায় ছিলেন তাদের সময় এই মৎস্য দপ্তর বলে যে একটা দপ্তর ছিল সেটা কোন সাধারণ মানুষ জানতেন না। মৎসমন্ত্রীকে

ছিলেন তাই-ই ওরা বলতে পারেন না। তাই আজকে মৎস্য দপ্তর সম্বন্ধে আলোচনা করার নৈতিক অধিকার ওদের নেই। ঐ মৎস্য দপ্তরের ক্রিয়াকলাপ, কর্মকান্ডের সম্বন্ধে ওরা সমালোচনা করছেন। ওদের আমলে তো মৎস্য উৎপাদনের কোন হিসাব ছিল না। মোটামুটি বড় বড় লোকদের নিয়ে তখন ঐ মৎস্য দপ্তর চলত। আমাদের দৃষ্টিভঙ্গী তো তা নয়। গরীব মানুষ যাতে এই কর্মকান্ডের সুফল পায় এবং তাদের কাছে যাতে এই সুফল পৌঁছাতে পারে সেই দৃষ্টিভঙ্গী নিয়েই এই মৎস্য দপ্তর কাজ করে চলেছে। সুতরাং আমি বলব যে আইস্ আর জস্টিস, ভালো কাজ দেখছেন না, ভালো কাজগুলির স্বীকৃতি দিচ্ছেন না আপনারা। ভালো কাজ হয়েছে বলেই মৎস্য উৎপাদন প্রতি বছর বাড়ছে। বিভিন্ন রকম পরিকল্পনা মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে। কিন্তু এখানে যে বলা হচ্ছে কিছুই হয়নি এটা খুব দুঃখজনক। মৎস্য দপ্তরের ক্রিয়াকলাপ ও সুফল মানুষের কাছে পৌঁছে দেবার জন্য আরও কার্যকারীভাবে যাতে আমরা কাজ করতে পারি, আমি আমার ব্যবহৃত অভিজ্ঞতা থেকে বলছি এবং আমরা কাজ করতে গিয়ে যেটা অনুভব করেছি — সেটা হচ্ছে সমন্বয়ের অভাব। মৎস্য দপ্তর, ভূমিসংস্কার দপ্তর, সমবায় দপ্তর এবং বন দপ্তরের মধ্যে সমন্বয় না থাকার জন্য কোন কোন জায়গায় কাজে অসুবিধা হচ্ছে।

ট্রেনিং দেওয়ার ক্ষেত্রে ১ লক্ষের উপর মৎস্যজীবীকে ট্রেনিং দেওয়া হয়েছে। কিন্তু আমরা জানি সমবায়ের চেহারা ভাল নয়। পি এফ সি আমার জেলার চেহারা বলছি ৭৬টা সমবায় সমিতি আছে, এই ৭৬টা পি এফ সি এসের মধ্যে মোটামুটি ১০/১১টা ভায়েবল, বাকিগুলি ভায়েবল নয়। কেন ভায়েবল নয়, তারজন্য ব্যবস্থাপনায় ত্রুটি, না, অন্য কোন ত্রুটি সেটা দেখা দরকার। আমি যেটা দেখেছি সেটা হচ্ছে ব্যবস্থাপনায় ত্রুটি রয়েছে, সেটাকে রেক্টিফাই করার জন্য প্রত্যেকটি সোসাইটিতে একজন এগজিকিউটিভ অফিসার এ্যাটাচ করা দরকার, ইট ইজ এ মাস্ট এবং ইমিডিয়েটলি এটা করা দরকার। দ্বিতীয়তঃ যারা সোসাইটির সাথে যুক্ত আছে তাদের ট্রেনিংটা সমবায় সোসাইটি ভিত্তিক হওয়া দরকার, স্ট্রে ট্রেনিং দিলে হবে না, তাতে সমবায়কে ভায়েবল করা যাবে না। সমবায়ের সঙ্গে যারা যুক্ত আছে সেই সমবায় সমিতির মৎস্যজীবী বন্ধুরা সমবায় সমিতির আইন ভালভাবে জানেন না, তাদের ট্রেনিং দিলে সমবায়কে ভায়েবল করা সম্ভব হবে। আর গ্রামাঞ্চলে যে পঞ্চায়েত আছে তাকে তার সঙ্গে সংযুক্ত করা দরকার। কারণ, ১৯৭৭ সালের পর থেকে আমরা মোটামুটি গ্রামীণ প্রশাসন পঞ্চায়েত ভিত্তিক করেছি। পঞ্চায়েতের সাথে মৎস্যজীবীদের যুক্ত করতে না পারলে যে সমস্ত পরিকল্পনা নিয়েছি যেমন বার্ধক্য ভাতা, গৃহ নির্মাণ প্রকল্প, এগুলি পঞ্চায়েত করছে, এগুলি ফলপ্রসূ হবে না। জলা ডিস্ট্রিবিউসানের জন্য যে কমিটি করা হয়েছে তার সভাপতি হচ্ছে জেলা সভাধিপতি, কনভেনর হচ্ছে ডি এফ ও, ডি এল আর ও সেখানে আছেন, বাট ইট ইজ নট বিইং এ্যাকটেড আপন বি এল আর ও। জলা ডিস্ট্রিবিউসানের ব্যাপারে আমার স্পেসিফিকেশন হচ্ছে পঞ্চায়েত সমিতিকে ওখানে ট্যাগ করা দরকার। যে এলাকার জলা সেই এলাকার জলা যখন ডিস্ট্রিবিউসান হবে তখন স্পেশাল ইনভাইটি হিসাবে নিয়ে আসা/হোক বি এল আর ও-কে, তিনি শুনবেন। কারণ দ্বিতীয় ভূমি সংস্কার আইন হয়ে গেছে, তৃতীয় ভূমি সংস্কার হতে যাচ্ছে, বহু জলা বেরিয়ে আসবে, সেই জলা ডিস্ট্রিবিউসান করার জন্য ল্যান্ড এবং ল্যান্ড রিফর্মস-এর ঘনিষ্ঠ যোগাযোগ না থাকলে এটা করতে কিছু অসুবিধা হবে। আর একটা কথা হচ্ছে কৃষি ক্ষেত্রে ভাগচাষীদের বর্গা অপারেশনের মাধ্যমে যেমন স্বত্বসুরক্ষিত করা হয়েছে তেমনি মৎস্য চাষের ক্ষেত্রে ভাগচাষী আছে, তাদের স্বত্ব সুরক্ষিত করার ব্যবস্থা হয়নি, এটা হওয়া দরকার। কৃষিতে শস্য বীমা চালু হয়েছে, তেমনি মৎস্যচাষীরাও প্রাকৃতিক দুর্যোগের শিকার হয়ে যান, সেজন্য মৎস্য চাষের ক্ষেত্রেও শস্য বীমার কথা চালু হয়েছে, তেমনি মৎস্যচাষীরাও প্রাকৃতিক দুর্যোগের শিকার হয়ে যান, সেজন্য মৎস্য চাষের ক্ষেত্রেও শস্য বীমার কথা চিন্তা করা দরকার। এই কথা বলে মাননীয় মৎসমন্ত্রীর ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই দাবিকে আমি পুরোপুরি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের যে কাটমোশান সেই কাটমোশানের বিরোধিতা করছি। বিরোধী পক্ষ কিছু সারবস্তুহীন কথা বললেন এবং বলে যান এটা আমরা লক্ষ্য করেছি, আমি সেদিকে যাচ্ছি না, এদের বক্তব্য শুধু সভাতে করুণার উদ্রেক করছে, আর কিছু নয়।

**[4.30-4.40 P.M.]**

আমি বলি, মৎস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ পরপর ৫ বছর প্রথম স্থান অধিকার করেছে এর জন্য মৎস্যমন্ত্রী এবং তার দপ্তর নিশ্চয় অভিনন্দন যোগ্য কাজ করেছে। সেই জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। এরপর আমি কয়েকটি বিষয় এখানে আলোচনা করছি আমরা গ্রামাঞ্চলে দেখেছি বড় বড় কমিউনিটি ওনারসিপ কিছু পুকুর আছে। ৫০/৬০ জন তার মালিক। এছাড়া ছোট বড় মালিক মিলিয়ে ৮/১০ একরের পুকুর আছে। সেইগুলিতে চাষ হয় না নিজেদের মধ্যে গণ্ডগোলের জন্য। বীরভূম, বর্ধমানে এই রকম প্রচুর পুকুর পড়ে আছে। সেই পুকুরগুলি সম্পর্কে আপনাকে চিন্তা ভাবনা করতে হবে। এছাড়াও বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমে কিছু ঐতিহাসিক বাঁধ আছে, সেইগুলি মজে যাচ্ছে। শুধু যে মজে যাচ্ছে তাই নয়, সেখানকার পুকুর পাড়ে বসতি সংস্থাপনও হচ্ছে তার ফলে এলাকাগুলির পারিবেশ নষ্ট হচ্ছে। এই বিষযে আমি একটি সাজেসান রাখতে চাই। এই ধরনের বড় বড় কমিউনিটি ওনারসিপ পুকুর এবং ঐতিহাসিক বাঁধগুলিকে অধিগ্রহণ করা যায় কিনা, সেটা একটু চিন্তা করে দেখতে হবে। আর সেখানে মৎস্য চাষ বাড়াতে পারলে তাতে অনেক লোকের কর্মসংস্থান, মৎসজীবীদের কর্মসংস্থান যেমন বাড়বে তেমনি মৎস্যভোগীর সংখ্যাও বাড়ানো সম্ভব হবে। এছাড়া আর একটি সমস্যার কথা আমি উল্লেখ করছি। মৎস্য দপ্তরের কাজ কর্মে গ্রামাঞ্চলের অনেকে উৎসাহী হয়ে কিছু কিছু পুকুরে মাছ চাষ করার জন্য পুকুর কাটতে উদ্যোগী হচ্ছে। এই পুকুর কাটতে গেলে ল্যান্ড রিফর্মস অফিসারের কাছ থেকে নো অবজেকসন সার্টিফিকেট নিতে হয়। এই নো অবজেকসন সার্টিফিকেটের সরলীকরণ করা দরকার, যাতে করে তারা উৎসাহী হয়ে মাছ চাষ করতে পারে। আমার এই সাজেসানটা আপনি একটু চিন্তা করে দেখবেন। আর একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। মৎস্য দপ্তরকে ধন্যবাদ জানাই যে, সমবায় সমিতি যেগুলি আছে, তাবা কিছু কিছু কনস্ট্রাকটিভ কাজ করছে। নির্দিষ্টভাবে আমি বীরভূমের কথা উল্লেখ করতে পারি। ওখানকার সমবায় সমিতিতে সরকারী সাহায্য যাচ্ছে এবং তার ফলে মানুষ উপকৃত হচ্ছে। মাছের চাষ বাড়ছে এবং মৎস ভোগীদের সংখ্যাও বাড়ছে। তবে গ্রামাঞ্চলের কিছু ভেস্টেড ইন্টারেস্ট যারা আমাদের বিরোধী পক্ষের বন্ধু কংগ্রেসীদের লোক, সেই সব কায়েমী স্বার্থের ধারক বাহক লোকেরা এই সমবায় সমিতিগুলির ভিতর আস্তে আস্তে ঢোকার চেষ্টা করছে এবং কিছু কিছু ক্ষেত্রে ফাঁক ফোকর দিয়ে ঢুকেও পড়ছে। কাজেই এই সমবায়গুলির এইদিকটায় বিশেষ ভাবে নজর দিতে হবে। নিমপীঠে চিংড়ির চাষ হচ্ছে। সাধারণ ভাবে এই চিংড়ি বাইরে চলে যাচ্ছে। পশ্চিমবাংলার মাছ বাইরে যাচ্ছে খুব ভাল কথা কিন্তু আমাদের বাজারেও যাতে কিছু কিছু চিংড়ি আসে, আপনার কাছে সেই সাজেসান আমি রাখছি। আমি আর একটি কথা বলতে চাই যে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত মানুষের প্রত্যাশা অনেক বাড়িয়ে দিয়েছে এবং গ্রামাঞ্চলের মানুষ, সাধারণ গরীব মানুষ এটা বুঝেছে যে, তাদের প্রকৃত মিত্র কারা এবং কারা তাদের পক্ষে। গ্রামাঞ্চলে আমরা একটা জিনিষ লক্ষ্য করে দেখেছি যে, মৎস্য দপ্তর থেকে খুব ভালো প্রচার করা হচ্ছে মাছের চাষ সমবায় সমিতিগুলির মাধ্যমে হচ্ছে। কিন্তু গ্রামের মানুষের মনে একটা প্রশ্ন দেখা দিচ্ছে — এই যে মাছের চাষ হচ্ছে সেটা যেন কেবল শহরে মানুষের খাদ্য না হয়ে যায়, গ্রামের মানুষ'ও যাতে মাছ পেতে পারে সেইদিকে আপনার দৃষ্টি আকর্ষণ

করছি। কাজেই মাছ যেন শহুরে খাদ্যে পরিণত না হয়, এটা যেন গ্রামের সাধারণ মানুষের'ও খাদ্য হয় — এটা দেখতে আপনাকে অনুরোধ করছি।

পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে প্রত্যাশা বামফ্রন্ট সরকার বাড়িয়ে দিয়েছেন সেই প্রত্যাশার মধ্যে দাঁড়িয়েই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাজেসান রাখছি — এটা হয়ত এখনই করা যাবে না কিন্তু একটা টার্গেট নিয়ে আগামী ৪/৫ বছরের মধ্যে পশ্চিমবাংলার প্রতিটি মানুষ যাতে দিনে অন্ততঃ ৫০ গ্রাম করে মাছ পেতে পারে তারজন্য মৎস্য দপ্তর উদ্যোগ নিন। জেলার আর একটি সমস্যার কথা আমি বলব। আমরা জানি বিভিন্ন জায়গা থেকে মাছ গঞ্জের বাজারে আসে। অনেক সময় দেখা যায় যানবাহনের অসুবিধার কারণেই হোক বা অন্য যে কোন কারণের জন্যই হোক মাছ নির্দিষ্ট সময়ে না এসে বেলা ১০/১১টার সময় এসে পৌঁছায়, তখন আর খদ্দের পাওয়া যায় না। কিছু কিছু ক্ষেত্রে হয়ত বরফ দিয়ে মাছ রাখা হয় কিন্তু সেটা বিজ্ঞানসম্মত নয়, ফলে অনেক মাছ নষ্ট হয়ে যায়। গঞ্জের বাজার গুলিতে এই মাছ যাতে নষ্ট না হয়ে যায় তারজন্য বাধ্যতামূলকভাবে যাতে ফ্রিজের ব্যবস্থা রাখা যায় মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি সেটা দেখবেন। স্যার কথায় আছে, মৎস্য মারিব খাইবো সুখে।' আমাদের এখানকার বিরোধীপক্ষ সুখে মাছ খাবার জন্য আছেন কিন্তু কিছু করার জন্য নেই। পরিশেষে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং সমস্ত কাটমোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীহৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনা করতে গিয়ে বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যা বললেন তাতে দেখলাম তিনি প্রথমে কিছু গঠনমূলক কথা বললেন কিন্তু পরে যা বললেন সেটা এ' সমালোচনা করার জন্যই সমালোচনা। তার কোন মূল্য নেই। তারপর মাননীয় সদস্য ভাই, শৈলজাবাবু যা বললেন তা শুনলাম। জুনপুটের কাছেই তার বাড়ি। তিনি যখন কলেজে পড়তেন তখন এ' দীঘা এবং জুনপুটের অবস্থা কি ছিল এবং এখন কি অবস্থা আশাকরি তিনি সেটা একটু বিবেচনা করে দেখবেন। তিনি জেনেশুনে কিছু উল্টোপাল্টা কথা বললেন। স্যার, আমরা যারা বামফ্রন্টের সদস্য আমরা দীর্ঘদিনের সংগ্রামের ভেতর দিয়ে এখানে এসেছি। এই যে মৎস্যজীবী সম্প্রদায় এরা সমাজে ভয়ঙ্করভাবে অবহেলিত একটি সম্প্রদায়। কৃষিক্ষেত্রে সামন্ততন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করে আমরা একটা জায়গায় এসেছি কিন্তু এই মৎস্যজীবী সম্প্রদায়ের উপর সামন্ততান্ত্রিক শোষণ চলছে। সেখানে মজুতদার, আড়তদারের বিরুদ্ধে মৎস্যদপ্তর যে সঠিক ভূমিকা পালন করেছেন তারজন্য এই দপ্তরকে অকুণ্ঠ সমর্থন জানাচ্ছি। সেখানে এই মজুতদার এবং আড়তদারদের হাত থেকে কতটা এই মৎস্যজীবী সম্প্রদায়কে রক্ষা করা যায় সেটা দেখা হচ্ছে এবং সেটা করার প্রচেষ্টা শুরু হয়েছে। এ্যাচিভমেন্ট সম্বন্ধে আমি বেশী বলব না, মনে মনে বিরোধীপক্ষের লোকরা সেটা সবাই জানেন এবং আমাদের মাননীয় বক্তারা সেটা বলেছেন। উনি দেখলাম উৎপাদনের কথা বলতে গিয়ে এতো কোটি তত কোটি ইত্যাদি বলে একটু থমকে গেলেন। সারা ভারতবর্ষে কত মৎস্য উৎপাদন হয়?

**[4.40-4.50P.M.]**

হিসাব করে বলুন তো গোটা ভারতবর্ষের কি অবস্থা? শুধু পশ্চিমবঙ্গে নয়, আজকে সেখানে ৩৫ পারসেন্ট উৎপাদন হয়। একথা তারা বললেন না, সেটা চেপে গেলেন। সুতরাং পশ্চিমবঙ্গের মৎস্য দপ্তর কিছু চেষ্টা করছেন কি কি সাহায্য করতে পারেন আপনারা সেটা বলুন। আপনারা তা বলছেন না। আমি অন্য বিষয়ে যাচ্ছিনা। আমি শুধু একথা বলতে চাই, মেরিন ফিসিংয়ের ক্ষেত্রে এই যে এন. সি. ডি. সি. প্রকল্পে আমাদের টু-সিলিন্ডার, ফোর সিলিন্ডার, সিক্স সিলিন্ডার-এর কথা বলা

হয়েছে, সুব্রতবাবুদের আমলে মৎস্য দপ্তরে এসব বলে কিছু ছিল? নৌকার দাঁড় কিভাবে চলে জানেন? জানেন না। সুতরাং মৎস্য দপ্তর এই চেষ্টা করছে এন. সি. ডি. সি প্রকল্পের দ্বারা। মাননীয় সদস্য সত্য রঞ্জন বাপুলী মহাশয় জানেন, তিনি এখানে স্বীকার করেছেন, অনেক নৌকা লক্ষ লক্ষ টাকা খরচ করে গরীব মৎস্যজীবীদের দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার এই মৎসজীবীদের টাকা দিচ্ছেন, আবার সেই টাকা শোধ করতে হচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই থাই ট্রলার যাদের দিচ্ছেন, এগুলি সবই সমুদ্রের জন্য দিচ্ছেন। তারা যে ভাবে ট্রলারিং করছেন তাতে লক্ষ লক্ষ মাছের চারাপোনা নষ্ট হচ্ছে। তারা চিংড়ি মাছ কিছু ধরে নিয়ে যাচ্ছে, বাকীটা নষ্ট হচ্ছে। আর গরীব মৎস্যজীবী যাদের মন্ত্রী মহাশয় দিচ্ছেন তা দিয়ে তারা মৎস্য ধরার সুযোগ পাচ্ছেন না। সুতরাং যদি পারেন এরিয়া ডিমার্কেট করে দিন যে আমাদের গরীব মৎস্যজীবীরা ট্রলার নিয়ে কতদূর পর্যন্ত ট্রলারিং করতে পারবে এবং সেখানে যেন পুঁজিপতিরা থাই ট্রলার নিয়ে এবং বহুজাতিক কর্পোরেশনের ট্রলার নিয়ে অনুপ্রবেশ করতে না পারে। এটা যদি করতে পারেন তাহলে সত্যিকারের তাদের সহায্য করা হবে। গরীব মৎস্যচাষীরা টাকা নিচ্ছে তাদের শোধ করতে হবে। কিন্তু মাছ ধরার জায়গা সে খুঁজে পাচ্ছে না। এরা ট্রলার নিয়ে কি করে জানেন? এই সব মৎস্যজীবীদের যে সব জাল দেওয়া হয় সেই জাল তারা ছিঁড়ে দেয় এবং তার ফলে লক্ষ লক্ষ টাকা তাদের ক্ষতি হচ্ছে। এছাড়া গভীর সমুদ্রে এই সব মৎসজীবীরা মাছ ধরতে গিয়ে মারা গেলে আপনাদের সময়ে কোন এফেকটিভ মেজার নেওয়া হত না, কেউ কিছু করতেন না। আমাদের মৎস্য দপ্তর থেকে যে ব্যবস্থা করা হয়েছে তাতে মৎসজীবী কেউ মারা গেলে ওয়েলফেয়ার স্কীমে তাদের ১৫ হাজার টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে। যদি কেউ পঙ্গু হয়ে যায় তহলে মাথাপিছু ৭ হাজার টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এই সমস্ত জিনিস আপনাদের সময়ে ছিলনা। এগুলির আপনারা উল্লেখ করলেন না, সব চেপে গেলেন। অঙ্ক শাস্ত্রের হিসাবটা জয়নাল সাহেব ভাল জানেন, কিন্তু এসব কথা বললেন না। আপনাদের সময়ে মৎস্যজীবীদের জন্য আপনারা কিছু করেননি। এছাড়া তারা বার্ধক্য হলে ব্যাঙ্কের মাধ্যমে পেনশান দেবার ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেসের সদস্য যারা আছেন তাদের আমি স্মরণ করিয়ে দিতে চাই যে বার্ধক্য ভাতা আমরা শুরু করেছি। বৃদ্ধ কৃষক, যারা চিংড়ি মাছ ধরে, যারা আমাদের ফরেন মানি আর্ন করছে, তাদের জন্য সামান্য কিছু টাকা সীমিত ক্ষমতার মধ্যেও মৎস্য দপ্তর দিতে শুরু করেছে। আমরা তাদরে হাতে সম্পদ তুলে দিতে চাই। আপনারা তাদের কিছু দেননি, দেবেন না। আপনারা খালি সমালোচনার জন্যই সমালোচনা করছেন। আমরা যে সব ভাল কাজ শুরু করেছি তার জন্য অন্ততঃ সাহায্য করুন। আমরা গৃহনির্মাণ করেছি, মডেল করছি, এগুলিতে আপনারা আশা করবো সাহায্য করবেন। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবী করেছি তাতে আপনারা সাহায্য করুন। আজকে বড় বড় জলাশয় যেগুলি পি. ডবলিউ. ডি., রেল ইত্যাদি জায়গায় আছে সেগুলি যাতে আমাদের দেশের গরীব ফিশারম্যানদের দেওয়া যায় তার জন্য চেষ্টা করুন।

স্যার, এই রাজ্য সরকার এর কাছে আমার কিছু আবেদন আছে এবং কেন্দ্রীয় সরকারের কাছেও আবেদন আছে। যারা সমালোচনা করছেন এই সরকারের একটা দপ্তর ছিল বটে, নামে একজন মন্ত্রীও ছিলেন, কিন্তু তিনি কিছু করতেন না, কেন্দ্রেও কোন দপ্তর করতে পারেননি, মন্ত্রীও করতে পারেনি।সুতরাং মৎস্যজীবীদের প্রতি আপনাদের যদি এত দরদ থাকে, তাহলে কেন্দ্রে একটা মন্ত্রী করুন, একটা দপ্তর করার চেষ্টা করুন, আমাদের সাহায্য পাবেন। আমি দু একটা কথা বলি — কাক দ্বীপে হাতানিয়া দোয়ানিয়াতে যে ব্রীজের জন্য আপনি বারবার বলে এসেছেন, ওটা তাড়াতাড়ি করার জন্য ব্যবস্থা করুন। landing jetty, community hall, ice plant, cold storage, dry docking, net making centre, boat building yard— এই নিয়ে

একটা বন্দর করার চেষ্টা করুন, এটাই আমার অনুরোধ। আর একটা ব্যাপার, মৎস্যজীবীদের সঙ্গে পরেস্ট ডিপার্টমেন্টের অনবরতঃ গোলমাল হয়, এটা বন্ধ করার জন্য দুই দপ্তরের মন্ত্রী বসে একটা সিদ্ধান্ত নিন, অন্ততঃ যারা মাছ ধরতে যাবে তারা গাছ কাটবে না এবং তারা যেন মাছ ধরতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয়, মৎস্যজীবীদের জন্য পেট্রল পাম্পের ব্যবস্থা করে দিয়েছেন, আপনাদের আমলে যেটা ছিল না। আমার আর বলার সময় নেই, আলো জ্বলে গেছে, আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৎস্যমন্ত্রীর উপস্থাপিত বাজেটকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। কেন বলতে চাইছি, কেন সমর্থন করছি, সেই কথা আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে বলবো। তবে একটা কথা মনে আসছে, অংগার শতঁ ধৌ'তেন মলিনত্বংন মুঞ্চতেঃ। আমাদের অপোজিশনে যারা আছেন, মাননীয় সদস্যরা বললেন, নানা ভাবে তারা সমালোচনা করলেন। কিন্তু তাদের উদ্দেশ্য হচ্ছে একটাই না সমর্থন করা কেন সমর্থন করবেন না, সেই কথা তারা ভাল করে অঙ্ক কষে বৈজ্ঞানিক উপায়ে তারা কোন তথ্য তুলে ধরতে পারলেন না। কিন্তু গঠন মূলক সমালোচনাও তারা করলেন না। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্য, তিনি বললেন এই বাজেট সমর্থন করা যায় না। আমি তাঁকে একটা প্রশ্ন এখানে করবো, আমাদের মৎস্যমন্ত্রী এই যে বাজেট পেশ করেছেন, তার একটা বিশেষ উদ্দেশ্য আছে। এই যে জলাশয়গুলো আমাদের দেশের মধ্যে, গ্রামের মধ্যে আছে বা আমাদের যে সমুদ্র সম্পদ আছে এই সব সম্পদের ব্যবহার জয়নাল সাহেব যখন মৎস্যমন্ত্রী ছিলেন তখন তার সদব্যবহার তিনি করেননি। মানুষের দৈনন্দিন জীবন যাত্রীর ক্ষেত্রে তা প্রয়োগ করেননি। তাঁর সরকার সেই সময় কতখানি উদ্যোগ নিয়েছিলেন, তা বিশেষভাবে তিনি জানেন। বর্তমানে মৎস্যমন্ত্রী তাঁর বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার যে সমস্ত খাল, বিল, পুকুর, নালা প্রভৃতিতে মাছ চাষের মাধ্যমে গরীব মানুষ, মেহনতী মানুষ তারা কীভাবে রুজি রোজগার করতে পারে, তার ব্যবস্থা তিনি মোটামুটি ভাবে করতে পেরেছেন। তিনি এই ব্যাপারে সাধারণ মানুষকে যুক্ত করতে পেরেছেন, এটা তাঁর একটা বিরাট সাফল্য, উল্লেখযোগ্য সাফল্য বলে আমি মনে করি যেটা ইতিপূর্বে হয়নি। ডঃ দন্ডেকর লিখেছিলনে পভার্টি অফ ইন্ডিয়া সম্পর্কে তাঁর মূল্যায়ণ করতে গিয়ে, পভার্টি সম্পর্কে এই কথা চিন্তা ভাবনা করতে গিয়ে একটা কথা বলেছিলেন যে এই রকম ধরনের খাল, বিল, নালা আমাদের ভারতবর্ষের বিভিন্ন জায়গায় আছে, তাকে যদি কাজে লাগানো যায়, সেখানে মাছ বা অন্যান্য অনেক কিছু চাষ করা যায় — তিনি এই কথা বলেছেন, তাহলে মানুষের খাদ্য তৈরী করার একটা ব্যাপারে একটা বিশেষ কাজে লাগতো।

**[4.50-5.00 P.M.]**

আমাদের মাননীয় মৎস্যমন্ত্রী সে কথা অক্ষরে অক্ষরে পালন করেছেন। নানাভাবে তিনি তা করেছেন, জলাভূমি, খাল, বিল, নালা থেকে সমুদ্র পর্যন্ত প্রতিটি জিনিসকে তিনি মানুষের জীবনযাত্রার ক্ষেত্রে অপরিহার্য অঙ্গ হিসাবে ব্যবহার করেছেন। এটা অত্যন্ত অনন্দের কথা। এবং বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী দিয়ে তিনি বিষয়টিকে দেখেছেন। সেই হিসাবেই তিনি আজকে মৎস্য বিভাগে প্রশিক্ষণ চালু করেছেন। তিনি তাঁর বাজেট ভাষণের মধ্যে যেসব কথা উল্লেখ করেছেন সেসব কার্যেও পরিণত করেছেন। সেটা তার দেওয়া পরিসংখ্যানের মধ্যেই দেখা যাচ্ছে। (এই সময় লাল আলো জ্বলে ওঠে) আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি আর একবার মৎস্য মন্ত্রীর উত্থাপিত মৎস্য দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে বাজেট বরাদ্দ আমি এখানে পেশ করেছি তার সমর্থনে এবং বিরোধী পক্ষের সদস্যরা যে সমস্ত কাট মোসান দিয়েছেন তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা শুধু বলতে চাই।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** মিঃ স্পীকার স্যার, মৎস্য মন্ত্রী আজকে এখানে সকলকে মাছ খাইয়েছেন। হেম্ নস্কর মহাশয় যখন এখানে এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন তিনি অনেক কিছুই খাওয়াতেন। ফলে তখন অপোজিশন থেকে জ্যোতিবাবুরা তাঁর ডিমান্ডের ওপর ডিভিশন ডাকতেন না। আমরাও ডিভিশন ডাকব না।

**শ্রী কিরণময় নন্দ :** স্যার, বিরোধী পক্ষের মাননীয় সদস্য জয়নাল আবেদীন সাহেব — আমার যতদূর স্মরণে আছে উনি মৎস্য মন্ত্রী ছিলেন। অথচ আজকে এখানে বক্তব্য রাখতে গিয়ে উনি অজ্ঞতাবশত কিছু ভুল বক্তব্য রাখলেন অথবা সাপ্রেসন অব ফ্যাক্ট, অর্থাৎ যে তথ্য আছে সে তথ্যের মধ্যে দিয়ে কারচুপি করে বক্তব্য রাখলেন। উনি বললেন, আমি নাকি প্রচণ্ড আত্ম-সন্তুষ্টিতে ভুগছি। এটা অদ্ভুত কথা। বামফ্রন্ট সরকারে আমরা যে যে দপ্তর পরিচালনা করছি সে সে দপ্তরের মাধ্যমে গ্রামীণ উন্নয়ণের ক্ষেত্রে, উৎপাদনের ক্ষেত্রে আমাদের যে সাফল্য সে সাফল্যের কথা কি আমরা বলব না? কি কাজ আমরা করতে পেরেছি, সে কথা আমরা আমাদের বক্তব্যে রাখব না? কতটা উৎপাদন আমাদের হয়েছে, সে কথা বলব না? কত জনকে প্রশিক্ষণ দিয়েছি, সে কথা বলব না? কি কাজ আগামী দিনে করতে চাই, সেটা উল্লেখ করব না? তাহলে কি উল্লেখ করব? যেটা উল্লেখ করলে ভাল হত এবং আমার মনে হয় যেটা আমার উল্লেখ করা উচিত ছিল সেটা উল্লেখ করলে জয়লাল আবেদিন সাহেব আজকে আর বিধান সভায় বক্তৃতা করতেন না। আমাদের বামফ্রন্ট সরকারের সাফল্যের কথা উল্লেখ না করলে আর একটা সরকারের কথা উল্লেখ করা যায়, সেটা হচ্ছে কংগ্রেসী সরকারের কথা। কংগ্রেস সরকারেরও একটা মৎস্য দপ্তর ছিল। বিরোধী দলরে মাননীয় নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় বললেন, হেম চন্দ্র নস্কর এখানে মৎস্য মন্ত্রী ছিলেন। শুধু তিনিই নন। ১৯৫২ সাল থেকে '৭৭ সালে বামফ্রন্ট সরকার তৈরী হবার পর আজ ১৯৯১ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে মৎস্য দপ্তর আছে, কেউ না কেউ মন্ত্রী ছিলেন এবং এখানে আছে। ডাঃ জয়নাল আবেদিন সাহেবও এখানে এক সময় মৎস্য মন্ত্রীর দায়িত্বে ছিলেন। তিনি আজকে বললেন, উৎপাদন কি আর বাড়ছে, ঘাটতি আছে। তিনি কিন্তু ভুলে যাচ্ছেন যে, আমাদের দেশে জনসংখ্যা বাড়ছে। উৎপাদনকে রাতারাতি কখনই অপটিমাম লেভেলে পৌঁছে দেওয়া সম্ভব নয়, স্টেপ বাই স্টেপ পৌঁছতে হয়। বিরোধী দলের সদস্য এখানে মন্ত্রী ছিলেন, তিনি খুব ভাল করেই জানেন যে, একটা স্ট্রাকচারের মধ্যে একজন মন্ত্রীকে কাজ করতে হয়। কত উৎপাদন করব, কত লক্ষ মাছ হবে, কত জলাশয় আছে, কত জলাশয়কে উৎপাদনমুখী করে গড়ে তুলব, কত মৎসজীবীকে সাহায্য করতে পারব, কি ভাবে কাজ করতে পারব, সমস্ত কিছু একটা ফ্রেম ওয়ার্কের মধ্যে, একটা স্ট্রাকচারের মধ্যে রেখে আমাদের কাজ করতে হয়। পরিকল্পনা কমিশন বলে একটা কমিশন আছে। সেই কমিশন ঠিক করে দেয় কত টাকা প্রতি বছর বরাদ্দ হবে, কত জলাশয়কে উৎপাদনমুখী করে গড়ে তোলা হবে। সব কিছু ঠিক করে দেয় এবং এই ফ্রেমওয়ার্কের মধ্যে কাজ করতে হয়। আপনার সমালোচনা তখনই আমি স্বীকার করে নিতাম যে হ্যাঁ ব্যর্থ হয়েছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, আমাদের জন্য যে লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছিল, কেন্দ্রীয় সরকার আমাদের জন্য যে লক্ষ্যমাত্রা ধার্য করেছিলেন, পরিকল্পনা কমিশন আমাদের জন্য যে লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছিল, সেই লক্ষ্যমাত্রা আমরা পূরণ করতে পারিনি, তার চেয়ে অনেক বেশী পিছিয়ে আমরা থেকেছি — এটা যদি আপনি প্রমাণ করতে পারতেন তাহলে আপনি যেগুলি বললেন সেই কথাগুলিকে মেনে নিতাম। আমি

খুব বেশী কিছুবলতে চাইনা, আমি কয়েকটি তথ্য দিতে চাই, মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দোপাধ্যায় একটি কাটমোশন দিয়েছেন। উনি পড়াশুনা করেই বক্তৃতা করেন এটাই আমার ধারণা ছিল এবং এখনও আছে। উনি লিখেছেন, ১৯৯০-৯১ সালে ইনল্যান্ড ফিসারী অর্থাৎ মাছ চাষের ক্ষেত্রে বিশ্বব্যাঙ্ক যে প্রকল্প গ্রহণ করেছিল সেই প্রকল্পের লক্ষ্যমাত্রায় আমরা পৌঁছাতে পারিনি। আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, ১৯৯০-৯১ সালে বিশ্বব্যাঙ্কের কোন প্রকল্প ছিল না মাছ চাষে, অথচ উনি লিখলেন যে ১৯৯০-৯১ সালে বিশ্বব্যাঙ্কের প্রকল্প পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারেননি, এই বলে উনি একটা এর উপর কাটমোশন দিয়ে দিলেন। ১৯৯০-৯১ সালে বিশ্বব্যাঙ্কের প্রকল্প ছিল এই অজ্ঞতা নিয়ে এঁরা বিরোধিতা করছেন। এবার আপনাদের বলি, দু-একটি ছোটছোট পরিসংখ্যান দিই, পশ্চিমবাংলা কেন আজকে মাছ চাষে এগিয়ে আছে। একজন সদস্য বক্তৃতা করেননি, কিন্তু তিনি বসে বসে বললেন যে পশ্চিমবাংলায় ট্রাডিশন্যালি মাছ চাষ হয়। আজকে দেশের দুর্ভাগ্য এখানেই, আমাদের দেশের পরিকল্পনাগুলিকে এমনভাবে তৈরী করা হয়েছে — আমাদের যেখানে যা গুরুত্ব দেওয়া দরকার, সামগ্রিক পরিকল্পনায় সেই গুরুত্ব দেওয়া হয়নি। একথা তো স্বীকার করেন যে জল একটা সম্পদ এবং সেই সম্পদকে কাজে লাগাতে হবে, তাকে উৎপাদনমুখী করে তুলতে হবে এবং তার সাথে মানুষকে যুক্ত করে তার কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে? এটাই যদি আজকে লক্ষ্যমাত্রা হয় — কেন গোটা ভারতবর্ষে এত জল সম্পদ যেখানে আছে — গোটা বিশ্বে এত জল সম্পদ আছে ভারতবর্ষে যা আছে? পৃথিবীতে কোথায় ৩টি সমুদ্র আছে জয়নালসাহেব? ভারতবর্ষ হচ্ছে একমাত্র দেশ যেখানে যেখানে যা গুরুত্ব দেওয়া দরকার, সামগ্রিক পরিকল্পনায় সেই গুরুত্ব দেওয়া হয়নি। একথা তো স্বীকার করেন যে জল একটা সম্পদ এবং সেই লাগাতে হবে, তাকে উৎপাদনমুখী করে গড়ে তুলতে হবে এবং তার সাথে মানুষকে যুক্ত করে তার কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে? এটাই যদি আজকে লক্ষ্যমাত্রা হয় — কেন গোটা ভারতবর্ষে এত জল সম্পদ যেখানে আছে — গোটা বিশ্বে এত জল সম্পদ আছে ভারতবর্ষে যা আছে? পৃথিবীতে কোথায় ৩টি সনুদ্র আছে জয়নালসাহেব? ভারতবর্ষ হচ্ছে একমাত্র দেশ যেখানে ৩টি সমুদ্র আছে। এখানে আছে বঙ্গোপসাগর, ভারত মহাসাগর এবং আরব সাগর। পৃথিবীর কোন দেশে আছে এত নদী? কোন দেশে আছে এত জলাশয়? কোন দেশে আছে নোনা জলে মাছ চাষ করার এত আয়তন ক্ষেত্র? এত সম্পদ যে দেশে আছে — আমি আপনাকে উল্টে প্রশ্ন করি, মানুষের আজকে কেন এত অপুষ্টি? কেন মানুষ আজকে প্রোটিন খাদ্য পাচ্ছে না? এত ফিস যেখানে, আজকে ফিস হচ্ছে চিপেস্ট এ্যান্ড ইজি ডায়জেসটেবল প্রোটিন ফুড। এত জল সম্পদ থাকা সত্ত্বেও কেন আজ মানুষের এত প্রোটিন ঘাটতি? এর কারণ হচ্ছে, গোটা ভারতবর্ষে এই জলসম্পদকে কাজে লাগাবার মতন কোন পরিকল্পনা আপনাদের ছিল না। কোন একটা পরিকল্পনা ছিল না এবং আজও সেই পরিকল্পনা আপনাদের নেই। এত দেশ সম্বন্ধে আপনারা চিন্তা করেন যে গোটা ভারতবর্ষে ১৯৫২ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত এই ৩৭ বছর ধরে একটা মৎস্যদপ্তর গোটা দেশে তৈরী করতে পারলেন না। বিদেশী মুদ্রা আনয়নের ক্ষেত্রে গোটা ভারতবর্ষ যেখানে মৎস্যের স্থান দ্বিতীয় সেখানে কেন্দ্রীয় সরকার বলছেন আরো বেশী মাছের উৎপাদন বাড়িয়ে বিদেশী মুদ্রা আনয়নের ক্ষেত্রে মাছকে পৃথিবীর প্রথম স্থানে নিয়ে যেতে চাই। এত গুরুত্ব আপনারা মাছের ক্ষেত্রে দিচ্ছেন অথচ ৩৭ বছরের মধ্যে গোটা দেশে একটা মৎস্য দপ্তর তৈরী করতে পারলেন না। গোটা ভারতবর্ষে মাছ চাষের এই উন্নয়নের জন্য, আজকে জলাশয়গুলিকে কাজে লাগানোর জন্য এত গুরুত্ব আপনারা দিয়েছেন — এই জায়গায় দাঁড়িয়ে আমি আপনাদের বলি যে গোটা ভারতবর্ষ পিছিয়ে যাচ্ছে আর পশ্চিমবাংলা কিন্তু পিছিয়ে যাচ্ছে না। ছোট একটি পরিসংখ্যান দিই, ১৯৭৫-৭৬ সালে আপনি বোধ হয় তখন মৎস্য মন্ত্রী ছিলেন। আমি, কিরণময় নন্দ। বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর এখানে রাতারাতি জলাশয়গুলি বেড়ে যায়নি।

আপনাদের কথা মত এখানে মাছ চাষের যে সুযোগ ছিল, যে সম্ভাবনা ছিল সেগুলিকে আমরা নষ্ট করে ফেলেছি। আপনি বক্তৃতা দেবার সময় একটু আগে এই কথাগুলি বললেন। সেই সুযোগ, সেই সম্ভাবনা — আপনার কথামত নষ্ট করে ফেলা সত্ত্বেও আপনি যখন এই রাজ্যে মৎস্যমন্ত্রী ছিলেন সেই একই জলাশয় নিয়ে আপনাদের কত উৎপাদন ছিল তা একটু শুনে নিন।

**[5.00-510 P.M.]**

আপনি নিজে একটু শুনুন, আপনিও পশ্চিমবঙ্গে মৎস্যের দায়িত্বে ছিলেন। ৩ লক্ষ ৩৫ হাজার হেক্টর জলাশয় নিয়ে আপনাদের উৎপাদন ছিল ২ লক্ষ ৪৪ হাজার টন। ১২৫ কিলোমিটার সমুদ্রতট আপনাদের সময়ে ছিল, আমাদের সময়েও আছে। তখন সমুদ্রে মাছ উৎপাদন হোত ২০ হাজার টন, আর আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার, আপনারা বলছেন যে মৎস্য চাষের সুযোগ সুবিধা নষ্ট করে ফেলেছে, সুযোগ গুলি নাই, আপনাদরেই কথামত আপনাদের সময়ে ছিল ২ লক্ষ ৪৪ হাজার মেট্রিক টন সেই জায়গায় একই জলাশয়ে আজকে ৫ লক্ষ ৫৫ মেট্রিক টন হচ্ছে। অথচ ১২৫ কিলোমিটার সমুদ্র যেখানে আপনাদের আমলে ২০ হাজার টন মাছ হোতো এখন আপনাদের কথামত সেখানে না'কি সব সুযোগ সুবিধাগুলি নষ্ট হয়ে যাচ্ছেই ১২৫ কিলোমিটার সমুদ্র তটরেখায়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেখানে ১,২৫ হাজার টন মাছের চাষ করছে। ২০ হাজার টন আপনাদের সময়ে ১,২৫ হাজার টন। এ তথ্যটা আমাদের নয়, আপনাদের কেন্দ্রীয় সরকার তাঁদেরই দেওয়া তথ্য। আমি একটু সবিনয়ে এবারে ভারতবর্ষের কয়েকটি রাজ্যের কিছু কিছু তথ্য পরিবেশন করি। এই সরকার মানে আমাদের রাজ্যে ট্রাডিসন্যাল ফিস কালটিভেষণ, ফিস কালচার ভারতবর্ষের অন্যান্য বড় রাজ্যের তুলনায় এখানে জলাশয়ের পরিমাণ অনেক কম, অন্ধ্রে এভারেজ ৭.৫১ হাজার হেক্টর, গড় উৎপাদন ১৬১ কেজি, কর্ণাটক ৬.৯৬ হাজার হেক্টর জলাশয়, গড় উৎপাদন ৮০ কেজি, গুজরাট জলাশয় ২,১৩০০০ হেক্টর, গড় উৎপাদন ১০৭ কেজি, কেরালা ২.৭৬ হেক্টর গড় মাছ চাষের পরিমাণ ৯৫ কেজি মধ্যপ্রদেশ ৩ লক্ষ হেক্টর, গড় ১৯১ কেজি তামিলনাড়ু ১ লক্ষ হেক্টর গড় ১১৬ কেজি পশ্চিমবঙ্গ যেখানে মাছ চাষের সুযোগ নেই মাছ চাষের ক্ষেত্র নষ্ট হয়ে গেছে যেখানে নাকি আমরা আত্মসন্তুষ্টিতে ভুগছি সেখানে ৩,৩৫ হাজার কেজি, গড় উৎপাদন ১৬ কেজি। ভারতবর্ষের গড় উৎপাদন আর আমাদের গড় উৎপাদন একটুখানি হিসাব করে নিন। একটা প্রশ্ন করি এতদিন জলাশয়গুলি ফেলে রেখে দিয়েছিলেন, উৎপাদনমুখী করতে পারেনি, এই জলাশয়ের জন্য মানুষের কাজ করার অধিকার দেননি। বামফ্রন্ট সরকার এই জলাশয় উৎপাদনমুখী করে গড়ে তুলে মানুষকে দিয়ে কাজ করছে। এবারে দিল্লীতে যখন পুরস্কার আনতে যাই — এই নিয়ে ৫ বার হল মাননীয় রাজীব গান্ধীর আমলে ৪ বার তাঁদের রেকমেনডেসনে পুরস্কার দিয়েছিলেন এবারে যখন পুরস্কার আনতে যাই তাঁরা বলেছিলেন পশ্চিমবঙ্গে বার বার সাফল্যের কারণ কি? মন্ত্রী হিসাবে আত্মসন্তুষ্টি প্রকাশ না করে বলেছিলাম বামফ্রন্ট সরকার সাধারণ মানুষকে উৎপাদনের সঙ্গে যুক্ত করেছেন এটাই সাফল্যের মূল কারণ। আমাদের যে জল সম্পদ আছে যে সুযোগটুকু আছে সেটাকে কাজে লাগিয়ে সাধারণ মানুষকে যুক্ত করে সাফল্য লাভ সম্ভব হয়েছে। আপনাকে দেখিয়ে দিচ্ছি ভারতবর্ষের গড় উৎপাদন কত? মাননীয় জয়নাল আবেদিন সাহেবকে জিজ্ঞাসা করছি বেসিস্টা কি? গোটা ভারতবর্ষের ফিসারী সেক্টরে স্যাম্পল সার্ভে আছে, নিয়ম কানুন আছে।

আপনি জানেন আপনাদের সময়ে কত ছিল। আপনি পুকুরে পুকুরে মাছ ধরে ২৪৪ টন মাছ বাজারে নিজে বেচতেন, আর আমি মৎস্যমন্ত্রী পুকুরে পুকুরে মাছ ধরি না; সেক্টার স্যাম্পল সার্ভে বেসিসে উৎপাদনের লক্ষ্য মাত্রা যেভাবে ঠিক করা হয় সেটাই বেসিস। মাননীয় সদস্য জয়নাল

আবেদিন সাহেব বললেন যে, সমুদ্রে সমস্ত বাইরের ট্রলারগুলি আসছে, মাছ ধরে নিয়ে যাচ্ছে। আপনাদের কি নীতি? মাত্র ২২ কিলোমিটার তটরেখা হচ্ছে রাজ্যসরকারের এক্তিয়ার, আর ২২ এর একটুখানি বাইরে গেলে সেটা রাজ্য সরকারের এক্তিয়ার ভুক্ত নয়। ডিপসি ফিসিং কাকে বলে? ২২ কিলোমিটার: ডিপসি ফিসিং নয়, সেটা স্যালো ফিসিং। ডিপসি ফিসিংয়ে যারা মাছ ধরছে সব ২২ কিলোমিটারের বাইরে। এই কথা বার বার বলেছি। এই হচ্ছে কেন্দ্রীয় সরকার। আমাদের সমুদ্র থেকে থাইল্যান্ড, সিংগাপুরের ট্রলার আসছে, সেই ট্রালার এসে ট্রলিং করছে আর কোটি কোটি টাকার চিংড়ি মাছ ধরে নিয়ে যাচ্ছে।

কি করে আপনাদের কোষ্ট গার্ড? কার দেখার দায়িত্ব? পশ্চিমবঙ্গ সরকারের পুলিশের? পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ কি ২২ কিলোমিটার পরে গিয়ে দেখবে? সমুদ্র পাহারার জন্য কোষ্ট গার্ড কোথায়? সেই কোষ্ট গার্ড কেন দেখেনা? এই কথা আমরা বারে বারে জানিয়েছি যে বড় বড় টলার গুলি, বিদেশী টলার গুলো আমাদের এই সম্পদগুলি, আমাদের এই রত্নগুলি নিয়ে চলে যাচ্ছে, কেন্দ্রীয় সরকার নিশ্চুপ হয়ে বসে আছে। এই দিকে বলছেন যে বৈদেশিক মুদ্রার ঘাটতি আছে, আরো বেশী বৈদেশিক মুদ্রা দরকার। তার জন্য যে পরিকল্পনা সেই পরিকল্পনা নেই। শুধু তাই নয় কি সর্বনাশ করছে মৎস্যজীবীদের দেখুন। মাননীয় সদস্য হৃষিকেশ মাইতি মহাশয় বলে গেলেন সেটা যে চিংড়ি মাছ ধরার নাম করে বড় বড় ট্রলার গুলি ওখানে শুধু চিংড়ি মাছ ধরছে আর লক্ষ লক্ষ, হাজার হাজার টন মাছ সমুদ্রে নিক্ষেপ করে দিচ্ছে। কে দেখবে? এই যে হাজার হাজার টন মাছ সমুদ্র থেকে ধরে নিয়ে ট্রলার থেকে নিক্ষেপ করে দেওয়া হচ্ছে, বিদেশী ট্রলার গুলি হ'জার হাজার টন মাছ নষ্ট করে দিচ্ছে সমুদ্রে ফেলে, এটা কে দেখবে? আমাদের দেশে যে একটা সম্পদ আছে দিল্লীর সরকারের চোখও নেই কানও নেই। আমরা বললেও তাঁরা শুনতে পান না। আমরা দেখাবার চেষ্টা করেছি কিন্তু তাঁরা দেখতে পান না। এই ভাবে আমাদের দেশের জল সম্পদটাকে আজকে আপনারা নষ্ট করে দিচ্ছেন, ধ্বংস করে দিচ্ছেন। মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেবকে কিছু বলি, আর একজন সদস্য শৈলজা দাস মহাশয় কাঁথি থেকে নির্বাচিত, ওনার কথার আর কি জবাব দেব। উনি বললেন পাহাড়ে মাছ চাষ? আপনাদের পেছনে গোর্খা হিল কাউনসিলের সদস্য বসে আছেন তাঁদের জিজ্ঞাস করুন। পাহাড়ে মাছ চাষ করছি কি করবো। পাহাড়ে মাছ চাষ হয়। আজকে গোর্খা হিল কাউনসিলের একজন কাউনসিলার আছেন ফিসারী ইনচার্জ। ওঁদের বলুন না পাহাড়ে মাছ চাষ হয় কিনা। পাহাড়ে যদি মাছ চাষ না হয় তাহলে কেন একজন গোর্খা হিল কাউন্সিলের কাউন্সিলারকে ইনচার্জ করা হয়েছে? আপনাদের অবগতির জন্য জানাচ্ছি, আপনারা জানেন পাহাড়ে এখন সব থেকে লাভ জনক চাষ কোনটা, ওদের কাছে সব চেয়ে লাভ জনক চাষ হচ্ছে মাছ চাষ। ১৫ স্কোয়ার ফুট জায়গায় একজন পাহাড়ী মানুষ মৎস্য চাষ করে ৪ থেকে ৫ হাজার টাকা রোজগার করে। এই কথা ওঁরা বলেছেন ওঁদের মিটিং-এ। পাহাড়ী এলাকায় এতো কম মূলধন নিয়ে এতো রোজগার অন্য কোন প্রকল্পে হয়নি যা পাহাড়ী এলাকার মানুষ করতে পারে। আপনি বললেন আমি দক্ষিণবঙ্গের মানুষ আর মেদিনীপুর জেলার লোক, আমি শুধু মেদিনীপুর জেলাকে দেখি আর ২৪-পরগণা জেলাকে দেখি। আপনি তো মেদিনীপুর জেলার লোক ছিলেন না, আপনি তো পশ্চিমদিনাজপুর জেলার লোক, উত্তরবঙ্গের লোক। আমি আপনাকে সবিনয়ে একটা প্রশ্ন করি উত্তরবঙ্গের মানুষ হয়ে আপনি এই দপ্তরের মৎস্যমন্ত্রী ছিলেন, ছিল আপনার জলপাইগুড়ি জেলাতে মাছ চাষ, ছিল আপনার জলপাইগুড়ি জেলাতে মৎস দপ্তর, ছিল আপনার সেই সমস্ত ব্যবস্থা? আমরা বামফ্রন্ট প্রতিষ্ঠিত হবার পর পশ্চিমবাংলায় ৩০৬টি ব্লককে আইডেনটিফাই করেছি যে কথা আপনারা বলেছিলেন। আপনারা কখনও আইডেনটিফাই করেছেন যে কোন কোন ব্লককে মাছ চাষ হতে পারে? হ্যাঁ, আমরা করেছি, বৈজ্ঞানিক ভিত্তিতে মাছ

চাষ করা যায় এই রকম ৩০৬টি ব্লককে আইডেনটিফাই করেছি। তার মধ্যে উত্তরবঙ্গে আছে, তার মধ্যে দক্ষিণবঙ্গে আছে। গোটা পশ্চিমবাংলায় কোথায় কোথায় মাছ চাষের জায়গা আসে সেই গুলিকে আমরা আইডেনটিফাই করেছি। আইডেনটিফাই করে সেখানে আমরা এক্সটেনসান অফিসার দিয়েছি এবং সেখানে মাছ চাষ করছে। জলপাইগুড়ি জেলার মানুষ সেখানে যে মাছ চাষ হতে পারে সেটা তারা কল্পনাই করতে পারেনি। এখানে জলপাইগুড়ি জেলার অনেক সদস্য আছেন, আজকে তাঁদের জিজ্ঞাসা করতে পারেন জলপাইগুড়ি জেলায় মানুষ মাছ চাষ করত কিনা। পশ্চিমবাংলায় এমন একটা জেলা নেই যেখানে তারা মাছ চাষের সঙ্গে যুক্ত নয়। মাছ চাষকে আমরা শুধু মাছ খাওয়ার দৃষ্টিভঙ্গীতে দেখি না, মাছ চাষের সঙ্গে আমাদের কতকগুলি দৃষ্টিভঙ্গী আছে। সেই গুলি কি? জল সম্পদটাকে আমাদের উৎপাদনমুখী করতে হবে। জলাশয়ের সঙ্গে আমরা ৪টি 'স'-কে যুক্ত করেছি। একটা হচ্ছে জলাশয় সংরক্ষণ, একটা হচ্ছে জলাশয় সম্প্রসারণ, একটা হচ্ছে জলাশয়কে ঠিকমত উপযোগী করা এবং আর একটা হচ্ছে জলাশয়ে কর্মসংস্থানের ব্যবস্থা করা। এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা জলাশয়কে কাজে লাগিয়েছিলাম। আমি একটা হিসাব দিয়েছিলাম, আজকে ৩ লক্ষ মানুষ ২৮০ দিন করে কাজ পায়। এই ভাবে যদি ধরা হয় তাহলে পশ্চিমবাংলায় শুধু ফিসারিজ ডিপার্টমেন্ট থেকে ৩ লক্ষ মানুষ রুজিরোজগারের ব্যবস্থা করে। আপনারা একটু পরিসংখ্যানটা দেখবেন, এটা আমার কথা নয়। আমাদের দপ্তরে যা কিছু কাজ হয় সমস্ত ইন্সটিটিউশনাল ফাইনান্স, আমাদের দপ্তরের অফিসাররা টাকা নিয়ে গিয়ে বিতরণ করে না। পঞ্চায়েত বেনিফিসিয়ারি সিলেকশান করে। আমাদের সমস্ত ইন্সটিটিউশনাল ফাইন্স। যারা মাছ চাষ করে আমরা তাদের সাবসিডি দিই, ব্যাঙ্কের ঋণের টাকা দিয়ে তারা কাজ করে। আজকে পশ্চিমবাংলায় ২ লক্ষেরও বেশী মানুষ আমাদের সরকারের সাবসিডি পেয়েছে এবং ইন্সটিটিউশনাল ফাইনান্সের সঙ্গে যুক্ত হয়ে আজকে অন্তঃদেশীয় মাছ চাষ প্রকল্পের সঙ্গে অন্তর্ভুক্ত হয়েছে এবং তারা মাছ চাষ করছে। ভারতবর্ষের কোন রাজ্যে পাবেন, কোথাও পাবেন? আমরা সব কাজ শেষ করতে পারিনি। কেন পারিনি সেটা আগেই বলেছি, একটা নির্দ্দিষ্ট সীমার মধ্যে আমাদের কাজ করতে হয়। আপনি বলেছেন ৭০-৮০-১০০ টাকা দামে মাছ খান, অনেক কালো টারা নিশ্চই আপনাদের পকেটে আছে তাই ৭০-৮০-১০০ টাকা দামে মাছ কিনতে পারেন। কিন্তু আমরা মৎস্য দপ্তরের এবং আমাদের সরকারের দৃষ্টিভঙ্গী হচ্ছে মৎস উৎপাদনের সঙ্গে সঙ্গে — আপনারা সকলে যেমন ভেড়ীর মালিকের লোক — গরীব মৎস্যজীবী এবং বেকার যুবকদের মৎস্য উৎপাদনের সঙ্গে যুক্ত করতে।

## [5-10 — 5-20 P.M.]

তারা বড় মাছ খাওয়ানোর জন্য, রসনাকে তৃপ্ত করার জন। তিন বছর ধরে মাছকে নিয়ে বসে থাকবে না। সেই মাছ বিক্রি করে তাকে সংসার চালাতে হবে। তাকে সেই মাছ বিক্রির পয়সা দিয়ে চাল ডাল তেল নুন কাপড় কিনতে হবে। জমিতে যেমন করে দুতিনবার করে ফসল হয়, ধান-গম যেমন জমির ফসল, তেমনি মাছও জলের একটি ফসল। ফসলে উৎপাদন বৃদ্ধিতে যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীর প্রায়োগ হয়, আমরাও সে রকম বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে মাছের উৎপাদনের উপরে জোর দিয়েছি। আপনি যে কথা বলেছেন যে, পঞ্চাশ গ্রাম করে প্রোটিন মাথাপিছু কমপক্ষে লাগে, আমরা সেই ন্যুনতম প্রোটিন মাথাপিছু যেটা দরকার সেটা যাতে কম দামে সরবরাহ করতে পারি তারজন্য চেষ্টা করছি। আপনি দুই তিন চার কিলোগ্রামের মাছ সারা বছর ধরে ১৬ টাকা থেকে ২২ টাকার মধ্যে পশ্চিমবাংলার যে কোন বাজারে গিয়ে পাবেন। এ্যাভারেজ পশ্চিমবাংলার যে কোন বাজারে এটা আছে। আপনি যদি অস্বীকার করেন, তাহলে আপনাকে বলবো যে, আপনি যাকে বাজারে পাঠান সে

পয়সা নিজের পকেটে পুরে রেখে আপনাকে বাজারের মাছের প্রকৃত দাম জানায় না। সারা পশ্চিমবাংলার যে কোন বাজারে এই দামে মাছ পাওযা যায়। পশ্চিমবাংলার গ্রামের গরীব মানুষ যাতে এই দামে মাছ কিনতে পারে — একটা বাড়িতে যদি পাঁচজন মেম্বার থাকে তাহলে তার আড়াইশো গ্রামের মতো মাছ দরকার হয়, এবং মাছের দাম যদি ২০-২২ টাকা হয়, তাহলে তার ঐ পরিবারের প্রয়োজন মেটাতে ৫-৬ টাকা মাছের জন্য খরচ করতে হবে। ৫-৬ টাকা খরচ করে যাতে গরীব মানুষ প্রোটিন ফুড পেতে পারে বামফ্রন্ট সরকার সেদিকেই দৃষ্টি দেবে। আর আপনার মত মানুষ ৮০ টাকা কি ১০০ টাকায় মাছ কিনতে পারলেন কি পারলেন না সেটাকে আমরা মাথা ব্যথা বলে মনে করিনা। আমাদের সেজন্য কোন মাথা ব্যথা নেই। কারণ আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে সাধারণ মানুষকে যুক্ত করে কি করে তাদের একটু প্রোটিন দিতে পারি তা দেখা। বহু জায়গায় প্রচুর জলাশয় পড়ে আছে বলে আপনি তপন দীঘির কথা বলেছেন। খুব ভালো কথাই বলেছেন। আমরা শুরু করেছিলাম সংস্কারের কাজ করতে — যে সমস্ত হাজামজা জলাশয় আছে সেগুলিকে সংস্কারের উদ্দেশ্যে ৪০০ হেক্টর জলাশয়কে বেছে নিয়েছিলাম। কাজ করতে যাবো ঠিক এমনি সময়ে রাজীব গান্ধীর ফরমান এসে গেল এই বলে যে, 'এই স্কীম তুলে দেওয়া হলো।' তাহলে বলুন, কে আমাদের টাকা দেবে তপন দীঘি বা অন্য হাজামজা জলাশয়কে সংস্কার করতে? আজকে বহু বড় বড় জলাশয় রয়েছে সংস্কার করা যেগুলো খুবই প্রয়োজন। কিন্তু কেন্দ্রে যে সরকার, তাদের পরিকল্পনা বিহীনতার জন্য এত বড় জলাশয়গুলো আজকে নষ্ট হয়ে যাচ্ছে। আপনি এপিডেমিকের কথা তুলেছেন। রিসার্চের ব্যাপারে কাগজে আপনি কিছুই দেখেননি? ন্যাশানাল ওয়ার্কশপের কথা আপনি জানেননা? আজকে আমরা গবেষণা করছি এবং এপিডেমিক অনেকটাই চেক্ হয়ে গেছে। আমরা এই ব্যাপারে সচেতন এবং অত্যন্ত সজাগ আছি, তবে আত্মসন্তুষ্ট নই। আমরা সাধারণ মানুষকে আমাদের কাজের সঙ্গে যুক্ত করতে চাই। সেজন্য আমরা গ্রামের সাধারণ মানুষকে পঞ্চায়েতের সঙ্গে, প্রশাসনের সঙ্গে যুক্ত করে সবাইকে নিয়ে গ্রামীণ উন্নয়ণের কথা ভাবি। মাছের উৎপাদনের ব্যাপারে আমরা আত্মসন্তুষ্ট নই। আমাদের যে পরিকল্পনা উৎপাদনকে আরও বৃদ্ধি করা, সেই পরিকল্পনাকে যাতে আরও দ্রুত গতিতে এগিয়ে নিয়ে যেতে পারি তারজন্য আমরা চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে অতিরিক্ত সময় দিয়েছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি বিরোধীদের আনা সমস্ত কাট মোশানকে অগ্রাহ্য করে এখানে যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছি তাকে মাননীয় সরকারপক্ষের সদস্য এবং বিরোধীপক্ষের সদস্য সকলেই সমর্থন করুন এই আহ্বান জানিয়ে এবং আগামীদিনে আমার এই দপ্তরের যে কর্মসূচী সেই কর্মসূচীকে সমর্থন করার আহ্বান জানিয়ে আমি আপনাদের সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Saugata Roy, Shrimati Rubi Noor, Sri Sudip Bandyopadhyay and Shri Sailaja Kumar Das that the amount of the Demand be reduced by Rs. 100, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum of Rs. 26,21,72,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405-Fisheries, 4405-capital Outlay on Fisheries and 6405-Loans for Fisheries".

(This is inclusive of a total sum of Rs. 13,11,32,000 already voted on account) - was then put and agreed to.

## Demand Nos. 48, 52, 82 & 89

**Mr. Speaker :** Now discussions on Demand Nos. 48, 52, 82 & 89. Discussions will be together and voting will be separately.

## Demand No. 48

**Mr. Speaker :** There are two cut motions to this Demand. All the cut motions are in order and taken as moved.

**Shri Sibdas Mukherjee**
**Shri Sailaja Kumar Das** } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

## Demand No. 52

**Mr. Speaker :** There are one cut motion to this Demand. The cut motion is in order and taken as moved.

**Sri Saugata Roy :** Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

## Demand No. 82 & 89

**Mr. Speaker :** There is no cut motion to Demand Nos. 82 & 89.

Now I call upon Dr. Manass Bhunia to start the discussion.

**ডাঃ মানস ভুঞ্যা :** স্যার মন্ত্রী কোথায়? এতো এক অদ্ভুত নজির যে মন্ত্রীর বাজেট পেশ হচ্ছে অথচ মন্ত্রী নেই।

(এমন সময়ে মন্ত্রী সভাকক্ষে প্রবেশ করলেন)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বন দপ্তরের মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন সেই বিষয়ে আলোচনায় অংশগ্রহণ করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী তাঁর যে বাজেট বই দিয়েছেন সেটা পড়ে মনে হচ্ছে তিনি যেন একটু কল্পনা বিলাসী, সাহিত্য খুব এবং ভাষা ও উপস্থাপনার মধ্যে একটা সাহিত্যের ছোঁয়া থেকে গেছে। কিন্তু দুঃখের বিষয় সুরু থেকে শেষ করলে এই জায়গাতেই পশ্চিমবঙ্গের বিভাগীয় দপ্তরের মন্ত্রী আবর্তিত। মাননীয় মন্ত্রী প্রকাশ্যভাবে নেতৃত্ব এবং জায়গাতেই বিপদ। তাই দাও ফিরে সেই অরণ্য, নাও এ শহর এই আওয়াজ যতই তীব্র করে বলেছেন, বিভাগীয় অরণ্য সৃজন ও অবণ্যর সঙ্গে জড়িত যে মানুষ তাদের জীবণ-জীবিকার কতটা অবণ্য নির্ভর করতে পারলেন এবং অরণ্য সম্পদকে প্রাকৃতিক ভারসাম্যে কতখানি বজায় রেখে আমাদের রাজ্যের অর্থনৈতিক ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন এই বিষয়টা কিন্তু আমরা বুঝে উঠতে পারছিনা। তার যে একটা দৃষ্টিভঙ্গীর ব্যাপার আছে দৃষ্টিভঙ্গীর ব্যাপার এই কারণে — এই দপ্তর মূলত অনুদান নির্ভর দপ্তর, এই দপ্তর মূলত চোরাচালানকারীর স্বর্গরাজ্যর একটা মূল প্রতিষ্ঠান। এই দপ্তরে মূলত সেই দৃষ্টিভঙ্গীর ক্ষেত্রে মাননীয় মন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে যা বলেছেন তারসঙ্গে সামঞ্জস্যহীন। তথ্য পরিবেশন ও পরিসংখ্যানে কবিতা সাহিত্য যতই থাকুক বাস্তবে কিন্তু তা পারেনি। বাস্তব এটাই বলছে অরণ্যের সৃজনের নামে অরণ্যের নিধন হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এক সপ্তাহ

ধরে অরণ্য সপ্তাহ পালন করলেন। রাজ্যস্তরে কিছু কমিটি করলেন, জেলাস্তরে কিছু শ্লোগান তুললেন। কিচু ইমপরটেন্ট জায়গাতে জেলা শহর এবং কলকাতায় বৃক্ষ রোপনের জন্য চারা বিলি করলেন। কিন্তু যে পেছনে সেই পেছনেই রয়ে গেলেন। ব্লকে ব্লকে যে অরণ্য সপ্তাহের শ্লোগান তুললেন সেটাকে কিন্তু কার্য্যে রূপান্তরিত করার পরিকল্পনা নিতে পারেনি। সেই শ্লোগানকে প্রতিফলিত করতে গেলে যে ব্লকের মাটিতে যেতে হয় সেটা তিনি বুঝতে পারেননি। এবং এখানেই তাঁর দৃষ্টিভঙ্গীর পার্থক্য। আমরা অরণ্য শহর সূচনা করতে পাশাপাশি যে জিনিষটা দেখতে পাই সেটা হচ্ছে এ্যাডিশনাল পেপার, তিনি এই নিয়েবলেছেন যে ভূমি সংরক্ষণ একটা গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় চেয়ারম্যান উনি যেসব কথা বলেছেন, উনি ডাক্তার, প্রকৃতির প্রতিধ্বনি ওঁনার হৃদয়ে নাকি আলোড়ন তোলে, তাই ওঁনার বইতে ভাষার শব্দতরঙ্গ, আমরা দেখতে পাই। সাহিত্যের সঙ্গে প্রকৃত অনুভূতি তার বইয়ের মধ্যে দেখতে পাই। কিন্তু দপ্তরের ডাকাতগুলোর হাত থেকে মুক্তি পেতে গেলে যে ব্যবস্থা নেওয়ার দরকার সেইদিকটা কিন্তু তিনি বিগ জিরো।

## [5.20-5.30 P.M.]

আপনি ডাকাতদের সঙ্গে ভাব করেছেন, চোরাচালানকারীদের সঙ্গে ভাব করেছেন, আর ভড়ং করে মাথায় ঘোমটা দিয়ে, টুপি দিয়ে, আপনি টুপিটা পড়েন ভাল লাগে, এই টুপি কার দেওয়া, এটা ওর নিজের টুপি নয় বন দপ্তরের ডাকাতদের টুপি। কারণ উনি পরতেন না যখন উনি হ্যন্ডিকাপ হলেন তখন সেই বাংলার সম্পদ হিমালয়ের পাদদেশ থেকে অর্থাৎ ডুয়ার্স থেকে শুরু শুরু করে বাংলার বন সম্পদ দেখছেন মেদিনীপুর পর্যন্তলুপ্ত হচ্ছে। সেই জায়গায় আপনি কি করেছেন একটাও চোরা চালান ধরেছেন যে সম্পদ বাংলা থেকে আজকে চলে যাচ্ছে বাইরে। কি করছে আপনার দপ্তরের অফিসাররা? অমি একটি ছোট ঘটনার কতা বলি ঝাড়গ্রামের ডি এফ পি ও তিনি খুব দৃঢ় হাতে বনের চোরা চালান ধরেছিলেন, আপনি হস্তক্ষেপ করেছিলেন কিছু করতে পেরেছেন? আপনার দলের নটবর-এরা। যে নটবরের দরিদ্র মানুষকে হাতে করে বন করার নামে কোটি কোটি টাকা লুঠ করেছে, তাদের তকমা হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। প্রিভেন্ট করতে পারছেন আপনার অফিসারদের প্রটেকশান দিতে পারছেন? যারা এনথুসিয়াসটিক অফিসার যারা বন সৃজনের জন্য জীবন দিতেও দ্বিধা করেননা তাঁদের সঙ্গে কথা বলে দেখছি তাঁদের হাত পা বাঁধা। কারণ আপনি যে দলের মন্ত্রী সেই দলের মন্ত্রীর নির্দেশ চলে না সেই সরকারের মন্ত্রীর দলের নেতাদের নির্দেশ চলে থাকে, মন্ত্রীর নির্দেশ চলে না। এই যে ফিলোজপি অফ ওয়ার্ক কালচার কন্ট্রাডিকশান সেই জায়গাতে যে বনসম্পদ ধ্বংস হচ্ছে আপনার নির্দেশে এই জায়গাতে আমাদের আপত্তি তাই আপনার বাজেটকে সমর্থন করতে পারছি না। পারছিনা এই জন্য যে কোটি কোটি আসছে সেটা ঠিকমত কাজে লাগাতে পারছেন না। তবে আপনার আইডিয়া আপনার থটস খুব ভাল, এটা যদি বিরোধীতা করি তাহলে শুধু বিরোধীতার জন্যই হবে, তাই তা না করে বলব আপনি ইমপ্লিমেন্ট করতে গিয়ে কি করেছেন। আপনার জেলা পুরুলিয়া জেলায় আপনি কি করেছেন, আজকে সেখানে উত্তরবঙ্গের বিরাট বনসম্পদকে নষ্ট করা হচ্ছে। সেখানে স্বর্গীয় বনমন্ত্রীর সাকরেদরা সারা উত্তরবঙ্গকে ফাঁকা করে দিচ্ছে, তাঁদের গায়ে হাত লাগানোর মত পুলিশের বাবারও ক্ষমতা নেই তাদের মধ্যে ভাগ বাটোয়ারা চলছে। জানিনা এখানকার চীফ কনজারভেটিস্ট ও টপ অফিসারসরা এর সঙ্গে যুক্ত কিনা ভাগ বাটোয়ারা পান কিনা। কিন্তু আপাত দৃষ্টিতে দেখাতে চাই এই যে একটা বিপদ্জনক অবস্থা সৃষ্টি হচে টাকা আসছে বন সৃজনের জন্য সোশ্যাল ফরেস্ট্রি নামে কিন্তু সেখানে কি হচ্ছে না বাবলা বীজ ছড়াচ্ছেন কিছু ইউক্যালিপটাস লাগাচ্ছেন আর অন্যদিকে গভীর জঙ্গল-র গাছ নিধন হচ্ছে। আপনাকে তো গত বাজেটে এই ব্যাপারে বলেছিলাম কিন্তু আপনি কিছু পদক্ষেপ নিতে পেরেছেন? উড়িষ্যা ব্লকের

গোপীবল্লভপুর নদীর ধারে যে শিশু গাছ আছে কোটি কোটি টাকার শিশু গাছ আপনার দপ্তরের লোকেরা তা লুঠ করল প্রকাশ্যে, একটা জায়গাতেও ধরতে পেরেছেন, পারেননি। কারণ আপনি আপাত দৃষ্টিতে অরণ্যের দেবতা সচী ইন্দ্রর প্রতি অরণ্য নিধণের সেই নারকীয় রূপটা মাঝে মাঝে ফুটে ওঠে, আপনি দেবতা নয়,'দানব, আপনার অরণ্যটাকে ধরতে পারছেন না, তাই আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছিনা।

কয়েকদিন আগে যে অরণ্য সপ্তাহ পালন করলেন সেখানে কোন জায়গায় সার্বিকভাবে 'জনগণ' 'জনগণ' বলেন। শুধু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দল তো আর জনগণ নয়। বিরোধীদলের কাউকে রেখেছেন? বিরোধীদলের কাউকে ডেকেছেন? ব্লক স্তরে, জেলা স্তরে, রাজ্য স্তরে কাউকে রাখেননি। কেন রাখেননি? এর একটাই কারণ — বিপদে পড়বেন বলে, ধরা পড়বেন বলে। ডাকাতি করা যাবে না বলে, চুরি করা যাবে না বলে। পরি[illegible]ক বলেই, এই জায়গাটাতে আমাদের আপত্তি। আমরা বললাম, বিভিন্ন জায়গাতে শুধুমাত্র সরকারী প্রচেষ্টা নিয়ে বনসৃজন করা যাবে না। এটা প্রকৃতির ব্যাপর, অন্তরের টানের ব্যাপার, অনুভূতির ব্যাপার। তাই মানুষকে বে-সরকারীভবে, বে-সরকারী পর্যায়ে [illegible] তাঁদের ইনভলভ করতে হবে। আজকে সারা ভারতবর্ষে রাজ্যওয়াড়ি যদি হিসাবটা নেওয়া যায় তাহলে দেখা যাবে, ভারত সরকারের এই খাতে প্রচুর টাকা, পয়সা আছে — ওয়েস্ট ল্যান্ড ডেভালাপমেন্ট কর্পোরেশান থেকে শুরু করে সোস্যাল ফরেস্ট্রি ইত্যাদি যে কোনো বে-সরকারী, যে কোনো স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে বনসৃজনের ক্ষেত্রে এই রাজ্যে কাজ করতে পারেন। একটা তালিকা কি আজকে পেশ করবেন যে, ১৯৯০ সালে এবং ১৯৯১ সালে কতকগুলি ইচ্ছুক স্বেচ্ছাসেবী সংস্থাকে আপনার দপ্তরে বনসৃজনের জন্য দিল্লির দপ্তর থেকে রেকমেন্ড করেছেন? ওই জায়গাটাতে আপনি রাজনৈতিক দৃষ্টিতে আবৃত — আপনার দলের ডাকাতদের হাতে আপনি বন্দী, আপনি পারবেন না। আপনার নেতৃত্বে শাল গাছ কাটা হবে, আপনার নেতৃত্বে সেগুন গাছ কাটা হবে, আপনার নেতৃত্বে শিশুগাছ কাটা হবে, আপনি একটা ফরমাল এনকোয়ারি করবেন, তার বেশি কিছু নয়। যে শ্লোগান ইদানীংকালে বলেছেন — বনজ সম্পদের সঙ্গে যুক্ত লাগোয়া মানুষগুলিকে তাঁদের অরণ্যের অধিকার ফিরিয়ে দিতে হবে। ভালো কথা। কিন্তু কি পদ্ধতিতে হচ্ছে? থিওরিটা ভালো কিন্তু ইমপ্লিমেন্টশান কেমন হচ্ছে? সেই জায়গাটাতো আপনাকে দেখতে হবে। এটা খুবই ভালো কথা, রাজনীতির কোনো ব্যাপার নয়। বনজ সম্পদ সংরক্ষণ করতে হবে, এটা খুবই ভালো কথা। রাজনীতির কোনো ব্যাপার নয়। কিন্তু সংরক্ষণ তো সর্বদলীয় ভিত্তিতে হচ্ছে না। আপনাকে বনসৃজনের উন্নতি ঘটাতে হবে। এটা তো আপনাকে বুঝতে হবে। চোদ্দ বছরে আপনিতো শুধু সব সময় বনমন্ত্রী ছিলেন না, স্বাস্থ্যমন্ত্রীও ছিলেন। ঝাড়গ্রামের রাস্তা দিয়ে যাবার সময় আপনার বুক কেঁপে ওঠে না? হায়রে আমার ঝাড়গ্রামের গোটা জঙ্গল গোটা সাফ হয়ে গেল। উত্তরবঙ্গের পথ দিয়ে যেতে যেতে দেখেননি যে, গভীর জঙ্গল ফাঁকা হয়ে গেছে। আপনার বুক কেঁপে ওঠে না? এটা তো বাস্তাব কথা। আপনাকে তো আজকে এই কথা স্বীকার করতে হবে। কিন্তু পেছনে দল আছে। আপনি পারবেন না। তাই আপনার কাছে আমার যেটা বক্তব্য, প্রাকৃতিক ভারসাম্য, ইকলজিক্যাল ডিসব্যালেন্স — তার যেমন হাজার ফ্যাক্টর আছে তেমনি অরণ্যের অবস্থান, তার সৃজন এবং ধ্বংস — মূল ফ্যাক্টর একটা ইকলজিক্যাল ডিসব্যালেন্স। বাংলায় ইকোলজিক্যাল ডিসব্যালেন্স হয়েছে এবং যে ক্লাইমেটের পরিস্থিতি হয়েছে তার সোল রেসপনসিবল আপনি। আসামীর কাঠগোড়ায় আপনিই প্রধান আসামী। আপনার বিচার করা দরকার। আপনার রেজিমে সারা রাজ্যে — সুন্দরবনের জঙ্গল থেকে, ডুয়ার্সের জঙ্গল, হিমালয়ের পাদদেশের জঙ্গল এবং অযোধ্যা হিলসের জঙ্গলের কি অবস্থা হয়েছে? আপনি স্বপ্নের কথা বলছেন। অযোধ্যা হিলসের বনের কি পরিণতি হয়েছে? আপনি পারবেন রুখতে অযোধ্যা

হিলসকে? খোঁজ নিয়ে দেখেছেন কি? সেখানে কি অবস্থা হয়েছে? এই ব্যাপারটাতো আপনাকে বুঝতে হবে। আন্তরিকতা, অনুভূতি না থাকলে শুধুমাত্র দপ্তরে বসে থাকলে যা হয় তাই হচ্ছে। আপনার আজকে পরিচয় — আপনি সিপিএমের ডাকাতদলের নেতা। তাহলে তো বিপদ। আপনাকে বাংলার মাটিতে বনসম্পদ দপ্তরের মন্ত্রি এটা আপনাকে বুঝতে হবে। শুধুমাত্র দপ্তরে বসে থাকবেন, বনসৃজন, বনরক্ষণাবেক্ষণ এইসব নিয়ে শ্লোগান দেবেন এইগুলিই আজকে সব মূল হয়ে গেছে। সত্যিকারের কাজ কিছুই হচ্ছে না। তাই আজকে আপনাকে বন নিধন যজ্ঞের প্রধান হাতিয়ার হিসাবে দেখতে পাই। তাই আপনার এই বাজেটকে সমর্থন করতে পারিনা।

**[5.30-5.40 P.M.]**

আজকে সোসাল ফরেস্ট্রিকে পঞ্চয়েত ব্যবস্থার সঙ্গে যুক্ত করেছেন। কিন্তু আজকে ব্লকে ব্লকে ঘুরতে গিয়ে দেখা যায় হলদে ব্যাকগ্রাউন্ডের একটা সবুজ রঙের টিন রাস্তার ধারে টাঙানো আছে, তাতে লেখা আছে — 'সামাজিক বনসৃজন'। আপনারা রাস্তার ধারে কিছু বাবলা গাছের বীজ ছড়িয়েছেন। এই ব্যবস্থায় সামাজিক বনসৃজন এগিয়ে যেতে পারেনা। সোসাল ফরেস্ট্রির বিল হচ্ছে, নার্সারিগুলোর সঙ্গে আপনার দপ্তরের পঞ্চায়েত ভাইরা যুক্ত হয়েছেন। বিল তৈরী হচ্ছে, পেমেন্ট হচ্ছে, কিন্তু গাছ লাগানো হচ্ছে না। এই ধরনের একটা অভিজ্ঞতা গতবারের বাজেটে পঞ্চায়েতমন্ত্রীর কাছে আমি রেখেছিলাম। বিনয় চৌধুরী মহাশয় এতবড় সিনিয়ার শ্রদ্ধাশীল মানুষ তার কাছে রেখেছিলাম, কিন্তু তিনি এ ব্যাপারে কিছু জানাতে পারেননি। কারণ তার দলের পঞ্চায়েত প্রধান এই টাকা তছরূপ করেছেন। দক্ষিণ ২৪ পরগণার সত্যবাবুর জেলার একটি ব্লকে এই ঘটনা ঘটেছে। এইভাবে কোটি কোটি টাকা লুঠ হচ্ছে। আর কাগজে কলমে আপনারা দেখাচ্ছেন এত টাকার কাজ করেছেন, এত গাছ লাগিয়েছেন, এত চারাগাছ পুতেছেন, এত বনসম্পদ সৃষ্টি করেছেন। আপনার দপ্তরের মাধ্যমে আজকে ইকনমি রিভাইটালাইজড্ করছেন, কিন্তু সত্যি সত্যি বননিধন যজ্ঞ আজকে চারিদিকে চলছে, বনসৃজন হচ্ছে না। আর আজকে টাকার হরিলুঠ হচ্ছে। তাই আপনাকে আজকে এই জায়গায় দাঁড়িয়ে ভাবতে হবে, বনসম্পদ যদি ধ্বংস হয়ে যায় তাহলে পশ্চিমবঙ্গের ক্লাইমেট, পশ্চিমবাংলার ইকোলজি নষ্ট হয়ে যাবে। আজকে পশ্চিমবাংলার সুজলা সুফলা শস্য শ্যামলা সম্পূর্ণ নির্ভর করছে বনসম্পদের উপর। আজকে বনসম্পদ মেইনটেইন করছে ইকোলজি। বৈজ্ঞানিকভাবে যদি বলতে হয় তাহলে সেই অধিকার আপনারা মানুষকে দেননি। সামগ্রিকভাবে বনসম্পদ ও বনসৃজনের নাম করে কোটি কোটি টাকা নিচ্ছেন বাজেট থেকে, আবার অন্যদিকে অনুদানের টাকাও নিচ্ছেন। চারিদিক দিয়ে আপনারা টাকা লুঠ করছেন। আজকে তাই আপনাকে অনুরোধ করব বনসৃজনের ক্ষেত্রে যে কথাটা আপনি বলেছেন বাস্তবের সঙ্গে তার কোনও সামঞ্জস্য নেই। আমরা চাই একটা সুস্থ, সাবলীল একটা হেলথি কম্পিটিশান গড়ে উঠুক। আজকে স্কুল-কলেজের মাঠগুলোতে, গ্রামীণ রাস্তাগুলোতে, ভেস্টল্যান্ড যেগুলি ডিমারকেট করা হয়েছে, ওয়েস্টল্যান্ড গুলোকে চিহ্নিত করে সেখানে গাছ পোতার ব্যবস্থা করুন। মানুষের চেতনাকে স্ফুরণ করে, তাদের এগিয়ে আসার মনোবৃত্তিকে শ্রদ্ধা জাগিয়ে কাজ করার পরিবেশ তৈরী করুন এবং শুধুমাত্র পার্টিরক্যাডারদের দিয়ে নয়, স্থানীয় মানুষকে সঙ্গে নিয়ে, সর্বদলীয় প্রতিনিধিত্বর মাধ্যমে একদলীয় প্রতিনিধিত্ব নয়, যেটা আপনারা বিশ্বাস করেন, আপনাদের দল বিশ্বাস করে। লাল পতাকা গাড়ুন আপত্তি নেই, কিন্তু যে নীতিকে আপনারা সামনে রেখেছেন সেই নীতিকে সামনে রেখে মুখে কাপড় বেঁধে বন নিধন যজ্ঞ করবেন না। আজকে বনসৃজনের মাধ্যমে সবুজের প্রাণ সঞ্চার হোক, পশ্চিমবঙ্গের মানুষ বাঁচুক, পরিবেশ বাঁচুক। ১৪ বছর ধরে আপনারা অনেক লুঠ করেছেন, অনেক নিধন করেছেন এবার জনগণ

চাই আপনারা প্রায়শ্চিত্ত করুন। আজকে তাই ডাঃ অম্বরীশ মুখার্জির বাজেট সমর্থন করতে পারলাম না বলে আমি দুঃখিত।

**শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** মাননীয় সভাপতি মহাশয়, পরিবেশ ও বনদপ্তরের ভারপ্রাপ্ত ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন এবং সেই দাবির সমর্থনে যে বাজেট বক্তৃতা রেখেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে এটা একটা উন্নয়নমূলক গতিশীল বাজেট। এই বাজেট আমি ভালোভাবে পড়ে দেখেছি যে এটা অত্যন্ত তথ্য সমৃদ্ধ। বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঞ্যাঁ যদি এই বাজেটের বক্তব্যকে বাস্তবের সঙ্গে মিলিয়ে দেখতেন তাহলে আজকে সভায় শুধুমাত্র ব্যর্থতা সম্পর্কে কিছু কথা বলে হাউসকে বিভ্রান্ত করতেন না। তিনি গ্রামের মানুষ, আমিও গ্রামের মানুষ আমার একটা অভিজ্ঞতা আছে, তাঁরও একটা অভিজ্ঞতা আছে, কিন্তু তিনি বাস্তবকে অস্বীকার করে গেলেন। তাঁর নিজের বাড়ির পাশে যে প্রকল্প রচনা করা হয়েছে তা তিনি উল্লেখ করলেন না। বিরোধী দলের সদস্য মহাশয় পরিবেশ ভারসাম্য রক্ষার ব্যাপারে খুব উদ্বিগ্ন, ভূমি ক্ষয় ব্যাপারে খুব উদ্বিগ্ন। ভূমি সংরক্ষণের ব্যাপারে আমরা, গোটা বিশ্বের মানুষ আজকে উদ্বিগ্ন। কারণ, আজকে পৃথিবীর ভারসাম্য রক্ষার জন্য যে অরণ্য ভূমির দরকার সেই অরণ্য ভূমি আমাদের হাতে নেই, ভারতবর্ষের নেই, পশ্চিমবাংলারও নেই। যে অরণ্যভূমিকে নির্ভর করে মানুষ তার জয়যাত্রার রথ এগিয়ে নিয়ে চলেছিল আমাদের প্রয়োজনে সেই অরণ্যভূমিকে ধ্বংস করেছি। আজকে প্রকৃতি ভারসাম্যহীন, মানুষ হাহাকার করছে, এই রকম অবস্থায় আজকে সারা বিশ্বের মানুষ যুগ যুগ আগে ফেলে আসা সেই অরণ্যভূমির দিকে তাকাচ্ছে এবং আওয়াজ তুলছে যে আমাদের ফিরিয়ে দাও সেই অরণ্য আজকে বিজ্ঞানিরা বলেছেন যে পৃথিবী উপকৃত হচ্ছে, খরা বন্যা গোটা পৃথিবীর মানুষের নিত্য সহচর, আজকে ভূমি ক্ষয়ে সমুদ্র বক্ষ ভরাট হচ্ছে। ভারতবর্ষের যদি হিসাব দেখি তাহলে দেখব ১৯৮৩ সালে ভারতের একটা পরিসংখ্যান হচ্ছে প্রতি বছর ৫৩৪৪ মিলিয়ন টন ভূমিক্ষয় হয়। ১৯৮৫ সালে হিসাব হচ্ছে ভারতের প্রায় ৫১ ভাগ ভূমি ক্ষয়ের কবলে পড়েছে। ক্ষয় কিভাবে বেড়ে চলেছে। আজকে সারা ভারতবর্ষকে গোটা বিশ্বের সঙ্গে মিলিয়ে নিতে হবে। বিজ্ঞান কংগ্রেস এই অভিমত প্রকাশ করেছেন যে বিধ্বংসের সময় আগত। এই অবস্থায় আমাদের সরকার যে কর্মসূচী গ্রহণ করেছেন ব্যর্থতা কোথাও থাকতে পারে, কিন্তু সাফল্যকে এড়িয়ে যাওয়া যায় না, সেই ব্যর্থতাগুলি কাটার জন্য আপনাদের সাহায্য কামনা করব, এই বিষয়ে আপনাদের হাত সম্প্রসারিত করবেন। কিন্তু এটা ভাবতে হবে আজকে পরিবেশ রক্ষার জন্য যে বনভূমি দরকার সেই ভূমি আমাদের নেই, ভারতবর্ষের নেই।

**[5.40-5.50 P.M.]**

ভারতবর্ষেও নেই। আমাদের পশ্চিমবাংলায় মাত্র ১৩ ভাগ আছে, সারা ভারতবর্ষে ২৩ ভাগ আছে। সেই বনভূমিই আজকে বাস্তবে ভূমি ক্ষয়ের কারণ এবং কিছু কিছু জমি বেআইনী দখল হয়ে যাবার ফলে সেটা আরো কমে গেছে। কাজেই আমাদের সীমাবদ্ধ ক্ষমতায় অর্থনৈতিক দিকটা যেমন আছে, তেমনি বনসৃজন ক্ষমতাও আজকে সীমাবদ্ধতার মধ্যে এসেগেছে বনভূমি সীমিত হয়ে যাবার ফলে সেটা আরো কমে গেছে। কাজেই আমাদের সীমাবদ্ধ ক্ষমতায় অর্থনৈতিক দিকটা যেমন আছে, তেমনি বনসৃজন ক্ষমতাও আজকে সীমাবদ্ধতার মধ্যে এসেগেছে। বনভূমি সীমিত হয়ে যাবার ফলে — এই অবস্থার পটভূমিতে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বন সংরক্ষণ রক্ষা করার জন্য ব্যয় বরাদ্দের দাবীকে বিচার বিশ্লেষণ করতে হবে এবং বন নিগমের উন্নয়ণমূখী কর্মসূচীগুলিকে বিচার বিশ্লেষণ করাতে হবে। আমাদের সরকারের মূল লক্ষ্য হচ্ছে চারিদিক সবুজে পরিণত করা। আমাদের সীমাবদ্ধতা

সত্ত্বেও আমরা সারা পশ্চিমবাংলায় এই দৃষ্টিভঙ্গী নিয়ে চলেছি এবং এই দৃষ্টিভঙ্গী সামনে রেখে বন বিভাগ বহুমুখী কর্মসূচী গ্রহণ করেছে। আমাদের প্রধান কর্মসূচী হচ্ছে যা বন আছে তাকে রক্ষা করতে হবে এবং যে বন ক্ষয়প্রাপ্ত হয়ে গেছে সেখানে পুনরায় গাছ লাগিয়ে নতুন করে বনসৃজন করতে হবে এবং ক্ষয়প্রাপ্ত যে জমি সরকারে ন্যস্ত আছে সেই জমিতে বনসৃজন করতে হবে। সমাজ ভিত্তিক বন সৃজন প্রকল্পের উপর আমাদের সব চেয়ে বেশি গুরুত্ব দেওয়া হয়েছে। মাননীয় বিরোধী দলের সদস্য একটু আগে যে কথাগুলি বলে গেলেন — আমি তাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৫২ সালে জাতীয় বন নীতিতে সমাজ ভিত্তিক বনসৃজন কর্মসূচী গ্রহণ করা হয়েছিল। ১৯৭৭ সাল পর্যন্ত আপনারাই এখানে সরকারে ছিলেন এবং ভারত সরকারেও আপনারাই ছিলেন। তখন আপনারা কি কর্মসূচী গ্রহণ করেছিলেন? আপনারা এই বিষয়ে কি অগ্রগতি ঘটাতে পেরেছিলেন, তার একটাও নজির দেখাতে পাববেন? সমাজ ভিত্তিক বন সৃজন প্রকল্পে ভারত সরকার প্রয়োজনীয় অর্থানুকূল্য কি দিয়েছিলেন? দেন নি। তাই কোথাও অগ্রগতি ঘটেনি। বন বিভাগে বন সৃষ্টি হয়েছিল? মানুষের সহযোগিতায় আজকে অগ্রগতি ঘটেছে। বিভিন্ন সময়ে সরকার পক্ষ থেকে স্লোগান দেওয়া হয়েচে এবং সেই স্লোগান মানুষের স্বার্থে তাদেরই সহযোগিতায় দেওয়া হয়েছে। তাই মানুষ সমাজ ভিত্তিক বনসৃজনে এগিয়ে এসেছে। বিগত ১০ বছরের কর্মসূচী উল্লেখ করলেই আপনারা দেখতে পাবেন — ২ লক্ষ ৩০ হাজার হেক্টর জমিতে সমাজ ভিত্তিক বন সৃজন হয়েছে। আর ১৯৪৭ সাল থেকে ১৯৭৬/৭৭ সাল পর্যন্ত আপাদের আমলে কত হয়েছিল? ১ লক্ষ ১৬ হাজার ৮৮৬ হেক্টর। অর্থৎ প্রতি বছর গড়ে ৮৯৪ হেক্টর জমিতে বন সৃজন করেছিলেন। আর আমাদের আমলে ১৪ বছরে বন বিভাগের এই অগ্রগতি ঘটেছে গণসংস্থাগুলিকে বনের সঙ্গে যুক্ত করা হয়েছে। মানসবাবু মেদিনীপুরের আড়াবাড়িতে আড়াই হাজার হেক্টর বনভূমি আপনারাই নিঃশেষ করে দিয়েছিলেন। সেই আড়াবাড়িতে আজকে বনসৃজন হয়েছে। এই বনসৃজনের সঙ্গে ৫০০ পরিবার যুক্ত হয়েছে। প্রত্যেকটি পরিবার ৫০০ টাকা করে তাদের অংশ পাচ্ছে সরকাররে কাছ থেকে। এটা কি অস্বীকার করতে পারবেন? দীঘা রোড সাইড প্ল্যানটেসন হয়েছে — এটা অস্বীকার করতে পারবেন? পশ্চিমবাংলার প্রতিটি গ্রামে এই ভাবে অগ্রগতি ঘটেছে। স্যার আমি পুরুলিয়ার মানুষ। পুরুলিয়া জেলা ছোটনাগপুরের মালভূমির অন্তর্গত ছিল। ১৯৫৬ সালে পশ্চিমবঙ্গে আসে। আমরা সেই সময় অন্য বিশেষ কিছু সম্পদ নিয়ে আসতে পারিনি। আমরা কেবল শাল, পিয়াল, মহুয়ার জঙ্গল নিয়ে আসতে পেরেছিলাম। আর আপনারা ১৯৭৭ সাল পর্যন্ত সেইগুলিকে শেষ করে দিয়েছিলেন। বিরোধী দলের নেতা ১৯৭৭ সাল পর্যন্ত সেইগুলিকে শেষ করে দিয়েছিলেন। বিরোধী দলের নেতা ১৯৭২ সালে মানবাজারে জনসভা করতে গিয়েছিলেন।

সেদিন চোখ ঘুরিয়ে চারিদিকে চেয়ে দেখেছিলেন যে ধু ধু করছে সব ফাঁকা মাঠ। আর সেই জায়গায় আজকে তাঁকে বা বিরোধীদলের যে কোন সদস্যকে আহ্বান জানাচ্ছি যে আসুন সেখানকার অবস্থা কি। পুরুলিয়ার মানবাজারে হুড়া দিয়ে কিম্বা বাঁকুড়া দিয়ে আসুন, দেখবেন চারিদিকে সবুজ বনানী। সেখানকার সাধারণ মানুষ এবং এমনকি গ্রামের মহিলারা পর্যন্ত এই সবুজ বনানী সৃষ্টি করতে আগ্রহী হয়েছেন। সেখানে সরকার থেকে না পেলেও তারা নিজেরা চারা তৈরী করে চারিদিকে গাছ লাগাচ্ছেন।

(এই সময় মাইক বন্ধ হইয়া যায়)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন ও পরিবেশ দপ্তরের উত্থাপিত বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশান সমর্থন করে আমি কয়কটি কথা আপনার

মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমরা জানি সামগ্রিকভাবে পৃথিবীর মানুষ এই পরিবেশ দপ্তর সম্বন্ধে জানতে অনেক বেশী আগ্রহী। মানুষ আজ পরিবেশ সম্পর্কে সচেতন হতে চেষ্টা করছে। পরিবেশ দূষণ হলে তার কুফল কি কি হতে পারে সে সম্পর্কে আগে আমাদের দেশের মানুষের সম্যক ধারণা ছিল না। মানুষ এখন এ সম্পর্কে সচেতন হতে শুরু করেছে। আমি প্রথমেই বলব, মাননীয় মন্ত্রীমহাশয়, আপনার পরিবেশ দপ্তরের প্রতি রাজ্যসরকার তেমন গুরুত্ব দিচ্ছেন না। আপনার পরিবেশ দপ্তরের যে ভলিউম অব ওয়ার্ক, আপনি যা করবেন বলে ভাবছেন, যে পরিমাণ কাজের মাপ আপনার পরিবেশ দপ্তরের হওয়া উচিত সে তুলনায় আপনার বরাদ্দ খুব অল্প বললেও অত্যুক্তি হয়না। আপনাকে আমি প্রথমে মনে করিয়ে দেব আপনি জানেন কিনা জানি না, ১৯৮৩ সালে এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একটা এ্যাডমিনিষট্রেটিভ রিফরমস কমিটি তৈরী করেছিলনে। সেই এ্যাডমিনিষট্রেটিভ রিফরম কমিটিতে সদস্য ছিলেন ডঃ অশোক মিত্র, সোমনাথ চ্যাটার্জি, রথীন সেনগুপ্ত। তারা ৯১টি রেকমেনডেসান করেছিলেন রাজ্য সরকারের কাছে, তাতে একটা খুব পাওয়ারফুল রেকমেনডেসন ছিল। আপনারা পরিবেশ দপ্তর স্বাস্থ্য দপ্তরের সঙ্গে এক করে যুক্ত করতে হবে। কারণ হেলথ এবং এনভারমেন্ট দুটি যদি পাশাপাশি একসঙ্গে রাখা না যায় — পরিবেশের সঙ্গে স্বাস্থ্যের ব্যাপার এতো কো-রিলেটেড, Health and environment – both are corelated to each other. এ্যাডমিনিষট্রেটিভ রিফরমস কমিটির দেওয়া রিপোর্ট ১৯৮৩ সালের এপ্রিল মাসে সরকারের কাছে সাবমিট করা হয়েছিল কিন্তু তার ইমপ্লিমেনটেসান এই সরকার করলেন না। তার ফলে আপনার পরিবেশ দপ্তরের কাছে মানুষের যে প্রত্যাশা সেই প্রত্যাশা আপনি পূরণ করতে পারছেন না। এনভায়রমেন্ট সম্বন্ধে অনেকগুলি এ্যাক্ট আছে (1) Water (Prevention and Control of Pollution) Act, 1974 (2) Air (Prevention and Control of Pollution) Act, 1981 (3) Bengal Smoke Nuisance Act, 1905 (4) Water (Prevention and Control of Pollution) Cess Act, 1977 এবং ১৯৮৬ সালে এনভায়রনমেন্ট প্রটেকসান এ্যাক্ট আপনি করেছেন। এটা হয়েছিল মূলতঃ ১৯৭২ সালে ষ্টক হোমে ইউ. এন. ও'র যে বৈঠক হয়েছিল তাতে সারা পৃথিবীর মানুষকে পরিবেশ সম্বন্ধে সচেতন করার জন্য এ্যালার্ট করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছিল। তারই পদক্ষেপ হিসাবে পশ্চিমবাংলায় আপনারা এটা করার চেষ্টা করেছেন।

কিন্তু আপনার যুক্তির সঙ্গে বাস্তবের পার্থক্য হচ্ছে কোথায়? আপনি একদিকে বলেছেন যে সবুজকে বাড়াতে হবে, আর একদিকে রডন স্কোয়ার কমপ্লেক্সএর পরিকল্পনা তৈরী করছেন, সবুজ ধ্বংস করছেন। বাণিজ্য কমপ্লেক্স হবেনা, এখন ঠিক হয়েছে সাংস্কৃতিক অডিটোরিয়াম তৈরী হবে, কার পার্কিং তৈরী হবে। পরশুদিন আর্বান ডেভেলপমেন্ট বাজেট একথা ঘোষণা করা হয়েছে। অর্থাৎ গ্রিনারিজ অব ক্যালকাটা আর বিইং ড্রেসট্রয়েড। আপনি এনভারমেন্ট মন্ত্রী। এনভারমেন্ট মন্ত্রী হিসাবে আপনাকে আগেও বলেছিলাম যে এখানে আপনি একটা ইস্যু তৈরী করুন। কলকাতার বুকে পার্কগুলির সবুজকে ধ্বংস করা হচ্ছে। আজকে কলকাতার সবুজকে ধ্বংস করে ওখানে যদি কালচারাল কমপ্লেক্স করা হয় তাহলেও পার্কের মধ্যে কার পার্কিং জোন করতে হবে। একদিকে সবুজকে ধ্বংস করা হচ্ছে, আর একদিকে চিড়িয়াখানার কাছে হোটেল তৈরী করছেন। এই যে তাজ হোটেলে, এই পাঁচ তারা হোটেল করতে গেলে, ইন্দিরা গান্ধী যখন বেঁচে ছিলেন, তিনি বলেছিলেন যে চিড়িয়াখানার কাছে বড় হোটেল হলে মরশুমী পাখী যেগুলি আসে তাদের অসুবিধা হয়। জু'এর কাছে এতবড় হোটেল যদি থাকে তাহলে সেখানকার পরিবেশ অনেক বেশী কোলাহলপূর্ণ হয় এবং তাতে জু'এর বিউটি সেটা নষ্ট হয়ে যায়। কাজেই সেখানে হোটেল করা উচিত নয়। তারপরে

টাটার সঙ্গে আপনারা কি গোপন লেনদেন করলেন, এতবড় হোটেল চিড়িয়াখানার পাশে আন্ডারহ্যান্ড করে তৈরী করে তৈরী করা হল। সুতরাং আপনাদের কাছে যা প্রত্যাশিত তা পাচ্ছিনা। আজকে চিড়িয়াখানা এক্সপ্যান্ড করতে হবে।এর এক্সটেনশান ইজ ভেরি মাচ নেসেসিটি। আপনি দুটো জায়গার কথা ভেবেছেন। একটা হচ্ছে, চিড়িয়াখানাকে কলকাতা থেকে সরিয়ে নিয়ে গিয়ে ইস্টার্ন মেট্রোপলিটন বাই পাসে করার কথা ভাবছেন। তানাহলে শাকরাইলে হাওড়ার কোন একটা জায়গার কথা ভাবছেন। আপনাকে সেকেন্ড জু করার কথা ভাবতে হচ্ছে। কারণ একজিস্টটিং জু এক্সপ্যানন্ড বা এক্সটেনশান করার ব্যাপারে আপনার কোন ক্যাপাসিটি নেই। এটাতে এতবেশী পরিবেশ দূষণের ফলে পশুপাক্ষীরা সাফোকেটিভ ফিল করছে। তারা মুক্ত আবহাওয়ার মধ্যে ফিরে যেতে পারে। আজকে কলকাতার একজিস্টিং জু যদি দেখি তাহলে দেখবো যে সেখানকার পশুপাক্ষী যা আছে তাদের সেখানে রাখা যাচ্ছে না। এছাড়াও কলকারখানা বিগ ইন্ড্রাস্ট্রিগুলি পরিবেশ দূষণ করছে। পলিউশানের ব্যাপারে আপনাদের একটা ওয়েস্ট বেঙ্গল পলিউশান কন্ট্রোল বোর্ড বলে একটা বোর্ড হয়েছে এবং তার রিপোর্ট আমার কাছে আছে। এছাড়াও আপনারা আর একটি বই সরকার থেকে পাবলিসড করেছেন, সেটা হচ্ছে Management of Hazardous chemicals and pesticides from Selective Industries in West Bengal. যেটাকে আপনি কৃতিত্বের বই বলে দাবী করছে। এই বইগুলি পড়ে দেখেছি যে ১০০টি বিগ ইন্ডাস্ট্রির বিরুদ্ধে আপনি পলিউশান হ্যাজার্ড করাব জন্য তাদের বিরুদ্ধে মামলা করেছেন। আপনি ১০০টা বড় শিল্পের বিরুদ্ধে মামলা করেছিলেন কিন্তু আজ পর্যন্ত কাউকে কনভিক্ট করতে পারছেন না। আপনার রেশিও অত্যন্ত কম। আপনি মামলা দায়ের করেছেন, যে যে কনডিশান ফিল আপ করে এক একটা কারখানা চালু হওয়া উচিত, সেই মামলাগুলি দায়ের করার পর পরবর্তীকালে যে প্রাওরিটি দিয়ে এই মামলাগুলি দেখা দরকার ছিল তা আপনি দেখছেন না। আপনার দপ্তর ১০০টি এই রকম ইনডাস্ট্রির বিরুদ্ধে মামলা চালু করেছে কিন্তু মাত্র ৩ জনের বিরদ্ধে প্রোসিকিউশান হয়েছে। আপনি কাউকে কনভিকশান করতে পারছেন না। তার কারণ আপনার দপ্তরে এই বড় কারখানার মালিকদের সঙ্গে আবার সেই একই কথা বলতে হচ্ছে, আন্ডারহ্যান্ড ডিলিং হচ্ছে। এর ফলে মামলাগুলি কিছুদিন চলার পরে একটা টাকা পয়সার লেনদেন হচ্ছে এবং তার ফলে কিছু করতে পারছেন না। আজ পর্যন্ত আমরা দেখেছি না যে একটা বড় ইন্ডাস্ট্রি সম্পর্কে পরিবশে দূষণ করছে বলে তাদের শাস্তি হল। তা যদি করতে পারতেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ অন্ততঃ একটু বিশ্বাস করতে পারতো যে আপনার আমলে আপনি খুব ফার্মলি এবং স্ট্রিক্টলি দপ্তরকে নিয়ন্ত্রণ করছেন। আপনি নিশ্চয়ই এটা মানবেন যে আমাদের মূলতঃ তিনটি কারণে পলিউশান হয় — এয়ার পলিউশান, স্মোক পলিউশান এবং ওয়াটার পলিউশান। আমি আপনাকে এবং মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাতে চাই যে বাতাস থেকে যে দূষণ হয় সেই দূষণের ফলে কি কি রোগ হতে পারে এবং মানুষকে সেই ভাবে সচেতন করতে হবে।

আজকে রিপোর্টে বলছে যে হেল্থ হ্যাজার্ড হতে পারে। ভেকিউলার পলিউশন, আমাদের কলকাতার রাস্তায় যানবাহনের ওপর কোন নিয়ন্ত্রণ নেই, ধোঁয়া বেরোচ্ছে সেই ভেকিউলার পলিউশন থেকে কী কী রোগ হতে পারে, একটা বলছে adverse effect on the central nervous system. একটা বলছে লিভার এবং কিডনি ড্যামেজ হতে পারে, একটা বলছে mental health effects in children and abnormalities in fertilety and pregnancy হতে পারে, বলছে reduced lung functioning হতে পারে আর বলছে increased susceptebility of respiratory infection অর্থাৎ এত ভয়ঙ্কর ভয়ঙ্কর

মারাত্মক রোগ আজকে ভেকিউলার পলিউশন থেকে কলকাতা শহর সহ সারা পশ্চিমবাংলায় যান বাহন থেকে মানুষের শরীরে যে বিষ ঢুকে যাচ্ছে, এটাকে আজকে নিয়ন্ত্রণ করতে পারা যাচ্ছে না। পাবলিক ভেহিকলস্ ডিপার্টমেন্ট থেকে কলকাতা শহরে মাঝে মাঝে আমারা দেখি কিছু কিছু ট্রফিক থেকে গাড়িগুলোকে দাঁড় করানো হচ্ছে এবং ধোঁয়া কী ভাবে বেরোচ্ছে, সেইগুলো চেক করা হচ্ছে। কিন্তু প্রকৃত অর্থে এইগুলো সমস্ত আই ওয়াশ। আপনি এখনও যদি উত্তর কলকাতার বি টি রোডের উপর দিয়ে যান, আপনি গাড়ির জানার কাঁচ নামিয়ে যেতে পারবেন না, প্রচণ্ড দূষণ, তার থেকে ধোঁয়া নির্গমন, এইগুলো সারা পশ্চিমবাংলা ব্যাপী ভীষণ ভাবে ঘটছে। মোটর ভেহিক্লস ডিপার্টমেন্টের কছে দায়িত্ব থাকলেও সেই দায়িত্ব তারা ঠিক ভাবে পালন করতে পারছে না। এরপর আমি যে বিষয়ে যাবো, মিউনিসিপ্যালিটিতে আজকে জল নিষ্কাষণের ব্যবস্থা নেই। আজকে জলগুলো দুষিত হচ্ছে, আজকে আপনি জানেন যে জল থেকে আর্সেনিক মিক্সড ওয়াটার, তাতে বলছে যে মালদহ, মুর্শিদাবাদ এবং পশ্চিম দিনাজপুরে দু লক্ষ মানুষ আক্রান্ত হয়ে আছে আর্সেনিক মিশ্রিত জল খেয়ে। টুল্যাক্স অব পিপল আর এ্যাফেকটেড। এই বিষয়ে একটা আর্টিকেল বেরিয়েছিল কিছুদিন আগে সানডে ম্যাগাজিনে যে দু লক্ষ লোক আর্সেনিক মিক্সড ওয়াটারে আজকে এ্যাফেকটেড হয়েছে। আমরা ভূপালের টক্সিক গ্যাস দুর্ঘটনা সম্বন্ধে জানি, তাতে মানুষের কী ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছিল তাও জানি। কিন্তু আজকে সেম জিনিয হচ্ছে পশ্চিমবঙ্গে, এই তিনটি জেলাতে আর্সেনিক মিক্সড ওয়াটার খাবার ফলে, আজকে পশ্চিমবাংলার মানুষের মধ্যে সেই সচেতনতা তৈরী হতে পারছে না। আর আপনার ছোট দপ্তর, স্বভাবতঃই আপনার পক্ষে এই বিরাট কর্ম যজ্ঞে কাজ করার মত ক্যাপাসিটি কম এবং আপনি এটাও জানেন যে স্যুয়েজ এবং ট্রিটমেন্ট ফেসিলিটিজ যেটা বলে সেটা এই টোটাল মিউনিসিপালিটির মধ্যে পশ্চিমবাংলায় ২০ থেকে ২৫টা মিউনিসিপালিটিতে আছে। তাও ৫০ পার্সেন্টের কম. এই রকম একটা পরিস্থিতিতে আপনি কি পরিবেশ দপ্তর চালাবেন আমরা বুঝতে পারছি না। কারণ একটা রিপোর্টে বলছে যে পশ্চিমবাংলায় এত নদী আছে, সব নদীর জল দুষিত। each and every river একটাও নদীর জলকে আপনারা দূষণ থেকে মুক্ত করতে পারেননি। রাজীব গান্ধী গঙ্গা এ্যাকশন প্লানের মধ্যে দিয়ে আজকে কিছু কিছু এলাকাকে দুষণ মুক্ত করার চেষ্টা করেছিলেন, কিছু কিছু মিউনিসিপ্যাল টাউনকে, কিন্তু অপনার দপ্তরের অধীনে পশ্চিম বাংলাতে একটাও নদী আপনি আজকে করতে পারেননি, যে নদীর জলের মধ্যে দূষিত জীবাণু নেই। কারণ এটাও আপনার দপ্তরের একটা বিরাট ব্যর্থতা। এরপরে আমি বলবো, আপনার মফস্বল শহরগুলোতে ডোমেস্টিক গার্বেজ ফেলার যে ন্যূনতম ব্যবস্থা তা আপনি করতে পারেননি। যদি সরকার এটা ন্যূনতম ভাবে করতো, ডোমেস্টিক গার্বেজ, বাড়িতে যে ময়লাগুলো জমে, এইগুলোকেও ক্লিয়ার করার জন্য, এই গুলোকে প্রপারলি প্লেস্‌ড এ্যান্ড রিমুভ এইটুকু করতে পারার যদি পরিকল্পনা দিতে পারতাম, তাহলে বুঝতে পারতাম যে আপনার দপ্তরের পক্ষ থেকে একটা বড় কাজ কিছু করতে পেরেছেন। আপনার ডিপার্টমেন্ট থেকে দুটো পাবলিকেশন বেরিয়েছে, আপনি বার করেছেন, State of Envieronment in West Bengal published in June, 1985. আর একটা যেটা বলতাম Management of Hazardous Chemicals and Plants' Safety in some selected industries in West Bengal published in December., 1986. আপনাকে জানাতে হবে এত দ্রুত পরিবেশ সম্পর্কে মানুষের ভাবনা চিন্তা এত দ্রুত পরিবর্তন হচ্ছে, তার তুলনায় আপনি দুটো বই পাবলিশ করে এখন ভীষণ ভাবে দেখাতে চাইছেন যে যোগ্যতার সঙ্গে কিছু কাজ করেছেন, তা কিন্তু আপনি পারেননি।

**[6.00 - 6.10 P.M.]**

এরপর আমি আসব শব্দ দূষণের কথায়। কলকাতার রাস্তায় গাড়ির ইলেকট্রিক হর্ন প্রচণ্ডভাবে সাউন্ড পলিউশন ঘটাচ্ছে এবং আমরা জানি বিভিন্ন জায়গায় সাউন্ড পলিউশন মানুষের হার্ট এ্যাটাকের কারণ হয়েছে। এখন শব্দ মাপার যন্ত্র বেরিয়েছে এবং তা বলে দিচ্ছে হর্ণ কতদূর পর্যন্ত বাজাতে পারবে। কিন্তু এখনো পর্যন্ত আপনার দপ্তর এখানে সে ব্যবস্থা করতে পারেনি। সাউন্ড পলিউশন একটা মানুষের মনে ও শরীরে খুবই খারাপ প্রভাব ফেলতে পারে। আজকে শব্দ দূষণ রোধের ক্ষেত্রে আপনার দপ্তর ঠিক একই রকম ভাবে ব্যর্থ হয়েছে। সেই কারণ আজেকে আমরা যদি বৃহত্তরভাবে, বিস্তারিতভাবে এই দপ্তর সম্পর্কে আলোচনা করে দেখি তাহলে দেখব যে, জল দূষণ হচ্ছে — ডোমেস্টিক ওয়াটার, ইন্ডাস্ট্রিয়াল ওয়াটার এ্যান্ড এগ্রিকালচারাল ওয়াটার দূষিত হচ্ছে। জল দূষণ বা বায়ু দূষণ মুক্ত করতে কোন পজিটিভ স্টেপ নেওয়া হচ্ছে না। শব্দ দূষণ প্রতিহত করে কোন দূষণ মুক্ত পরিবেশ সৃষ্টি করার কোন চেষ্টা করা হচ্ছে না। সুতরাং সব মিলিয়ে গ্রামাঞ্চলে পরিবেশ সম্পর্কে মানুষকে সচেতন করবার পরিকল্পনা এবং উদ্যোগ আপনার দপ্তরের কাছে প্রত্যাশিত ছিল, কিন্তু সে প্রত্যাশা আপনি পুরণ করতে পারেন নি। মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েত গুলিতে এবিষয়ে আপনার আইন আছে যে, নতুন কোন ছোট ফ্যাকট্রি করতে গেলে বা কোন ফ্যাক্ট্রি এক্সপানশন করতে গেলে মিউনিসিপ্যালিটি বা পঞ্চায়েতের কাছ থেকে ক্লিয়ারেন্স নিতে হবে। কিন্তু কোথায় ক্লিয়ারেন্স? আজকে যত্র তত্র সমস্ত কিছু ইচ্ছে মত গজিয়ে উঠছে। অর্থাৎ যে সচেতনতা বৃদ্ধি করা দরকার ছিল আপনার দপ্তরের মাধ্যমে, সে কাজ আপনি করতে পারেননি। আপনি এর আগের বার বলেছিলেন, পুরুলিয়ায় লায়ন পার্ক করবেন, লায়নস্ সাফারি প্রজেক্ট ইন পুরুলিয়া। সেই লায়ন্স সাফারি পার্কের কি হল? আগের বছর আপনার বাজেট বক্তৃতার মধ্যে ছিল — বাজেট বক্তৃতার মধ্যে একটা এ্যানাউসমেন্ট করে দেন এই এই করবেন বলে, কিন্তু কিছুই করেন না, পরের বছর আবার বাজেটের সময় যখন সেগুলি রেইস্ করা হয় তখন আপনি সভাকে কিছুই অবহিত করতে পারেন না। এই হাউসের মধ্যে আপনি ঘোষণা করেছিলেন, পুরুলিয়ায় লায়ন্স সাফারি পার্ক করবেন। সেই লায়ন্স সাফারি পার্ক হয়নি। দ্বিতীয় চিড়িয়াখানা করবেন বলে আপনি মনস্থির করেছিলেন, কিন্তু সেই দ্বিতীয় চিড়িয়াখানার ইনফাস্ট্রাকচার এখনো পর্যন্ত তৈরী হয়নি। এনভাইরনমেন্ট সম্পর্কে আমি আপনাকে দোষ দিচ্ছি না, কারণ একটা রাজ্য সরকারের সামগ্রিক দৃষ্টিভঙ্গীর ওপর এটা নির্ভর করে। পরিবেশ সচেতনতা সম্পর্কে শহরের মানুষ এখন কিছুটা কনসাস্ হয়েছে, কিন্তু গ্রামের মানুষের এখনও পর্যন্ত ধ্যান ধারণা, সম্যক্ জ্ঞান হয়নি। পরিবেশ দপ্তর নিয়ে রাজনীতি করার প্রবণতা আমাদের নেই। পরিবেশ দপ্তর এমনই দপ্তর যার সাহায্যে সুস্থ আবহাওয়ায়, সুস্থ পরিবেশে মানুষ বেঁচে থাকবে। বৃক্ষ রোপন কর্মসূচী অনুযায়ী একদম কোন কাজ করছেন না, তা আমি বলব না। কিন্তু আপনি জঙ্গলকে শুধু আয়ের উৎস হিসাবে দেখবেন না। আপনার কাছে আমার অনুরোধ সুষ্ঠু প্রাকৃতিক ভারসাম্য রক্ষার কাজে জঙ্গলকে ব্যবহার করুন। এটা করতে পারলে পরিবেশের মধ্যে একটা ইউনিফরমিটি, একটা সমতা বজায় থাকবে। যারা পরিবেশ দূষণ করছে, আপনার আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে এয়ার পলিউশন করছে — যে সমস্ত শিল্প মালিকরা — তাদের বিরুদ্ধে কঠোর মনোভাব নিন। আপনি কি একটাও এরকম ঘটনা দেখাতে পারবেন যে, পরিবেশ রক্ষার স্বার্থে উদাহরণ-স্বরূপ কোথাও একটা একজেম্পলের পানিসমেন্ট দিতে পেরেছেন? কতগুলো মামলা রুজু করলে — তাতে ওদের কিছু যায় আসে না। আপনি হয়ত এখানে হিসাব দেবেন যে, ৫০টি মামলা রুজু করেছেন। কিন্তু এ'সব মামলায় কিছু যায় আসে না শিল্প মালিকদের, তারা মামলায় দিনের পর দিন নেয় কোর্টে গিয়ে, আর আপনার ডিপার্টমেন্টাল অফিসাররা ইক্যুয়ালি ক্যালাস্ তাদের সিনসিরিয়টির ব্যাপারে এগুলিকে সেভাবে তারা

গুরুত্ব দিয়ে দেখতে চায় না। কারণ তারা জানে এগুলি দেখা না দেখা সমান। মন্ত্রীর ঘরে কিম্বা আরো ওপরে গিয়ে এসব মামলার আন্ডারহ্যান্ড ডিল হবে, মামলা তুলে নেওয়া হবে। সুতরাং সমস্ত দিক বিবেচনা করে আজকে একদিকে সবুজকে ধ্বংস করবো, গ্রিনারিজ অফ দি সিটি উইল বি ডেসট্রয়েড আর একদিকে সবুজকে বাঁচানোর কথা বলবো এইরকমভাবে হয়না। সুতরাং পরিবেশ দপ্তরের জন্য আপনি আরো টাকা, আরো বাজেট বরাদ্দ বৃদ্ধি করান এই সাজেসন আপনাদের কাছে রইল। এটা একটা ছোট পরিকল্পনা নয়। শ্রীমতী মানেকা গান্ধী যিনি পরিবেশের সঙ্গে যুক্ত তাঁর সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী চিড়িয়াখানায় যেতে যত বেশি তৎপর আপনার পরিবেশ দপ্তরের জন্য অর্থ বৃদ্ধি করতে ততবেশি তৎপর হতেন পরিবেশ সচেতনতা বৃদ্ধি করতে তাহলে আরো সদর্থক পদক্ষেপ গ্রহণ করতে পারতেন। তারপর দেখছি, আপনার যা বাজেট, রিভাইজ্‌ড বাজেট য্যাকচুয়াল বাজেট তাও সব সময় খরচ করতে পারছেন না। নন-প্ল্যান এক্সপেন্ডিচারে যা আছে তার থেকেও বেশি মাহিনা দিচ্ছেন, মাথাভারী প্রশাসনের জন্য কিছুই হচ্ছে না। প্ল্যান বাজেটের কিছু টাকা আপনার খরচ হয়নি। অপনি কি করবেন? পরিবেশের গুরুত্ব আমরা নিশ্চয়ই দিতে চাই। এখন পর্যন্ত আপনার দপ্তরের যে অগ্রগতি সেই অগ্রগতি দেখে আপনাকে সমর্থন করবার মতন কোন কারণ নেই, কিন্তু সমর্থন করতে আমরা আগ্রহী এই কারণে যে এই দপ্তর প্রকৃত অর্থে মানুষের স্বাস্থ্য সম্পর্কে যুক্ত এবং সেখানে যখন এইরকম একটা পরিস্থিতি সেক্ষেত্রে আমার মনে হয় আপনি অত্যধিক সচেতনতার সঙ্গে এই দপ্তরকে গুরুত্ব সহকারে দেখুন মানুষের কাছে পৌঁছনোর জন্য। আপনি মানুষকে সামিল করুন, পরিবেশ সচেতনতা সম্পর্কে আলোচনাচক্র, সেমিনার আরো বেশি অরগ্যানাইজ করুন; জেলায় জেলায় পঞ্চায়েত সমিতির অধীনে গঠনমূলক আলোচনার মধ্য দিয়ে মানুষকে সজাগ করুন। এখনও মনে রাখতে হবে আমরা যে রাজ্যে বাস করি সেখানে খাটা পায়খানা আছে, মানুষকে মাথায় করে নাইট-সয়েল ক্যারি করতে হয় আপনারা সরকারে থাকার ১৪ বছর পরেও। সুতরাং এই অভিশাপ আমাদের আছে। এখনও আপনারা আর্বর্জনা সরিয়ে ফেলে গ্রামাঞ্চলকে পরিচ্ছন্ন বা পরিবেশ দূষণমুক্ত করতে পারেন। বৃক্ষরোপণ কর্মসূচী সারা বছরের কর্মসূচী হিসাবে রাখতে হবে। এক সপ্তাহ কর্মসূচী নিয়ে টি ভিতে দেখানো হচ্ছে যে বৃক্ষরোপণ কর্মসূচী পালন করছেন। সেটা আপনি করুন, তাতে আমার কোন আপত্তি নেই, এটা না করলে লোকে বুঝবে কি করে যে অম্বরীশবাবু কাজ করছেন। কিন্তু এই বৃক্ষরোপণ সারা বছরের জন্য করুন। এই দপ্তরকে সর্বদা সজাগ, সচেতন থাকতে হবে। কলকাতা শহরকে পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশী গুরুত্ব দেয়। ক্যালকাটা ইজ দি মোষ্ট পপুলেটেড সিটি ইন দি ওয়ার্ল্ড। সুতরাং এইরকম একটা পরিস্থিতির মাঝখানে দাঁড়িয়ে আপনার দপ্তরের কাজকর্মকে ভবিষ্যতে সমর্থন করবার ইচ্ছা রইল, এই বাজেট বরাদ্দে অন্তত ইচ্ছা নেই। আমরা পরিবেশ নিয়ে রাজনীতি করতে চাই না। পরিবেশ দূষণ মুক্ত হোক। সর্বোপরি আর একটি কথা বলি, পরিবেশের সাথে সাথে কাজের পরিবেশ তৈরী করুন। মাননীয় মুখ্যমন্ত্রীকে ১৪ বছর পর নেতাজী ইন্ডোর ষ্টেডিয়ামে কাজের পরিবেশ গড়ে তোলবার জন্য সভা-সমিতি করতে হয়েছে। আপনার দপ্তর ছোট আকারের হলেও পরিবেশ গড়ে তোলার যে মানসিকতা সেই মানসিকতা তৈরী করুন। আজকে কাজের পরিবেশ না থাকার জন্য পশ্চিমবাংলার অগ্রগতি সর্বত্র নষ্ট হয়ে গেছে, দপ্তরগুলো সব বিনষ্ট হয়ে গেছে, মাথাভারী প্রশাসন হয়ে গেছে, নন-প্ল্যান এক্সপেন্ডিচার গোটা বাজেটের টাকা খেয়ে যাচ্ছে। কর্মসূচীর ক্ষেত্রে গোটা সরকার স্থবির হয়ে গেছে এবং সেক্ষেত্রে আপনার দপ্তর ব্যতিক্রম নয়। সুতরাং কাজের পরিবেশ ফিরিয়ে আনুন এবং কাজে মনোনিবেশ করুন, ভবিষ্যতে সহযোগিতা করার চেষ্টা থাকবে। আপাততঃ এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে আমাদের আনীত কাট-মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.10–6.20 P.M.]**

**শ্রী শৈলেন্দ্র নাথ মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বনও পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই, মাননীয় বিরোধীদলের সদস্য বন ও পরিবেশ সম্পর্কে তাঁর বক্তব্য রেখেছেন। পরিবেশ দূষণের সম্পর্কে নিশ্চিন্তভাবেই কিছু সমস্যা আছে সেই সমস্যা সমাধান করাব ক্ষেত্রে সরকারী প্রচেষ্টা আছে। মাননীয় সুদীপবাবু সে ব্যাপারে তাঁর বক্তব্য রেখেছেন, কিন্তু বন দপ্তর সম্পর্কে মাননীয় সদস্য ডাঃ মানস ভুইঞা মহাশয় যে ভাবে তাঁর বক্তব্য রাখলেন, তাতে গোটা বক্তব্যের মধ্যে তিনি বার বার ঘুরিয়ে ফিরিয়ে একই কথা বলার চেষ্টা করলেন যে বনদপ্তর পশ্চিমবঙ্গে কিছুই করে নি। এই বনদপ্তর শুধু মাত্র কাঠ কাটে আর বিক্রি করে, কাঠ কাটার ক্ষেত্রে তাদের ভূমিকা আছে। আমি তাঁর সেই যুক্তিকে খন্ডন করে কয়েকটি কথা বলতে চাই। কারণ, বন এবং পরিবেশ এই ব্যাপারটির সম্পর্কে আমি মনে করি আমাদের দেশের আর্থ সামাজিক ব্যবস্থার মধ্যেই এর সুফল এবং কুফলগুলি চিহ্নিত আছে। কারণ পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বন দপ্তরকে আজকে গ্রামের মানুষের ঘরে পৌঁছে দিয়েছেন, সেটা নিশ্চিতভাবে আমরা সকলে স্বীকার করব। কারণ, আমরা, মাননীয় সদস্যরা বিভিন্ন সময়ে যদি পশ্চিমবঙ্গের কোন একটা জেলায় যাই তাহলে রাস্তার দুধারে বন দপ্তরের বিশাল কর্মযজ্ঞ দেখতে পাই, সেটা সকলের চোখেই পরিলক্ষিত হয়। কিন্তু মাননীয় বিরোধী দলের সদস্য সেই সাফল্যের কথাগুলি উল্লেখ করলেন না। তবে আমাদের প্রশাসনিক ত্রুটি কিছু আছে এটা নিশ্চিত, সবচেয়ে বড় যে ত্রুটি সেটা হল মানুষের আর্থিক ও সামাজিক অবস্থা খারাপ হওয়ার জন্য আজকে বনসৃজনের যে উৎসাহ দেখতে পাওয়া যাচ্ছে, আমরা ফল পাচ্ছি। কিন্তু বন রক্ষার ক্ষেত্রে সে রকম ফল আমরা পাচ্ছি না। আমি তথ্যের মধ্যে দিয়ে এ কথা বলতে পারি যে, আমাদের রাজ্যে সংরক্ষিত বন এলাকা ১১৮৭৯ বর্গ কিলোমিটার, যদিও সবটা ভাল বনাঞ্চল নয়, নিম্ন মানের আছে, বন সংলগ্ন গ্রাম এলাকাও আছে। এ ছাড়া ১৭৯০৭ বন এলাকা জবর দখল হয়ে আছে, বন দপ্তর রাজ্যের মানুষের সহযোগিতায়, পঞ্চায়েতের ব্যবস্থার মধ্যে দিয়ে আরও বনাঞ্চল বৃদ্ধি করে এবং রক্ষণাবেক্ষণ করার সঠিক ব্যবস্থা করেছে এটা আমরা নিশ্চিতভাবেই বলতে পারি। কারণ বন সৃজনের ক্ষেত্রে যদি আমরা তথ্যগুলি দেখি তাহলে দেখা যাবে যে ১৯৮৮-৮৯ সালে অন্যান্য জমিতে বন নিয়ে ১২২৭৯ টি চারা বিতরণ করে আমাদের বনাঞ্চলের নির্দিষ্ট যা টার্গেট ছিল ৪০২০০ হেক্টর, ১৯৮৯-৯০ সালে তা বৃদ্ধি করে ১৫৭৯১ করা হয়েছিল, ১৯৯০-৯১ সালে বাড়িয়ে ধার্য্য মাত্রা ১৯৫২০, ৪৫৮৩২৭ করা হয়েছে। এই ভাবে আজকে বন সৃজনের ক্ষেত্রে নিশ্চিতভাবে সাফল্যের দিকে চলেছে। সবচেয়ে বিশী যেটা আমাদের লক্ষ্য দেওয়া দরকার তা হল বন দপ্তরের সঙ্গে সঙ্গে আজকে পঞ্চায়েতের মধ্যে দিয়ে বন সৃজন, মানুষের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করা বন সম্বন্ধে মানুষের সচেতনতা, তাদের দারিদ্র দূরীকরণের ক্ষেত্রে আমরা যদি পবিকল্পনা গ্রহণ করি তাহলে বন কে আরও বেশী রক্ষা করতে পারব। মাননীয় মন্ত্রী যে কর্মসূচী রেখেছেন নানাভাবে বাঁশ এবং অন্যান্য গাছের চারা যদি বিতরণ করা হয়, মানুষ যদি আর্থিক সুবিধা পান তাহলে সুবিধা হবে। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন পঞ্চায়েতে নানান গাছের চারা বিতরণ করা হচ্ছে।

এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো বিভিন্ন জেলায় যেখানে যে ফলের চাষ ভাল হয় সেখানে সেই ফলের চাষ করে যদি অর্থনৈতিক উন্নতি করতে পারে সেখানে সেই ফলের গাছ জুলি তৈরী করে সেই জেলার মানুষকে বিতরণ করতে পারি তাহলে সেই এলাকার মানুষের অর্থনৈতিক ক্ষেত্রে উন্নতি সাধন করতে পারবো। আবার তার মধ্যে দিয়ে বনকে রক্ষা করার চেষ্টা

করতে হবে এবং তাতে নিশ্চিত ভাবে সাফল্য পেতে পারি। এর সঙ্গে সঙ্গে আমি আর একটা কথা বলতে চাই, মানস ভুইঞা এই ব্যাপারে বলেছেন, তবে একটু বাড়াবাড়ি করে বলেছেন যে বন নিধন চলছে, এই ব্যাপারে অমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বড় বড় বনাঞ্চল যেখানে তৈরী হয়েছে, রাস্তার দু-ধারে, রেল লাইনের দু-ধারে, নদীর দু-ধারে বিভিন্ন এলাকায় বন-সৃজন করে যে সমস্ত বড় বড় বনাঞ্চল তৈরী হয়েছে সেখানে সেই বড় বড় গাছগুলি কেটে নষ্ট করার একটা প্রবণতা রয়েছে। সেই ব্যাপারে নিশ্চিত সতর্কতার সঙ্গে দৃষ্টি দেওয়া দরকার। আর একটা কথা আমি বলতে চাই যে বিদ্যুৎ দপ্তরের সঙ্গে বন দপ্তরের একটা সংযোগ থাকা দরকার। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন রাস্তার ধারে বন দপ্তর বৃক্ষ রোপণ করে চলে যাচ্ছে এবং সেইগুলি বিরাট আকার ধারণ করছে এবং তার পাশাপাশি বিদ্যুৎ দপ্তরের তাদের লাইনগুলি থেকে গিয়েছে। স্বাভাবিকভাবে আমরা দেখতে পাচ্ছি বিদ্যুৎ দপ্তরের অনেক অসুবিধা হচ্ছে এবং ক্ষতি হচ্ছে। সরকারী একটা দপ্তর আর একটা সরকারী দপ্তর একে অপরের ক্ষতি করছে। এলোমেলো ভাবে বৃক্ষ রোপণ না করে এবং নূতন লাইন করার ক্ষেত্রে বিদ্যুৎ দপ্তর বন দপ্তরের সঙ্গে কথা বলে, অর্থাৎ দুই দপ্তরের সঙ্গে একটা সংযোগ স্থাপন যাতে করা যায় সেই ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বিবেচনা করে দেখার জন্য অনুরোধ করছি। সেই সঙ্গে সঙ্গে আরো যে সমস্ত ব্যাপার দেখা যায় বন দপ্তরের কাজকর্মের মধ্যে বিভিন্ন ধরনের কর্মসূচী নেওয়া হচ্ছে। "ফিরে দাও সে অরণ্য" এবং আরো সমস্ত শ্লোগানের মধ্যে দিয়ে মানুষকে রক্ষা করার যে কর্মসূচী নিশ্চিত ভাবে সেইগুলি সাফল্য অর্জন করেছে। হাওড়া জেলায় উলবেড়িয়াতে উলুঘাটা গড়চুমুকে যে মৃগ উদ্যান আছে সেখানে বন দপ্তর যদি একটা পর্যটন কেন্দ্র গড়ে তোলার চেষ্টা করেন তাহলে আরো সাফল্যমণ্ডিত হবেন। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি আর একটা অনুরোধ মাননীয় মন্ত্রী মহাশয়কে করবো-মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন স্বাস্থ্য দপ্তরের সঙ্গে পরিবেশ দপ্তরের একটা সংযোগ থাকা দরকার, নিশ্চিত ভাবে এটা চিন্তা করা উচিত। সেই সঙ্গে সঙ্গে বলতে চাই আমাদের এখানে প্রচলিত যে নিয়ম কানুন আছে শিল্প কারখানা গড়ে তোলার ক্ষেত্রে যে ভাবে নূতন নূতন কারখানা গড়ে উঠছে তারা পরিবেশ দপ্তরের নিয়ম কানুন মেনে চলছে কিনা সেটা বিশ্লেষণ করে দেখা দরকার। তারপর আমরা দেখতে পাচ্ছি যানবাহন চলাচলের ক্ষেত্রে যে ধোঁয়া বার হয় সেটা দারুণ ভাবে পরিবেশ দূষণ করে বলে আমি মনে করি। আমরা দেখি সরকারী যে সমস্ত যানবাহন তার থেকে এই ধরনের ঘটনা ঘটছে। আমাদের সরকারী আওতায় যে সমস্ত যানবাহন পরিচালিত হয় তার যদি সমস্যার সমাধান করতে পারি তাহলে আমরা নিশ্চিতই আমাদের এই ক্ষমতার মধ্যে আমরা যথেষ্ট সফলতা লাভ করতে পারবো, পশ্চিমবাংলার মানুষের মঙ্গলসাধন করতে পারবো। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.20–6.30 P.M.]**

**Shri Narendra Kumai :** Mr. Speaker, Sir, we oppose the Budget of the Minister-in-Charge of Environment and Forest Department for his allocation for the forest and environment, especially, in the Darjeeling Gorkha Hill region. We are facing very acute crisis for the mistakes committed by the Forest Corporation of West Bengal over there. Sir, the speedy felling of the trees is a very habitual scene there for the last 12/14 years. Still today, this is taking

place. The allocated Budget is very meagre. The sum which has been allocated is verymuch paltry. Then, I am coming to the point of soil and water conservation. That is also very less. The social forestry scheme has showed a very poor performance in comparison to what was actually contemplated to. There are problems of landslides due to rivers and streams. You have heard about the landslide of Ambotia. You might be aware of it. you are also well aware about the different landslides in different areas like Paglajhor and Teesta and also a number of landslides in the catchment areas. These landslides have been causing damages. For those things, we require a huge amount of money. But the allocated sum shown in the Budget of Environment and Forest is very meagre. So, I would like to point out that proper attention should be given by the Forest Department. The Forest Department and the Forest Corporation of West Bengal should not go rampantly felling the trees. Now, there is another problem. That is soild erosion which is happening in the Himalayan areas, which is taking place very rapidly in the Himalayan areas. The present government is very much negligent of it. So, I would to request that proper attention should be given,especially, for the protection and conservation of the trees. The conservation of the trees should be viewed not from commercial viewpoint. In the hill areas, commercial trees should not be planted. Otherwise, felling of the commercial trees would cause erosion and the fast growing trees which are cut out by the department every now and then would cause havoc.

That has created problems for the wild life. The welfare of the wild life is not being given proper attention. Some rare species, e.g. orchids are found in the Darjeeling Hill areas. Some birds, some rare animals like Saliendor, which are being eradicated due to the negligence of the Forest Corporation of West Bengal in the Hills. So, I would like to point out that, henceforth, this sort of negligence should not take place.

Now, regarding the conservation of water, the commercial trees should not be planted, espcially, the Pine trees, regularly. Because, they cannot serve water. And, this problem of water conservation is appearing to be havoc to us.

So water can be conserved by these Pine trees. Now, land slides. One land slide requires plently of money for its checking and the

allocated money for the conservation of the soil is not enough for us. So, we would like to know and point out from that aspect, what steps Government of West Bengal are taking for better soil and water conservations in the Himalayan region. Sir, proper attention is not being given to social forestry by the Forest Department and the West Bengal Forest Development Corporation. At present the sum allotted will not be enough because out of the money earned by Forest Development Corporation not a fraction is being shown. That is a pity, we feel so. Sir, we say the rarest of the species should be conserved adequately, orchids of the Himalayan region should be conserved adequately. Proper attention should be given for water conservation and soil conservation. With these saying I end my speech again opposing the Minister of Environment and Forest for his allocation. Thanking you.

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন ও পরিবেশে দপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রী যে বাজেট বরাদ্দের দাবী উৎথাপন করেছেন আমি তার সম্বন্ধে দুএকটি কথা বলতে চাই। স্যার আপনি জানেন যে, আমাদের রাজ্যে প্রয়োজনের তুলনায় বনভূমির পরিমাণ যথেষ্ট নয়। অনেক কম কাগজে-কলমে যতটুকু পরিমাণ আছে, বাস্তবে তাও নেই। এর একটা বেশ পরিমাণ উল্লেখযোগ্য জমি রূপান্তরিত হয়েছে ধানী জমিতে। বেশীরভাগ জমিতে আদিবাসী, তফসিল্পী সম্প্রদায়ের লোকেরা বসবাস করার ফলে তারা বনজ জমিকে নীচু জমি দেখিয়ে একটার একটা জমিতে চাষা-আবাদ করে এসেছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে এই আদিবাসী সম্প্রদায়কে উচ্ছেদ করা সম্ভব নয়। আবার তাদের জমিও বিলিবন্টন এবং পাট্টা দেওয়া সম্ভব নয়। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে কয়েকটি সুপারিশ রাখবো। ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের সঙ্গে আলোচনা করে এই জমি বিনিময় করা যায় কিনা দেখতে হবে। ভূমি দপ্তরের অধীনে বেশ কিছু জমি ভেস্ট আছে। সেই জমিগুলি আমরা কিছু নিতে চাইছি। বন সৃজন দপ্তরের অধীনে যে সমস্ত জমি রূপান্তরিত হয়ে গেছে সেগুলিকে যদি ভূমি সংস্কার এবং সদ্ব্যবহার দপ্তরের অধীন ছেড়ে দেওয়া হয় এবং ভূমি সদব্যবহার দপ্তরের অধীনে যে ন্যস্ত জমি আছে সেগুলি, যেগুলি ব্যবহারের যোগ্য নয়, সেই জমিগুলিকে যদি বন বিভাগের অধীনে আনা যায় তাহলে এটা রেগুলারাইজ করা সম্ভব হবে। এতে বনজ ভূমির পরিমাণ বাড়ানো যাবে। আমরা যে পরিবেশের মধ্যে বাস করছি সেখান যেমন বিশ্বমিত্র, দ্রোণ, কর্ণ মুনি নেই, তেমনি শকুন্তলা, প্রিয়ংবদা, অনুসূয়া নেই। জনমনের স্বার্থে কিন্তু আমাদের এই অরণ্য ফিরে পেতে হবে। আমাদের স্বার্থে এবং আগামী প্রজন্মের স্বার্থে এই বনকে বাঁচিয়ে রাখতে হবে। শুধুমাত্র অধিক উৎপাদন করলেই এই জনসম্পদকে বাঁচিয়ে রাখা যাবে না। তাই পরিবেশের দিকেও নজর দিতে হবে। একথা বলা বাহুল্য যে বনভূমির স্বার্থক প্রয়োগ না হওয়ার ফলে যে প্রাকৃতিক ভারসাম্য নষ্ট হচ্ছে তাই নয় আমাদের মানসিক ভারসাম্যও অনেকটা নষ্ট হচ্ছে। মানুষের মধ্যে মানুষের মধ্যে যে সুন্দর প্রবৃত্তি আছে সেগুলি শুকিয়ে যাচ্ছে।

অরণ্যের সঙ্গে সান্নিধ্য না থাকলে আমাদের যে কোমল অনুভবগুলি আছে সেইগুলি নষ্ট হয়ে যাবে। তাই মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি সেদিক দিয়ে সজাগ আছেন এবং একটা পরিকল্পনার

মাধ্যমে তিনি চাইছেন সেই হৃত অরণ্যকে পুনরুদ্ধার করতে এবং নতুন নতুন বনভূমি সৃজন করতে। আমি ২/৩ বছর ধরে মন্ত্রী বিভাগের যে ব্যয়বরাদ্দ আছে তার মধ্যে তিনি যে সমস্ত কাজের টার্গেট করেছিলেন তাঁর এ্যচিভমেন্ট আমি দেখেছি এবং সেখানে সমালোচনা করার কোথাও জায়গা রাখেননি, তিন বরং প্রশংসার দাবী করতে পারেন। এই প্রসঙ্গে আমি তাঁর কাছে বলতে চাই যে সামাজিক বনসৃজন প্রকল্প নিয়ে একটা উৎসাহ গ্রামেগঞ্জে দেখা যাচ্ছে; সেটাকে জাগিয়ে রাখতে হবে। একথা ঠিক যে যেসমস্ত জায়গায় বনসৃজন করা হচ্ছে সেখানে অনেক জায়গায় গাছ থাকছে না নষ্ট হয়ে যাচ্ছে; গাছ লাগানোরও একটা সাড়া পড়েছে। আজকে মানুষের মধ্যে বিভিন্ন জায়গায় গাছ লাগানোর জন্যও একটা সাড়া পড়ছে। আজকে বাড়ির জমির মধ্যে সাধারণ মানুষ গাছ লাগাচ্ছে সেগুলি টিকে যাচ্ছে এবং বাড়ছে। আজকে বিভিন্ন রাস্তার ধারে গাছ লাগান হচ্ছে এবং নদীর উপকূলবর্তী জায়গাতেও গাছ লাগান হচ্ছে, কিন্তু মানসবাবু যেট বললেন সাইন বোর্ডটা আছে কিন্তু গাছ নেই, এটা ঘটনা নয়, এটা অসত্য। স্যার এটা দেখে থাকবেন যে এই বনসৃজনের ফলে অনেক জায়গার চেহারা ফিরে গেছে। আজকে সোশ্যাল ফরেস্ট্রির জন্য অনেক স্থানে বিভিন্ন ক্লাবের খেলার জায়গা তৈরী হয়েছে। এই সঙ্গে আমি বলব অনেক ছোট বড় নদী আছে বিভিন্ন জেলায় সেখানে যে সমস্ত গাছ লাগানোর পরিকল্পনা নেওয়া হয়েছে নদীর অববাহিকায় সেই গাছগুলি যদি লাগান হয় তাহলে তাড়াতাড়ি এগুলি বাড়তে পারে। এছাড়াও যে সমস্ত জায়গা উন্মুক্ত রয়েছে সেখানেও গাছ লাগান যেতে পারে। সেখানে বনভূমি আছে সেখানে যে সমস্ত উপজাতি শ্রেণীর মানুষ বাস করেন তাদের একটা সংস্থার হাতে যদি বনভূমিকে রক্ষণাবেক্ষণের ভার দেওয়া হয় তাহলে অনেক ভাল ফল পাওয়া যাবে। আমরা দেখেছি কয়েকটি জায়গায় আদিবাসী ছেলেমেয়েরা ক্লাব করেছে এবং তারা সরকারের ভেস্টেড জমি ও পতিত জমিকে কাজে লাগাচ্ছে এবং সেখানে তারা যে গাছ লাগিযেছে তার একটাও নষ্ট হয়নি। এক্ষেত্রে যদি তাঁদেরকে আরো উৎসাহিত করা হয় তাহলে আমরা হৃত সম্পদ ফিরে পাব। তাই মন্ত্রীমহাশয় কে বিবেচনা করতে বলব এই ব্যাপারে তাঁদের সাফল্য দেখে যদি পুরস্কৃত করা যায় যাতে করে তাঁদর পাশাপাশি এলাকার মানুষ ঐ সমস্ত অরণ্যবাসী মানুষ তারাও দেখে উৎসাহিত হন এবং যাতে তারা নিজেদের জায়গায় এটা করতে পারেন বা গড়তে পারেন। আজকে এর একটা উন্নতির দিকও রয়েছে বনের চারা গাছ তৈরীর জন্য বেশ কিছু গাছের চারা তৈরী করা হচ্ছে এবং ২/৩ বছরের মধ্যে চারাগাছ তারা মিলিত ভাবেই হোক বা এককভাবেই হোক — আজকে অন্যান্য চাষের ক্ষেত্রে ধান চাষ বা মাছ চাষের ক্ষেত্রে যেমন রোজগারের সুযোগ আছে তেমনি আজকে গাছগাছালি লাগিয়ে চারা তৈরি করে তা বিক্রি করে অনেক বেশী রোজগার হতে পারে।

তাইতো এই দিকটার কথা মনে রেখে আজকে যে গুরুত্ব দেবার দরকার এই বিষযটার প্রতি, মাননীয় মন্ত্রিমহাশয় যেটা দিতে চেয়েছেন আমি আশা করবো মাননীয় মন্ত্রিমহাশয় এবং তার দপ্তর দৃঢ় সংকল্প নিয়ে ঐকান্তিক আগ্রহ নিয়ে এই কাজে এগিয়ে যাবেন। এবং পশ্চিমবাংলাকে একটা বাসযোগ্য জায়গা করে তুলতে পারবেন। এই আশা এবং বিশ্বাস নিয়ে দপ্তরের ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু আয়েস মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন এবং পরিবেশ দপ্তরের মন্ত্রিমহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন ১৯৯১-৯২ সালের জন্য আমি তাকে সমর্থন জানিয়ে কিছু কথা বলতে চাই। মাননীয় বিরোধীপক্ষের সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় পরিবেশ সম্বন্ধে বলতে গিয়ে এই কথা বলেছেন যে, তিনি বলতে চেয়েছেন, পরিবেশ যে দূষণ হয় তার অঙ্গ হচ্ছে শব্দ দূষণ, জল দূষণ, প্রাকৃতিক দূষণ ইত্যাদি। কিন্তু বনজ সম্পদ নষ্ট করলে তাতেও যে প্রাকৃতিক দূষণ হয় তা তিনি

বলেননি। এবং এটাও প্রাকৃতিক দূষণের একটি প্রধান অঙ্গ। আমাদের জেনে রাখা ভালো আমরা যার মধ্যে বাস করি সেই মাটি, জল, শব্দ, বনসম্পদ এবং যে রাষ্ট্রব্যবস্থাতে বাস করি এবং তার যে রাষ্ট্রনীতি, অর্থনীতি, সমাজনীতি এর সব মূলে হচ্ছে পরিবেশ। সুতরাং শুধু প্রাকৃতিক পরিবেশের এবং তার দূষণের কথা বললে হবে না। আমাদের সঙ্গে সঙ্গে এইসবও বলতে হবে। আমরা জানি বর্তমানে সারা বিশ্ব এক ভয়াবহ পরিবেশ দূষণের সম্মুখীন। এই কথা আমরা জানি যে বায়ুমন্ডলের যে ওজন স্তর সারা পৃথিবীতে যে ওজনের স্তর পৃথিবীর প্রাণী সম্পদকে সূর্যের যে বেগুনী এবং নীল আলো — তার রশ্মি থেকে তার প্রাকোপ থেকে রক্ষা করা মুশকিল হয়েছে এবং যার ফলে ওজনের স্তর নষ্ট হয়ে যাচ্ছে। পৃথিবীতে মরুভূমি বাড়ছে, বিভিন্ন জায়গাতে অনাবৃষ্টি হচ্ছে। এবং ঝড়, ঝঞ্ঝা হচ্ছে, ভূমিকম্প হচ্ছে, আগ্নেয় উদগীরণ হচ্ছে এবং ভূগর্ভের অভ্যন্তরে যে জল সম্পদ তা ক্রমেই কমে যাচ্ছে। সামগ্রিকভাবে ধরতে গেলে প্রকৃতিতে ভয়াবহ দূষণের সম্মুখীন হচ্ছে। সারা বিশ্বের সাথে যুক্ত হয়েছে মুষ্টিমেয় মানুষের পৃথিবীতে উন্নত দেশ থেকে শুরু করে বিভিন্ন দেশ মুষ্টিমেয় মানুষ বিরাট সংখ্যক মানুষকে পেছনে ফেলে রাখছে। তার ফলে উন্নত জীবনের যে কামনা, বাসনা, তার থেকে তাঁরা লুণ্ঠন, লোভ ইচ্ছার দ্বারা পরিচালিত হচ্ছে। লুণ্ঠন করছে। সর্বনাশ করছে। সমাজকে তাঁরা দুষ্ট করছে। পরিবেশ রুস্ট হচ্ছে। এটা কি আমরা অস্বীকার করতে পারবো যে আমাদের দেশের বেশীরভাগ মানুষই অর্থনীতিতে পশ্চাদপদ মানুষ। তাঁদের এই অবস্থার জন্য যারা উপরতলার মানুষ তাঁরা বেশীরভাগ জিনিষ ভোগ করছেন। এইজন্য কি পরিবেশ নষ্ট হচ্ছে না? এ ছাড়া আমাদের দেশে যে জাতি, ধর্ম আছে, যে ঐক্য অছে সেটাকেও বিঘ্নিত করবার চেষ্টা করছে। সুতরাং এক শ্রেণীর মানুষও লিপ্ত আছে এই পরিবেশ দূষণের জন্য। আমাদের দেশের বেশীরভাগ মানুষদের অর্থনৈতিক দূরবস্থার জন্য আমাদের পরিবেশ নষ্ট হচ্ছে। আবার সাম্প্রদায়িক শক্তি, বিভেদকামী শক্তি, বিভিন্ন মানুষের মধ্যে যে ঐক্য আছে, তা বিনষ্ট করে তোলবার চক্রান্ত করছে। এতে পরিবেশ নষ্ট হচ্ছে। সুতরাং সামগ্রিকভাবে প্রাকৃতিক, সামাজিক, এই যে পরিবেশ এই পরিবেশের মধ্যে দাঁড়িয়ে সবচেয়ে বেশী যেটা ভাবা দরকার সেটা হচ্ছে সামাজিক ন্যায় বিচারের কথা। আমাদের যে উৎপাদন, তার যে সমবন্টন এবং দূরীকরণের যে নীতি সেটাকে বলিষ্ঠভাবে গ্রহণ করা উচিৎ। এবং যারা পরিবেশকে রুষ্ট করছে তাঁদের বিরুদ্ধে সংগ্রাম পরিচালনা করা। সুতরাং পরিবেশ দূষণ বলতে শুধু গাছ কেটে ফেলছে, বহু নামী, দামী গাছ কেটে ফেলছে। জেনে রাখা ভালো যে, পশ্চিমবাংলায় যে অরণ্য সম্পদ সৃষ্টি হয়েছে এবং সেই অরণ্য সম্পদের একটা অংশ গরীব মানুষ কাটছে, ডাল ভাঙছে। এও জেনে রাখা ভালো যে, জ্বালানীর যে সংকট — গরীব মানুষ চাল যোগাড় করতে পারে, আলু, কচু, বেগুন কোনো রকমে যোগাড় করতে পারে কিন্তু সেটাকে দিয়ে রান্না করবে তার জন্য তাদের জ্বালানী নেই। অসংখ্য সম্পদ সৃষ্টি হয়েছে তাই সেই গাছের শুকনো পাতা, শুকনো ডাল ভাঙতে যায়। অনেক সময় কাঁচা ডালও ভেঙে ফেলে। এটা বলতে চাই যে, মানুষ জ্বালানী সংগ্রহ করতে গিয়ে কিছু গাছের ডাল, পালা তারা ভাঙছে। কিন্তু তার দুগুন সম্পদ প্রতি বছরে আরো বেশী বেশী মাত্রায় সৃষ্টি হচ্ছে তাতে কোন সন্দেহ নেই।

## [6.40-6.50 P.M.]

আমরা তাই বলতে চাই এই আলোচনায় অংশ নিয়ে যে এই দৃষ্টিভঙ্গী সামনে রেখে এই বন ও পরিবেশ দপ্তর যে কর্মসূচী নিয়েছে এবং কয়েক বছর ধরে যেভাবে কাজকর্ম পরিচালনা করছেন, বিশেষ রূপে গণচেতনার মান বাড়াবার জন্য এই দপ্তর যে ভূমিকা পালন করেছেন সেটাকে অবলম্বন করে বিভিন্ন গণসংগঠন ও বিশেষতঃ ধর্মনিরপেক্ষ মানুষের সাহায্য প্রয়োজন। আমরা পরিবেশটাকে

জীবনের অনুকূলে নিয়ে যেতে চাই এবং তার জন্য অনেক মানুষের সহযোগিতা দরকার। সারা বিশ্ব যখন একটা পরিবেশ দূষণের সম্মুখীন হচ্ছে, তখন পশ্চিমবাংলার সরকার ক্ষুদ্র ক্ষমতা নিয়ে সারা ভারতবর্ষ ও অন্যান্য রাজ্যের তুলনায় বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে পরিবেশটাকে জীবনের অনুকূলে রাখার চেষ্টা করছি। আমরা মনে করি সীমিত ক্ষমতার মধ্যে এই কাজ খুব একটা কম হয়নি। তাই এই বাজেটে যা উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করি এবং বিভিন্ন গণসংগঠন ও পঞ্চায়েতের মানুষের সাহায্য ও সহযোগিতায় পরিবেশকে আমরা জীবনের অনুকূলে বজায় রাখতে পারবো বলে মনে করি, তাই এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন ও পরিবেশ মন্ত্রী যে ভাষণ এখানে রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি ২/৪টি কথা এখন বলছি। বন প্রকৃতির ভারসাম্য রক্ষা করে, পরিবেশ দূষণের হাত থেকে আমাদের রক্ষা করে, ভূমিক্ষয় রোধ করে এবং জীবন-জীবিকায় সহায়তা করে। শুধু তাই নয় আমাদের পশ্চিমবাংলায় কয়েকটি জেলায় কাগজ তৈরীর কাঁচামাল হিসাবে বনজ সম্পদকে ব্যবহার করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বধীনতা লাভের পর এই রাজ্যে কংগ্রেস দল ৩০ বছরে বনজ সম্পদ ধ্বংস করে গেছেন, কিছুই সৃষ্টি করেননি। কারণ কোন পরিকল্পনায় ওনারা করেননি। মাননীয় সদস্য মানসবাবু যেকথা একটু আগে বললেন ওনার বক্তব্য আমি প্রথম থেকেই শুনেছি। ওনার বক্তব্য শুনে আমার মনে পড়ল হিমাচল প্রদেশ কংগ্রেসের মুখ্যমন্ত্রী রামলালের কথা। তার আমলে কোটি কোটি টাকার বনভূমি কেটে পরিস্কার করা হল। তারপর পুরস্কার স্বরূপ তিনি পেলেন অন্ধ্রপ্রদেশের রাজ্যপালের পদ। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিভিন্ন প্রকল্পের মাধ্যমে এবং পঞ্চায়েতের মাধ্যমে আমাদের সারা পশ্চিমবাংলায় এবং আমাদের সন্দেশখালিকেও সবুজে পরিণত করা হয়েছে। উনি বললেন যে কয়েকটি বাবলার দানা ছড়ান হয়েছে, আমি বলি যে উনি গ্রামে যান না। উনি গ্রামে গিয়ে দেখে আসতে পারেন এই কয়েক বছরে পঞ্চায়েতের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে কিভাবে বৃক্ষ রোপণের কাজ চলছে, বড় বড় গাছ তৈরী হয়েছে। উনি বললেন স্কুল কলেজ রাস্তা এবং কোন প্রতিষ্ঠানে নতুন সেগুলি লাগান হয়েছে। আপনি সনদেশখালিতে গিয়ে দেখে আসতে পারেন কি সবুজের সমারোহ সেখানে। এর ফলে প্রাকৃতিক ভারসাম্য রক্ষা হচ্ছে, পরিবেশ দূষণ কম হচ্ছে। অরণ্য সপ্তাহ পালনের মাধ্যমে সাধারণ মানুষ উৎসাহিত হচ্ছে। সমাজের দরিদ্র মানুষ কাগজ তৈরীর কাঁচা মাল উৎপন্ন করে জীবন-জীবিকা অর্জন করছে, পশু পালন করছে, সাধারণ গরীব মানুষের জীবনে একটা স্বচ্ছলতা এসেছে যা কংগ্রেস সহ্য করতে পারছে না। কারণ, ওদের এসব ভাল লাগছে না। তাই আমরা ডাক দিয়েছি — একটা গাছ একটা প্রাণ, একটা গাচ বাঁচাও, গাছ তোমাকে বাঁচাবে। আমি তাই মাননীয় বিরোধী সদস্যদের অনুরোধ করব যে শুধু সমালোচনা নয়, আসুন আমরা আগামী দিনে আমাদের রাজ্যকে সবুজ করে তুলি, হারান বনভূমি বন সম্পদ ফিরিয়ে আনার জন্য আসুন একসঙ্গে বলি দাও ফিরিয়ে সেই অরণ্য। আমি তাই একথা বলব শুধু সমালোচনা নয়, আগামী দিনে যাতে আরো বেশী করে বন সৃজন হতে পারে তারজন্য বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমি কাট মোশানের বিরোধিতা করছি এবং সেখান থেকে শুরু করছি এইজন্য যে বোধ হয় খানিকটা অনবধানতাবশত মাননীয় সদস্য সৌগত রায় তাঁর মোশান ফর রিডাকশান অন ডিমান্ড নং ৫২-তে লিখেছেন ফেলিওর

অভ দি গভর্নমেন্ট টু এনসিওর ইললিগ্যাল ফেলিং অব দি ট্রিজ ইন দি ফরেস্ট — আই এ্যাম সরি, আই ক্যান নট বি এ পার্টি টু দিস। আমি বিরোধিতা করছি বিরোধিতার জন্য, তা না হলে এই ব্যর্থতা আমাদিদের অংগের ভূষণ হয়ে যাবে। আমরা এনসিওর করতে পারি না, ইল্‌লিগ্যাল ফেলিং বন্ধ করতে হবে। হয়ত থেকে গেছে যা এখনও আমরা পারিনি, কিন্তু আমরা এনসিওর করব কি করে? এটা প্রিন্টার্স ডেভিল নয়। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার অফিস রেকর্ড থেকে এটা দেখে নিয়েছি, আমি ধরে নিলাম শ্রী সৌগত রায় ব্যস্ত মানুষ, এটা তাঁর অনিচ্ছাকৃত ত্রুটি, কিন্তু ডাঃ মানস ভুঁইয়া কেন বিরোধিতা করলেন আমি বুঝতে পারলাম না।

উনি বললেন অর্থনীতির ক্ষেত্রে কি ভূমিকা — আবার পরবর্তীকালে বললেন, এটা অর্থনীতির ব্যাপার নয়। বন যেখানে রেভিনিউএর প্রশ্নে জড়িত আছে, সেখানে কমপ্রোমাইজ নেই। আজকে এই কথা কি মনে হয় না যে, এর থেকে আমরা কি রোজগার করব? আজকে পরিবেশ সংরক্ষনে উৎপাদনশীলতা এবং উৎপাদন মুখী ভূমিকা নিয়েছে এই অরণ্য। উনি বললেন, চোরচালানের এটা আমার একটা মুখ্য প্রতিষ্ঠান—এবং বলতে বলতে বললেন আমি তার সঙ্গে জড়িত আছি। ডাঃ ভূঞ্যা, আমি দুঃখিত -- আপনি আয়নাতে আপনার নিজের মুখই দেখেছেন। আপনি ভুলে যাবেন না — আজকের কথা নয় — দীর্ঘদিন ধরে আপনাদের সঙ্গে আছি। আপনি ছাড়া বিরোধী দলের কোন সদস্য এই ধরণের বিরোধী ইঙ্গিত আমার উপর করেনি। আমার মনে হচ্ছে আপনি সবং-এ যে অসুবিধার সৃষ্টি করেছেন তাতে ইউ আর প্রিজনার অব দ্যাট, বন্দী হয়ে পড়েছেন। মানসিক দিক দিয়ে আপনি প্রতিবন্ধী হয়ে পড়েছেন। তা না হলে এই কথা আমায় অন্ততঃ বলতে পারতেন না। টুপির কথা বলেছেন। আমি আগেও পরতাম যখন আপনার রাজনীতির অঙ্গনে প্রবেশ ঘটেনি। আমি ১৯৪৬/৪৭ সালে যখন রাজনীতিতে প্রবেশ করলাম তখন টাক ঢাকার জন্য নয় — তখন আপনার চেয়ে আমার ভাল চুলই ছিল। যাই হোক আপনি সকালবেলায় বললেন অনেক লোক জঙ্গলের মধ্যে ঢুকে পড়েছে। আমি এতে আতঙ্কিত। আপনাদের লোক আর ঝাড়খন্ডীরা মিলেমিশে জঙ্গলে ঢুকেছে — এতে আমি আতঙ্কিত। সেই জন্য আমি আমার অফিসারদের বলেছি, এই সুযোগে জঙ্গল যাতে সাফ না হয়ে যায় সেটা আপনারা দেখুন। তাড়া খেয়ে জঙ্গলে ঢুকেছে — বুঝতে পারছিনা আমার ভয় হচ্ছে, এই অজুহাতে জঙ্গল নিধনের পুরো সুযোগ যেন না পেয়ে যায় — আই মাস্ট বি অন দি গাটস্‌, আমার অভিজ্ঞতা আছে। আমি গ্রাস রুট লেভেলের লোক। আমিও চিকিৎসক, দীর্ঘদিন চিকিৎসা করছি। হয়ত আপনি একটু বড়, আমি একটু ছোট। কিন্তু কলকাতায় বসে আমি গ্রামের কথা বলিনা। আমার এখনো গ্রামরুটের সঙ্গে সম্পর্ক আছে। এই প্রসঙ্গে আমার কথা বলে আর বাগাড়ম্বর করব না — আমরা মানুষের সমর্থন, আশীর্বাদেই এখানে আছি। এই প্রসঙ্গে আমি মাধব গ্যাড গিলের একটি উক্তি উল্লেখ করছি, যেটা দি ইকনমিক টাইমসে বেরিয়েছে — সেটা হচ্ছে এই "Yet another round of elections is over. Once again people have expressed unhappiness with their political masters by rejecting a large proportion of those that had been wielding power. Except in the state of West Bengal where representatives of the ruling leftist coalition continue to do well in election after election. This intrigues me because West Bengal is the seat of two experiments that fascinate me. the first of these relates to involvement of tribals and peasants in

managing the local forest resources. Over much of West bengal the forest is dominated by sal, a tree species with a very hardy root stock. If properly protected the sal forest can regenerate rapidly by putting out new shoots from the old stumps." আড়াবাড়ি সম্বন্ধে বলতে গিয়ে বলছেন "This pattern began to change some fifteen years ago when an enterprising forest officer in Arabari offered the local inhabitants a share in the profit from timber sales if they cooperated by protecting the regeneration." এখানে আর একটু বলা হচ্ছে "Gradually however the momentum built up and many communitities set up village forest protection committees. Over the last two years the State Government has formalised these arrangements and now several villages have such functional committees. These are doing well in many villages of two districts of West Bengal making a substantial contribution to forest recovery." তারপর বলেছেন কমিউনিস্ট ইনভল্‌ভমেন্ট দরকার। আমি গ্রাস রুটে সাপোর্ট আনতে পেরেছি, "Alongside this experiment in community involvement in forest protection has gone on an experiment in decentralisation of power, with village level councils beginning to participate effectively in development of their own localities." রাজীবজী সব জায়গায় বলেছেন ফলো বেঙ্গল মডেল। পরবর্তী কালের সরকারও তাই বলেছেন — পশ্চিমবাংলার উদাহরণ সমস্ত ইন্ডিয়ান টেরিটোরিগুলিতে আপনারা ফলো করুন।

পশ্চিমবংলা উদাহরণ। সেই উদাহরণ সমস্ত ইউনিয়ান টেরিটরিপ্রদেশে আপনারা ফলো করুন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ফাউ, ফোর্ড ফাউনডেশান থেকে শুরু করে ডঃ রনধাওয়া, গোস্বামী, স্বামীনাথন, খসরু — সবাই প্রশংসা করেছেন। কারণ জঙ্গল শেষ হয়ে যাচ্ছে এটা সত্যি। সারা পৃথিবীতে ফরেস্ট শেষ হয়ে যাচ্ছে। অপর দিকে পানামা খাল বুজে যাচ্ছে, কাসপিয়ান সি শুকিয়ে যাচ্ছে। আমি বেশী স্টাটিসটিক্স দেব না, আমার কাছে লট অব স্টাটিসটিক্স আছে, আপনি আগেই বলেছেন যে অনেক স্টাটিসটিক্স দিয়েছেন, তবে এখানে বলে রাখা ভাল today the amount of consumption is 1.5 billion tonnes of wood. কি করবেন? সারা বিশ্ব রাস্তা খুঁজছে কিন্তু পাচ্ছে না। জঙ্গলকে কিভাবে রক্ষা করবেন। মালয়েশিয়া, সিঙ্গাপুরের দুর্দশার অন্ত নেই। সারা পৃথিবী উত্তপ্ত হয়ে যাচ্ছে। আপনারা এসব জানেন কিন্তু এসব কথা না বলে আপনারা বললেন যে ডাকাতদের সঙ্গে আমাদের ভাব। আচ্ছা কি করবেন বলুন তো? আপনি যদি হিসাব চান তাহলে আমরা হিসাব দিতে পারি যে কি ভয়ঙ্কর লড়াই আমরা করছি। আপনি শুনেছেন কি এমন আইন আমরা পাশ করেছি এ্যামেন্ডমেন্ট করে ফরেস্ট এ্যাক্টের যাতে লরিগুলি আমরা বাজেয়াপ্ত করে নেব? এসবের হিসাব যদি দেখেন আপনি নিজেও অবাক হয়ে যাবেন। প্রথমতঃ বলে রাখা ভাল যে আমরা প্রটেক্সান ফোর্স করেছি এবং তাদের ট্রেনিং দিয়েছি। তাদের আর টি সেট দিয়েছি, তাদের স্পিডি ভেহিকলস্‌ দিয়েছি — লংওয়ে রাইফেল। আপনাকে আমি পুরো হিসাবটা দিচ্ছি। আমরা ভেহিকলস্‌ সিজ করেছি টোট্যাল ৩৩৮। লরি, ট্রাক সিজ করেছি, এগুলি আমরা কনফিসকেট করবো। No. or persons arrested – 1988-89 : 7149, 89-90 : 9025, 1990-91 : 7284 আমরা বোট সিজ করেছি - ১৩৫। এখানে গান ডুয়েল হয়েছে। মাঝে মাঝে কাগজে বেরিয়েছে দেখেছেন যে পড়লে মনে

হবে যেন হিন্দি সিনেমা। এতে আমাদের ক্ষতিও হয়েছে। আপনাদের মনে আছে দুটি লক্ষ ডুবে গেল — মহেন্দ্র, রংগাবেলিয়া। সেখানে জীবন পর্যন্ত গিয়েছে। আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি — এটা সাবজুডিস আছে, বেশী বলা যাবে না — মীনপাড়ার রেঞ্জ অফিসারকে আড়াই ঘন্টা ধরে পিটিয়ে পিটিয়ে শেষ করে দিল। the fellow was behind these Mafias. এসব কি সোজা কথা? এই যে র‍্যাকেট আছে, মাফিয়া আছে, নেপাল, ভুটান থেকে বাংলার ভেতর দিয়ে যারা যাচ্ছে আসামে তাদের সঙ্গে পাঞ্জা কষা কি এতো সোজা ব্যাপার। It is not wishful thinking that we are actually doing.

আপনি পুরুলিয়ার কথা বললেন না। আপনি বললেন ওয়ার্ক কালচারের কথা। আমি এ নিয়ে বেশী বলব না। It well take time to consume that যে ব্যাপারে আমাদের চিফ মিনিস্টার বলেছেন। পুরুলিয়াতে স্যাটেলাইট ইমাজেরি স্টাডিস একটা করা হয়েছে। তার খাতাটা, অঙ্কটা আমরা লিখিনি। আই. আই. টি খড়্গপুরে আমরা পাঠিয়েছিলাম, বিশ্লেষণ করা হয়েছে, Tree covering in Purulia is 19.6 আপনি যেটা চাইছেন, গতবারও বলেছেন, ব্র'আদিবাসী তপশীল জাতি উপজাতির মহিলা, দুস্থ গরিব মহিলা যারা মাথায় করে কাঠ নিয়ে যাচ্ছে তাদের ধরে পেটান। না আমি তা করতে পারবো না। আপনি যদি বলেন If you call it a failure, yes, it is a failure এদের পুনর্বাসনের ব্যবস্থা না করে এদের দুটি রুটি আমি কেড়ে নিতে পারবো না। আপনি যদি বলেন আমি এ ব্যাপারে দুর্বল, হ্যাঁ, আমি দুর্বল। এদের জন্যই তো আমরা আছি। এখানকার ফ্যান লং-এর কথা আমি বলছি না। আমি জানি না কতজন মানুষ আপনাদের সঙ্গে আছেন। কিন্তু এইসব গরিব মানুষ এদের সঙ্গে আমরা আছি। আমি তাদের সঙ্গে আছি কারণ গ্রামের মধ্যে আমি কাজ করি।

**[7.00 - 7.10 P.M.]**

পঞ্চায়েতের কাজ সম্পর্কে আপনি বলেছেন। আপনাকে বেশী না বললেও শুধু এটুকু বলবো যে আপনি চশমাটা চেক করান। ডঃ ভূঞ্যাঁ, আমি আপনার সিনিয়র কলিগ, আমি আপাকে বলবো ইউ প্লিজ চেক আপ। আপনি সবুজ দেখতে পারছেন না। বড় বড় গাছ কাটছে, বড় বড় গাছ লুঠ হচ্ছে, আমি সব বুঝলাম। কিন্তু আপনি সবুজ দেখতে পারছেন না। I would advise you. আপনি একটু দেখান। দেয়ার আর সাম এররস। তারপরে আর একটা ব্যাপার হচ্ছে, আমরা এই রাইফেল দিয়ে শুধু জঙ্গল রক্ষা করছি না, যেটা আপনারা রাইটলি শোন, আমরা ফরেস্ট প্রোটেকশন করছি ১৮ শত ৫০টি, গ্রাম ২.৫ হেক্টর ফরেস্ট। এর জন্য ইন্দিরা প্রিয়দর্শিনী এ্যাওয়ার্ড পেয়েছি। এই ইন্দিরা প্রিয়দর্শিণী এ্যাওয়ার্ড পাবার পরে —পসিবললি ইউ উড নট ডিসইড। সে জন্য আমার মনে হয় আপনি যা বললেন সেটা বিরোধিতা করার জন্যই বললেন। আমরা শুধু আইনের পরিবর্তন নয়, ট্রনজিট পাশ-এর ব্যাপারেও কড়াকড়ি করেছি। ট্রানজিট পাশ যাতে জাল না হতে পারে তার জন্য চেক পোস্ট আমাদের ৫০টির মত আছে, আমরা আরো করবো। স'মিলস রেগুলেশান এ্যাক্ট আমরা করেছি। আপনি জানেন যে মানুষ, পঞ্চায়েত এবং আমরা মিলে এগুলি করেছি। এরপরে আমি দার্জিলিঙয়ের ব্যাপারে মাননীয় সদস্যদের অবগতির জন্য বলতে চাই যে I have got some understanding of the Darjeeling Gorkha Hill Council. We issued a joint statement with Mr. Ghising because it is common concern for us. Now facts are as follows :-

Total funds for the year 1989-90 = Rs. 224.62 Lakhs
Total funds for the year 1990-91 = Rs. 360.93 Lakhs
Total funds for the year 1991-92 = Rs. 469.13 Lakhs

This is the fund with which you are supposed to contend with. So far as the activities of our Forest Development Corporation is concermed, we will leave it to social forestry or some other wing. It is our common concern. We should conserve the forest of the Hills, take care of the land slide very much.

এখানে সুদীপবাবু একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন। এটা যুক্তি সংগত এবং তার যে চিন্তা-ভাবনা তার সঙ্গে আমি অনেকখানি একমত। হেল্‌থের সঙ্গে এনভারোনমেন্টের সম্পর্ক আছে এবং একটা বইয়ে বিষদভাবে লেখা হয়েছে, সেটা হচ্ছে আমেরিকান এনভারেনামেন্ট এবং পলিউশান। কিন্তু মুস্কিল কি জানেন? ম্যাডাম ইন্দিরা গান্ধী বলেছিলেন, 'দারিদ্র যেখানে দূষণ সেখানে।' But it causes effects দারিদ্র, দূষণের কারণে এই ফলশ্রুতি হচ্ছে। আর এখানকার আর্থিক অবস্থা আমার চেয়ে আপনি ভাল জানেন। কাজেই এখন কি হবে বলা যাচ্ছে না। আইন-কানুন আছে এবং আইন-কানুন চালু করেছি। কিন্তু আপনি যদি বলেন যে আপনি বাথ টবের জলের সঙ্গে ছুড়ে ফেলে দিন, আমি জানিনা, আই এ্যাম সরি, আই ডু নট নো, আমার করার কিছু নেই। ইনডাস্ট্রির অবস্থাতো দেখেছেন, আজকে এত ইনড্রাস্ট্রি সিক হয়ে গেছে। একেবারে এই অবস্থায় আছে, সুতরাং টাইট রোপ ওয়ার্ক করতে হবে এমন ভাবে যাতে ইনড্যাসট্রিও থাকবে এবং তার দূষণ মুক্ত করতে হবে। আচ্ছা ধরুন আর একটু দাম বাড়লো, আমার মনে হয় ইউ উইল বি লস্ট, ইউ ক্যান্ট স্পেন্ট। তার মানে এই নয় যে দূষণ ছড়িয়ে দাও, আর আমরা সেই দূষণ মুক্ত করে দেবো। সাম ইকোয়েশন সাম হয়্যার ইজ দু বি ফাউন্ড। সেই জন্য আমরা স্টিক এ্যান্ড ক্যারট করছি। আমরা মামলা করছি, চাপ দিচ্ছি, কিছুটা করাচ্ছি। কিছু সাহায্য করছি, এই ভাবে আমরা চলছি। মামলা যে করা যাচ্ছে, করা হচ্ছে সেইগুলোর যে রায় বেরোচ্ছে না, এটা তো ওভার অল জুডিশিয়ারীর ব্যাপার। আমরা তার ভেতরে যাবো না। ট্রাইব্যুন্যালের কথা তাই তো বারবার বলছি। ল্যান্ড ট্রাইবুন্যাল বলুন, ট্রাইব্যুনাল বলুন, আপনি এনভায়ারমেন্টের ব্যাপারে, সেটা বড় ব্যাপার। সেটা বড় জায়গায় দেখতে হবে, আমরা ভেতরে কোন আন্ডার হ্যান্ডেড কিছু করিনি, যদি থাকে সেরকম, আপনি আনবেন, আই উইল ক্রাক ডাউন র‍্যাদার। এর চেয়ে কড়া ইংরাজী আমার জানা নেই। জু এর ব্যাপারে বলেছেন — জু এর ব্যাপারে আমি দিল্লীর সঙ্গে কথাবার্তা বলেছি, কিন্তু দিল্লীর যা অবস্থা, আমি জানিনা, এখনও ব্যাপারাটা ঠিক জায়গায় নিয়ে যেতে পারবো কী না। কমলনাথ তাঁর বক্তৃতায় এমন সব নতুন নতুন এ্যাভিনিউজ তিনি খুলে দিচ্ছেন, যেখানে আমাদের আলোচনা করা দরকার। এক কাগজে বেরিয়েছে, যে ওঁর গতির সঙ্গে অফিসাররা তাল মেলাতে পারছেন না। উনি হয়তো এখন উত্তেজিত আছেন, লেট হিম সেটেল ডাউন, তারপর আমি ওঁর সঙ্গে আলোচনা করবো। তাঁর সঙ্গে কথা বলতে হবে, কারণ ওপেন লিংক আছে। জু এর কনসেপ্টটা চেঞ্জ করে যাচ্ছে। অনেকে বললেন জু করার দরকার নেই। দেখলেন তো চিড়িয়াখানায় রাখা যাবে না, রাখা যাবে না সার্কাসে। ব্যবসা করা যাবে না These things are in the process of making. একটা মাঝামাঝি জায়গায় আসতে হবে। এখন এই যে যানবাহন থেকে ধোঁয়া বেরোয়, এ বিষয়টা আমরা দেখছি। অনেকটা নড়বড়ে আছে, এখানে যদি আপনি বলতে চান যে নির্মল বাতাস হবে, তহালে আপনাকে লিকুইড গ্যাস কিংবা লিকুইফায়েড গ্যাস দিয়ে

আপনাকে চালতে হবে। কমবাসন ইঞ্জিন থাকবে, ডিজেল, পেট্রল থাকবে আর দূষণ হবে না, এক সঙ্গে হতে পারে না। আমরা কমাতে পারি। আর ভুপাল, ভুপালে হবে। ভুপাল তো বন্, ওয়াশিংটন বা লন্ডন হবে না। এর পরে আমি গঙ্গা এ্যাকশন প্ল্যানের কথা বলবো। কারণ মাননীয় সদস্য বলেছেন, আপনি একটু দয়া করে বহরমপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে জিজ্ঞাসা করবেন, গঙ্গা এ্যাকশন প্ল্যানের টাকাটা মিঃ শিবরাজনের সঙ্গে কথা বলে উনি নিয়ে এলেন, কিন্তু টাকাটা কী করেছেন, আই এ্যাম সরি, ইফ আই এ্যাম রং — খরচ করেননি, ডাইভার্ট করেছেন। এই যদি এ্যাটিচ্যুড হয় তাহলে আপনি বুঝতে পারেন, আমরা কোথায় আছি? Anyway, you please repeat that. কারণ এটা সবাই বলেছেন। শব্দ দূষণ আমরা শুরু করিনি, আমরাই তো প্রথমে শব্দ দূষণের ব্যাপারে ডেসিবেল ঠিক করতে একটু অসুবিধা হয়, Central Water Pollution Board. ওটা করে। আমরা করলাম, করার পর আপনারা লক্ষ্য করেছেন যে আমরা শুরু করেছি ইন সার্টেন সেনসিটিভ এরিয়াজ। আমি আর বেশী সময় নেবো না। আমি শুধু একটা কথা বলি, ব্যাপারটা উত্তেজিত হওয়ার ব্যাপার না। পরিবেশের ব্যাপারটা অত্যন্ত জটিল। আমি আপনাদের দেখিয়েছিলাম, আমার কাছে বইও আছে, এখানে যে রিভিও আপনারা করলেন, ধরুন ১০০ লক্ষ আপনি স্মোকলেস ওভেন করেছেন, চুল্লি করেছেন রুরাল এরিয়ায় — কিউমিলিয়েটিভ। আচ্ছা, তাহলে ভারতবর্ষে স্মোকলেস ওভেন করতে রুরাল এরিয়াতে কত বছর লাগবে? Non-cunventional energy ইত্যাদির ব্যাপারটায় যদি অগ্রগতি অপনারা রিভিউ-এ দেখেন, তাহলে বুঝতে পারবেন, অত্যন্ত ধীর গতিতে চলছে। তার একটাই কারণ, সেটা হচ্ছে আমাদের financial stringeney of the Govt. of India. আমি আপনাদের কাছে একটা কথাই বলবো, ব্যাপারটা খুবই জটিল। জঙ্গলের ব্যাপারে আমরা নতুন ব্যবস্থা নিয়েছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে কথা বলেছি। সোশ্যাল ফরেস্ট্রি শেষ হয়ে গেছে ৩১শে মার্চ। সোশ্যাল ফরেস্ট্রি এখন নেই। এখন আমরা নিজের বাজেট নিয়ে কাজ করছি। আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে ১০০ কোটি টাকার প্রজেক্ট করেছি। প্রজেক্টের কথা বলে, আমি আমার বক্তব্য শেষ করবো। আমার মনে হয়েছে you cannot ask them.

**[7.10 - 7.17 P.M.]**

গরীবকে গরীব থাকতে বলব, পরিবেশও রক্ষা করব, তা তো হয় না। সে জন্য আমরা দারিদ্র দূরিকরণের সঙ্গে এটাকে যুক্ত করেছি। যেটা আপানারা 'আরাবাড়ি' তে দেখেছেন, সেটাই আমরা সব জায়গায় ছড়িয়ে দিচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে দারিদ্র দূরিকরণ করতে গেলে এগুলি আমাকে ভ্যালুয়েটেড করতে হবে — অনেক কিছু করতে হবে যা থেকে মানুষ দুটো পয়সা উপায় করতে পারে। স্মল স্কেল ইনডাস্ট্রিস বন এবং পরিবেশকে ব্যবহারের মধ্যে দিয়ে যাতে গড়ে উঠতে পারে সেদিকে লক্ষ্য দিতে হবে। অবশ্যই আমাদের ফরেস্ট তৈরী এবং রক্ষার দিকে নজর দিতে হবে। তবে আমাদের এখানে কোন ভাবেই ৩৩ শতাংশে এটাকে নিয়ে যাওয়া যাবে না, অত ফরেস্ট হবে না। সেই জন্য শহরেও আমরা প্রকল্প নিয়েছি। সেই জন্যই তো বলছি, সবুজে ভরিয়ে দিন, যেখানে পারেন সবুজ লাগান — লতা, পাতা, ফুল দিয়ে ভরিয়ে দিন পৃথিবীকে শান্ত করার জন্য। এবিষয়ে সাইন্স কংগ্রেসের থিমের ওপর দাঁড়িয়েই আমরা বাজেট রেখেছি। হ্যাঁ, আমাদের টাকা পয়সা কম আছে। একটা জিনিস হচ্ছে, বাজেট বিবৃতির মধ্যে আমি যেটা উল্লেখ করেছি. যেটা ভারতবর্ষের মানুষের কাছে শিক্ষণীয় ব্যাপার হতে চলেছে, অনেক লোক এখনই জানতে চাইছে, — ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমাদের বলেছে, সে অনুযায়ী আমরা একটা মডেল করছি 'পাহাড় থেকে সাগর' ওরা আমাদের বলেছে, তোমরা একটা মডেল কর, ইট ফিটস্ ইনটু দি থার্ড ওয়ার্ল্ড কানট্রিস। ওরা আমাদের মডেলটাকে থার্ড ওয়ার্ল্ড কান্ট্রিস-এর কাছে

মডেল হিসাবে নিয়ে যাবে। আমি আপনাদের বলব, পরিবেশের ব্যাপারে আপনারা আমাদের সাহায্য করুন। আজকে আমরা একটা বিপর্যয়ের মুখোমুখি দাঁড়িয়ে একে একা কেউ রোধ করতে পারবে না। আমি আপনাদের সামনে চারটে ডিমান্ড উপস্থিত করেছিলাম সেগুলির ওপর আশা করি মানসবাবু তাঁর জবাব পেয়েছেন। আমি ওঁদের কাট মোশানের বিরোধিতা করে আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## Demand No. 48

**Mr. Deputy Speaker :** There are two cut motions. I put to vote all the cut motions.

The motions of Shri Sibdas Mukherjee and Shri Sailaja Kumar Das that the amount of the demand be reduced by Rs. 100 – were than put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum of Rs. 11,41,94,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads : "2402 – Soil and Water Conservation and 4402 – Capital Outlay on Soil and Water Conservation."

(This is inclusive of a total sum of Rs. 5, 71, 25,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 52

**Mr. Deputy Sepeaker :** There is one cut motion. I put to vote the said cut motion.

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100 – was then put and lost.

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 53,30,87,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406 – Forestry and Wild Life (Excluding Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) and 4406 – Capital Outlay on Forestry and Wild Life'.

(This is inclusive of a total sum of Rs. 26,65,46,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 82

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of

Rs. 3,33,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425–Other Scientific Research"

(This is inclusive of a total sum of Rs. 1,71,000 already voted on account) was then put and agreed to.

## Demand No. 89

The motion of Dr. Ambarish Mukhopadhyay that a sum of Rs. 2,89,50,000 be granted for expenditure under Demand No. 89, Major Heads : "2215–Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) and 2406–Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling)"

(This is inclusive of a total sum of Rs. 1,45,51,000 already voted on account) was then put and agreed to.

## Adjournment

The House was then adjouned at 7.17 p.m. till 1 p.m. on Tuesday the 6th August 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Tuesday, the 6th August, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 14 Ministers, 5 Ministers of State and 91 Members.

**[1.00 – 1.10 P.M.]**

(Noise and interruptions)

(At this stage several members of the ruling party rose in their seats and started shouting)

**মিঃ স্পীকার ঃ** মিঃ লক্ষ্মী দে, কি বলছেন বলুন।

**শ্রী লক্ষ্মী কান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কতকগুলি গুরুত্বপূর্ণ ঘটনা কয়েকদিনের মধ্যে ঘটে যাচ্ছে। তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়টি হল যে, আমাদের বিধানসভার একজন এম. এল. এ. কে-গত কাল রাত্রি বেলায় তিনি তাঁর ঘরে ছিলেন-সেই সময়ে ঘরের জানালা দিয়ে তাঁকে গুলী করার চেষ্টা করা হয়। তিনি সকালে আমাদের অফিসে টেলীফোন করে ঘটনাটি হাউসকে জানাবার কথা বলেছেন। এইভাবে কংগ্রেসীরা গন্ডোগোল করছে। তারপর গতকাল আমাদেব পার্টির একজন নেতা শ্রী মানব সাহাকে তুলে নিয়ে যাওয়া হয়েছে, এখনও তাঁর কোন খোঁজ পাওয়া যাচ্ছে না। শুধু তাই নয়, ইতিমধ্যে শ্রী কার্ত্তিক ঘোষ, শ্রী বাপ্পা দাস, শ্রী বিদ্যুৎ দাস, বহরমপুর, শ্রী ভোদু দাস, আজিমগঞ্জ, সানাউল্লা এবং রাণীনগরে ২ জন ও ডোমকলে ১ জন এই এতগুলি লোককে খুন করা হয়েছে। মুর্শিদাবাদে এমন একজনকে দাঁড় করান হয়েছিল যে, মুর্শিদাবাদে নামকরা গুন্ডা হিসাবে কথিত। সে সশস্ত্র বাহিনী নিয়ে আক্রমণ করছে এবং খুন করছে। আজকে প্রশাসন চেষ্টা করছেন কিন্তু সরকার পক্ষ থেকে আমরা দেখছি যে, মাননীয় সিদ্ধার্থ বাবু আসার পর থেকে সেই ১৯৭১-৭২ এর মত পরিকল্পনা নিয়েছেন পশ্চিমবঙ্গকে খুনের রাজত্বে পরিণত করার জন্য তিনি আবার সেই ১৯৭১-৭২ এর দিনগুলি ফিরিয়ে জানতে চাইছেন। কংগ্রেসীরা এখানে ভদ্রভাবে রাজনীতি করছেন, হাউসের মধ্যে কিন্তু বাইরে মুর্শিদাবাদে এই রকম সশস্ত্র বাহিনী নিয়ে আক্রমণ চালাচ্ছেন। আমি আপনার কাছে নামগুলি দিলাম। এতো নাম, এতো জন ইতিমধ্যে নির্বাচনের পর খুন হয়ে গেল। তাই আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে কংগ্রেসরাও বলুক ওরা কংগ্রেসের লোক কিনা যারা এই খুন করছে। আমি চাই যে অবিলম্বে প্রশাসন ব্যবস্থা নিন। আর সঙ্গে সঙ্গে এই কংগ্রেস যাঁরা ভদ্রলোকের মতো রাজনীতি করে যাচ্ছে তাঁদেরকেও বলতে হবে, তাঁদেরও বলার দরকার আছে যে এই সমস্ত সমাজবিরোধী যারা খুন খারাপি করছে, তুলে নিয়ে যাচ্ছে তারা আমাদের নয়। কিন্তু আমরা জানি যে তাঁদের আশ্রয়পুষ্ট হয়ে তারা এই সমস্ত গন্ডোগোল করছে। আমরা চাই পশ্চিমবাংলার শান্তি-শৃঙ্খলা বজায় থাকুক। ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিদ্ধার্থ রায়ের রাজত্ব ফিরিয়ে আনার পরিকল্পনাকে ব্যর্থ করতে হবে। তার জন্য সমস্ত মানুষকে এক জায়গায় দাঁড়িয়ে এর প্রতিবাদ করতে হবে, প্রতিরোধ করতে হবে। আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই কড়া হাতে দ্রুত এই

সমাজবিরোধীদের, তারা যে দলেরই লোক হোক না কেন, সে কংগ্রেস দলের হোক বা যে দলেরই হোক, সে এম. এল. এ হিসাবে দাঁড়াক বা যাই দাঁড়াক তাদের গ্রেপ্তার করতে হবে। কারণ এলাকার শান্তি-শৃঙ্খলা, পশ্চিমবাংলার শান্তি-শৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব আছে—করা শুরু করেছেন, বাকিটা দ্রুত করার জন্য আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** মি : দে, আপনার এখানে ডিমান্ডটা কি, আমি কি করবো এখানে?

**শ্রী লক্ষ্মী কান্ত দে :** আমরা চাইছি এই ব্যাপারে আমাদের আলোচনা করতে দেওয়া হোক, কোশ্চেন আওয়ার বাতিল করে আলোচনা করতে দেওয়া হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, আমার কথা হলো যে দুটি বিষয় এখানে উল্লিখিত হয়েছে, এটা খুব গুরুত্বপূর্ণ। আপনার শংকর দাস পাল একজন এম. এল. এ, তাঁর সামনে বলছি যে এখনও পর্যন্ত আমাদের মানব সাহাকে পাওয়া যাচ্ছে না, তিনি আমাদের জেলা কমিটির মেম্বার। এমনিতে যা খুন করছেন, আজ বেলা একটা—কাল বেলা একটা এই ২৪ ঘন্টার মধ্যে তাঁকে ফেরত দিতে হবে। এই সভায় দাঁড়িয়ে শংকর দাস পালের কাছে দাবি করছি ২৪ ঘন্টার মধ্যে তাঁকে ফেরত দিতে হবে। আমি কোন কথা শুনতে চাই না, ২৪ ঘন্টার মধ্যে তাঁকে ফেরত দিতে হবে। কারণ আমাদের পার্টির নেতাদের ধরে ধরে খুন করবে এই জিনিস কখনই বরদাস্ত করা যায় না। ২৪ ঘন্টার মধ্যে তাঁকে ফেরত দিতে হবে।

(গন্ডোগোল)

২৪ ঘন্টার মধ্যে তাঁকে ফেরত দিতে হবে। (Noise and interruptions)

**Mr. Speaker :** The House is adjourned till 1.30 p.m.

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

**[1.30 – 1-40 P.M.)**

(After adjourment)

(Noise)

**Mr. Speaker :** Please, Please. I would like to draw the attention of all the members concerned that decorum of the House should be maintained. Under the rules, no member can leave his seat and come to the well of the House. It should never be done. There may be occasions when, it is expected, parliament will not remain a very very silent place. There will be agitations. There may be accrimonious debates. But certain minimum norms should be maintained. I am hearing the members on certain points. Yesterday I also heard on certain point. I took a decision. I have not taken a decision uptill now. I want to hear. I want to know what the issue is and want to know the importance of the issue whether it is necssary that the questions should be dropped today and the matter be debated. I hope all the members will cooperate in maintaining the dignity and decorum of the House.

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পীকার স্যার, চীফ হুইপ যে বিষয়টি তুলেছেন, আমি সেই বিষয়টিই আপনার সামনে উত্থাপন করছি আর একবার। মাননীয় সদস্য রবীন মন্ডল যখন বিষয়টি বলছিলেন তখন হঠাৎ কংগ্রেসের একজন মাননীয় সদস্য উত্তেজিত হয়ে চলে আসেন। আপনি যে বিষয়ে আপনার মন্তব্য করেছেন, আমি আপনার সঙ্গে পরিপূর্ণ একমত যে, বিধানসভায় আলোচনা হবে, একজন আর একজনকে তেড়ে যাবে না। কিন্তু স্যার, যাঁরা অপরাধ করবেন, যাঁদের বিরুদ্ধে অভিযোগ, সেই অভিযোগ ওঠার সঙ্গে সঙ্গে যদি তাঁরা তেড়েমেড়ে আসেন, তাহলে আমরা বিধায়ক হলেও মানুষ তো? সুতরাং একটু অসুবিধা হয়। কারণ, ঘটনাটা কি ঘটেছে? দিলীপ মজুমদার, এই বিধানসভার একজন মাননীয় সদস্য। তাঁর বাড়ীতে অক্রমণ করেছে। আক্রমণ করার সঙ্গে সঙ্গে যখন সোরগোল পড়েছে, যারা ধরা পড়েছে তারা সকলেই কংগ্রেসের। মুর্শিদাবাদে বারবার খুন হচ্ছে। খুনের জন্য যিনি প্রার্থী ছিলেন এবং মানুষের নেতৃত্ব করছেন—যখন পুলিশ অপরাধীকে খুঁজে বেড়াচ্ছে তখন—একজন এম. এল. এ., তিনি সেই অপরাধীকে আশ্রয় দিচ্ছেন। ঘটনাটা এইভাবে ঘটছে। এখানে বসে যে ঘটনা ঘটছে তার নিন্দা করছেন আবার সেই ব্যাপারে পুলিশ পেশাগতভাবে এক আইনজীবীকে নিয়োগ করছে তখন ওঁরা অন্য আইনজীবীকে ধরছেন। এই ঘটনাটা আমি আপনাকে বলতে চাই। এই মুহূর্তে বিরোধী দলের নেতা এখানে নেই। গত ১৪ বছর ধরে বারেবারে ১৯৭২-৭৭ এই পাঁচ বছরের কথা উঠেছে। তবে এই পাঁচ বছরের আলোচনা করতে হয়নি। কারণ উনি ছিলেন না এখানে। উনি যখন নেতা হলেন, নেতা তৈরী করা হলো ওঁকে, তারপর থেকে ওঁর কথাবার্তা-বাইরে, ভেতরে সবটাই অন্য রকম। এটা বলতে দ্বিধা নেই, বিধানসভায় উনি যেভাবে ডিবেট করছেন, দরকার হলে সরকার পক্ষের লোকেদের সাহায্য করবেন এইসব বলছেন, কিন্তু কাজেকর্মে একেবারে উল্টো কথা। ওঁর দলের সদস্যদের নেতৃত্ব উনি নিশ্চয়ই দেবেন।

তারই নির্দেশে দল নিশ্চয় এইভাবে কাজ করে চলেছে। এখন যে অবস্থা চলছে তাতে আমাদের সেই ১৯৭২ সালের অবস্থার কথা স্মরণ করিয়ে দেয়। ১৯৭২ সালে উনি যখন কেন্দ্রের মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবঙ্গের বিষয়ে তাঁর দায়িত্ব ছিল এবং তখনই এই কান্ডগুলি শুরু হয়েছিল এবং তখন থেকেই ৭২ সাল তৈরী হয়। সেই ১৯৭২ ইলেকশানে তিনি মুখ্যমন্ত্রী ছিলেন না, কিন্তু বাইরে থেকে তিনি এইভাবে নির্দেশ দিয়ে গোলমাল বাধিয়ে ছিলেন। উনি আবার ফিরে এসেছেন এবং চাইছেন আবার সেই ১১৭২ সালের মত গোলমাল ফিরে আসুক। পশ্চিমবঙ্গে ১৯৭২ সালের লজ্জাজনক ঘটনা ঘটেছিল, তার পুনরাবৃত্তি করতে চাইছেন। উনি স্বপ্ন দেখেছিলেন যে আবার এখানের মুখ্যমন্ত্রী হবেন কিন্তু ওই স্বপ্ন সফল হয়নি। উনি এখানে থেকে একটার পর একটা ঘটনা ঘটিযে কংগ্রেস মানুষকে ভীত সন্ত্রস্ত করার চেষ্টা করছেন। আপনি এই বিষয়টা দেখবেন কারণ অপরাধ যারা করেছে তাদের যদি উস্কানি দিয়ে থাকেন এটা প্রমাণ করতে পারি তাহলে এই হাউসের মধ্যে ওঁর বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। আমি আশা করবো এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথা স্বারাষ্ট্রমন্ত্রী এটা দেখেবেন। এই ঘটনা অত্যন্ত উদ্বেগজনক, এই বিষয়ে আলোচনা হওয়া দরকার। মুর্শিদাবাদে যে ঘটনা ঘটেছে তারজন্য মুর্শিদাবাদ জেলার এম. এল. এ. নিশ্চয় আলোচনা করবেন। বর্ধমান জেলায় যা ঘটেছে তারজন্য বর্ধমান জেলার এম. এল. এ. বলবেন।

**শ্রী অতীশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা নীতি আপনি অনেকদিন ধরে সকল সদস্যকে বলেছেন যে যদি কোন অভিযোগ আনতে হয় তাহলে প্রথমে আপনার কাছে আগে লিখিত অভিযোগ পেশ করতে হবে। আমি জানিনা মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল শ্রী শংকর দাস পাল মহাশয়ের বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন বা আনছেন সেই অভিযোগ আনবার আগে সেই অভিযোগের তথ্য পেশ করেছেন কিনা। এই বিষয়টা আপনি আমাদের জানাবেন, যদি না হয়ে থাকে তাহলে এটা গুরুতর

অপরাধ করেছেন। আপনি যে পবিত্র বিধানসভাকে চালনা করছেন সেই পবিত্র বিধানসভাকে তিনি লঙ্ঘন করছেন এটাই আমাদের ধরে নিতে হবে। দ্বিতীয়তঃ আমি বলতে চাই যে সরকারী দলের মুখ্য সচেতক, চীফ হুইপ শ্রী লক্ষ্মী দে মহাশয় যে দিলীপ মজুমদারের এবং আরো কয়েকটি তথ্য দিয়েছেন, তাতে তিনি বলছেন যে তাঁকে গুলি করার চেষ্টা করা হয়েছে। যেই এই অপরাধ করুক, খুবই অন্যায় এবং আমরা তার তীব্র নিন্দা করছি। কিন্তু সাথেসাথে একথাও জানতে চাই যে ওনারা জানলেন কি করে যে কংগ্রেসই গুলি মেরেছে? আপনাদের দলের লোকও তো এই কাজ করতে পারেন অথবা কোন সমাজবিরোধী তো এই কাজ করতে পারেন সুতরাং এই মন্তব্যের আমি তীব্র বিরোধিতা করছি। আমি আপনাকে বলছি যে তদন্ত করুন, যদি নিরপেক্ষ তদন্ত করে প্রমাণ করতে পারেন যে কংগ্রেস পক্ষ থেকে গুলি করা বা হত্যা করার চেষ্টা করা হয়েছে তাহলে নিশ্চয় অপরাধ স্বীকার করে নেবো। রবীন মন্ডল মহাশয় শংকর দাসের নামে উল্লেখ করে বললেন যে মানব সাহা নামে এক তাদের কর্মী নিখোঁজ তাকে আগামীকাল বেলা ১টার মধ্যে এই বিধানসভার ভেতরে ধরে নিয়ে আসতে হবে। আগামী ২৪ ঘন্টার মধ্যে ফিরিয়ে দিতে হবে। একি চমৎকার আবদার? শংকর দাস মহাশয় একজন বিধানসভার সদস্য, তিনি কি করে ওই নিখোঁজ ছেলের সন্ধান দেবেন? আপনাদের তো স্বরাষ্ট্র বিভাগ আছে, পুলিশ আছে, প্রশাসন আছে এবং সি আই ডি বিভাগ আছে, তাদের না বলে একজন সদস্য ওই মানব সাহা নামে নিখোঁজ ছেলেটাকে ধরে এনে দেবে, এটা কি করে সম্ভব হয়? আপনারা অপরাধীকে অভিযুক্ত করুন এবং কঠোর শাস্তি দিন কিন্তু রবীন মন্ডলের কোন অধিকার নেই কোন তদন্ত না করে আপনার কাছে এইভাবে কোন একজন সদস্যের নামে অভিযোগ আনবার। এই অভিযোগ করার জন্য আমি তীব্র বিরোধিতা করছি এবং দলের পক্ষ থেকেও আমি করছি।

**[1-40 – 1-50 P.M.]**

কিন্তু আপনি স্যার লক্ষ্য করেছেন, ওখানে মাননীয় সদস্য তোয়াব আলি সাহেব এবং রবীন মন্ডল সাহেব এখান পর্যন্ত চলে এসেছিলেন। তাঁরা সীট ছেড়ে চলে এসেছিলেন। আপনি বিচার করবেন। এই কথা আপনি নিশ্চয় স্বীকার করবেন। মারমুখী ভূমিকা গ্রহণ করেছেন প্রথমে সরকার পক্ষের সদস্যরা এবং এটা স্বাভাবিক যিনি সীট থেকে ছেড়ে চলে গেছেন তেমনি সেদিক দিয়ে মাননীয় সদস্য শংকরদাস পাল মহাশয়েরও অন্যায় হয়ে গেছে। তাঁকে আমাদের দলের পক্ষ থেকে এক ধাপও এগোতে দিইনি এবং সেটাই ছিলো তাঁর লাস্ট স্টেপ। কিন্তু ওঁরা সবাই এগিয়ে এসেছিলেন শংকর দাস পালকে মারবার জন্য। তাঁরা সংখ্যাগরিষ্ঠ হতে পারেন, সরকার তাঁদের হতে পারে, পুলিশ তাঁদের হতে পারে, কিন্তু আমরা তো মাত্র ৪৩ জন আছি, ওঁনারা যদি মারতে আসেন তাহলে আমাদের মার খেয়ে মরে যেতে হবে। স্যার, আপনার কাছে আমরা প্রোটেকশান চাইছি এই পবিত্র হাউসে। আমরা যদি সরকার পক্ষের হাতে মার খাই তাহলে শুধু আমরাই লজ্জার কারণ হবো, লজ্জার কারণ হবেন আপনিও। সেজন্য স্যার, আপনার কাছে ন্যায় বিচার প্রার্থনা করে যে ঘটনা ঘটেছে এর জন্য দুঃখ প্রকাশ করে এবং রবীন মন্ডল মহাশয় যে উক্তি করেছেন এবং তিনি যে দাবী করেছেন তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তোয়াব আলি ঃ**-স্যার, গতকাল মুর্শিদাবাদ জেলার ভারতের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জেলা কমিটির সদস্য, শিক্ষক এবং দীর্ঘদিনের নেতা আমাদের- গতকাল তাঁকে কিডন্যাপ করেছে বাজারের মধ্যে থেকে। তিনি বাজার করতে গিয়েছিলেন। গতকাল বৈকালে তাঁকে কিডন্যাপ করেছে। এখনো তাঁকে পাওয়া যায়নি, তাঁর হদিস পাওয়া যায়নি। কিন্তু তার আগে পর্যন্ত আমরা যে বিষয়গুলি লক্ষ্য করছি তা খুবই উদ্বেগের। এই কারণে যে গোটা মুর্শিদাবাদ জেলাতে ওঁরা একটা সন্ত্রাসের রাজত্ব কায়েম করতে চাইছে এবং কোন হিসাবে তাঁরা বহরমপুরকে সেন্টার করেছে। বিভিন্ন জায়গায় সন্ত্রাস

করছে। গোটা বহরমপুর জুড়ে সন্ত্রাসের রাজত্ব কায়েম করছে। নির্বাচনের আগে আর একজন জেলা কমিটির মেম্বার কার্ত্তিক ঘোষ, তাঁকে রাত্রিবেলা ১০টার সময় যখন প্রোগ্রাম করে বাড়ী ফিরছিলো, বাড়ীর দরজার সামনে, স্ত্রীর সামনে, তাঁর ভাইয়ের সামনে এই কংগ্রেসী গুন্ডা বাহিনী খুন করলো। তারপর গুলি করলো। তাতেও শান্তি পেলো না, হাঁসোয়া দিয়ে কুপিয়ে কুপিয়ে তাঁকে নৃশংসভাবে খুন করলো। এই হচ্ছে কংগ্রেস। নির্বাচনের আগে এবং নির্বচনের পরে বাপ্পা দাস, বিদ্যুৎ দাসকে—তাঁরা যখন প্রোগ্রাম করে মোটর সাইকেল করে আসছিলেন তখন বাড়ী ঢোকবার সময় মোটর সাইকেল আটকে দিয়ে তাঁকে গুলি করলো। চারজনকে গুলি করলো। তাঁকে মেরে ড্রেনের ভেতর ঢুকিয়ে দিয়েছে যাতে তাঁকে চিন্তে না পারে। তিনজন কমরেডকে খুন করলো ভোটের আগে। পয়লা মে অসিত মিশ্র, আমাদের হরিহরপাড়ার পঞ্চায়েৎ সমিতির সভাপতি মে দিবসে বাড়ী ফিরছিলেন তাঁকে হরিহরপাড়া লাগোয়া এবং সারউন্ডিং এরিয়াতে তাঁকে খুন করেছে। তাঁকে রাতের অন্ধকারে খুন করলো নৃশংসভাবে। তারপর সেখানে এল. সি এস. মানব দাসকে রাতের অন্ধকারে, সে যখন ঘুমিয়ে ছিলো তাঁকে গুলি করলো, সে কোনরকমে রক্ষা পেয়েছে। এইভাবে গোটা এলাকায় সন্ত্রাস চালাচ্ছে ভোটে জেতবার জন্য, আমরা দেখলাম কংগ্রেসের সভাপতি নতুন হলেন। বাহাত্তর সাল থেকে ৭৭ সাল অবধি পশ্চিমবাংলার মানুষ জানেন, পশ্চিমবাংলার মানুষ ক্ষমা করবে না। সেই ইতিহাসের পুনরাবৃত্তি করবার জন্য নির্বাচনের সময় প্রার্থী করলেন। ইন্টারন্যাশন্যাল স্মাগলার কংগ্রেসের প্রার্থী, নবগ্রাম থানার গুন্ডা অধীর চৌধুরী ব্ল্যাক মার্কেটিয়ার, খুনী, খুনীর সর্দার। এইভাবে গোটা মুর্শিদাবাদ জেলাকে সমাজ বিরধীদের আখড়ায় পরিণত করবার জন্য এই ধরনের গুন্ডা, মস্তানদের রাজনৈতিক ফ্রন্টে নিয়ে আসল এই কংগ্রেস। যদি সত্যিকারের মনে করেন আপনারা সৎ, তাহলে একটা বিবৃতি দিয়ে বলুন অধীর চৌধুরী এলাকায় কত মানুষ খুন করেছে। অধীর চৌধুরী গোটা এলাকায় সন্ত্রাস সৃষ্টি করেছে এবং নবগ্রাম, শেরপুরহাটে নৃশংসভাবে কংগ্রেস এইভাবে আমাদের লোককে খুন করছে। আমাদের মানব সাহাকেও ওরা কিডন্যাপ করেছে এবং এইভাবে ওরা মুর্শিদাবাদ জেলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছে। আমি বলব অবিলম্বে এই সন্ত্রাস বন্ধ করার জন্য প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হোক। অধীর চৌধুরীর জেলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করবার সাহস ছিল না, কিন্তু কংগ্রেস দল যখন আশ্রয় দিল তখন সে প্রশ্রয় পেল। তাই আমি বলছি এর বিরুদ্ধে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হোক তা না হলে গোটা জেলায় সন্ত্রাসের মোকাবিলা করা যাবে না। আগামীকাল গোটা মুর্শিদাবাদ জেলায় আমরা বন্ধ ডেকেছি। সি. পি. এম কংগ্রেসের এই সন্ত্রাস ঠেকাতে চায়। তারা ভেবেছেন মুখে বড় বড় কথা বলবেন আর সারা পশ্চিমবাংলায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করবেন। তাই বিধানসভার সদস্য হিসাবে আমি বলতে চাই এর বিরুদ্ধে দ্রুত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শঙ্করদাস পাল ঃ—** মিঃ স্পীকার স্যার, পবিত্র বিধানসভা বসবার আগে এই দুঃখজনক ঘটনার কথা আমরা কাগজে দেখলাম না।

(গোলমাল)

**শ্রী লক্ষণ বাগদী ঃ—**(কিছু বলতে চাই)

**মিঃ স্পীকার ঃ—** Mr. Lakhan Bagdi, Please take your seat.

**শ্রী শঙ্করদাস পাল ঃ—** অথচ সেই ঘটনাটা ওরা হাউসে তুলল। আমার মনে হয় মেদিনীপুরের একটা ঘটনা আমরা গতকাল হাউসে তুলেছিলাম এবং তারই পাল্টা কিছু করার জন্য ওরা আজকে পরিকল্পনা মাফিক এসেছিলেন। স্যার আজকে লক্ষ্মীবাবু বললেন দিলীপবাবুকে কারা যেন আক্রমন করতে গেছিল, যদিও তার লাগেনি, আমি ভগবানের কাছে প্রার্থণা করছি তিনি ভাল থাকুন। কিন্তু

স্যার আজকে একজন মাননীয় সদস্য হাউসে বসে আমার দিকে আঙুল তুলে বললেন শঙ্কর দাস পালকে কাল ১টার মধ্যে মানববাবুকে পৌঁছে দিতে হবে। What authority he has !

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ**—স্যার, এই ঔদ্ধত্য উনি পেলেন কোথা থেকে আমি জানি না। এখানে তো মন্ত্রী বুদ্ধদেব বাবু আছেন উনি তো জানেন অধীর চৌধুরী আগে কংগ্রেস ছিলেন না, আগে সি. আই. টি. ইউ করতেন, সি. পি. এম. করতেন, আপনাদের রাজনীতিতে বীতশ্রদ্ধ হয়ে তিনি কংগ্রেসের কাছে নমিনেশান চেয়েছিলেন।

অধীর চৌধুরী ওদের দল ত্যাগ করে কংগ্রেসের নোমিনেশান পেয়ে দাঁড়িয়েছিল। পুলিশকে দিয়ে তাকে মারার চক্রান্ত হয়েছিল, সেই অধীব চৌধুরী বেঁচে গেছে কিন্তু আজকে অধীর কোথায় আছে আমরা কেউ জানি না। এই হাউসের প্রাক্তন বিধায়ক মান্নান হোসেনকে যে ভাবে মারার চক্রান্ত হয়েছিল আপনারা সবাই তা জানেন। তাই আজকে ডান্ডা চলবে, কলকাতা প্রশাসন থেকে রতন মজুমদারকে বহরমপুরের দায়িত্বে দিয়েছিলেন, তিনি কয়েকজন নিরপরাধী ছেলেকে বহরমপুর টাউন থেকে ধরে নিয়ে এসেছিলেন, মহামান্য কোর্ট থেকে তারা জামিন পেয়ে গেছে। আজকে উত্তেজিত হয়ে রবীন বাবু বিধায়ক হয়ে আঙুল দেখিয়ে শঙ্কর পালকে দায়ী করে অভিযোগ করছেন। আমি হাউসে কালকে প্রেজেন্ট ছিলাম, উনি কি পশ্চিমবঙ্গের মালিক হয়ে গেছেন যে শঙ্কর পালকে নির্দেশ দেবেন ১টার মধ্যে তাকে হাজির করে দিতে হবে? ওরাই খুন করেছে বা লুট করেছে বা কোথাও হয়ত লুকিয়ে রেখেছে। তাই আপনার মাধ্যমে বলতে চাই এই অধিকার ওঁকে কে দিয়েছে? যদি লড়াই করতে হয় তাহলে মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে জানিয়ে দিতে চাই পুলিশ থাকবে না, কেউ থাকবে না, যদি লড়াই করতে হয় তাহলে মাঠে চলুন, মাঠে লড়াই করতে রাজী আছি।

**[1-50 to 2-00 P.M.]**

**শ্রী কমল কান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বিধান সভায় শুরুতেই আমাদের বামফ্রন্টের তরফ থেকে কয়েকজন মাননীয় সদস্য গুরুতর একটা অভিযোগ এখানে উপস্থাপিত করেছেন, মুর্শিদাবাদ সি পি এম জেলা কমিটির সদস্য মানব সাহাকে গতকাল বাজার থেকে অপহরণ করা হয়েছে, এখন পর্যন্ত তাঁর কোন খবর নেই। স্বাভাবিকভাবেই আমাদের সদস্যরা উত্তেজিত হয়েছেন। অনেক সময় কোন ঘটনা ঘটলে সেই ঘটনা থেকে অপ্রীতিকর ঘটনা ঘটে, মারামারি হয়ে যায়, খুন হয়ে যায়, আমরা চাই বা না চাই এই রকম ঘটনা ঘটে। কিন্তু এটা দেখা যাচ্ছে ঠাণ্ডা মাথায় পরিকল্পনা করে, ঘটনা সম্বন্ধে উত্তেজনার কোন ব্যাপার ছিল না, সুপারিকল্পিতভাবে কমরেড মানব সাহাকে অপহরণ করা হয়েছে। সত্যই এটা নিন্দার ব্যাপার। আমরা আশা করেছিলাম আমাদের সদস্যরা বিরোধী সদস্যদের দায়ী করে এই ব্যাপারে যখন অভিযোগ করলেন তখন তাঁদের একথা বলা উচিত ছিল আমরা জানি না, এখন আমরা হাউসে আছি, কিন্তু আপনাদের সাথে এক সাথে মিলে আমরা দেখব ব্যাপারটা কি ঘটেছে, আপনাদের খবর পেলে জানাব। উল্টে তাঁরা যেভাবে মারমুখী হয়ে উঠেছেন এটা নিন্দনীয় ব্যাপার। স্যার, একটা কথা আমি বলতে চাই আপনি জানেন আমাদের এখানে ৬০/৭০ দশকে নক্সাল আন্দোলন তুঙ্গে উঠেছিল। নক্সাল আন্দোলনের যাঁরা নেতৃত্ব দিয়েছিলেন তাঁরা সবাই সমাজ বিরোধী একথা বলার কোন কারণ নেই। আমাদের ঘরের ভাল ভাল প্রতিভাবান ছেলেরা, কলেজের অধ্যাপক, হাসপাতালের ডাক্তার, ইঞ্জিনিয়ার আমাদের সমাজের মেধাবী মানুষেরা এই আন্দোলনের সাথে জড়িয়ে গিয়েছিলেন। তাঁদের সেই আন্দোলন তাঁদের সেই

দর্শন ভুল বা সঠিক সেই ব্যাপারে যাচ্ছি না, কিন্তু দেখা গেল কিছু দিনের মধ্যে সেই আন্দোলনের মধ্যে সমাজ বিরোধীদের অনুপ্রবেশ ঘটল। এবং সেই অনুপ্রবেশ ঘটানোর যিনি নায়ক ছিলেন তিনি আজকে এই হাউসে আছেন। তিনি এই রকম ভাবে সমাজবিরোধীদের আজকে রাজনৈতিক ছত্র ছায়ার ভিতরে এনে আমাদের পশ্চিমবাংলার জনজীবনকে অস্থির করে তুলবার জন্য সচেষ্ট হয়েছেন। সারা ভারতবর্ষ, এই উপমহাদেশকে অস্থির করে তুলবার জন্য সাম্রাজ্যবাদী চক্র, পুঁজিবাদী চক্র যেভাবে সক্রিয় হয়ে উঠেছে - তাদের একটি মাত্র বাধা এবং দুশ্চিন্তার ব্যাপার হয়ে দাড়িয়েছে এই পশ্চিমবঙ্গ। সেই পশ্চিমবঙ্গে অস্থিরতা আনার চেষ্টা হচ্ছে। আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে, আমরা সমাজে যারা আছি বা আমরা বিধানসভায় যারা জনপ্রতিনিধি আছি — আমরা এর তীব্র নিন্দা করছি। সাথে সাথে সরকার পক্ষকেও আজকে কিন্তু খুব সতর্ক হতে হবে — কোন মতেই যাতে এই সমাজবিরোধীরা রেহাই না পায়। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা আছে, থানা এই ব্যাপারে গোড়ায় সচেষ্ট থাকে না, সক্রিয় থাকে না, বলা হয় এটা রাজনৈতিক ব্যাপার, আমরা কি করব। এই ধরনের কথা বলে এড়িয়ে যাবার চেষ্টা করা হয়। কালকে মেদিনীপুরের কথা উঠেছে, অভিযোগ, পাল্টা-অভিযোগ উঠেছে। আজকে মুর্শিদাবাদে কথা উঠেছে। মুর্শিদাবাদে কিছুদিন ধরে কাগজে দেখছি একটির পর একটি খুন হয়ে যাচ্ছে — আমি মুর্শিদাবাদের লোক নই. কিন্তু দেখছি একটির পর একটি জেলায় এটা সংক্রামক ব্যাধির মত ছড়িয়ে যাচ্ছে। তাই আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র দপ্তরকে এই ব্যাপারে সক্রিয় হতে বলব এবং অনুরোধ করব কঠোর হস্তে এইগুলি তিনি যেন দমন করেন। আর কংগ্রেসীদের কাছে এই কথা বলব, আপনারা যদি বাঁচতে চান, টিকে থাকতে চান, তাহলে আপনাদের কি রাজনীতি আছে সেটা মানুষের সম্মুখে আনুন, আমাদেরও রাজনীতি আছে — মানুষ বিচার করে নেবে। কিন্তু এই ভাবে আমাদের পশ্চিমবঙ্গকে একটা অস্থিরতার মধ্যে ঠেলে দিয়ে আপনারা যদি মনে করেন সারা ভারতবর্ষের সাথে পশ্চিমবঙ্গকেও নিশ্চিহ্ন করে দেবেন তাহলে আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আজকে যে ঘটনা ঘটেছে — শঙ্করদাস পাল মহাশয় যেভাবে এগিয়ে এসেছিলেন তার নিন্দা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনিসুর রহমান** ঃ — মাননীয় স্পীকার, স্যার, কংগ্রেসী কালচার হচ্ছে মিথ্যা কথা বলা — শঙ্কর দাস পাল মহাশয় প্রমাণ করে দিলেন আর একবার এই মিথ্যা কথা বলে এবং মিথ্যা কথা ছাড়া আর ওরা কিছু বলেন না। অধীর চৌধুরী সম্পর্কে তিনি যা রিপোর্ট করেছেন সেটা দেখে আমরা অবাক হয়ে যাই যে, এই রকম মিথ্যা কথা তিনি কি করে বলতে পারেন— তিনি কোন দিন'ও সিটুর সঙ্গে ছিলেন না। উনি অসত্য কথা বলেছেন। সিটুর সঙ্গে তার সম্পর্ক ছিল না। ব্যক্তিগত মালিকানার যে বাস ইউনিয়ন, সমিতি আছে, সেই সমিতির দায়িত্বে তিনি ছিলেন। সিটুর সঙ্গে কোনদিন'ও তার সম্পর্ক ছিল না, অথচ তিনি এটা এখানে বলে দিলেন। আমি আরো অবাক হয়ে যাই যে, তার সম্পর্ক আজকে কংগ্রেসের সঙ্গে — আরো অদ্ভুত ব্যাপার যে, উনি আজকে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং সরকারী সমস্ত নীতি বানচাল করে দিয়ে গুচ্ছের চোর, মস্তান, গুন্ডাদের চাকরি দিয়েছেন মিউনিসিপ্যালিটিতে। আর ওদের মাধ্যমে গোটা মুর্শিদাবাদ জেলার সমস্ত জায়গায় ওরা একটা দল তৈরী করেছেন, যাদের কাজই হচ্ছে খুন করা এবং বহরমপুর শহরের আশপাশের সমস্ত এলাকায় ওরা একটার পর একটা খুন করে যাচ্ছে। ওরা স্মাগলিং করে, বাংলাদেশের সঙ্গে চোরা কারবার করে। আর এরাই হচ্ছে ওদের আসল লোক, যাদেরকে ওরা রক্ষা করেন। বহরমপুর শহরে ওরা ঘোষণা করছেন, যেখানেই সি. পি. এম. এর লোক পাবে তাদেরকে ওরা খুন করবে। আর শহরে সি. পি. এম. এর যাকে পাবে তাকেই কিডন্যাপ করবে। কয়েকদিন আগে আমি হাতিনগর অঞ্চলে গিয়েছিলাম। সেখানে নদীর ধারের একটি গ্রামে কংগ্রেসী সমস্ত গুন্ডা মস্তানরা সব অস্ত্র যোগাড় করেছে

এবং অবাধ একটা এলাকা তৈরী করেছে। সেখান থেকে তারা হুমকি দিচ্ছে, যেখানে যাকে পাব, তাকেই মারব, খুন করব। এমনকি বাইরে থেকে যারা মিটিং করতে আসবে তাদেরকে'ও খুন করব — এই রকম জায়গায় গোটা মুর্শিদাবাদ জেলা চলে যাচ্ছে এবং গোটা জেলার বিভিন্ন জায়গায় ওদের সহায়ক যারা হয়েছে, তাদেরকে প্রশ্রয় দিচ্ছেন মাননীয় এই সদস্য। আমি এর বিচার চাই। আজকে এই সব ঘটনা ঘটাবেন, আর এখানে এম. এল. এ. হয়ে বসে থাকবেন, বক্তৃতা করবেন সি. পি. এম. এর বিরুদ্ধে, কুৎসা রটাবেন, এটা হতে পারেনা— এটা দেখে আমার অবাক লাগছে। তাই আমি আপনার কাছে অনুরোধ করব, এর একটা বিচার হোক, তদন্ত হোক, এই ব্যাপারে একটা ব্যবস্থা নেওয়া হোক— এটাই হচ্ছে আমার বক্তব্য।

(At this stage Dr. Manas Bhunia rose in his seat to speak something)

**Mr. Speaker :** No more debate on this. Dr. Bhunia, I have not allowed you. Please take your seat. I am not in mood today. The time alloted for Question Hour is over. I find that both the parties have played the same game. You have started this thing yesterday and they take the benefit of it today. For future guidance I would request the Members, during Question Hour not to raise this type of thing. You have Mention Hour, you have Zero Hour, you can submit Adjournment Motion, you can submit Calling Attention — lot of scopes are here to mention issues of this nature. Today I cannot take the Questions but I request all the Members that they should keep in mind that Question Hour is very important - Members' rights are involved in it and the Memebrs have given questions and they expect answers. This thing cannot go on. The Members should not mention this type of issues during Question Hour. All questions meant for today will be laid on the table.

## Starred Questions (to which oral answers were given)

### রাজ্যে নতুন অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপন

***১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩) শ্রী তোয়াব আলি :** দমকল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি : —

(ক) রাজ্যে নতুন অগ্নিনির্বাপক কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোথায় উক্ত অগ্নিনির্বাপক কেন্দ্র স্থাপন করা হবে ; এবং

(গ) মুর্শিদাবাদ জেলায় উক্ত অগ্নিনির্বাপক কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে কিনা ?

**শ্রী অশোক ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ, রাজ্যে ২৮টি নতুন অগ্নি-নির্বাপক কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) পরিকল্পিত নতুন অগ্নি-নির্বাপক কেন্দ্রগুলি সংশ্লিষ্ট তালিকায় উল্লিখিত আছে। তালিকায় উল্লিখিত অগ্নি-নির্বাপক কেন্দ্রগুলির মধ্যে তুফানগঞ্জ অগ্নি-নির্বাপক কেন্দ্রটি চালু হয়েছে

১৯৯১-এর মার্চ মাসে। এছাড়া কুচবিহার জেলায় ধূপগুড়িতে একটি কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে।

(গ) মুর্শিদাবাদ জেলায় ২টি নতুন অগ্নি-নির্বাপক কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে, একটি হবে জঙ্গিপুর। রঘুনাথগঞ্জ এবং অন্যটি হবে কান্দিতে।

## APPROVED LIST OF PLACES FOR SETTING UP OF FIRE STATION IN WEST BENGAL

**(Not arranged on priority basis)**

| Sl. No. | Names of Places | District | Unit of Pump |
|---|---|---|---|
| 1. | Bagbazar | Calcutta | 2 |
| 2. | Belgachia | -do- | 2 |
| 3. | Tangra | -do- | 2 |
| 4. | Salt Lake-I | North 24 Parganas | 3 |
| 5. | Baishnab Ghata Patuli | South 24-Parganas | 2 |
| 6. | Diamond Harbour | -do- | 2 |
| 7. | Baruipur | -do- | 2 |
| 8. | Jadavpur | -do- | 3 |
| 9. | Ghusury | Howrah | 2 |
| 10. | Ramrajatala | -do- | 2 |
| 11. | Uluberia/Andul | -do- | 2 |
| 12. | Arambagh | Hoogly | 2 |
| 13. | Pandua | -do- | 2 |
| 14. | Karimpur | Nadia | 2 |
| 15. | Nabadwip | -do- | 2 |
| 16. | Santipur | -do- | 2 |
| 17. | Midnapore | Midnapore | 3 |
| 18. | Jhargram | Midnapore | 2 |
| 19. | Kolaghat | -do- | 2 |
| 20. | Kalna | Burdwan | 2 |
| 21. | Katwa | -do- | 2 |
| 22. | Bishnupur | Bankura | 2 |
| 23. | Raghunathpur | Purulia | 2 |
| 24. | Chanchal/Harishchandrapur | Malda | 2 |
| 25. | Jangipur/Raghunathganj | Murshidabad | 2 |
| 26. | Kandi | -do- | 2 |
| 27. | Tufanganj | Cooch Behar | 2 |
| 28. | Bijanbari | Darjeelilng | 2 |

## Starred questions (to which answers were laid on the table)

### Difficulties in getting Taxis at Howrah Station

*108. (Admitted Question No. *35) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister - in - Charge of the Transport Department be pleased to state :—

(a) whether the State Government has information about the difficulties which the commuters arriving by train at Howrah station have to face in getting Taxis on hire at the prescribed rates after 9-30 p.m.and in the early morning hours when there is no Que system ; and

(b) if so, the steps proposed to be taken by the State Government in the matter?

**Minister-in-Charge of the Transport Department :**

a) Yes, Govt. is aware of it.

b) A proposal to introduce pre-paid taxi system is under active consideration of the Government.

### আই. সি. ডি. এস. কর্মীদের ভাতা বৃদ্ধির প্রস্তাব

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** ত্রাণ ও কল্যাণ (সমাজ-কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) আই, সি, ডি, এস কর্মীদের ভাতা বৃদ্ধির কোন প্রস্তাব সরকারের আছে কিনা?

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বৃদ্ধির পর উক্ত ভাতার পরিমান কত হবে বলে আশা করা যায়; এবং

(গ) প্রস্তাবটি কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায় ?

**Minister-in-Charge of the Relief & (Social) Welfare Department :**

(ক) আই. সি. ডি. এস প্রকল্পে দুই ধরণের কর্মী কাজ করেন। এক ধরণের হল পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারী, এদের ভাতা অন্য সকল কর্মচারীর যেমন বৃদ্ধি পায়, তেমনি ভাবেই বৃদ্ধি পায়। দ্বিতীয় ধরণের কর্মচারী হল স্বেচ্ছাসেবী কর্মী অঙ্গনওয়াড়ী ও সহায়িকা, এবা সাম্মানিক ভাতা পেয়ে থাকেন। এদের ভাতা বৃদ্ধি হবে কিনা তা কেন্দ্রীয় সরকার স্থির করেন। তবে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এদের ভাতা বৃদ্ধির জন্য অনুরোধ জানিয়ে একটি প্রস্তাব পাঠিয়েছেন। কেন্দ্রীয় সরকারের নিকট থেকে এখনও কোনো উত্তর এসে পৌঁছায়নি।

(খ) বলা সম্ভব নয়।

(গ) বলা সম্ভব নয়।

## .Licensing of the Cable Television Network

*110. (Admitted Question No. *57) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state :—

(a) whether the State Government has any proposal for licensing of the Cable Television Networks ; and

(b) if so, the steps taken/proposed to be taken by the State Government in the matter?

**Minister-in-charge of the Information & cultural affairs Department** :

(a) Yes

(b) Steps are being initiated to frame rules under the West Bengal Cinemas (Regulation) Act, 1954 for the licencing of the Cable TVs.

## পৌর আইনের পরিবর্তন

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং* ৫) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ** ঃ— গত ১৮-৫-৯০ তারিখে উত্থাপিত প্রশ্ন নং ১৮৬ (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৯) এর উত্তরের পরিপ্রেক্ষিতে পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইন পরিবর্তন করে নতুন আইন প্রবর্তনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**Minister-in-Charge of the Urban Development Department :**

এ সংক্রান্ত কাজ সমাপ্তির পথে। পূর্ণাঙ্গ সংশোধনসহ সংশ্লিষ্ট কমিটি তাঁদের প্রস্তাবটি রাজ্য সরকারের কাছে পেশ করেছে।

## Achievements under the IDA assisted Minor Irrigation Project

*112. (Admitted Question No. *272.) Dr. **Tarun Adhikary** and **Shri Saugata Roy :** Will the Minister - in - charge of the Agriculture (Minor Irrigation) Department be pleased to state :—

(a) the achievements under the IDA assisted West Bengal Minor Irrigation Project within the original terminal date 31st March, 1991 ; and

(b) the expenditure incurred on the above project till 31st March, 1991 ?

**Minister-in-Charge of the Agriculture (Minor-Irrigation) Department :-**

(a) The achievements upto the original terminal date i.e. 31st March, 1991 were as follows :

i) Drilling and development of 528 HDTWs, 116 MDTWs, 759 LDTWs and 1864 STWs ;

ii) Construction of pump houses for 310 HDTWs, 60 MDTWs, 387 LDTWs, 818 STWs and 90 RLI Schemes;

iii) Energisation of 96 HDTWs, 23MDTWs, 149 LDTWs, 76 STWs and 33 RLI Schemes ;

iv) Construction of pipeline for 26 HDTWs, 1 MDTW and 5 RLI Schemes;

v) Construction of 3016 open dugwells.

(b) The expenditure incurred under the above project till 31st March, 1991 was Rs. 84.13 crores.

### কৃষি বিপণন কেন্দ্র

*১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯১) **শ্রী সাত্ত্বিক কুমার** রায় ঃ কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ৩০ শে জুন,১৯৯১পর্যন্ত পশ্চিমবঙ্গে কৃষি বিপণন কেন্দ্রের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে বীরভূম জেলায় কৃষি বিপণন কেন্দ্রের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত কেন্দ্রগুলি কাদের দ্বারা পরিচালিত হয়?

**Minister-in-Charge of Agriculture (Marketing) Department :**

(ক) পশ্চিমবঙ্গে (জেলাগুলিতে) কৃষি বিপণন কেন্দ্র বা বাজারের মোট সংখ্যা ৩০৮৪টি । এ ছাড়াও কোলকাতায় মোট ১৬৬টি পাইকারী ও খুচরা বাজার আছে।

(খ) বীরভূম জেলায় কৃষি বিপণন কেন্দ্র বা বাজার (পাইকারী ও গ্রামীন প্রাথমিক হাট বাজার) এর সংখ্যা সর্বমোট ৯৮টি।

(গ) পশ্চিমবঙ্গে উক্ত কেন্দ্রগুলি পরিচালিত হয় ব্যাক্তি বা সংস্থা দ্বারা যেমন, (১) ব্যাক্তিগত (২) পঞ্চায়েত, (৩) পৌরসভা, (৪) প্রজ্ঞাপিত সংস্থা (৫) সরকারী ব্যবস্থাপনা,(৬) নিয়ন্ত্রিত বাজার সমিতি ইত্যাদি।

### পুরুলিয়া জেলায় বিশ্বব্যাঙ্কের সহায়তায় স্থাপিত গভীর নলকূপের সংখ্যা

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭) **শ্রী নটবর বাগদী** ঃ কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ —

৩০শে জুন, ১৯৯১ পর্যন্ত পুরুলিয়া জেলায় বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় স্থাপিত গভীর নলকূপের সংখ্যা কত ?

**Minister-in-Charge of the Agriculture (Minor Irrigation) Department :**

বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় পুরুলিয়া জেলায় কোন গভীর নলকূপ স্থাপিত হয় নি।

## Number of Vehicles tested & penalised for causing air pollution

*116. (Admitted Question no. *278) **Shri Sanjib Kumar Das** and **Shri Saugata Roy** : Will the Minister - in - charge of the Transport Department be pleased to State :—

(a) the number of motor vehicles, tested and penalised, in Calcutta for causing air pol!ution from emission of smoke during 1990-91 ; and

(b) the number of such motor vehcicles belonging to :—

(i) State Transport Undertakings ;

(ii) State Government ; and

(iii) Calcutta Municipal Corporation ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) About 1950 doubtful cases were tested. 65 vehicles were penalised for higher Emission Level than permissible under the CMV Rules 1988.

(i) 3(Three) Buses of Calcutta State Transport Corporation were traced for emitting smoke. According to Govt. decision the attention of Calcutta State Transport Corporation had been drawn for rectification of the defect.

(ii) About 5(five) doubtful vehicles were tested. But no violation was traced out in this regard.

(iii) No such vehicles were located at the time of said.

## খাতড়া ২ নং ব্লকে আই. সি. ডি. এস প্রকল্প

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৪) ঃ **শ্রীমতী আরতি হেমব্রম** ঃ ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ)বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) বাঁকুড়া জেলার খাতড়া ২ নং ব্লকে কোন আই, সি, ডি, এস প্রকল্প চালু হয়েছে কিনা? এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত স্থানে আই, সি, ডি, এস, প্রকল্প চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister-in-charge of the Relief & Social welfare Departmernt :**

(ক) না।

(খ) এ বিষয়ে সিদ্ধান্ত নেন কেন্দ্রীয় সরকার , রাজ্য সরকারের পক্ষে এ বিষয়ে কিছু বলা সম্ভব নয়।

### কৃষ্ণনগর পৌরসভার দুটি ওয়ার্ডের নির্বাচন

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৭) **শ্রী শিবদাস মুখার্জী** ঃ পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্যি, যে কৃষ্ণনগর পৌরসভার অধীন ৬নং এবং ১৯নং ওয়ার্ডের নির্বাচন অনুষ্ঠিত হচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি ?

**Minister-in-Charge of the Urban Development Department :**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### ডোমজুড় থেকে ডানলপ ব্রীজ পর্যন্ত বাস চলাচল

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১) **শ্রী পদ্মনিধি ধর ঃ** পরিবহণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) হাওড়া জেলার ডোমজুড় থেকে ডানলপ ব্রিজ (ভায়া বম্বে রোড ও দিল্লী রোড) পর্যন্ত সরকারী বা বেসরকারী বাস চালানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Urban-Development Department :**

(ক) এই রুটে সরকারী বা বেসরকারী বাস চালানোর কোন পরিকল্পনা আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### গুচ্ছ শ্যালো টিউবওয়েল

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯) **শ্রীঈদ মহম্মদ ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ —

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি গুচ্ছ শ্যালো টিউবওয়েল আছে ;

(খ) ৩০শে জুন, ১৯৯১ পযর্ন্ত অকেজো গুচ্ছ শ্যালো টিউবওয়েল- এর সংখ্যা কত ? এবং

(গ) অকেজো টিউবওয়েলগুলি চালু করার বিষয়ে কী কী পদক্ষেপ নেওয়া হয়েছে?

**Minister-in-Charge of the Agriculture & Minor Irrigation Department :**

(ক) পশ্চিবঙ্গে কৃষি ইঞ্জিনিয়ারিং অধিকারের অধীনে ৩৩৪২টি গুচ্ছ নলকূপ আছে।

(খ) অকেজো গুচ্ছ শ্যালো টিউবওয়েলের সংখ্যা ২২১৩টি।

(গ) বেশীর ভাগ গুচ্ছ শ্যালো টিউবওয়েলগুলি অকেজো থাকার কারণ বিভিন্ন প্রকারের চুরি। চুরির সাথে সাথে পুলিশকে অবহিত করা হয়েছে। অধিকাংশ ক্ষেত্রেই পুলিশের কাছ থেকে চূড়ান্ত তথ্য না পাওয়ায় কোনরকম ব্যবস্থা নেওয়া সম্ভব হয়নি। কয়েকটি ক্ষেত্রে ভূগর্ভস্থ জলতল নিচে নেমে যাওয়ার জন্য গুচ্ছ অগভীর নলকূপগুলি অকেজো ছিল। তন্মধ্যে কয়েকটি সাবমারঘিবল পাম্প লাগিয়ে চালু করা হয়েছে এবং আরও কিছু চালু করা হবে।

**অনাথ আশ্রম পরিচালিত বিদ্যালয়**

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৩) **শ্রী রাজদেও গোয়ালা :** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) রাজ্যের অনাথ আশ্রম পরিচালিত বিদ্যালয়গুলি উচ্চমাধ্যমিকস্তরে উন্নীত করার কোন পরিকল্পনা আছে কিনা?

(খ) বর্তমানে রাজ্যে অনাথ আশ্রম পরিচালিত মোট কয়টি বিদ্যালয় আছে ; এবং

(গ) উক্ত বিদ্যালয়ে বৃত্তিমূলক শিক্ষার কোন ব্যবস্থা আছে কিনা?

**Minister-in-Charge of the Relief & Social Welfare Department :**

(ক) না।

(খ) ৯টি

(গ) না।

**স্বয়ম্ভর পৌরসভা**

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫) **শ্রী পার্থ দে :** পৌরবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) পৌরকরের সর্বশেষ পুনর্বিন্যাসের পরবর্তী সময়ে ব্যয় নির্বাহের ক্ষেত্রে পৌরসভাগুলি স্বনির্ভর হতে পেরেছেন কিনা ; এবং

(খ) পৌরসভাগুলির অন্য সূত্র থেকে প্রাপ্ত আয় বৃদ্ধির জন্য রাজ্য সরকারের কোন পকিল্পনা আছে কিনা ?

**Minister-in-Charge of the Municipal Affairs Department :**

(ক) করের পুনর্বিন্যাসের পর হোল্ডিং অব ট্যাক্স বাবদ পৌর আয়ের ক্ষেত্রে উন্নতি হলেও কেবল এই কারণেই তারা স্বনির্ভর হবে না। উন্নয়ন ও প্রশাসনে ব্যয় নির্বাহের জন্য তারা রাজ্য সরকারের অর্থের উপর নির্ভরশীল।

(খ) আপাততঃ পৌর বিষয়ক বিভাগে পৌরসভাগুলির অন্য সূত্র থেকে প্রাপ্ত আয় বৃদ্ধির জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা নাই। তবে ইতিমধ্যে গঠিত দ্বিতীয় মিউনিসিপ্যাল ফাইনান্স কমিশনের সুপারিশ পাওয়ার পর বিষয়টি পবীক্ষা করা হবে।

**অমৃতবাজার ও যুগান্তর পত্রিকা চালু করার উদ্যোগ**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫) **শ্রী প্রশান্ত কুমার প্রধান :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বর্তমানে অমৃতবাজার এবং যুগান্তর পত্রিকা খোলার ব্যাপারে সরকারের কাছে মালিক কিংবা কর্মচারীদের পক্ষ থেকে কোনরূপ সাহায্য চাওয়া হয়েছে কিনা ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হলে উক্ত দুইটি পত্রিকা চালু করার ব্যাপারে সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন?

**Minister-in-charge of the Information & Cultural Affairs Department :**

(ক) রাজ্য সরকারের কাছে মালিক পক্ষ এবং কর্মচারীদের পক্ষ থেকে আনীত অনেকরকম প্রস্তাবই এসেছিল।

(খ) সরকারী কোন উদ্যোগই কার্যকরী করা সম্ভব হয়নি মালিকপক্ষের জন্য।

**কলকাতা থেকে পুরুলিয়া পর্যন্ত সরকারী বাস চালানোর পরিকল্পনা**

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮১) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রীভন্দু মাঝি :** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) কলিকাতা থেকে পুরুলিয়া— (ভায়া ঝাড়গ্রাম-বেলপাহাড়ী-বান্দোয়ান) পর্যন্ত সরকারী বাস চালাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা? এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত এলাকায় বাস চলাচল শুরু হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Transport Department :**

(ক) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা কলকাতা থেকে পুরুলিয়া (ভায়া ঝাড়গ্রাম, বেলপাহাড়ী ও বান্দোয়ান) পর্যন্ত এক এক্সপ্রেস বাস সার্ভিস চালানোর পরিকল্পনা আছে।

(খ) কুইলা পালের কাছে একটি পথসেতু তৈরী হলে এই সার্ভিসটি চালু হবার সম্ভাবনা আছে।

**বাঁকুড়া জেলার ইন্দাস বব্কে আই. সি. ডি. এস. প্রকল্প**

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৭) **শ্রী নন্দদুলাল মাঝি :** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি : —

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস বব্কে আই, সি, ডি, এস, প্রকল্প চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ? এবং

(খ) থাকলে,

(১) উক্ত প্রকল্পটি কবে নাগাদ চালু হবে ও

(২) উক্ত প্রকল্পে কতগুলি কেন্দ্র চালু থাকবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Relief & Social Welfare Department :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১) আশা করা যায় চলতি আর্থিক বছরের মধ্যে চালু হবে।

(২) উক্ত প্রকল্পে কেন্দ্রের সংখ্যা প্রায় ১৩৫টি।

**কলকাতা থেকে বাঘমুণ্ডী পর্যন্ত বাস চলাচল**

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৮) **শ্রীলক্ষ্মীরাম কিস্কু :** পরিবহণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি : —

(ক) কলকাতা থেকে বাঘমুণ্ডি (ভায়া বান্দোয়ান) পর্যন্ত বাস চালনোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge of the Transport Department :**

(ক) বর্তমানে এরূপ কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**ক্যানিং থেকে বাবুঘাট পর্যন্ত বাস চালানোর পরিকল্পনা**

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৭) **শ্রী বিমল মিস্ত্রী :** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, দক্ষিণ ২৪ পরগণা জেলার অন্তর্গত ক্যানিং থেকে বাবুঘাট (ভায়া গড়িয়া-আলিপুর) পর্যন্ত সরকারী বাস চালানোর পরিকল্পনা সরকারের আছে এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত রুটে বাস চলাচল শুরু হবে বলে আশা করা যায় ?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রেললাইন তুলে দেবার কেন্দ্রীয় সিদ্ধান্ত**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭০) **শ্রী দিলীপ মজুমদার :** পরিবহণ বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি : —

(ক) পশ্চিমবঙ্গ সরকার কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের সাতটি রেললাইন তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছেন অ-লাভজনক হওয়ার জন্য ; এবং

(খ) অবগত থাকলে, এ সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোন যোগাযোগ করিয়াছেন কি না?

**Minister-in-Charge of the Transport Department :**

(ক) সম্প্রতি উত্তর -পূর্ব সীমান্ত রেলপথের কর্তৃ-পক্ষ দুইটি রেলপথ যথা (১) লাটাগুড়ি-রাসসাহি এবং (২) নিউ মালদোমোহানি বন্ধ করে দেবার প্রস্তাব দিয়ে রাজ্য সরকারের অভিমত চেয়েছেন।

(খ) যোগাযোগ করা হবে।

**ফেয়ারলি প্লেস থেকে নিউঘাট, নাদীয়াল পর্যন্ত ফেরী সার্ভিস**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৯) **শ্রীফজলে আজিম মোল্লা :** পরিবহণ বিভাগের ভারপাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

ফেয়ারলি প্লেস —মেটিয়াবুরুজ পর্য্যন্ত ফেরী সার্ভিসটিকে ফেয়ারলি প্লেস থেকে নিউ ঘাট, নাদীয়াল পর্যন্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister-in-Charge of the Transport Department :**

না।

### হেলিকপ্টার ব্যবহারের জন্য ব্যয়িত অর্থ

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২) **শ্রী দেবপ্রসাদ সরকার :** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

১৯৮৭, ১৯৮৮, ১৯৮৯ এবং ১৯৯০ সালে (বছর ওয়ারি হিসাব উল্লেখ করে) হেলিকপ্টার ব্যবহারের জন্য রাজ্যসরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**Minister-in-Charge of the Transport Department :**

বিশিষ্ট ব্যক্তিদের পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব হেলিকপ্টার ব্যবহার করবার জন্য খরচের (Operational Cost) আর্থিক বছরওয়ারি হিসাব দেওয়া হইল :-

| | |
|---|---|
| ১৯৮৭ - ৮৮ | টাঃ ১,২৪,২৫০ |
| ১৯৮৮ - ৮৯ | টাঃ ১,৯৬,৪০৪ |
| ১৯৮৯ - ৯০ | টাঃ ৩,০৬,০১২ |
| ১৯৯০ - ৯১ | টাঃ ৩,৮৮,৮০০ |

পশ্চিমবঙ্গ সরকারের হেলিকপ্টারটি ১৯৮৭-৮৮ সালে overhaul করবার জন্য ব্যাঙ্গালোরে ছয় মাস থাকায় এবং আগষ্ট মাসে এই রাজ্যে প্রবল বন্যা শুরু হওয়ায়, পবনহংস লিমিটেডের একটি হেলিকপ্টার অক্টোবর ১৯৮৭ অবধি ভাড়া নেওয়া হয়েছিল। ঐ সংস্থার হেলিকপ্টারটি বেশি আসনযুক্ত এবং দুই ইঞ্জিন বিশিষ্ট। সেইজন্য ঐসংস্থার কাছ থেকে আরও দুইবার হেলিকপ্টার ভাড়া নেওয়া হয়েছিল, একবার নবম Finance commission -এর কয়েকটি জায়গা পরিদর্শনের জন্য এবং আর একবার সরকারী হেলিকপ্টারটি সাময়িকভাবে অচল হওয়ার জন্য। ১৯৮৭-৮৮ এবং ১৯৮৮-৮৯ সালে এই বাবদ খরচ হয়েছিল ৬৪,১৬,৬৯৩ টাকা ।

### বাঁকুড়া জেলায় নদী জলোত্তোলন মূলক সেচ প্রকল্প

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯২) **শ্রী পার্থ দে :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর ও গন্ধেশ্বরী নদীর দুই তীরে নদী জলোত্তোলন মূলক কোনও সেচ প্রকল্প স্থাপনের বিষয় রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকলে, প্রকল্পটি কিরূপ ?

**Minister of the Agriculture & Minor Irrigation Department :**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

**আর, এল, আই, প্রকল্প**

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩১) **শ্রী ঈদ মহম্মদ :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি : —

(ক) কতগুলি আর, এল, আই, প্রকল্পে পাইপ লাইনের ব্যবস্থা করা সম্ভব হয়েছে ;

(খ) যে প্রকল্পগুলিতে পাইপলাইনের ব্যবস্থা করা সম্ভব হয়নি, সেগুলিতে বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ;

(গ) এটা কি সত্যি যে, কিছু পরিকল্পিত আর এল, আই, প্রকল্প চালু করা সম্ভব হয়নি ; এবং

(ঘ) সত্যি হলে,

(১) কারণ কি ; ও

(২) এরকম প্রকল্পের সংখ্যা কত ?

**Minister-in-Charge of the Agriculture & Minor Irrigation Department :**

(ক) কৃষি ইঞ্জিনিয়ারিং অধিকারের অধীনে ২৬২২টি এবং পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে ১৪২টি আর. এল. পাইপ লাইনের ব্যবস্থা এ পর্যন্ত সম্ভব হয়েছে।

(খ) যে সমস্ত আর. এল. আই. প্রকল্পে পাইপলাইনের ব্যবস্থা করা সম্ভব হয়নি সেগুলিতে চাষীরা নালা কেটে সেচের জল নিয়ে থাকেন।

(গ) পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে কিছু প্রকল্প এখনও চালু করা সম্ভব হয়নি।

(ঘ) (১) প্রকল্পগুলির কাজ এখনও সম্পূর্ণ হয় নাই।

(২) ৯১ টি।

**[2.00—2.10 P.M.]**

## ADJOURNMENT MOTION

Mr. Speaker : To-day I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged miserable condition of transport system in the State.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. However, the Member may call the attention of the concerned Minister to the subject through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion. The Member may, however, read out the text of the Motion as amended.

**ডাঃ মানস ভূঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হ'ল : "সমগ্র পশ্চিমবঙ্গে পরিবহণ ব্যবস্থা ভেঙে পড়ার মুখে। প্রতিটি জেলাতে বাস পরিবহণ

ব্যবস্থা এমন একটা অবস্থায় এসে পৌচেছে যেখানে যাত্রী সাধারণ দুর্ভোগ পাচ্ছেন। কোলকাতার পরিবহণ ব্যবস্থা একেবারেই ভেঙ্গে পড়েছে। পরিবহণ দপ্তর নীরব।"

## CALLING ATTENTION NOTICES

**Mr. Speaker** : I have received five notices of Calling Attention, namely:—

| No. | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Alleged malpractice made by the Head Examiner of Physical Education of Madhyamik Pariksha, 1991. | : | Shri Subhas Goswami |
| 2. | Alleged negligence of treatment of injured patients in Midnapur Sadar Hospital. | : | Dr. Manas Bhunia |
| 3. | Alleged non-availability of chemical fertiliser in rural areas | : | Shri Birendra Kumar Maitra |
| 4. | Alleged introduction of two separate Kishalaya book in Class III | : | Shri Shibaprasad Malik |
| 5. | Request for construction of a bridge on river Bhairab at Karimpur, Nadia. | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Shri Subhas Goswami on the subject of Alleged malpractice made by the Head examiner of Physical Education of Madhyamik Pariksha, 1991.

The Minister - in - Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 9th August, 1991.

**Mr. Speaker :** The Minister - in - Charge of Municipal Affairs Department will now make a statement on the present situation of Berhampur Municipality.

**Shri Buddhadeb Bhattacharjee :** — The new Board of Commissioners of Berhampore Municipality started functions with effect from the 2nd July,1990, after the General Election to Municipalities were held on the 27th May, 1990. The Municipality however, ceased to function since february, 1991 owing to the employees not reporting for their duties for non-payment of salaries by the Municipal authorities.

2. The situation arising out of the non-functioning of the Municipality was enquired into by the District Magistrate, Murshidabad and thereafter by an officer of this Department. It was ascertained that excepting suply of drinking water all other civic services stand discontinued from February, 1991. In order to ensure that the situation does not go beyond control leading to various health hazards, pending settlement of the demands of the employees by the existing Board of Commissioners of the Municipality, as well as re-opening of the Municipality, the State Government had arranged for keeping the city clean, as far as possible, by engaging Civil Defence staff and other persons through the District Magistrate, Murshidabad. An amount of Rs. one lakh was realeased in favour of the District Magistrate, Murshidabad for this purpose.

3. The Chairman, Berhampore Municipality met me receently and requested for release of non-plan grants on an ad-hoc basis to arrange payment of salaries to the employees for 3 months from the month of December, 1990 to February, 1991. He was requested to furnish to the State Government information relating to total number of employees appointed by the Municipility in violation of the provisions of the Bengal Municipal Act, 1932 and the firm date by which the services of all such employees would be terminated by the Municipality. In reply, the Chairman, Berhampore Municipality stated that specific reply thereto could be furnished by him only after reopening of the Municipality. He also stated that the services of only a few of the employees appointed by him woithout prior approval of the State Government might be dispensed with on reopening of the Municipality and that there had been no violation of any provision of the B. M. act, 1932 in this regard.

4. The Berhampore Municipality has diverted sizeable amounts of fund released in its favour on account of I. D. S. M. T. and Ganga Action Plan. It has also reportedly committed several other irregularities resulting in gross miss-management on financial front. The number of employees appointed by the Board of Commissioners is reported to be over 500, of which the services of 154 employees are reported to have been regularised by the Board of Commissioners in violation of the provisions of the B. M. Act, 1932.

5. In the circumstances, before any financial grant can be released in favour of the Berhampore Municipality, it is necessary to

ascertain from the Chairman, Berhampore Municipality the exact number of employees appointed by him in violation of the provisions of the B. M. Act, 1932 as well as the firm date by which their services will be terminated by the Board of Commissioners. It may be mentioned here that unless the Municipality can get rid of this additional burden created by themselves, the financial viability of the Municipality can never be ensured and the State Government also can not shoulder the responsibility of making ad-hoc grants in favour of the Municipality as a regular measure. In sum, the present situation is absolutely the creation of the present Board of Commissioners of the Berhampore Municipality. We are, however, still hopeful that the present Board of Commissioners of the Municipality would come forward to co-operate with the State Government to help them resolve the present stalemate in an effective manner.

**Mr. Speaker** : This will be circulated .

**Government Business :**

**Laying of Rules :**

The Amendment of the Calcutta Municipal Corporation (Building) Rules, 1990.

**Shri Buddhadeb Bhattacharjee** : : Sir, I beg to lay before the House the amendments of the Calcutta Municipal Corporaiotn (Buildings) Rules, 1990, as required under sub-section (3) of section 600 of the Calcutta Municipal Corporation Act, 1980.

**শ্রী শংকর দাস পাল ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী যে কথা বলেছেন এবং ২ তারিখে বুদ্ধদেব বাবু কর্তৃক আমার বিরুদ্ধে হাউসে যা বলা হয়েছিল তার জন্য আপনি আমাকে আদেশ করেছিলেন সোমবারে একটা উত্তর দেবার জন্য। সোমবারে আমার নানা কাজ থাকায় উত্তর দিতে পারিনি। আমি আজকে উত্তর দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌর দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী বহরমপুর পৌরসভা পরিচালনার ব্যাপারে আমার বিরুদ্ধে তিনটি আর্থিক অনিয়মের উল্লেখ করে গত ২রা আগষ্ট এই বিধান সভায় যে বক্তব্য রেখেছেন তার বিরুদ্ধে আমাকে বক্তব্য রাখার যে সুযোগ আপনি দিয়েছেন তারজন্য আপনাকে অশেষ ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য এই হাউসে পেশ করছি।

(১) স্যার! পৌরমন্ত্রীর প্রথম অভিযোগ মাঝারী ও ছোট শহরের সুসংহত উন্নয়ণ পরিকল্পনা (আই, ডি, এস, এম, টি) খাতে ৮ লক্ষ ৫০ হাজার টাকার হিসাবের গরমিল। স্যার, বহরমপুর পৌরসভা গত ৫ই ফেব্রুয়ারী থেকে সম্পূর্ণ বন্ধ। আমাদের হাতে কোন কাগজ পত্র নাই। সবই পুর দপ্তরে রয়ে গেছে। সুতরাং টাকার সঠিক পরিমান এই মুহূর্তে বলা সম্ভব নয়। তবে আমার স্মৃতি থেকে এবং পুর কমিশনারদের সঙ্গে আলোচনা করে জানতে পারি বহরমপুর পৌরসভায় ১৯৮৩ সালে প্রথম এই IDSMT পরিকল্পনা চালু হয় যে সময়ে আমরা পৌরসভার ধারে কাছেও ছিলাম না।

১৯৮৬ সালে আমরা পৌরসভার ক্ষমতায় আসি; পরের বছর অর্থাৎ ১৯৮৭ সালে যৌথ তদন্ত কমিটির রিপোর্ট থেকে আমরা জানতে পারি মোট ৯ লক্ষ ৮৩ হাজার টাকা IDSMT খাতে হিসাবের গোলমাল আছে যারজন্য আমার নেতৃত্বাধীন পৌর সভা কোনমতেই দায়ী নয়। এর জন্য আমাদের আগের CPI(M) পরিচালিত মনোনীত Board of Commissioners সম্পূর্ণভাবে দায়ী। অথচ তাদের দোষে, তাদের অপরাধের খেসারৎ দিতে হলো আমাদের পরিচালিত কংগ্রেসী Board of Commissioners কে।

উন্নয়ন খাতে আমাদের প্রাপ্য অনুদান থেকে এই ৯ লক্ষ ৮৩ হাজার টাকা কেটে নেওয়া হলো এবং IDSMT পরিকল্পনা আমাদের হাত থেকে সরিয়ে নিয়ে Deposit work Scheme হিসাবে Municipal Engineering Directorate এর হাতে ন্যস্ত করা হলো। যারপর থেকে এই IDSMT পরিকল্পনার সাথে আমাদের কোন প্রত্যক্ষ সংযোগ নেই।

**[2.10—2.20 P.M.]**

বর্তমানে পৌরমন্ত্রী ৮ লক্ষ ৫০ হাজার টাকা হিসাবের গরমিল আছে বলে যে বক্তব্য রেখেছেন তা পূর্ব পরিকল্পিত ও উদ্দেশ্য প্রনোদিত। কারণ এই সম্পর্কে সরকারের তরফ থেকে বা অন্য কোন ভাবে আমাদের নজরে আনা হয় নাই। যাই হোক কেবলমাত্র মিউনিসিপ্যাল আফিস খোলার পরেই এ সম্পর্কিত বিষয়ে আমরা নিজেরা অনুসন্ধান করবো দরকার হলে যৌথ তদন্ত কমিটিও গঠন করা যেতে পারে যাতে সমস্ত বিষয় জানা যেতে পারে। এই কমিটির সঙ্গে তদন্তের ব্যাপারে আমরা সহযোগিতা করবো বলে আশ্বাস দিচ্ছি।

(২) মাননীয় অধ্যক্ষ মহাশয় এবার আসা যাক Ganga Action Plan এর ৪০ লক্ষ টাকা অন্য খাতে ব্যয় করার ব্যাপারে পৌরমন্ত্রীর দ্বিতীয় অভিযোগ সম্পর্কে।

স্যার, Ganga Action Plan এর অর্ন্তভূক্ত বিভিন্ন ধরণের কাজগুলি করার দায়িত্ব দেওয়া আছে Municipal Engineering Directorate এর উপর। ঐ কর্তৃপক্ষই কাজ করার জন্য Tender ডাকেন ঠিকাদার নিযুক্ত করেন তাদের Measurement Book (M.B) চেক করেন বিলও পাশ করেন। আমরা শুধুমাত্র তাদের সুপারিশ অনুমোদন করি এবং তাদের উপদেশ মতই ঠিকাদারদের Payment করি।

স্যার, Ganga Action Plan এর ৪০ লক্ষ টাকা অন্যখাতে খরচ করেছি বলে মাননীয় পৌর মন্ত্রী যে অভিযোগ এনেছেন তার মধ্যে থেকে আমাদের আইনতঃ প্রাপ্য অনেক টাকাই বাদ যাবে। যেমন Contingent Charges, Establishment Charges ইত্যাদি। তা ছাড়াও ঠিকাদারদের কাছ থেকেও আমরা কোন হিসাব পাই নাই; তাদের কাছে রয়ে গেছে এখন সিমেন্টের দাম, রডের দাম এবং বিভিন্ন সরকারী প্রতিষ্ঠানে আমরা যে পরিমান Cement— ধার হিসাবে দিয়েছি তার দাম অর্থাৎ সমস্ত মিলিয়ে হিসাব করলে দেখা যাবে পৌরমন্ত্রীর ৪০ লক্ষ টাকা Diversion তথ্য ঠিক নয়। এই টাকার পরিমান আরও অনেক নীচে নেমে আসবে।

স্যার, এবার আসছি কেন আমি বাধ্য হয়েছি একখাতের টাকা অন্যখাতে খরচ করতে ।

**প্রথমত :** বহরমপুর শহরের সার্বিক উন্নয়নের স্বার্থে এবং পুরবাসী তথা জনস্বার্থেই Fund Diversion করা হয়েছে অস্থায়ীভাবে।

**দ্বিতীয়ত :** সরকারের কাছ থেকে পরিকল্পনা ও পরিকল্পনা বর্হিভূত খাতে আমাদের পৌরসভার প্রাপ্ত অর্থ একেবারেই দেওয়া হয় নাই এবং কোন কোন ক্ষেত্রে দেওয়া

হলেও অত্যন্ত দেরীতে দেওয়া হয়েছে। যার ফলে Fund Diversion হয়েছে অস্থায়ীভাবে।

**তৃতীয়ত ঃ** হরিজন সমেত পুরকর্মচারীদের প্রতি মাসে সময়মত মাহিনা ও ভাতা দিতে হয়েছে, যারজন্য আমাকে Fund Diversion করতে হয়েছে অস্থায়ীভাবে।

তবে আমি যা করেছি সবই নিয়মত Board of Commissioners দের অনুমোদন নিয়ে সর্বসম্মতিক্রমে।

স্যার, এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে আমাদের Municipal Board ১৯৮৮ সালে সরকারী আদেশ বলে বাতিল করা হয় এবং সদর মহকুমা শাসক পৌরসভার প্রশাসক হিসাবে দায়িত্ব নেন। তিনিও তার খুবই সংক্ষিপ্ত কার্য্যকালে Fund Diversion করেছিলেন। অবশ্যই নিজের স্বার্থে নয় পৌরসভার স্বার্থে ঠিক আমিও যা করেছি অবস্থার পরিপ্রেক্ষিতে। তাহলে স্যার, আমার অপরাধটা কোথায় ? কেন বিনাদোষে বহরম পুর পৌরসভার প্রাপ্য অর্থ আটকে রেখে পুরবাসীগণকে অশেষ দুর্গতি ও নরক যন্ত্রণা ভোগ করতে বাধ্য করা হচ্ছে ? এর কৈফিয়ৎ মাননীয় পুরমন্ত্রীর কাছ থেকে আপনার মারফৎ জানতে চাই।

স্যার মাননীয় পুরমন্ত্রী প্রাপ্য টাকা তো দিলেনই না অধিকন্তু বস্তি উন্নয়ন ও শহর উন্নয়ন খাতের আমাদের প্রাপ্য টাকা থেকে Fund Diversion এর Adjust করার অজুহাত দিয়ে ১১ লক্ষ ২০ হাজার টাকা কেটে নিলেন। অথচ খুবই দুর্ভাগ্যের বিষয় মাননীয় পৌরমন্ত্রী বিধান সভায় এসম্পর্কে কোন উল্লেখ করলেন না। স্যার, বুঝুন কি পক্ষপাতমূলক ও প্রতিহিংসাপরায়ণ আচরন আমাদের পৌরদপ্তরের। স্যার, আপনার কাছে ন্যায় বিচারের প্রত্যাশা করছি, পরিশেষে জানাই Fund Diversion করার ব্যাপারে অনুসন্ধান করার জন্য সরকার নিয়োজিত একটি তদন্ত কমিটি গত জুলাই মাসের প্রথম সপ্তাহে বহরমপুর শহরে আসেন। মুর্শিদাবাদ জেলা শাসকের কক্ষে তাদের সঙ্গে তদন্তের ব্যাপারে আমার আলোচনা হয়। তদন্ত কমিটির সদস্যগণও আমার সঙ্গে একমত যে যতক্ষণ না মিউনিসিপ্যাল অফিস খোলা হচ্ছে এবং স্বাভাবিক কাজ কর্মের পরিবেশ ফিরে না আসছে ততক্ষণ পর্য্যন্ত কোন তদন্ত করাই সম্ভব নয়। তারপর থেকে অবস্থা যেখানে ছিল সেখানেই আছে। বিষয়টি আজ অবধি অমীমাংসিত।

সর্ব্বশেষে মাননীয় পৌরমন্ত্রী আমার বিরুদ্ধে অবৈধভাবে ৫০০শত অস্থায়ী কর্মচারী নিয়োগ ও ১৫৪ জন কর্মচারীকে স্থায়ী করা সম্পর্কে অভিযোগ এনেছেন এবং কবে আমরা অস্থায়ী কর্মচারীদের কাজ থেকে অব্যাহতি দেবো, তা জানতে চেয়েছেন।

স্যার, এ সম্পর্কে আমার বক্তব্য বহরমপুর শহরে লোক সংখ্যা, বাসগৃহ, রাস্তাঘাট বিপুলভাবে বেড়ে গেছে। তাই পৌরসভার কাজকর্ম সুষ্ঠ ভাবে পরিচালনা করার জন্য সর্বাধিক ২৫০.০০ টাকা বেতনে হরিজন সমেত চতুর্থ শ্রেণীর কর্মচারীনিয়োগ করা হয়েছে। এ ছাড়াও রেশন কার্ড /তপ্শীল জাতি/উপজাতি ঋণ/ বেকারদের স্বনিযুক্তি প্রকল্প/জি, আর বিলি/ ইন্দিরা সুপার মার্কেটের ১৭৩ টি ষ্টলের রক্ষণাবেক্ষণ /শহরে বৈদ্যুতিক বাল্ব লাগানো, সুইচ off - on করা/ ৫টি পৌর প্রাথমিক বিদ্যালয়ে পঞ্চমশ্রেণীর প্রবর্ত্তন এবং IDSMT ও Ganga Action Plan এর কাজ সুষ্ঠভাবে চালনার জন্য অনধিক ৫০০ অস্থায়ী কর্মচারী আমাকে নিয়োগ করতে হয়েছে। তবে সঠিক সংখ্যা মিউনিসিপ্যাল আফিস না খুললে আমার পক্ষে বলা সম্ভব নয়।

এ ছাড়া মাননীয় পৌরমন্ত্রী যাহাদের স্থায়ী করার কথা বলেছেন তাদের মধ্যে অধিকাংশই একনাগাড়ে ৩ বৎসর কার্য্যকাল শেষ করেছেন। এদের অধিকাংশই মৃত অবসর প্রাপ্ত এবং পৌর

আইনের মোট কর্মচারীর ১ শতাংশ নিয়োগের পরিপ্রেক্ষিতে "স্থায়ীকরণ" করা হয়েছে। বর্তমানে সরকার পৌরসভার কাছ থেকে Ration Card / IDSMT/ Ganga Action Plan এর কাজগুলি প্রত্যাহার করে নিয়েছেন। ফলে অনধিক দেড়শতাধিক অস্থায়ী কর্মচারী বাড়তি হতে পারে যাদের কাজ থেকে বাদ দেওয়া যেতে পারে। তবে সময়টা আসন্ন দূর্গা পুজার পরে হওয়াই বাঞ্ছনীয় বলে মনে করি।

স্যার, এই প্রসঙ্গে মনে পড়ে কিছুদিন পূর্বে শিশির মঞ্চে অনুষ্ঠিত পৌরপতিদের এক সভায় মাননীয় পৌরমন্ত্রী একটি স্থায়ী কমিটি গঠন করার কথা ঘোষণা করেছিলেন যে কমিটি পশ্চিমবঙ্গের যে সমস্ত পৌরসভায় সরকারী আদেশ ছাড়াই লোক নিয়োগ করা হয়েছে তার যৌক্তিকতা বিবেচনা করে নির্দিষ্ট সংখ্যা নির্দ্ধারণ করে দেবেন। কিন্তু সেই কমিটির অস্তিত্ব আমরা আজ পর্যন্ত দেখতে পেলাম না।

এই প্রসঙ্গে মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি —পশ্চিমবঙ্গের অনেক পৌরসভাতেই বহরমপুর পৌরসভার মত নিয়োজিত কর্ম্মচারীদের সরকার বৈধ বলে মেনে নিয়েছেন কিন্তু আমরা বার বার সরকারের মনযোগ আর্কষণ করা স্বত্ত্বেও আমরা বঞ্চিত হয়েছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে বিশদভাবে আমার বক্তব্য পেশ করলাম। এখন আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমার আবেদন আর কালবিলম্ব না করে বহরমপুর পৌরসভার সমস্ত প্রাপ্য টাকা মিটিয়ে দেওয়া হোক যাতে পৌরসভার দীর্ঘকালীন অচল অবস্থার অবসান হয় যাতে অনাহারক্লিষ্ট পৌরকর্মচারীগণ ও সর্ব্বোপরি বহরমপুর শহরের নির্দোষ পুররাসীগণ অশেষ দূর্গতি ও নরক যন্ত্রণার হাত থেকে মুক্তি পান।

স্যার, আমি আপনার মারফৎ জানাচ্ছি সরকারের কাছ থেকে যে অর্থ আমরা দাবী করছি তা দিয়ে কেবলমাত্র Sanctioned Strength Staff দের মাহিনা দেওয়া হবে।

স্যার মাননীয় পৌর মন্ত্রী বিধান সভায় বলেছেন "পরের দ্রব্য না বলিয়া লইলে যাহা করা হয়" আমি নাকি তাহাই করেছি। স্যার আমি যা করেছি তা নিজের স্বার্থে নয় শুধুমাত্র বহরমপুর শহরের উন্নয়নের জন্য একখাতের টাকা অন্যখাতে সাময়িকভাবে ব্যয় করেছি। যেটা সমস্ত পৌর সংস্থাই এমনকি সরকারী দপ্তরগুলিও করে থাকে।

[* * * * ] স্যার আপনাকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।।

**[2.20 – 2.30 P.M.]**

**মিঃ স্পীকার ঃ** শ্রী শঙ্কর দাস পালের বক্তব্য থেকে -"স্যার, আমার বন্ধু মন্ত্রীসভার মাননীয় সদস্য দেবব্রত বন্দোপাধ্যায় একবার সি. পি. আই. (এম) দলকে সোসাল ফ্যাসিষ্ট বলে আখ্যা দিয়েছিলেন তার মর্মার্থ তখন বুঝতে পারিনি কিন্তু আজ বহরমপুর শহরের পুরবাসী কংগ্রেসকে ভোট দেওয়ার অপরাধে গত ৭ মাস ধরে যে নরক যন্ত্রনা ভোগ করছেন তা থেকে আজ বুঝতে পারছি মাননীয় দেবব্রতবাবুর কথার মর্মার্থ—যৌক্তিকতা" এই কথাগুলি বাদ যাবে।

মিঃ পাল, পারসোনাল এক্সপ্ল্যানেশন হয় অন স্পেসিফিক পয়েন্টের উপর। আপনি ৫।৬ পাতা প্রিপেয়ার্ড টেক্সট পড়ে দিলেন। এটা পার্লামেন্টারি নিয়ম নয়। মন্ত্রী ছাড়া অন্য কোন সদস্য প্রিপেয়ার্ড টেক্সট থেকে পড়তে পারবে না—এটাই ষ্ট্রিক্ট পার্লামেন্টারি নিয়ম, প্রিপেয়ার্ড টেক্সট থেকে পড়া যায় না। তার কারণ অন্য কেউ প্রিপেয়ার্ড করে দিতে পারেন। আপনি যা পড়লেন এটা আপনার কথা নয়, অন্য কারো কথা হল। প্রিপেয়ার্ড টেক্সট পড়ার নিয়ম নেই। প্রিপেয়ার্ড টেক্সট হচ্ছে কোন মন্ত্রীকে তার ডিপার্টমেন্টের সেক্রেটারী তৈরী করে দেন, তিনি পড়েন, এটা পার্লামেন্টারি নিয়ম।

Note : [*Expunged as ordered by the Chair]

আপনি যখন পড়ছিলেন তখন আমি আপনাকে ডিস্টার্ব করিনি যেহেতু পড়ছেন বলে। আজকে আপনাকে অনুমতি দিলাম কিন্তু ভবিষ্যতে এইভাবে পারসোনাল এক্সপ্ল্যানেশন করতে দেব না। পারসোনাল এক্সপ্ল্যানেশন হচ্ছে যদি এ্যালিগেশন হয়ে থাকে সেটাই এক্সপ্লেন করবেন আর আপনি পলিসি ষ্টেটমেন্ট দিয়ে দিলেন — কি করছেন, কি করতে চান, এটা করা দরকার— বাণী দিয়ে গেলেন। এখানে তো বাণী দেবার সুযোগ নেই। এইভাবে হয়না। আপনার বিরুদ্ধে যে অভিযোগ আছে সেইটুকু ডিল করবেন। এছাড়া বাড়তি বলার দরকার ছিল না। আপনি বাজেট স্পীচ দিয়ে দিলেন। গড় গড় গড় করে বলে গেলেন। এটা করবেন না, ঠিক নয়।

## CALLING ATTENTION TO MATERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** The Minister-in-Charge of Agriculture Department to make a statement on the reported financial problem in Bidhan Chandra Krishi Viswa Vidyalaya.

(Attention called by **Shri Nanigopal Malakar** on the 2nd August, 1991).

**শ্রী নীহার কুমার বসু ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্য শ্রী ননীগোপাল মালাকার মহাশয়ের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় সম্পর্কিত একটি দৃষ্টি আর্কষণী নোটিশের উত্তরে আমি জানাচ্ছি যে—

(১) বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য জানিয়েছেন যে অভূতপূর্ব আর্থিক অনটনের জন্য বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের যথাযথ পরিচালন অসম্ভব হয়ে পড়েছে।

(২) তিনি গত ১১ই মার্চের চিঠিতে আরও জানিয়েছেন যে রাজ্য সরকার থেকে রক্ষণাবেক্ষন ব্যয় বাবদ (Maintenance grant) যে ৬২.৭৮ লাখ টাকা মাসিক অনুদান দেওয়া হচ্ছে, তা প্রয়োজনের তুলনায় যথেষ্টনয়। কারণ বিশ্ববিদ্যালয়ে শুরু বেতন ও স্কলারশিপ বাবদ মাসিক অন্যূন ৮২ লাখ টাকার প্রয়োজন। কিন্তু তিনি বেতন ও স্কলারশিপ ইত্যাদির জন্য মাসে কেবলমাত্র ৬২.৭৮ লাখ টাকা রাজ্য সরকার থেকে পাচ্ছেন। বাড়তি টাকার প্রয়োজনের কারণ হিসাবে তিনি নিম্নলিখিত বিষয়গুলি উল্লেখ করেছেন—

১) কর্মচারীদের বেতন কাঠামো পুনর্নির্ধারণ জনিত অতিরিক্ত খরচ,

২) বদ্ধির্ত হারে গবেষকদের স্কলারশিপ প্রদান,

৩) শিক্ষকদের বিশ্ববিদ্যালয়ের মঞ্জুরী কমিশন নির্দ্ধারিত উচ্চতর হারে বেতন প্রদান ,

৪) গবেষণা, শিক্ষা, পঠনপাঠন ও ফার্মের কাজের জন্য যে সমস্ত জিনিষের প্রয়োজন, সেগুলির মাত্রাতিরিক্ত মূল্যবৃদ্ধি।

কিন্তু উপরিক্ত বিভিন্ন খাতে অতিরিক্ত ব্যয়ের সমর্থনে দফাওয়ারী এবং বিস্তারিত ব্যয়ের হিসাব উপাচার্য্য দেখান নি।

গত জানুয়ারী থেকে মার্চ ১৯৯১ পর্য্যন্ত মাসিক ব্যয় বাবদ প্রতিমাসে ৬২,৭৮,৭২৩ টাকা হারে বিশ্ববিদ্যালয়কে মঞ্জুর করা হয়। এপ্রিল মাসে ঐ মঞ্জুরী বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ৬৫,৮৭,৯৭৩ টাকা।

মে মাস থেকে মাসিক প্রদত্ত অনুদানের পরিমাণ ৬৭,৬৪,২৮৫ টাকা এবং জুলাই মাস পর্যন্ত ঐ একই হারে মাসিক অনুদান দেওয়া হচ্ছে। তাছাড়া এককালীন অতিরিক্ত মঞ্জুরী হিসাবে ডিসেম্বর '৯০ তে ৯,০৭,২৩৯ টাকা, মার্চ '৯১তে ১৫ লাখ টাকা এবং গত জুলাই মাসে ৫ লাখ টাকা বিশ্ববিদ্যালয়কে দেওয়া হয়েছে।

বিশ্ববিদ্যালয়ের আর্থিক প্রয়োজন সঠিকভাবে নিরূপণ-এর জন্য প্রয়োজনীয় ব্যয়ের বিস্তারিত বিবরণ না পাওয়ায় কৃষি এবং অর্থ বিভাগের পক্ষে বিশ্ববিদ্যালয়ের প্রকৃত আর্থিক প্রয়োজন নিদ্ধারণ করা সম্ভব হয় নি।

এতদ্ব্যতীত অতিরিক্ত অর্থ মঞ্জুর করার জন্য বিগত বেশ কয়েক বছরের আয় ব্যয়ের অডিট রিপোর্ট না পাওয়া যাওয়ায় উপচার্য্যের দাবী অনুযায়ী মাসিক মঞ্জুরী দেওয়া সম্ভব হয় নি।

উপাচার্য্য জানিয়েছেনে যে, আর্থিক অনটনের জন্য বিশ্ববিদ্যালয় ব্যাঙ্ক থেকে ওভারড্রাফট্ নিয়েছেন এবং অন্যান্য খাতের অর্থ বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন এবং রাজ্য সরকার দ্বারা নির্ধারিত বর্দ্ধিত হারে বেতন প্রদানের জন্য ব্যয় করেছেন। যার ফলস্বরূপ উপাচার্য্যের হিসাবমত, ক্রমপুঞ্জিত ঘাটতির পরিমাণ দাঁড়িয়েছে ২৭৪.৫৩ লাখ টাকা।

উপচার্য্য আরও জানিয়েছেন যে, বিশ্ববিদ্যালয়ের এই আর্থিক দুরবস্থার জন্য বিভিন্ন বিভাগে কন্টিজেন্ট ব্যয় বন্ধ করা হয়েছে, উন্নয়ণ বাবদ বরাদ্দের অর্থ অন্য খাতে ব্যবহার করা হয়েছে এবং কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেওয়া যায় নি।

কৃষি বিশ্ববিদ্যালয়ের এইরূপ আর্থিক সঙ্কট নিরসনের উপায় বিবেচনার জন্য কৃষি বিভাগ গত জুলাই মাসে অর্থ বিভাগের সঙ্গে এক বৈঠক-এ মিলিত হয় এবং হিসাব পরীক্ষা সাপেক্ষ বিশ্ববিদ্যালয়কে এককালীন ৫ লাখ টাকা অনুদান প্রদানের ব্যবস্থা হয়।

গত ২.৮.৯১ তারিখে কৃষি বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থা বিবেচনার জন্য কৃষি মন্ত্রীর বিশদ আলোচনা হয়। প্রকৃতপক্ষে কোন খাতে কত টাকার প্রয়োজন প্রামাণিক তথ্যসহ বিশ্ববিদ্যালয় জানালে অর্থ বিভাগ তা সহানুভূতির সঙ্গে বিবেচনা করার আশ্বাস দিয়েছে। এই বৈঠকে আরও ঠিক হয়েছে যে কৃষি বিশ্ববিদ্যালয়ের প্রকৃত আর্থিক অবস্থা সরেজমিনে পর্যবেক্ষণ করার জন্য অর্থ বিভাগ এবং কৃষি বিভাগের প্রতিনিধি নিয়ে একটি কমিটি গঠন করা হবে এবং ঐ কমিটিকে দুই সপ্তাহের মধ্যে সরকারের কাছে তার প্রতিবেদন পেশ করতে বলা হবে।

জানা গেছে যে গত ৬ই জুন থেকে উপাচার্য্য বিশ্ববিদ্যালয়ে উপস্থিত থাকছেন না। তিনি স্বাস্থ্যের কারণে ১.৮.৯১ থেকে ১১.১০.৯১ তারিখ পর্য্যন্ত ছুটির আবেদন করেছেন এবং বিশ্ববিদ্যালয়ের আচার্য্য তাঁকে ছুটিতে যাওয়ার অনুমতি দিয়েছেন।

**Mr. Speaker :** I have received a Privilege Notice from Shri Nasiruddin Khan. I do not find him present in the House. Anyway the matter is under examnation.As soon as the report of the investigation is received, I will decide whether it will be sent to the Privilege Committee or not.

## MENTION CASES

**[2.30—2.40 P.M.]**

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, আমি যে বিষয়টা বলতে চাই সেটা খুব ছোট বিষয়, কিন্তু

আমাদের রাজ্যের ক্ষেত্রে বিশেষ করে আমাদের জেলার ক্ষেত্রে খুব গুরুতর বিষয়। স্যার , আপনি জানেন বারাসাত থেকে হাসনাবাদ পর্যন্ত একটা রেল লাইন আছে। আমাদের রাজ্যের অনেক গুলি রেল লাইন, প্রায় ৫ টি রেল লাইন রেলমন্ত্রী তুলে দেবেন বলে ঠিক করেছেন। অন্য গুলির ক্ষেত্রে কি অবস্থা জানি না, সেখানে আমি যাতায়াত করি না, আমাদের ওই রেল লাইন তুলে দিলে এখানকার মানুষ অনেক অসুবিধার মধ্যে পড়বে। স্যার, আপনি জানেন যে আমাদের ওখানে একটা মার্টিন রেল লাইন ছিল, ১৯৫২ সালে সেটা উঠে যায়, সেটা কলিকাতা থেকে হাসনাবাদ পর্য্যন্ত যাতায়াত করতো। এই লাইন উঠে যাবার পর অনেক লড়াই করে, সংগ্রাম করে বারাসাত থেকে হাসনাবাদ পর্যন্ত এই লাইনটি হয়। তবে এটা স্বীকার করতে হচ্ছে তখনকার মন্ত্রী গনি সাহেব-ওদের আপত্তি থাকতে পারে —এই ব্যাপারে কথা হয়েছিল ওনার সঙ্গে। এই লাইনে এখন ইলেকট্রিফিকেশান হয় নি। এই লাইন লোকশানের জন্য তুল দেওয়ার কথা হচ্ছে। আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি যাতে কেন্দ্রের সঙ্গে এই ব্যাপারে কথা বলেন এবং এই লাইন যাতে না উঠে যায় তার ব্যবস্থা করেন। এই ব্যাপারে বোধ হয় জয়নাল সাহেবের আপত্তি নেই। আপত্তি যদি না থাকে তাহলে এই ব্যাপারে তাঁরা যেন কেন্দ্রের সঙ্গে কথা বলেন। এই রেল লাইন উঠে গেলে এই এলাকার মানুষের সর্বনাশ হয়ে যাবে।

**Shri Deokinandan Poddar :** Mr. Speaker Sir, I would like to draw the attention of the Local Self Government Minster through you. Sir, the bad condition of roads in my constituency has not drawn the attention of this Government.Sir, so many times I have requested the Hon'ble Minister through letters, through mass petitions. I mentioned this in this August House also some time in 1985. The pitiable condition of roads in Burabazar area at Rabindra Sarani, between Mahatma Gandhi Road and Vivekananda Road is beyond question. Considerable attention of the Government has not been drawn even by mass petitions. The Calcutta Municipal Corporation, other Government agencies and the Calcutta Tramways are responsible for the horrible and pitiable condition of roads. Filthy water of drains and rain water are coming out and logged in the streets. It is impossible to move on the roads properly. Accidents are taking place and also traffic hazards are there. Sir, I, therefore, request the Hon'ble Minister concerned through you to take immediate steps to repair the damaged roads so that people can move on the roads safely and traffic hazards can be avoided. Thank you, Sir.

**শ্রী নারায়ন মুখার্জী ঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আর্কষণ করছি। স্যার, প্রায় একমাস হয়ে গেল বসিরহাট মুনসেফ আদালত কার্যতঃ অচল হয়ে আছে। এই মুনসেফ আদালতে যাঁরা আইনজীবী আছেন তাঁরা আদালত বর্জন করেছেন। জনৈক মুনসেফ সাহেব তাঁর অশোভনীয় আচরনের ফলে আইনজীবীরা আদালত বর্জন করেছেন। শুধু তাই নয় তাঁর এজলাসের সামনে অবস্থান করে আছেন গত ১৫ দিন ধরে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যাতে তিনি এই ব্যাপারে হস্তক্ষেপ করেন এবং

আইনজীবীদের সঙ্গে বিচারকের মত পার্থক্য হওয়ার ফলে যে কোর্টে অচলাবস্থার সৃষ্টি হয়েছে তা দূর হয় তার ব্যবস্থা করেন।

**শ্রী শিবদাস মুখার্জী** ঃ (উপস্থিত ছিলেন না)।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ হোমগার্ড মেন্স ফেডারেশনের উত্থাপিত হোমগার্ডদের বিভিন্ন সমস্যার কথা আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।গত ২৪।১২।৮৭ তারিখে মহামান্য হাইকোর্ট থেকে একটি অর্ডার, সিভিল অর্ডার নং ১১৭৯৯, দিয়েছিলেন। তাতে বলা হয়েছিল যে হোমগার্ডদের নিয়োগ, কাজের নিয়মকানুন ইত্যাদি ব্যাপারে তৎকালীন সময়ে যে সুযোগ-সুবিধা ছিল, অর্থাৎ '৮৭ সালে যা ছিল তা ঐ নির্দ্দেশ অনুযায়ী বজায় থাকে। ১৯৮৮ সালে হোমগার্ডস্ এ্যামেন্ডমেন্ট এ্যাক্ট করা হলো যাতে ওদের যে স্ট্যাটাস ছিল তা মেম্বার থেকে ভলান্টিয়াব করে দেওয়া হলো।ওদর যে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া, হলে সেটাকে এনরোলমেন্ট করে দেওয়া হল এই ভাবে যে, হোমগার্ডদের বিভিন্ন সমস্যা সমাধানের পরিবর্তে সমস্যা থেকে যাচ্ছে। আজকে হোমগার্ডরা পুলিশের মত কাজ করে, অথচ দৈনিক ৩৫ টাকা তারা পায়। এটাকে বেতন ঠিক বলা যায় না। এই হোমগার্ডদেব স্থায়ীকরণ করা হোক এবং পুলিশ কর্মীরা যে সমস্ত সুযোগ-সুবিধা পায় সেই ধরণের সুযোগ-সুবিধা এদের ক্ষেত্রে ও বর্দ্ধিত করা হোক। বর্তমানে ২০ হাজার হোমগার্ড এখানে আছে, এদের যাতে এই সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয় তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া একটি শিল্পনগরী। হলদিয়ার দিকে নজর রেখে বড় একটি হাসপাতাল নির্মাণের কাজ শুরু হয়েছিল বছর কয়েক আগে, যেটি ১৯৮৮ সালে শেষ হয়। ২৫০টি শয্যা বিশিষ্ট হয়ে এটি চালু হতে পারে। এ পর্যন্ত সেখানে একশোটি শয্যা নিয়ে হাসপাতালটি চালু হয়েছে। অন্য যে পরিকাঠামো দরকার তা এখনও হয়নি। ১৯৮৮ সালে হলদিয়াকে একটি মহকুমা হিসাবে ঘোষণা করা হয়, তবুও এটি এখনও করা হয়নি। হাসপাতালটির বিরাট পরিকাঠামো আছে, আমাব মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবী, অবিলম্বে এই হাসপাতালটিকে স্টেট জেনারেল হসপিট্যাল, এর পরিবর্তে মহকুমা হাসপাতাল হিসাবে রূপান্তরিত করুন এবং নার্সিং ট্রেনিং সেন্টার হিসাবে চালু করার ব্যবস্থা করুন। এই হাসপাতালে অবিলম্বে ডাক্তার নার্স নিয়োগ করে এই এলাকার মানুষের চাহিদা পূরনের ব্যবস্থা করুন।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায়** ঃ মিঃ স্পীকার স্যার, আজকে সংবাদপত্রে একটি গুরুতর সংবাদ প্রকাশিত হয়েছে এই বলে যে পুরুলিয়া রামকৃষ্ণ মিশনের ছাত্রদের বেশী নম্বর দেওয়া হয়েছে। এই মর্মে যে সংবাদটি বেরিয়েছে সেটি খুবই গুরুত্বপূর্ণ। কারণ রামকৃষ্ণ মিশন শুধু মাত্র একটি শিক্ষা প্রতিষ্ঠান নয়, এটি একটি সেবামূলক প্রতিষ্ঠান, যার কাজের পরিধি ভারতের ত্রিসীমানা ছাড়িয়ে পৃথিবীব্যাপী আজ ব্যপ্ত। আমার মনে হচ্ছে যে, এই প্রতিষ্ঠাণের ভাবমূর্ত্তিকে কলঙ্কিত করার জন্য এই ধরণের সংবাদ ছাপানো হয়েছে এবং এই অভিযোগ তোলা হয়েছে। এই বিষয়ে তদন্ত হওয়া দরকার। কারণ রামকৃষ্ণ মিশনের উপরে আক্রমণের ঘটনা একাধিকবার ঘটেছে। তাই এই ব্যাপারে মানুষের স্বার্থে, জনস্বার্থে একটা তদন্ত হওয়া দরকার।

**শ্রীমতী অনুরাধা পুততুণ্ডা** ঃ মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আইন ও বিচার মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। মগরাহাট (পশ্চিম) এলাকায় মারাত্মক একটি ঘটনা ঘটেছে। নির্বাচনের মুখে আমাদের পার্টি করার অপরাধে আমাদের এক পার্টিকর্মীর দু'বছরের সন্তানকে কংগ্রেসী গুন্ডারা বোমা মেরে ক্ষত বিক্ষত করে। যারা আসামী তারা কংগ্রেসী। ওদের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায়, কাগজে

ছবি বেরিয়েছিল যে ঐ এলাকায় গিয়েছিলেন। কিন্তু তাঁকে গাড়ী থেকে নামতে দেওয়া হয়নি — কংগ্রেস কর্মীদের চাপে তিনি নামতে পারেন নি। তাঁর গাড়ী থেকে নামার সাহস হয়নি। আসামীরা জামিন পায়নি। জর্জ কোর্টে, হাইকোর্টে আসামীদের জামিন বাতিল হয়েছে। আশ্চর্য্যের ব্যাপার হলো, ডায়মন্ড হারবারের পি. পি., আগে বাংলা কংগ্রেস করতেন, গত নির্বাচনে কংগ্রেসের প্রার্থী ছিলেন মগরা হাট কেন্দ্রে। সেই পি. পির ভাই মগরাহাট গ্রাম পঞ্চায়েতের প্রধান। এই সুযোগ নিয়ে তিনি ডায়মন্ড হারবার থেকে ঐ আসামীদের জামিনের জন্য ব্যবস্থা করছেন।

**[2.40–2.50 P.M.]**

এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তিনি এইভাবে বিভিন্ন বিষয়ে এই জাতীয় কাজ করছেন। আমি আপনার কাছে অনুরোধ করবো যে পি. পি. তিনি একজন সরকারী কর্মচারী, তিনি এই ধরণের অপরাধ করার পরেও তার চাকুরী থাকবে কিনা সেটা একটু দেখবেন।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** উপস্থিত নেই।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পঞ্চায়েতমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে যত গ্রাম-পঞ্চায়েতগুলি তাতে প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতের সাথে একটি করে হোমিওপ্যাথিক ডাক্তার বসানো হয়। সেই হোমিওপ্যাথিক ডাক্তাররা পার্ট টাইম ডাক্তার। গ্রাম পঞ্চায়েতে এতো বিভিন্ন রুগীর ভিড় থাকে যে একজন পার্ট টাইম ডাক্তার দিয়ে হয়না। সেই কারণে আমি অনুরোধ করছি যে অবিলম্বে যাতে ওই পঞ্চায়েতুকেন্দ্রগুলিতে হোল টাইমার রাখা হোক বা ফুল টাইমার রাখা হোক। ওই সব ডাক্তাররা পঞ্চায়েতের মাধ্যমে এপোয়েন্টমেন্ট পায়। কিন্তু স্বাস্থ্য দপ্তর ওদের টাকা দিয়ে থাকেন। জনস্বার্থে এই ব্যাপারে সিদ্ধান্ত নিতে হবে এবং পঞ্চায়েতমন্ত্রী ও স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ যে ফুল টাইমার করার ব্যবস্থা করা হোক।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। রাস্তাটি ৬নং জাতীয় সড়ক থেকে পাঁচলা মোড় ফোর্ট গ্লসটারের মধ্যে দিয়ে গেছে। ওই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। কিন্তু ওই রাস্তায় অসংখ্য পোট হোল হয়ে রয়েছে। ওই রাস্তার উপর দিয়ে ৫টি জুট মিলের মালপত্র র-মেটিরিয়ালস্ এবং ফিনিসড গুডস সব যাতায়াত করে। এমন কি কটন মিলের কাঁচা মাল এবং ফিনিসড্ গুডস ওই রাস্তা দিয়ে যায়। তা ছাড়া কেবল ফ্যাকটারি আছে ওই রাস্তাতে। ৬১, বি বাস ওই রাস্তার উপর দিয়ে চলে। কোন লরী বাস ওই রাস্তা দিয়ে চলার অযোগ্য হয়ে পড়েছে। এই রাস্তাটি ইমিডিয়েট মেরামতি করার দরকার।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ময়না কলেজে ১৯৭৭ সালে কলা বিভাগ খোলা হয়। ওই কলেজে ১২০০ বেশী ছাত্র পড়ে। কিন্তু কলা বিভাগ ছাড়া অন্য বিভাগ না থাকার ফলে ওই একটি বিভাগে অসম্ভব ভীড় হচ্ছে।এতোগুলো ছাত্রকে এখন উচ্চশিক্ষা দেবার কোন উপায় নেই। এই বছর বিদ্যাসাগর ইউনির্ভাসিটি বি. কম চালু করার কথা হয় কিন্তু রাজ্যসরকার ওই সিদ্ধান্তকে খারিজ করে দিয়েছেন। সুতরাং অবিলম্বে ময়না কলেজে বি. কম কোর্স চালু করার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ চন্দ্র বসু ঃ** মাননীয় অধ্যক্ষমহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। কল্যাণীতে প্রায় ১৩ একর জমি পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে দেন ফ্রগ রিসার্চ সেন্টার খোলার জন্য, এরজন্য ৬ কোটি টাকাও স্যাংশান করা হয়েছে। পাঁচিল ইত্যাদিও তৈরী

হয়ে গেছে। কিন্তু জানিনা কেন ওই কাজ বন্ধ হয়ে রয়েছে। ৩৯ বিঘা জমি দেওয়া হলো, পাঁচিল তোলা হলো এবং ৬ কোটি টাকা কেন্দ্র স্যাংশান করলেন কিন্তু ফ্রগ গবেষণার এখনো পর্য্যন্ত হচ্ছেনা। এটা যাতে দ্রুত চালু করা হয় তার ব্যবস্থা করুন।

**ডাঃ মানস ভূঁইঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। সমগ্র মেদিনীপুর জেলা, যে জেলা পশ্চিমবঙ্গের মধ্যে এই মুহূর্তে সর্ব বৃহৎ। সেই জেলায় স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। মেদিনীপুর সদর হাসপাতালে এক শ্রেণীর ডাক্তার এর জন্য নার্সিং হোম পরিণত হয়েছে আমি নিজে চিকিৎসা জগতের সঙ্গে যুক্ত থাকলেও আমার এই অভিযোগ সমস্ত ডাক্তারের বিরুদ্ধে নয়। ইদানিংকালে কিছু কিছু ডাক্তার তাঁদের চিকিৎসার নাম নিয়ে সমগ্রভাবে আজকে একটা ব্যবসায়িক মনোভাব নিয়ে চলবার চেষ্টা করছেন। এটা দুঃখের ব্যাপার, পরিতাপের বিষয়। আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে মিদনাপুর হাসপাতালকে একটা মেডিকেল কলেজ স্ট্যাটাস হিসাবে চলতে পারে। এখন ওখানে নরককুন্ডে পরিণত হয়েছে। সেখানে এক শ্রেণীর রুগীদের অবহেলা করছে। আমি এই ব্যাপারটা অবিলম্বে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতি সন্ধ্যা চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকায় গৌরহাটি হাউসিং এস্টেটে কিছু দুর্নীতি সম্পর্কে এবং অনিয়ম সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগে গৌরহাটি হাউসিং এস্টেট লেবার ডিপার্টমেন্টের আন্ডারে ছিলো। এখন এটি সাধারণ আবাসিক হিসাবে গণ্য করা হয়। এই হাউসিং এস্টেটের আন্ডারে ওই অঞ্চলে যে সমস্ত কোয়ার্টার আছে এবং ওই অঞ্চলের মিলে যে শ্রমিকরা কাজ করেন তাঁদের জন্য অ্যালোট করা হতো। বর্তমানে ওখানে অ্যালোটমেন্টের জায়গায় দুর্নীতি এবং অনিয়ম হচ্ছে। সেখানে নর্থ ব্রুক বন্ধ থাকার সময় সেই কোয়ার্টারের মালিক যাঁরা ছিলেন তাঁরা চলে যান। তারপর যখন আসেন তখন দেখছেন যে অন্য একজন কর্মী রয়েছেন এবং তাঁর নামেই ভাড়া গোনা হচ্ছে। আগে মিলের মালিকরা শ্রমিকদের বেতন থেকে ভাড়া কেটে নিয়ে নিতেন। এখন হয় না। অনেক সময় দেখা যায় কোয়ার্টার ভ্যাকেন্ট করবার সময় ১৫, ২০ হাজার টাকা পর্য্যন্ত লেনদেন হচ্ছে। আমি এই ব্যাপারটা দেখার জন্য অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। গ্রামে বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমাদের জেলা সবচেয়ে পিছিয়ে পড়া অবস্থায় ছিলো। তার পরিবর্তনের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এর পক্ষ থেকে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে যাতে সে অবস্থার পরিরর্তন করা যায়। গ্রামীণ বৈদ্যুতিকরণের পুরানো কাজকর্মের ফলে মৌজা বা গ্রামে পুরো বৈদ্যুতীকরণ হচ্ছে না। ৫০০ মিটার লাইন টানা আছে। এর ফলে সংঘাত বাড়ছে, বিরোধ বাড়ছে। কেন্দ্রের থেকে গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য যে টাকা দেবার ব্যবস্থা ছিলো পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার রুর‍্যাল ইলেকট্রিফিকেশানের টাকা বন্ধ করে দিয়েছেন। পুরো মৌজা বিদ্যুতায়ন হচ্ছেনা। এতে আরো বিরোধ বাড়ছে, সংঘাত বাড়ছে। এই বিষয়টা গুরুত্ব দিয়ে দেখবার জন্য অনুরোধ জানাচ্ছি। প্রয়োজনে নীতি যদি সংশোধন করতে হয় , তাহলে এই বিধানসভার অধিবেশনে সংশোধন করবার ব্যবস্থা করা হোক। এই বিষয়ে যাতে পুরোনো ত্রুটি কাটিয়ে তোলা যায় তার ব্যবস্থা করা হোক। কেন্দ্রীয় সরকারের যা টাকা দেবার কথা ছিলো, প্রতিশ্রুতি ছিলো সেই বিষয়টা দেখার জন্য অনুরোধ করছি।

**[2.50—3.00 P.M.]**

**শ্রী নির্মল সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি

আর্কষণ করছি । দক্ষিণ২৪-পরগনা দীর্ঘকাল সেচ ব্যবস্থার বাইরে ছিল, কংগ্রেস শাসনে কৃষকদের আন্দোলনের ফলে দাবি-দাওয়ার ফলেও ঐ এলাকা সেচের মধ্যে আসেনি। পরবর্তী কালে কৃষক আন্দোলনের নেতা বামফ্রন্টের আমলে প্রভাস রায় তাঁরপ্রচেষ্টায় নদীর জল বিভিন্ন খালের মুখ দিয়ে জোয়ারের জল ঠেলে দেওয়ার ফলে কিছু এলাকা সেচের আওতায় এসে গেল। কয়েক বছর এই ব্যবস্থা ভাল করে চালু করার ফলে বিরাট এলাকা সেচের মধ্যে এল। কিন্তু অনেক পুরান খাল মজে গেছে, নতুন খাল কাটা হয়নি। এই মজা খালগুলি যদি সংস্কার করা হয় এবং নতুন খাল কাটা হয় তাহলে হাজার হাজার বিঘা জমি বোরো চাষের আওতায় আসবে, লক্ষ লক্ষ কোটি কোটি টাকার শ্রম দিবস সৃষ্টি হবে এবং কোটি কোটি টাকার ফসল উৎপন্ন হবে। সেজন্য ডায়মণ্ডহারবার, মগরা, বারুইপুর ইত্যাদি অঞ্চলের খালগুলি যদি সংস্কার করা হয় এবং নতুন করে খাল কেটে যদি সমস্ত এলাকাকে এই চাষের আওতায় আনা হয় তাহলে ঐ এলাকার মানুষের অনেক উপকার হবে। এজন্য এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ মানুষের স্বার্থে। দক্ষিণ ২৪-পরগনা জেলার বারুইপুর, লক্ষ্মীকান্ত পুর, সোনারপুর, ক্যানিং সহ পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার ৭টি রেলপথকে রেল মন্ত্রক তুলে দেওয়ার কথা বলছেন। আজকে শোনা যাচ্ছে তাঁরা বলছেন ৬টি রেল পথ তাঁরা তুলে দেবেন, তার পরিবর্তে পশ্চিমবঙ্গকে বাস চালাবার সুযোগ দেবে। আমরা কোন যুগে ফিরে যাচ্ছি? রেল পথের কাজ কি বাসে সম্ভব? বারুইপুর-লক্ষ্মীকান্তপুর লাইন অত্যন্ত গুরুত্বপূর্ণ। গতবার এই বিধান সভায় ১০ই মার্চ সর্বসম্মতভাবে প্রস্তাব নিয়েছি যে বারুইপুর -লক্ষ্মীকান্তপুর সিঙ্গল লাইনকে ডবল লাইন করতে হবে যাত্রী সাধারণের প্রয়োজনীয়তার দিক থেকে বিবেচনা করে। নামখানা-লক্ষ্মীকান্তপুর লাইনের জন্য কেন্দ্রীয় সরকার টাকা বরাদ্দ করেছেন, অথচ তার মাঝখান থেকে বারুইপুর-লক্ষ্মীকান্তপুর লাইন তুলে দেবেন বলেছেন এবং তাঁরা বলছেন এই সমস্ত রেল লাইনে যে লস হচ্ছে তার ৫০ পারসেন্ট যদি রাজ্য সরকার ক্ষতি পূরণ করেন তবে তাঁরা এই রেল পথ রাখবেন। বছরের পর বছর এই এলাকার মানুষ এই রেলপথের সুযোগ সুবিধা ভোগ করছে, প্রয়োজন হলে এর বিরুদ্ধে পশ্চিমবঙ্গের মানুষকে সংঘবদ্ধ করতে হবে।

**শ্রীমতী বিলাসীবালা সহিস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।পুরুলিয়া জেলায় রঘুনাথপুর মহকুমায় একটি মাত্র কলেজ আছে যে কলেজে ইংরাজী, জীবন বিজ্ঞানের পাশ কোর্স চালু আছে। এর ফলে অনেক ছাত্রছাত্রী অসুবিধায় পড়েছে। উচ্চমাধ্যমিক পাশ করার পর তাদের যদি উচ্চ শিক্ষায় শিক্ষিত হতে হয় তাহলে তাদের পুরুলিয়া কিংবা অন্যান্য কলেজে যেতে হয়, যার ফলে ঐ মহকুমার ছাত্রছাত্রীদের ভীষণ অসুবিধায় পড়তে হয়। তাই উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে রঘুনাথপুর কলেজে ইংরাজী, বায়ো-সায়েন্সের অনার্স খোলা হয় এবং বাণিজ্য বিভাগ চালু করা হয়।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত জরুরী বিষয়ে কৃষি মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। রাসায়নিক সার দুষ্প্রাপ্য হয়ে গেছে, সারের দাম বেড়েছে বলে অসাধু ব্যবসায়ীরা লরী লরী সার গুদামজাত করে বেশী দামে বিক্রী করছে রাত্রী বেলায়। আমাদের পুলিশ, এনফোর্সমেন্ট ব্রাঞ্চ মাঝে মাঝে অত্যন্ত সক্রিয় হয়ে উঠেন, এখন তাঁদের কোন ব্যবস্থা দেখতে পাচ্ছি না। আমাদের সরকারের পক্ষ থেকে একটা সতর্কবাণি উচ্চারণ করার জন্য এবং তার ডিস্ট্রিবিউশনের ভার নেওয়ার জন্য দাবী করছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী :** মাননীয় স্পীকার মহাশয়, ৮ই আগষ্ট, ২২ শে শ্রাবণ আজকের দিনটিতে আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয় উপস্থিত করতে চাই সেটা হলো ১৯৪১ সালের ২৫শে জুলাই রেল কর্তৃপক্ষের ব্যবস্থাপনার মধ্য দিয়ে কবি রবীন্দ্রনাথ ঠাকুরকে শান্তি নিকেতন থেকে কলকাতায় নিয়ে আসা হয়েছিল অসুস্থ কবির চিকিৎসার জন্য, সেই সেলুনটা যেটা অত্যন্ত ঐতিহ্য মণ্ডিত এবং অনেক স্মৃতি বিজড়িত সেই সেলুনটি আজকে অনাদরে হাওড়া কার সেডে পড়ে আছে। সেই সেলুনের মধ্যে ময়লা পড়েছে, মাকড়সার জাল সেই সেলুনের মধ্যে বাসা বিস্তার করেছে। যে রবীন্দ্রনাথকে নিয়ে আমরা গর্ব করি তাঁর শেষ যাত্রার স্মৃতি বিজড়িত সেলুন যা স্বাধীনতার আগে পেয়েছি সেই সেলুনকে আজকে রেল কর্তৃপক্ষ রক্ষা করতে পারছে না। আমি তাই আবেদন করব কেন্দ্রীয় সরকার যদি না পারেন তাহলে পশ্চিমবঙ্গ সরকারকে দিয়ে দিন, আমরা সেটা রক্ষা করব।

**শ্রী সুভাষ গোস্বামী :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের হাসপাতালগুলিতে যে সমস্ত স্পেশাল আয়া আছে, প্রত্যেকটি কাজের ক্ষেত্রেই তাদের সার্ভিস অপরিহার্য। কিন্তু তাদের কাজের ক্ষেত্রে কোন নিশ্চয়তা নেই, ভবিষ্যৎ বলে কিছু নেই। সাধারণতঃ পেসেন্ট পার্টি তাদের নিয়োগ করেন। ফলে মাসে ১৫ দিনের বেশি কাজ পান না। ১৯৮১ সালে আদেশ দিয়েছিলেন হাসপাতালে চর্তুথ শ্রেণীর কর্মী নিয়োগের সময় তাদের থেকে শতকরা ১৪ ভাগ নেওয়া হবে। বাঁকুড়া মেডিকেল কলেজ হসপিটালে কার্যকরী হয়নি, আগেও হয়নি, এখনো হচ্ছে না। সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাওয়া হয়েছে। এই ব্যাপারটি দেখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার দাস :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তাদের উদ্দেশ্যে কিছু কথা বলতে চাই, যারা শিক্ষায় চেতনা আনার কথা বলেন, তার সাথে সাথে নিরক্ষরতা, দারিদ্রের অভিশাপ ইত্যাদি বলেন — সেই মুখস্থ করে বুলি আওড়ানোর দলকে বলতে চাই যে, নং ১ প্রেসিডেন্সি কলেজ এবং নং ২ রামকৃষ্ণ মিশনকে আজকে যে ভাবে আক্রমন করছেন পলেটিক্যালি সেটা একটা দুর্ভাগ্যজনক ঘটনা বলে আমি মনে করি। আমি ব্যক্তিগতভাবে ভাল ছাত্র নই,মিডিওকার ছাত্র ছিলাম। সেখানে ভাল ছাত্র প্রোডাকসন হয়। কাজেই সেই ইনস্টিটিউসন যাতে ক্ষতিগ্রস্ত না হয় মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীকে বিষয়টি গুরুত্ব দিয়ে দেখবার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী বুদ্ধদেব ভকত :** - মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আর্কষণ করতে চাই এবং সগে সঙ্গে কংগ্রেস (ই) গুন্ডাদের কিছু সতর্ক করে দিতে চাই। আমি গত রবিবার দিন গোপীবল্লভপুর গিয়েছিলাম। সেখানে কান্দাসোল, পুটুলিয়া গ্রামের ৩ জন আদিবাসীর ঘর-বাড়ী, ছাগল, গরু লুঠ করা হয়েছে। ৫ হাজার টাকা করে তাদের জরিমানা করা হয়েছে। তারা গৃহছাড়া হয়ে বাইরে আছে। তাদের মা, বোনেদের উপর ওরা অত্যাচার করার চেষ্টা করছে। তারা আমার পায়ে, হাতে ধরে কান্নাকাটি করছে। কালকের বিতর্কে আপনারা এখানে বড় বড় কথা বললেন, বিবৃতি দিলেন। এই জিনিস যদি বন্ধ না করেন তাহলে তার পরিণতি আরো ভয়াবহ হবে।

**শ্রী নটবর বাগদি :** - মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন বামফ্রন্ট সরকারের [illegible] ইচ্ছা থাকলেও আমলাদের কিছু কাজ কর্মের জন্য পুরুলিয়া বঞ্চিত হয়েছে। বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় সেখানে গভীর নলকূপ, স্যালো টিউবওয়েল কিছু হবার কথা ছিল। ২$\frac{1}{2}$ হাজার স্যালো পশ্চিমবঙ্গে হয়েছে। কিন্তু আমলাদের রিপোর্ট অনুসারে বলা হল পুরুলিয়ায় গভীর নলকূপ হবে না। আমি তাই আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই — আমরা যারা পুরুলিয়ায় আছি তারা

মাতৃ-ভাষার টানে বেঙ্গলে এসেছিলাম। গণতান্ত্রিক আন্দোলনে আমরা প্রথম সারিতেই আছি। কিন্তু আমলাদের রিপোর্ট পুরুলিয়া -বাসীদের বঞ্চিত করেছে। আমি তাই সেচ মন্ত্রীকে অনুরোধ করছি, পুরুলিয়ায় যাতে গভীর, অগভীর নলকূপ হয় সেই দিকে তিনি যেন একটু নজর দেন।

**মিঃ স্পীকার ঃ** - মিঃ পার্লামেন্টারি এ্যাফেয়ার্স মিনিষ্টার একটু শুনুন। আমি বার বার বলছি মেনসান আওয়ারে ভাল সংখ্যক মন্ত্রীর উপস্থিত থাকা উচিত। আজকে দেখলাম যখন মেনসান হচ্ছিল সেই সময় মোট ২ জন মন্ত্রী ছিলেন। ভবিষ্যতে মেনসান আওয়ারে যাতে অন্তত ৬জন মন্ত্রী উপস্থিত থাকেন সেটা আপনি দেখবেন। আমি আবার বলছি যদি ৬ জন মন্ত্রী মেনসান আওয়ারে উপস্থিত না থাকেন তাহলে আমি হাউস এ্যাডজোর্ন করে দেব। ইট মাস্ট বি এনফোর্সড। আমি বার বার বলছি মেনসান আওয়ারে কেউ থাকছেন না।

জিরো আওয়ার

**[ 3.00 - 3.10 P.M. ]**

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট হাউসিং কো-অপারেটিভ ব্যাঙ্ক, এ্যাপেক্স ব্যাঙ্কে গত দুমাস যাবৎ চেয়ারম্যান ঢুকতে পারছেন না। এর আগে ৬৫ দিন তারা ষ্ট্রাইক করে রেখেছিল, কাজ হয়নি, এখনও কোন কাজ হচ্ছে না। কোন প্রাইমারী সোসাইটি কিছু পাচ্ছে না। সেখানে আমি একজন গভর্নমেন্টের মনোনীত ডাইরেক্টার। আমি সেখানে উঠতে পারছি না। উঠলে গালাগালি করে নামিয়ে দেওয়া হচ্ছে। এখন ইন্ডিসিপ্লিন, ইনসাবডিনেসান বলে কোন জিনিষ আছে কিনা। এখানে কো-অপারেটিভ মিনিষ্টার নেই, আমি তাকে আপনার মাধ্যমে জানাচ্ছি, কালকে আমি রেজিগনেশান সাবমিট করবো। আমি হাউসিং কো-অপারেটিভের একজন ডাইরেক্টার, আমি ঢুকতে পারছি না, বসতে পারছি না। চেয়ারম্যানের ঘরের লাইন কেটে দেওয়া হয়েছে। এর প্রতিবাদে আমি কালকে পদত্যাগ করবো। এর একটা ব্যবস্থা হওয়া দরকার। এটা কি অবস্থা চলছে? পশ্চিমবঙ্গে ইনডিসিপ্লিন, ইনসাবডিনেশান এই বলে কোন কথা থাকবে কি থাকবে না? আজকে কি কো-অপারেটিভ চলবে কয়েকজন এমপ্লয়ীর জন্য, না সাধারণ মানুষের জন্য? এখানে সত্বর ব্যবস্থা গ্রহন করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এখানে অরাজকতা চলছে।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে স্যার, ল্যান্ড এ্যান্ড ল্যান্ড রেভিনিউ- এর আজকে বাজেট ডে। তার আগে আমি বলি, গত সেশানে একটা আইন উনি এখানে এনেছিলেন — বিল এবং সেটা পরে পাশ হয়। সেটা সম্পূর্ণ বেআইনী। কি করে বেআইনী সেটা আমি দেখাচ্ছি। স্যার, বেআইনী বিল যদি আইন হয়ে দেশের মধ্যে ঘুরতে থাকে তাহলে আমার মনে হয় বিধানসভা থেকে আমাদের চলে যাওয়াই শ্রেয়। স্যার, আমি আপনাকে অনুরোধ করছি যে এই বিলটা কি ভাবে এসেছে সেটা আপনি দেখুন। আপনি জানেন, West Bengal Land Reforms Tribunal Bill, 1991 (As passed by the Assembly on the 26th March, 1991 and assented to by the Governor on 29.4.91)

এই বিলটা যখন পাশ হয় তখন সেটা আইন নয়। সেই বিলের মধ্যে যদি কোন ভুলক্রটি থাকে থাহলে সেক্রেটারি তার নিজের ক্ষমতাবলে সেটা পরিবর্তন করে নিতে পারেন। কিন্তু স্যার, আপনার মাধ্যমে চলে যাওয়ার পর এবং গভর্নারের কাছ থেকে পাশ হওয়ার পর সেটা আইন হয়ে যায়। তারপর আর কোন প্রক্রিয়ার থাকে না সেক্রেটারির সুযোগটা সমস্ত ভুলক্রটি সংশোধন করার। সেখানে দরকার হলে আবার হাউসের কাছে এ্যামেন্ডমেন্ট হিসাবে আনতে হবে। আমি বিজনেস প্রসিডিওরের রুল ৯৪ টা আপনাকে দেখতে অনুরোধ করছি। কত বড় বেআইনী ব্যাপার সেটা স্যার, একের পর এক দেখুন। সেখানে পরিষ্কার বলা আছে, Rules of Procedure - rule -94 - where a bill is passed by the house, the Secretary shall have power to correct patent errors and make such other changes in the Bill as are consequential upon the amendment accepted by the House.

স্যার, প্রথম থেকে শেষ পর্য্যন্ত হবার পর আপনার প্রক্রিয়ার হল শুধুমাত্র পাঠিয়ে দেওয়া যে এটা বিধিবদ্ধভাবে বিধানসভা থেকে পাশ কবা হয়েছে। আপনি পাঠিয়েও দিলেন। ল ডিপার্টমেন্ট থেকে ৩১ তারিখে জানান হল বিলটি ভুলে ভর্তি। কিরকম তার বর্ননা দিচ্ছি। একেবারে টপ টু বটম ভুলে ভর্তি। গভর্নারের কাছ থেকে পাশ হয়ে আসার পর কারেক্ট করলেন সেক্রেটারি নিজে। ভুলটা প্রথমেই দেখুন। In long title in line 2 for "Article" read "article"

ল ডিপার্টমেন্ট বললো যুক্ত করতে হবে। Page 4 in clause 4(2) in line 2 for Jurisdiction read "jurisdiction".

এটা যুক্ত করতে হবে। In clause 4 (4) in the Provisio in line 4, for "judges" read "judge". In clause 5(2), in line 3, for "sub-section (1)", read "sub-section (1)". এই রকম করে ১৯ পাতার একটা এ্যাক্ট, সেই এ্যাক্টটা বাজারে ঘুরছে। একটা ভুল এ্যাক্ট, বিল পাশ হয়ে গেল এবং সেটা বাজারে ঘুরছে। আমি আপনাকে অনুরোধ করবো যে এখানে ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার আছেন, দিস মাষ্ট বি উইথড্রন। আপনি এই সম্পর্কে রুলিং দিন, on what article, the secretary can change the Act ? A Bill can be changed by the secretary but not Act.

এ্যাক্ট যদি চেঞ্জ করতে হয় তাহলে এখানে এ্যামেন্ডমেন্টের জন্য প্লেস করতে হবে। সুতরাং আমি এই সম্পর্কে আপনার রুলিং কি জানতে চাই।

**মিঃ স্পীকার** ঃ- জিরো আওয়ারে রুলিং হয় না, বসুন।

**শ্রী নটবর বাগদীঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে বিষয়টি এখানে উত্থাপন করতে চাচ্ছি সেটা হচ্ছে পুরুলিয়ার রামকৃষ্ণ মিশন সংক্রান্ত। আজকে কাগজে বের হয়েছে এবং আমরা পুরুলিয়া বাসী হিসাবে বিষয়টি অনেক দিন থেকে শুনছিলাম যে ঐ শরীর শিক্ষার যে এক্সটারন্যাল একজামিনার, সত্যবান দত্ত মহাশয় যে অভিযোগ করেছেন হেড একজামিনার এর বিরুদ্ধে সেটা দেখা দরকার। রামকৃষ্ণ মিশনের মহারাজের কাছে যে চিঠি এসেছে এটা তাকে প্রভাবিত করতে পেরেছে কিনা, এটা তথাকথিত বহু নামী দামী শিক্ষা প্রতিষ্ঠানগুলি যারা শিক্ষার নামে ব্যবসা চালায় তাদের কাজ কিনা, এটা দেখা দরকার। এই যে এক্সটারনাল একজামিনার এবং যিনি হেড একজামিনার আছেন, এদের দম্ভ কতটা ঠিক বা বেঠিক এটা দেখা দরকার। বিভাগীয় সচীব যিনি আছেন, তার কাছে যখন বিষয়টি ইনকোয়ারীর জন্য সত্যবানবাবু দিলেন, তাকে নাকি ধমকানো হয়েছিল। কাজেই এটা তদন্ত করে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভুঁইঞা :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। স্যার, গ্রামবাংলার চাষের সময় শেষ মুহূর্তে এসেছে। পশ্চিমবাংলার সর্ব বৃহৎ মেদিনীপুর জেলা কৃষির উপরে নির্ভরশীল। এই জেলার ডেবরা ব্লকে প্রায় ৫০টি পরিবার কৃষি বয়কট এবং সামাজিক বয়কট- এর মধ্যে আছে মাকর্সবাদী পার্টির আদেশে। তেমনি করে সবংয়ে ১২টি পরিবার, কেশপুরে ১০০টি পরিবার এবং জাম্বনী ও গোপীবল্লভপুরে ৫০টি করে পরিবার আজকে কৃষি মজুর বয়কট, সামাজিক বয়কট এবং রাজনৈতিক বয়কটের আওতায় আছে। স্যার, আমরা কোথায় বাস করছি, কোন সভ্য জগতে আমরা বাস করছি, আমরা কি মধ্যযুগে চলে গেছি? প্রশাসন নীরব, আমি কৃষি মন্ত্রীর এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

( গোলমাল )

**শ্রী তপন হোড় :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার :**— তপনবাবু, বসুন। আমি যখন আপনাদের বসতে বলছি তখন আপনারা কেন বসছেন না? কোন নিয়ম থাকবে না, কোন নিয়ম মানবেন না? তাহলে আমি হাউস এ্যাডজর্ন করে চেম্বারে চলে যাই, এখানে থাকার দবকার নেই। আর আপনারা যা ইচ্ছা তাই করুন। এই ভাবে চলেনা। জিরো আওয়ারে এইভাবে ডিবেট করা যায় না। যদি কোন বক্তব্য থাকে মন্ত্রীকে বলবেন। কিন্তু এই ভাবে চলতে পারেনা।

**শ্রী তপন হোড় :** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোলপুর শান্তিনিকেতনে নাবাড ১৯৮৪ সালে গ্রামীন ব্যাঙ্ক কর্মচারীদের প্রশিক্ষণের জন্য একটা কেন্দ্র খোলা হয়েছিল। এবারে ১৯৯১ সালের মার্চ মাসে এই প্রশিক্ষণ কেন্দ্রটি তুলে লক্ষ্মৌ নিয়ে যাওয়া হল। গোটা পূর্ব ভারতে এটা একমাত্র প্রশিক্ষণ কেন্দ্র গ্রামীণ ব্যাঙ্ক কর্মীদের। এটা হঠাৎ চলে গেল। আমার মনে হয় পশ্চিমবঙ্গের প্রতি যে বঞ্চনা সেই বঞ্চনার এটা একটা অনন্যা নজির হয়ে থাকছে। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যে এই বিষয়ে তিনি হস্তক্ষেপ করুন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন যাতে এই নাবাডকে আবার বোলপুরে শান্তিনিকেতনে ফিরিয়ে আনা যায়।

**[3.10-3.45 P.M.]**
**(including adjournment)**

**শ্রী দেব প্রসাদ সরকার :** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা খুব সিরিয়াস ব্যাপার আপনাকে জানাচ্ছি। আপনি জানেন ডাক্সুনিগ্যাস, এই গ্যাসের ক্রাইসিস আমাদের দেশে আছে অথচ ডাক্সুনি গ্যাস উৎপাদন কেন্দ্রের যে গ্যাস বিক্রি করা হচ্ছে, কার্য্য ক্ষেত্রে সেটা অনেক কম টাকা দেখানো হচ্ছে। এটা মারাত্মক জিনিস। ১১৪ কোটি টাকার গ্যাস প্রকৃত পক্ষে বিক্রি করেছে অথচ বিল করেছে মাত্র ৫৪ কোটি টাকার । এটা অডিট রিপোর্টে ধরা পড়েছে। আরও মারাত্মক ব্যাপার যেখানে এই রকম গ্যাসের ক্রাইসিস, সেখানে তিন কোটি ৬০ লক্ষ টাকার গ্যাস এক বছরে পুড়িয়ে নষ্ট করে দেওয়া হয়েছে, কিন্তু তার নাকি বাজার নেই বলে। এইরকম মারাত্মক অবস্থা। ১৬০ কোটি টাকার এই প্ল্যান্ট, যেখানে শিল্প কারখানাগুলিতে ফারনেস অয়েল লাগে ৭৫ কোটি টাকার—হাওড়া, বি. টি. রোড, জি.

টি রোডের কারখানাগুলোতে। এখন যেটা ১০৫ কোটি টাকার ফার্নেস অয়েল এর জন্য বৈদেশিক মুদ্রা বেঁচে যেতে পারে, যদি এই গ্যাস ইউটিলাইজ হয়। আমি এই সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের ওখানকার এডুকেশান ডিপার্টমেন্ট এর সেক্রেটারী গত ১৫ই জুন সমস্ত শিক্ষা প্রতিষ্ঠাণের কাছে একটা চিঠি লেখেন। আমি চিঠিটা পড়ে দিলে বুঝতে পারবেন।

"Dear Sir,

I am directed to inform you that the executive council of Darjeeling Gorkha Hill council at its meeting held on 15th July, 1989 resolved to use Gorkha in place of Nepali as a Council official language. The Chairman, Darjeeling Gorkha Hill Council, and the Councillor-in-Charge, Education, DGHC, desire that the said decision of the executive council should be implemented in all the educational institutions strictly.

Kindly acknowledge the receipt of this letter."

সিদ্ধান্ত যে কোন কিছুই নিতে পারেন, রাজনৈতিক সিদ্ধান্ত। কিন্তু এটা গুরুত্বপূর্ণ এই জন্য যে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল এর কোন সাংবিধানিক অধিকার নেই যে তাদের সরকারী ভাষা তা ঠিক করবেন। যখন পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব সরকারী সিদ্ধান্ত হচ্ছে নেপালী হচ্ছে সরকারী ভাষা, তার উপর দাঁড়িয়ে এই ধরণের সিদ্ধান্ত করা এবং সেই সিদ্ধান্ত ষ্ট্রীক্টলি মানবার জন্য সার্কুলার দেওয়া, এটা দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের যে বিল, এই আইনের বিরোধী এবং সংবিধানের অটোনমাস বডিগুলো সম্পর্কে যে অধিকার দেওয়া আছে, তার বিরোধী। এই ধরণের সংবিধান বিরোধী কাজ যদি দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল করে তাহলে মুখ্যমন্ত্রীর এই ব্যাপারে ইনটারভেনশন দাবী করবো।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলতে চাই। আমরা ধারণা করেছিলাম যে বিদ্যুৎ মন্ত্রী পাল্টে গেছেন, বোধ হয় বিদ্যুতের পরিস্থিতি ভাল হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, আগেকার বিদ্যুৎ আমলে যে অবস্থা ছিল, এখনও সেই অবস্থা ঘটছে। আমি বেহালার কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে গতকাল চারবার লোড শেডিং হয়েছে এবং রাত্রি ১১ টা পর্য্যন্ত সেই এলাকায় কোন আলো জ্বলেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলবো, শুধু বিদ্যুৎ মন্ত্রীর পরিবর্ত্তন নয়, একটা কোঅর্ডিনেশান কমিটি করে বিদ্যুৎ চালাবার ব্যবস্থা করুন।

(At this stage the House was adjourned till 3.45 P.M.)

**[ 3.45 - 4.00 P.M. ]**
**(After Adjournment)**

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** — স্যার, একটা ইনফোরমেসন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রথমার্ধে আমি হাউসে ছিলাম না। আমি এসে শুনলাম শঙ্কর দাস পালের ব্যাপার নিয়ে সরকার

পক্ষের বিধায়করা আমাদের এই পর্যন্ত মারবার জন্য এসেছিলেন এবং তাঁদের আন-রুলি ব্যবহারে আপনি অসন্তুষ্ট হয়েছেন। আপনার মত নিষ্ঠাবান বিজ্ঞ লোককে সরকার পক্ষের সদস্যদের ব্যবহারের জন্য, আন-রুলি কাজের জন্য হাউস সাসপেণ্ড করতে হয়েছে, এ্যাডজোর্ন করতে হয়েছে। এটা নজিরবিহীন ঘটনা। ইতিহাসে আজ পর্যন্ত হয়নি, সরকার পক্ষে র আন-রুলি কাজের জন্য স্পীকারকে হাউস বন্ধ করতে হয়েছে।

মিঃ স্পীকার ঃ — Yes, Dr. Zainal Abedin , what is your point of order?

ডাঃ জয়নাল আবেদিন ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার দৃষ্টি আমি আকর্ষণ করছি রুল ৩৫২-র প্রতি। এই হাউসে You are the custodian of the House . You are the guarding of the House. You are responsible to maintain law and order and all decency and decorum of the House.

আপনি ৪৩ কোশ্চেন এ্যালাউ করেছেন; It is upto you. Nobody else who can interrupt this.

আমরা বিরোধী পক্ষের সদস্যরা, We have every reason to raise any grivence against the Government. Equally that side also has every reason to raise any grivance against anybody. While I have been a little away, you had been here. I am here from 1962. I had the privilege to read the records since 1937. I have never seen the Speaker has been forced to maintain the safety of the Opposition members and adjourn the House because of the unruly behaviour of the Ruling Party. This is a great shame.

স্যার, আজকে আপনার কাছে আমাদের দাবী, আপনার ৩৬৫ রুলস অব প্রসিডিয়র ছাড়াও ৩৫২-তে এমার্জেন্সি অধিকার আছে

To maintain law and order. What is the safety? What is the protection and what is the guarantee for our safety here if the ruling party behaves in a manner they have behaved. I have never seen in my parliamentary experinece in the last 31 years. You please give us assurance. You detain the question hour. You site an example. It is not any other place. But you are in the Chair . The other day, we have been proud with your speakership of 9 years. You have never seen the decent arguments and debates the other day you have. But, Sir, during your regime again, what provokes the ruling party to make an unruly behaviour and attack and dash towards the Opposition which are numerically not very significant to their brute majority. It is upto you to guarantee our protection. So, my suggestion is, please postpone the House. Call an all party meeting in your Chamber. Senior

members are here. The Council of Ministers are here. Please call an all party meeting in your Chamber. Let everybody assure that they will not break the convention of the House. They will not behave in a most unruly manner which they have done this day. And Sir, we will be unsafe in your custody. Here Sir, I will request you to call an all party meeting and suspend the proceedings of thre Hose. Otherwise we have to think of the course of action we will have to take.

**Mr. Speaker :—** I draw the attention of the members then also, and I draw the attention of the members now also again that I do not agree that there shall never be any noise in the House. Parliament is a place for debate and at times it is likely to become acrimonious depending also on the situation and occasions. All members have equal rights. Even if there is one single member who is elected as an Independent or as a representative of certain political parties, he has the right equal to that of any other member of this House, however small or big a party he may belongs to. The question is that I do not agree with Dr. Zainal Abedin that what happened today is the worst in my nine years of office. I have worst times previously. You have seen worst things but nevertheless you should behave in a better manner. what happened today is an aberration, it is an aberration of the usual conduct and I am sure that all members will agree that they should get together and see that the House functions democratically. Nobody wants that the House should be closed and I do not agree. As such, Zero Hour, Mention Hour went on and debate also is going on. It is alright. There is no problem in that. you have given me sufficient power and authorities to control this House and I will not fail if such occasion arises. It has airsen in the past and I have used my power. In future too I will see that the House functions. We will not alow the House to come to a standstill at anybody's initiative. We will not allow it. It is not a question of majority or minority. It is the question of individual conduct and behaviour and everybody must submit to certain norms. Every member has certain duties towards the House : he cannot escape from it. We must all submit to the philosophy that we agree to disagree. I am sure that all members will submit to that philosophy. On that philosophy parliamentary democracy functions. We may not agree to a debate, we may talk it out and thrash the problem through debate. That is on what Parliament works. There is

no need of violence, physical violence. I am the last person to agree that the place should be a silent House. It cannot be acrimonious. But it should be confined to the limit of debates. Nobody should go beyond that. No member should leave a seat, no member should go into the well of the House or go to the aisle of the House. No member should do it in future. I am sure members will abide by the Rules. Let us proceed with the works.

Now Demands for Grants.

**ডাঃ মানস ভূঁঞ্যা** ঃ - স্যার, মৎস্য দপ্তরের খাবার খেয়ে অনেক এম. এল. এ অসুস্থ, আমরাও অসুস্থ। ডাঃ মোতাহার হোসেনও অসুস্থ হয়ে পড়েছেন। আপনি মৎস্যমন্ত্রী মহাশয়কে ডাকুন, ভয়ঙ্কর পরিস্থিতি।

**মিঃ স্পীকার ঃ** - আমি তো অসুস্থ হয়নি।

## FINANCIAL

### Budget of the Government of West Bengal for 1991-92.

### VOTING ON DEMANDS FOR GRANTS DEMAND No. 7 & DEMAND No. 61

**Mr. Speaker :** Now Demand Nos. 7 & 61 will be taken up for discussions. There are 17 cut motions to Demand No. 7.

All of them are in order and may be moved.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rc. 1-

**Shri Subrata Mukherjee :**
**Shri Deba Prasad Sarkar :** } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100-.

**Mr. Speaker :** There is only one cut motion to Demand No. 61 which is in order and may be moved.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-

**Mr. Speaker :** Now discussions on Demand Nos. 7 and 61. I call upon Shri Atish Chandra Sinha.

**শ্রী অতীশ চন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী আমাদের সামনে যে বাজেট উপস্থিত করেছেন এবং ব্যয় বরাদ্দের দাবী উত্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে সমস্ত কাটমোশনস আনা হয়েছে সেগুলির সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মহামান্য রাজ্যপালের ভাষণের সময় থেকে এবং তারপর মাননীয় অর্থমন্ত্রীর যে বাজেট ভাষণ সেই সময়েও এবং মহামান্য রাজ্যপালের ভাষণেও এই সরকার ভূমিসংস্কার এবং খাদ্যোৎপাদনে বিরাট একটা কিছু করে ফেলেছেন এই রকম একটা দাবী করেছেন। আমরা মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যখন বক্তব্য রাখার সুযোগ পেয়েছিলাম কিংবা মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের উপর বক্তব্য রাখার সুযোগ পেয়েছিলাম তখন অল্প সময়ের মধ্যে আমরা বোঝাবার চেষ্টা করেছিলাম যে, এই সরকারের এই দাবী কতখানি ভ্রান্ত এবং অসাড়। আজকে আপনার সামনে তথ্যগুলি বিস্তৃত করে তুলে ধরতে চাই এবং আপনাদের শরিকদলের মাননীয় সদস্য শ্রী কমল গুহ মহাশয় এখানে বসে আছেন, তিনি মাননীয় অর্থমন্ত্রী অসীম বাবুর বাজেট ভাষণের উপর যে বক্তব্য রেখেছিলেন সেই বক্তব্য একটু পড়ে শোনাতে চাই। মাননীয় কমলবাবু বলেছিলেন যে ভূমি সংস্কার নিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে আত্মসন্তুষ্টির পরিচয় দিয়েছেন এটা বাড়াবাড়ি কিনা সেটা একটু পরে বিস্তৃত করে আপনাদের বোঝাবার চেষ্টা করব। স্যার, আপনি হয়ত জানেন যে আমাদের সময়ে, আমরা যখন ক্ষমতায় ছিলাম ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত যে সময়ের নানাকথা এখানে মাননীয় সিদ্ধার্থবাবুকে নিয়ে এসে তুলে ধরেন সেই ১৯৭৭ সালের জুলাই পর্য্যন্ত পশ্চিমবঙ্গে ভেস্টেড ল্যান্ডের পরিমাণ ১০.৭৫ লক্ষ একর। আমি যে ফিগারসগুলি দিচ্ছি সেগুলি সবই আর্থিক সমীক্ষা থেকে, আমার বানানো কিছু নিজের পরিসংখ্যান নয়। এই ১০.৭৫ লক্ষ একর জমি ১৯৭৭ এ ভেষ্ট হয়েছিল। কৃষির জন্য বন্টিত হয়েছিল ৬.৩৫ লক্ষ একর। আর আপনারা যে পরিসংখ্যান দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ১৯৯০ সালের ডিসেম্বর পর্য্যন্ত ১২.৬ লক্ষ একর সিলিং বহির্ভূত জমি, খাস হয়েছে তার মধ্যে ৯.০৭ লক্ষ একর জমি। ১৯.৪ লক্ষ মানুষের মধ্যে বন্টিত হয়েছে — পৃষ্ঠা ১৮, প্যারা ৩.১৫ আর্থিক সমীক্ষা যা আপনারা দিয়েছেন ১৯৯০-৯১ তে এই পরিসংখ্যান দেওয়া আছে, তার মানে দাঁড়িয়েছে এই, যে এই ১৪ বছরে মাত্র কত জমি বন্টিত হয়েছে জানেন, ২.৭২ লক্ষ একর, যেখানে আমাদের সময়ে ১৯৭৭ সালের জুলাই মাস পর্য্যন্ত বন্টিত হয়েছিল ৬.৩৫ লক্ষ একর। এই বিরাট সাক্সেস স্টোরি ফুলনো ফাঁপানো আপনাদের দাবী, সেই দাবীতে কি দেখছি, আপনারা ১৪ বছরে ২.৭ লক্ষ একর মাত্র বন্টন করতে পেরেছেন। পশ্চিমবঙ্গে জমির পরিমাণ কত? চাষের জমির পরিমাণ প্রায় ১ কোটি ৩০ লক্ষ একর। আপনারা এই যে ১৯.৪ লক্ষ মানুষকে ৯.০৭ লক্ষ একর আমাদের সময়টা ধরে আপ টু ডেট ফিগার ৯.০৭ লক্ষ একর জমি ১৯.৪ লক্ষ মানুষের মধ্যে বন্টন করেছেন, ভাগ করে দিয়েছেন তারা মাথা পিছু কত করে জমি পেয়েছে? ১ বিঘার সামান্য কিছু বেশী। অর্থনীতিতে যাদের সামান্য একটু জ্ঞান আছে, তাঁরা আমাকে বলুন, বুকে হাত দিয়ে ১ বিঘা জমি যারা বিতরণ করেছেন তারা জোতদার, বা বড় জমির মালিক নয়, ১০০ ভাগ ভূমিহীণ কৃষক।

**[ 4.00 – 4.10 P.M. ]**

সেই ভূমিহীন কৃষকদের এক বিঘার সামান্য কিছু বেশী জমি দিয়ে তাদের স্বয়ংভর করতে পেরেছেন? তাদের দুবেলা দুমুঠো খাবারের ব্যবস্থা করতে পেরেছেন আপনারা বুকে হাত দিয়ে বলুন তো? মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী জবাব দেবার সময় বলবেন এই যে ২.৭২ লক্ষ একর জমি বিতরণ করেছেন, সে কেউ এক বিঘা পাক কি আধ বিঘা পাক, সেই জমি তার কাছে থাকছে কিনা, সে কাউকে

বিক্রি করে দিচ্ছে কিনা পরিবারের বা সংসারের অভাব পুরনের জন্য এই পরিসংখ্যানটা মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন। এই পরিসংখ্যান আর্থিক সমীক্ষায় স্ট্যাটিসটিকাল এ্যাপেনডিক্সে কোথাও খুঁজে পেলাম না। সুতরাং আশা করবো এই পরিসংখ্যান মন্ত্রী মহাশয়ের জবাবী ভাষণে পাবো। এটা আমরা নিশ্চিত জানি, আমার বাস্তব অভিজ্ঞতা থেকে জানি যে সমস্ত আধ বিঘা এক বিঘা জমি মানুষকে বন্টন করা হয়েছে সেই জমি তারা রাখতে পারছে না, সেই জমি তারা চাষ করতে পারছে না। যদিও আপনি বিভিন্ন ধরনের ঋণ দেবার চেষ্টা করেছেন তবুও ওই আধ বিঘা জমি নিয়ে ওই সমস্ত পরিবার, ভূমিহীন চাষী, কৃষক যাদের নুন আনতে পান্তা ফুরোয়, বনের মেয়ের কি করে বিয়ে দেবে চিন্তা করতে পারে না তারা সেই আধ বিঘা এক বিঘা জমি বিক্রি করে দিয়ে সংসারের অভাব অনেক জায়গায় পূরন করেছে। এটা আমাদের বাস্তব অভিজ্ঞতা তেকে জানি। সুতরাং এই যে বড় বড় ক্লেম করছেন, নানা রকম দাবি করছেন যে আপনারা একটা বিপ্লব সাধন করেছেন, নানা রকম দাবি করছেন পশ্চিমবাংলায় ভুমিসংস্কার করে এটা একটা ফাঁকা অসার কথা এটা আমরা সকলেই বুঝতে পারছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভুমিসংস্কার করতে হবে না এই কথা আমি বলছি না, নিশ্চয় করার প্রয়োজন আছে। জমিদার, জোৎদার যারা জমি লুকিয়ে রেখেছে তাদের কাছ থেকে জমি বার করে এনে গরীব চাষীদের মধ্যে বিলি করতে হবে। আমি বারে বারে বলেছি সেকেন্ড এ্যামেন্ডমেন্ট বিল যখন বিনয়বাবু সিলেক্ট কমিটিতে এনেছিলেন সেই মিটিং-এ আমি ছিলাম, সেখানে আমি আমাদের দলের তরফ থেকে বলেছিলাম যেটা, সেই সম্বন্ধে আমি পরে আসছি, ওই বিল সম্পর্কে আমাদের যেটা মনে হয়েছে আসল উদ্দেশ্য ছিল জমি সরকারের হাতে ন্যস্ত করা এবং সেই জমি এক বিঘা, আধ বিঘা, ১০ কাঠা, ৫ কাঠা করে আরো কিছু দলভূক্ত লোক যারা আছে তাদের বিতরণ করা কিংবা জমি দেব বলে লোভ দেখিয়ে দলে রাখা। যখন ওই দ্বিতীয় সংশোধনী বিল আনা হয়েছিল তখন আমি বলেছিলাম এতো ঘুরিয়ে নাক দেখাচ্ছেন কেন, ওই সব না করে কৃষি জমি, অকৃষি জমি সব এক করে দিয়ে স্ট্রেট ফরোয়ার্ড হয়ে জমির সিলিং কমিয়ে দিলেই তো হলো। তাতে তো অনেক জমি চলে আসছে। মন্ত্রী মহাশয় সেই কথাতে রাজী হন নি। তিনি অনেক কথা বললেন, পরে আলোচনা করবো ওটা নিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার ১৪ বছরে একটা বিরাট কৃতিত্বর দাবি করছেন ভূমিসংস্কার নিয়ে, ভূমিসংস্কারের মাধ্যমে খাদ্যের উৎপাদন বাড়িয়েছেন, বিপ্লব সাধন করেছেন। এই সমস্ত ফাঁকা বুলি। কমল বাবু তাঁর বক্তব্যে বাজেট ভাষণের সময় বলেছেন অসীমবাবু বাড়াবাড়ি করে ফেলেছেন। তিনি যদি আজকে বলতেন তাহলে ভুমিরাজস্ব মন্ত্রী মহাশয়কে বলতেন যে বাড়াবাড়ি হয়ে গেছে। আমি আগেই বলেছি পশ্চিমবাংলায চাষ যোগ্য জমির পরিমান ১ কোটি ৩০ লক্ষ একর, তার মানে ৩৯০ লক্ষ বিঘা - তিন গুন করলে - আর পশ্চিমবাংলায় জনসংখ্যা হচ্ছে আপনারা জানেন সাড়ে ৬ কোটি।

তার ৭০ ভাগ যদি আমরা ধরে নিই গ্রামে আছেন, তাহলে গ্রামে বাস করেন (পশ্চিমবাংলায়) ৪.৬ কোটি মানুষ। অর্থাৎ চারশো ষাট লক্ষ মানুষ গ্রামে বাস করেন। আমরা দেখছি যে মোট চাষের জমি আছে ৩৯০ লক্ষ একর, আর গ্রামে থাকেন ৪৬০ লক্ষ মানুষ। আপন্যদের যে সমস্ত নীতি, মার্কসবাদী নীতি আছে, সবাইকে সমান করে দেওয়া, সেই সমান করে দেওয়া নীতিতে আপনারা যদি সবাইকে সমান করে ভাগ করে দেন তাহলে দেখা যাবে যে, মাথাপিছু ০.৮ বিঘা করে হবে। এতে কোন সমস্যার সমাধান হবে কিনা আপনারা যাঁরা অর্থনীতি সম্বন্ধে নাড়াচাড়া করেন তাঁদের জিজ্ঞাসা করি যে, আপনারা ভাবনা-তিন্তা করে দেখুন এই দিয়ে পশ্চিমবাংলায় জমির ক্ষুধা গ্রামে যাঁরা থাকেন, তাঁদের সমস্যার সমাধান আদৌ হতে পারে কিনা? এটা হচ্ছে না বলেই আমরা বর্তমানে দেখছি, আপনারাও নিশ্চয়ই দেখছেন, এই সমস্যা ছড়িয়ে পড়েছে। গ্রামে যাদের সামান্য কিছু জমি ১০, ১৫

বিঘার মত জমি, শিলিংয়ের নীচে যাঁদের জমি আছে, তাদের উপরে অত্যাচার করা হচ্ছে। এর ফলে তারা গ্রাম ছেড়ে শহরে চলে আসছে। শহরে নতুন করে যে রকম হারে লোক বাড়ছে গ্রামের তুলনায়, এটা আদম সুমারী দেখলে আমাদের সকলের কাছে পরিষ্কার হয়ে যাবে। এই অবস্থার মধ্যে এই আর্থিক অবস্থার মধ্যে, এই সার্বিক জমি যা পাচ্ছি এবং জনসংখ্যা যা গ্রামে আছে দিয়ে ভূমি সংস্কার পূর্ণ মাত্রায় আপনারা যদি সদ্ব্যবহার করেন তাহলেও কিন্তু সমস্যার সমাধান হবে না। ইনজাংশনে আবদ্ধ জমির উপর — যাঁরা জমির মালিক তাঁরাই এই ইনজাংশান করছেন এটা ধরে নিতে হবে, জমির মালিক যাঁরা তাঁদের জমি ভেষ্টেড হয়, তাঁরা অনেক সময়ে কোর্টে যান। এটাই স্বাভাবিক ঘটনা। কিন্তু যেটা আশ্চর্য্যের ব্যাপার সেটা হচ্ছে, পুরণো একটা বই আমার কাছে আছে — ভূমিসংস্কার ঃ- পশ্চিমবঙ্গ, পরিসংখ্যান বিবরণী - ৫, ১৯৮১ সালের বই। এর পরে এই রকম বই আর বিতরণ করা হয়েছে কিনা জানিনা। আমার পরিষ্কার মনে আছে, ১৯৮১-৮২ সালে ভূমি রাজস্বের উপরে যখন বিধানসভায় আমি বক্তৃতা দিয়েছিলাম তখন এটা থেকে কোট করেছিলাম। এটা হচ্ছে ইনজাংশনের ফলে আবদ্ধ জমির পরিমাণ, মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলেছেন ৩১।১২।৮০ পর্যন্ত। ঐ সময় পর্যন্ত আবদ্ধ জমির পরিমাণ ছিল ১.৭৯ লক্ষ একর। এর পরে আর বেড়েছে কিনা তা আমি জানিনা। এরপর এই বই বিতরণ করা হয়েছে কিনা তাও আমি জানিনা। ন্যস্ত জমি ও বর্গা জমির মামলাগুলিকে পরিচালনা করার উদ্দেশ্যে হাইকোর্টে আইনজ্ঞদের নিয়ে একটি বিশেষ শেল গঠিত হয়েছে। এইসব মামলা পরিচালনার জন্য সরকার দেয় অর্থ বরাদ্দ করেছেন। এইসব মামলার কাজে নিযুক্ত পেশাদারদের ব্যয় নির্বাহ করার জন্য ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯, এবং ১৯৮০-৮১ সাল, এই তিন বছরের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা। মাত্র তিন বছরে এই ইনজাংশনে আবদ্ধ জমি ছাড়াবার জন্য হাইকোর্ট বা অন্যান্য কোর্ট থেকে, একটা বিরাট অংকের টাকা বরাদ্দ করা হয়েছে। তারফলে ঐ ১.৭৯ লক্ষ একরের মধ্যে কতটা জমি ইনজাংশন থেকে মুক্ত করা গেছে সেই পরিসংখ্যান আমার হাতে নেই। ১৯৭৭-৭৮ থেকে '৮০-৮১ সাল এই তিন বছরে মাত্র ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা খরচ হয়ে গেছে। কাদের এই টাকা দেওয়া হয়েছে? সার্বিক ভাবেই বুঝতে পারছেন যে, আপনাদের দলভুক্ত কালো কোট পরে যে সমস্ত উকিলবাবুরা হাইকোর্টে প্রাকটিস করেন তাঁদের উদ্দেশ্যেই এই টাকা বরাদ্দ করা হয়েছে।

**[4.10 – 4.20 P.M.]**

এবং এটা নিশ্চিত যে ১৯৮০-৮১ সালের পর আরো ১০ বছর অতিক্রান্ত হয়েছে, এই দশ বছর এই বিষয় যদি অব্যাহত থাকে তাহলে নিশ্চয় আরো বেশ কয়েক কোটি টাকা ওই কালো কোটধারী উকিল মহাশয়দের জন্য ব্যয় করেছেন। ১৯৮০-৮১ সালের পরে ১৯৯০-৯১ সালে ইনজাংশানে আবদ্ধ যে সমস্ত জমি আছে তাকে হাইকোর্টের ইনজাংশান থেকে মুক্ত করার জন্য সরকার কত টাকা টাকা খরচ করেছেন এবং কত জমি ইনজাংশান থেকে মুক্ত করতে পেরেছেন এই তথ্যটি মাননীয় মন্ত্রীর জবাবি ভাষণে জানতে চাইছি। তারপরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি পরিসংখ্যান দিতে চাই চাষের আয়ের ব্যাপারে। আপনারা জমির মালিকদের একটা বিশেষ শ্রেণী হিসাবে ধরেছেন। যাদের দুবিঘা কিংবা ৫ বিঘা পর্য্যন্ত জমি আছে তাদের আপনারা শোষকমূলক, জোতদার-জমিদার বলে ভূষিত করেছেন। আমি যে হিসাব দেবো সেটা ভুল কি ঠিক তার জবাব আপনি দেবেন। সাড়ে ৫২ বিঘা যদি সিলিংয়ের সর্বোচ্চ ল্যান্ড হয় তাহলে নন-ইরিগেটেড এরিয়ায় জমির মালিক যদি কেউ থাকে তাহলে সে বিঘাপ্রতি ২০০ টাকা করে পাবে। এই ২০০ টাকা করে যদি ধরা হয় বিঘা প্রতি লাভ, তাহলে ৫২ বিঘার জমির মালিকের বছরে ইনকাম দাঁড়ায় ১০

হাজার ৪০০ টাকা। ৫২ x ২০০=১০৪০০ টাকা হয় বছরে। এই নির্ধারিত সর্বোচ্চ সিলিং হলে জমির মালিক বলে যাদের ভূষিত করা হয়েছে বামফ্রন্ট সরকারের জমানায় তাদের বাৎসরিক ইনকাম হচ্ছে ১০৪০০ টাকা। অথচ সেখানে একজন ক্লাশ ফোর স্টাফের মাইনে আপনার জমানায় অনেক বেশী তাদের চেয়ে। একটা পিয়ন, বা একজন ঝাড়ুদার, যারা মিউনিসিপ্যালিটিতে কাজ করে তারা অনেক বেশী মাইনে পায়। এর ফলে আজকে দেখা যাচ্ছে যে, সিলিংয়ের সর্বোচ্চ সীমা জমির প্রতি আজকে খুব একটা ভালো প্রগ্রেস হয় নি। এটা আপনাদের জেনে রাখতে হবে যে তাদেরও সংসার আছে, ছেলেমেয়ে আছে, তাদের শিক্ষা দিতে হয় পড়াশুনো করাতে হয় এবং সেক্ষেত্রে তাদের একজন ক্লাশ ফোর স্টাফ থেকে কম আদায় হয় জমি থেকে। আবার এই ৫২ বিঘা জমির মালিকের যে অবস্থা তার চেয়েও খারাপ অবস্থা। গ্রামের গরীব দরিদ্র শ্রেণীর মানুষদের। মাননীয় কিরণময় নন্দ মহাশয় তাঁর বক্তব্যে যেটা বলেছেন দুবেলা দুমুঠো ভাত দিয়ে মাছ খেতে পাবে, এদের ক্ষেত্রে সেটাও সম্ভব হচ্ছে না। আসলে আপনারা চাইছেন তাদের আরো কি করে না খাইয়ে রাখা যায় তার ব্যবস্থা করতে। আপনারা ভাবছেন তারা দিনে দুবেলা ভাত খেয়ে পড়ে থাকবে কেন? তাদের মুখে ১০ গ্রাস ভাতও যাতে খেতে না পারে তার ব্যবস্থা আপনারা করছেন। তাদের আপনারা না খাইয়ে রেখে আমূল ভূমি সংস্কার করছেন। ১ কোটি ৩০ লক্ষ একর জমি সাড়ে ৬ কোটি মানুষের মধ্যে বিলি করছেন এবং তাতে দুবেলা দুমুঠো ভাত খেয়ে পড়ে থাকার মত অবস্থা তাদের নেই। অথচ তাদেরই শোষকমূলক, এবং জমিদার এইসব বলে আখ্যা দেওয়া হচ্ছে। আর এই ভাবে তাদের জমি কেড়ে নিয়ে, তাদের বঞ্চিত করে আপনারা রাজ্যে রাজ্যে ভাষণ দিয়ে বেড়াচ্ছেন যে আমরা আমূল ভূমি সংস্কার করেছি। বিনয়বাবু থেকে আরম্ভ করে আপনাদের দলের সকলেই একবাক্যে বলে বেড়াচ্ছেন যে ভূমি সংস্কারই একমাত্র পশ্চিমবঙ্গের উন্নতির পথ। এখনও অনেক দেওয়ালে এই লেখা দেখতে পাওয়া যায়। আমূল ভূমি সংস্কার হোক কোন আপত্তি নেই, কিন্তু এতে কি বেকারত্ব ঘুচেছে? এই আমূল ভূমি সংস্কারের ফলেই কি আজকে ৪৯ লক্ষ বেকার আছে।

আমি আপনাদের বলবো যে অন্য পথ আছে। আমি পরে বলবো সেই পথের কথা। আর হবে কি না জানিনা। কিন্তু আপনাদের কে আমি বলতে চাই যে, অসীমবাবু বাজেট ভাষণে — তিনি দাবী করেছেন যে প্রায় ৭০ ভাগ কাজ শেষ হয়ে গেছে। অর্থাৎ যে জমি আপনারা বিতরণ করেছেন, বর্গাদার রেকর্ডিং করেছেন এই সমস্ত করে আপনারা প্রায় এই গরীব মানুষের আওতায় ৭০ ভাগ পশ্চিমবাংলায় জমি আনতে পেরেছেন। অতএব আমরা ধরে নিচ্ছি, খেটে খাওয়া কৃষকের অধিকার — বাজেট ভাষণের প্যারা বারো তে আছে — এখানে জমির পরিমান ৭০ শতাংশ কে অতিক্রম করে যাবে। যেখানে সরকার সমগ্র দেশের ক্ষেত্রে একটা রেকর্ড করেছে তাহলে, আপনাদের এই রকম অবস্থা কেন? ৭০ ভাগ ভূমি সংস্কারের কাজ শেষ হয়ে গেছে। তাহলে পশ্চিমবাংলায় এতো দারিদ্র্য কেন? পশ্চিমবাংলায় এতো বেকার কেন? তাহলে এতো হাহাকার কেন? পশ্চিমবাংলায় এতো সমস্যা কেন? এই সব করে সমস্যার সমাধান করতে পারবেন না। ৭০ ভাগ জমি কৃষকের অধিকারে আনার পরে আপনাদের এই অবস্থা কেন? আসলে ভূমি সংস্কার করবার কথা এবং ভূমিসংস্কার করে সমস্যা সমাধান করে দেবার কথা মাননীয় রাজ্যপালের ভাষণ থেকে আরম্ভ করে, মাননীয় অর্থমন্ত্রী থেকে, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী পর্যন্ত বারবার বলে ভুল বোঝাবার চেষ্টা করেছেন। এটা একটা মস্ত বড় ধাপ্পা। এই দিয়ে পশ্চিমবাংলার বেকারত্ব সমস্যা, খেটে খাওয়া মানুষের সমস্যা, এই দিয়ে পশ্চিমবাংলায় মানুষের ক্ষুধার সমস্যা সমাধান করা যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এইবারে খাদ্যোৎপাদনের পরিসংখ্যান দিতে চাই, সেটা হচ্ছে যে, আপনারা এই যে, ১৯৯০-৯১ সালের যে আর্থিক সমীক্ষা আমাদের দিয়েছেন তাতে আমাদের সময়ে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে যে খাদ্যোৎপাদন

হয়েছিলো সেটাকে কোট করে দিয়েছেন। আমি বলবো ১ বছর আগে ফিরে যান। ১৯৭৬-৭৭ সালে বন্যার জন্য উত্তরবঙ্গে খাদ্যোৎপাদন কম হয়েছিলো। ১৯৭৫-৭৬ সালে আমাদের পশ্চিমবাংলায় খাদ্যোৎপাদন হয়েছিলো ৮৬ লক্ষ টন। ১৯৭০-৭১ সালে আমরা যখন ক্ষমতায় এলাম তখন খাদ্যোৎপাদন হয়েছিলো ৭৫ লক্ষ টন। আমরা যে ৫ বছর ছিলাম , যে পাঁচ বছরের কথা আপনারা প্রায়ই বলেন, সেই পাঁচ বছরে খাদ্যোৎপাদন বাড়লো ১১ লক্ষ টন। আর আপনাদের সময়ে অর্থাৎ ১৪ বছরে বেড়ে দাঁড়িয়েছে কত? না বেড়ে দাঁড়িয়েছে ১১৮ লক্ষ টন। অর্থাৎ আপনাদের ১৪ বছরে খাদ্যোৎপাদন পশ্চিমবাংলায় বাড়লো ৩২ লক্ষ টন। অর্থাৎ আপনাদের ১৪ বছরে খাদ্যোৎপাদন পশ্চিমবাংলায় বাড়লো ৩২ লক্ষ টন। তাহলে আমাদের পাঁচ বছরে ১১ লক্ষ টন আর আপনাদের ১৪ বছরে ৩২ লক্ষ টন। ৩০ বছরের হিসাব জানিনা, যদি পাই তখন বোঝা যাবে যে অবস্থা কী হলো? এটা স্বাভাবিক নিয়ম, তিন গুণিত পাঁচ — পনেরো হয়, আর তিন গুণিত ১১ — ৩৩ হয়। ঐকিক নিয়ম যাঁরা জানেন তাঁরা বুঝতে পারবেন যে ওই একই হারে বেড়েছে। আমূল ভূমিসংস্কার করে ৭০ শতাংশ খেটে খাওয়া কৃষকের মধ্যে জমি বিতরণ করে, জমিতে খাদ্যোৎপাদন করে রেকর্ড সৃষ্টি করেছেন — কত ভাঁওতা কথা বুঝতে পারছেন এখন। আসলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামে লোকসংখ্যা বাড়ছে। অথচ জমি ছোট হয়ে যাচ্ছে। জমি বাড়ছে না। এটা তো আর ইলাস্টিক রবার নয় যে, টানলে বাড়বে। জনসংখ্যা বাড়ছে। আজকে তাই গ্রামে উৎপাদক সে ছোটই হোক, সে কম জমির মালিকই হোক বা বেশী জমির মালিকই হোক, তাকে আরো বেশী শ্রম দিতে হবে। তা না হলে সে নিজে খেতে পাবে না এবং নিজের ছেলেমেয়েদেরও খাওয়াতে পারবে না।

## [4.20 – 4.30 P.M.]

সে কো-অপারেটিভ ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাংক থেকে কিংবা ন্যাশানালাইজড ব্যাংক থেকে ধার কর্জ করে স্যালো টিউবওয়েল, মিনি কিট, সেচের বন্দোবস্তো করে তার এক ফসলী জমিকে ২/৩ ফসলী করবার চেষ্টা করছে, হাই ইল্ডিং ভ্যারাইটি শুরু হয়েছে, সেইসব চাষ-আবাদ করে উৎপাদন বাড়াবার চেষ্টা করছে। ২ লক্ষ ৯২ হাজার জমি বিলি করে ভূমি সংস্কার করে একটা বিরাট বিপ্লব সাধন করেছেন সেটা আমার আদৌ মনে হয় না। আমি যে পরিসংখ্যান দিলাম সেই পরিসংখ্যান থেকে বোঝা যায় এগুলি ঠিক নয়। তাছাড়া আমি আপনাদের কাছে এখানে ১৯৯০-৯১ সালের আর্থিক সমীক্ষা থেকে পড়ছি। পৃষ্ঠা ৯ এখানে বলছেন পূর্বতন যুগে এখানে আমন ধানের যে উৎপাদন হত এখন রেকর্ড মাত্রা — প্রতি জায়গায় আপনারা রেকর্ড করছেন, প্রতি হেক্টরে কত, না, ১৮৩২ কে. জি. আর স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্সে ২২০ পাতায় বলছেন ইল্ড রেট অব রাইস ঐ ১৯৯০-৯১ সালে ১৯.৫ কুইন্টাল পার হেক্টর। এই দুটো ফিগারের মধ্যে তফাৎ আছে। হতে পারে, এখানে শুধু আমন ধান বলেছেন, এর মধ্যে আউস, অন্য ধান থাকতে পারে, আমি সেটা বলতে পারব না, এখানে ইল্ডিং রেট হচ্ছে ১৯.৫ কুইন্টাল পার হেক্টর, এটা স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্সের কথা। সারা ভারতবর্ষের ক্ষেত্রে আপনারা বলছেন প্রথম হয়েছি। কিন্তু ঘটনা তা নয়, আপনাদের স্থান সপ্তমে, পশ্চিম বঙ্গের উপরে আছে তামিলনাড়ু, সেখানে ৩০.৯ কুইন্টাল, আপনাদের ১৯.৫ কুইন্টল। পাঞ্জাবে ৩৫.১, কর্ণাটকে ২০.১, জম্মু কাশ্মীরে ২২ কুইন্টল পার হেক্টর, হরিয়ানায় ২৭.৩, অন্ধ্র প্রদেশে ২৪.২ কুইন্টল , পশ্চিমবঙ্গের স্থান সপ্তমে। সুতরাং এই যে আপনারা সমস্ত রেকর্ডে প্রথম হয়েছেন ফলাও করে বলছেন এটা কতখানি সত্য সেটা ভাল করে অনুসন্ধান করলে বেরিয়ে পড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত স্ট্যাটিসটিকস আপনাদের স্ট্যাটিসটিকাল এ্যাপেনডিক্স থেকে বলছি এই স্ট্যাটিসটিক্স যদি ভুল হয় তাহলে আপনাদের স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্স ভুল। এবারে আমি কিছু

আইনগত দিকে আসতে চাই। প্রথম কথা হচ্ছে বর্গা অপারেশান খুব ধুমধাম করে চালু করলেন। ভাল কাজ করেছেন আমি নিশ্চয়ই বলব। বর্গাদার প্রোটেকশান দেবার জন্য আইন আমরাই করেছিলাম এবং ক্রমশ ল্যান্ড রিফর্মের যে ইতিহাস তার অধিকাংশ কংগ্রেস করে গেছে। আপনাদের সময়ে যেগুলি হয়েছে দ্বিতীয় সংশোধনী হয়েছে, তৃতীয় সংশোধনীর সাথে আনুসঙ্গিক আইন কিছু হয়েছে, সে সম্বন্ধে আমি পরে আসব।

তার মধ্যে আমরা দেখছি যে বর্গা অপারেশানের মাধ্যমে ১৯৯০, অক্টোবর পর্য্যন্ত ১৪.২৬ লক্ষ ভাগ চাষীর নাম নথিভুক্ত হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্ট, ১৯৫৫ এর ১৬ নং ধারার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে এই ধারাটি খুবই ইমপর্ট্যান্টি ধারা। কিভাবে প্রোডিউস প্রোডাকসন ভাগ হবে সেটা এখানে নির্দেশিত করে দেওয়া আছে। আপনারা যারা গ্রামে থাকেন তারা সবাই হয়ত জানেন যে, যদি জমির মালিক প্লাউ, ম্যানিওর, ক্যাটল এ্যান্ড সিডস দেন তাহলে ফিফটি ফিফটি ভাগ হবে। আর যদি তা না দেন তাহলে ভাগচাষী ৭৫ ভাগ, আর জমির মালিক ২৫ ভাগ পাবেন। আমরা এই আইন করে গিয়েছিলাম — যেটা বড় কথা নয়। যাই হোক, আপনাদের সময় বর্গা রেকর্ডিং করছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, এতে কোন্ শ্রেণীর বর্গাদার সেটা রেকর্ডেড হচ্ছে না। সে ফিফটি ফিফটি, না সেভেন্টি ফাইভ টোয়েন্টি ফাইভ, এটা রেকর্ডেড হচ্ছে না। এটা হওয়া দরকার, যেহেতু আইনে দুটি শ্রেণীর বর্গাদার আছে। সুতরাং যখন রেকর্ডিং হবে তখন কোন্ শ্রেণীর বর্গাদার সেটা যাতে রেকর্ডিং হয় তার জন্য আপনি নিশ্চয় প্রশাসনিক নির্দেশ দেবেন। এটা আমরা নিশ্চয় আশা করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আর্কষণ করছি জাষ্টিস এম. আর. মল্লিকের কমেন্টারিজ অন ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ডস রিফর্মস এ্যাক্ট, ১৯৫৫, এটা খুবই ইমপর্ট্যান্ট বলে আমার মনে হয়েছে। এর সেক্সান ১৬ এ বলা হচ্ছে — Section 16 is silent as to whether the bargadars has to ask for the plough, cattle etc from the owner. The law is also silent as to whether the bargadar can refuse to take the said assistance if the owner wants to supply them. There is also no provision as to how such a dispute can be resolved.

অর্থাৎ বাংলা করে বলতে গেলে দেখা যাচ্ছে দুটি শ্রেণীর বর্গাদার আছে। একটা হচ্ছে ফিফটি ফিফটি, আর একটা হচ্ছে সেভেন্টি ফাইভ টোয়েন্টি ফাইভ। ধরুন কোন মালিক বলল আমি প্লাউ, ক্যাটল্ ম্যানিওর এ্যান্ড সিডস দেব, বর্গাদার বলতে পারে আমি নেব না, আবার হয়ত কোন জায়গায় দেখা গেল বর্গাদার চাইছে, কিন্তু জমির মালিক বলল আমি দিতে পারব না, তুমি চাষ কর — সেই ক্ষেত্রে জমির মালিক এবং বর্গাদারের মধ্যে ঝগড়া ঝাটির সৃষ্টি হয়। তাহলে সেই ঝগড়ার নিষ্পত্তি কি ভাবে হবে, তার কোন বিধান আইনে নেই। সুতরাং সেই বিধান করার জন্য যদি আইন পরিবর্তন করার প্রয়োজন হয় তাহলে সেই আইন পরিবর্তন করার অনুরোধ আপনার মাধ্যমে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে করছি। স্যার, এরপর আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করতে চাই সেকসন ১৭(১)এ, ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্ট, ১৯৫৫ এর প্রতি। তাতে আগে একটা নেগলিজেন্স ক্লজ ছিল। অর্থাৎ বর্গাদার যদি তার জমি চাষ করতে নেগলেক্ট করে — নেগলেক্ট করার মানে হচ্ছে — অন্যান্য চার পাশের জমিতে এ্যাভারেজ প্রোডাকসন যা হচ্ছে সেই রকম প্রোডাকসন তাকে দিতে হবে, সেই ভাবে ফসল তাকে ফলাতে হবে। এখন ধরুন একটা পার্টিকুলার জমিতে বিঘায় ১০ মন হয়, তার আশপাশের জমিতেও যদি তাই হয় এবং সে যদি বলে আমি ২ মন প্রোডিউস করেছি এর ভাগ জমির মালিককে নিতে হবে, তাহলে এটা কিন্তু অন্যায় কাজ হবে। সুতরাং এটা

আপনি দেখবেন। এই নেগলিজেন্স ক্লজটি ১৯৭২ সালে ডিলিট করা হয়েছিল, এটাকে পুনরায় সংযোজন করা যায় কিনা, সেটা আপনি একটু চিন্তা করে দেখবেন। আমি আর একটি জিনিস আপনার নজরে আনতে চাই। সেকসন ১৬ এ প্রোডিউস ভাগের কথা লেখা আছে। আমি যখন সিলেক্ট কমিটির সদস্য ছিলাম তখন মন্ত্রী মহাশয়কে এটা বলেছিলাম — 'সেয়ার অব অল প্রোডিউস স্যাল বি পেয়েবল্ টু বর্গাদারস' — ফিফ্‌টি ফিফটি, সেভেন্টি ফাইভ টোয়েন্টি ফাইভ, কোন প্রোডিউসের ই সংজ্ঞা এই ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রির্ফমস এ্যাক্টে নেই। কেউ যদি বলে ১ মন ধান হয়েছে, তার ভাগ নিতে হবে — তাই নিতে হবে। আর কেউ যটি বলে ২ মন ধান হয়েছে, তার ভাগ নিতে হবে — তাই নিতে হবে। যেহেতু প্রোডিউসের কোন সংজ্ঞা নির্ধারণ করা নেই। কাজেই এই সংজ্ঞা নির্ধারণ করা দরকার , যাতে এই ব্যাপারে কোন ঝগড়া ঝাটি বা সংশয়ের অবকাশ না থাকে এবং এটাই হওয়া উচিত। চারপাশের জমি একটা এ্যাভারেজ প্রোডাকসন দেখে সেই প্রোডাক্সনের সঙ্গে সঙ্গতি রেখে এই প্রোডিউসের সংজ্ঞা হওয়া উচিত বলে আমি মনে করি। এর পর আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই।

## [ 4.30 – 4.40 P.M. ]

Consolidation of land Holdings. Chapter V of West Bengal Land Reforms Act, 1955 পেজ ৫৬-এ আছে Consolidation of Land Holdings-এর জন্য সরকার ব্যবস্থা নেবেন অন ইটস ওন মোশান কিংবা on the representation of raiyats in any area. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, এই কনসোলিডেসান আইনের ধারা রেখে লাভটা কি? আমি আপনাদের একথা স্মরণ করিয়ে দিতে চাই যে আমাদের দেশের জমি টুকরো টুকরো হয়ে যাচ্ছে। বিশেষ করে এই পশ্চিমবঙ্গে যেখানে জমির উপর চাপ অত্যন্ত বেশী সেখানে জমি টুকরো টুকরো হয়ে যাচ্ছে। আমাদের এখানে জমি ভাগাভাগির যে সিস্টেম তাতে গ্রামে গেলে দেখবেন ছেলেমেয়েদের মধ্যে জমি ভাগ হতে হতে কোথাও কোথাও এমন অবস্থা হয়েছে যে ২/৩/৪ কাঠা করে জমি পেয়েছে । আল দিয়ে দিয়ে অনেক জায়গায় এমনই অবস্থা জমির হয়ে গিয়েছে যে লাঙ্গল পর্য্যন্ত ঘোরানো যায়না। সেখানে যদি বৈজ্ঞানিক প্রথায় চাষ করতে হয় বা জমির মালিক যদি নিজের খরচে স্যালো বা মিনি ডিপ টিউবওয়েল বসাতে চান তাহলে মুশকিল। সেখানে নিজের খরচায় যিনি স্যালো বা মিনি ডিপ টিউবওয়েল বসাবেন তিনি স্বভাবতই চাইবেন না তার জমি ছাড়া অন্য জমিতে জল যাক এবং যদিও বা দিতে চান তাহলে হয়ত তিনি এমন রেট চাইবেন জলের জন্য যে সেই রেট হয়ত পাসের জমির মালিক দিতে রাজী হবেন না। এ নিয়ে গ্রামে ঝগড়া হয়। কনসোলিডেসান অব ল্যান্ড হোল্ডিং — ইউ. পি. রাজ্য তারা চকবন্দী করেছে। সেই চকবন্দী-কনসোলিডেসান অব ল্যান্ড হোল্ডিং পশ্চিমবাংলায় হওয়া বিশেষ প্রয়োজন আছে যদি আগামী দিনে বৈজ্ঞানিক প্রথায় চাষবাস করতে হয়। এখন যা অবস্থা তাতে কারুর হয়ত ৪ বিঘা জমি আছে, সেখানে খোঁজ নিলে দেখবেন যে সেই ৪ বিঘা জমির মধ্যে কোথাও হয়ত এক বিঘা, কোথাও হয়ত ৫ কাঠা, কোথাও হয়ত দু বিঘা — এইরকম অবস্থায় জমি আছে। এইরকম অবস্থায় থাকলে বৈজ্ঞানিক প্রথায় চাষ করা অসুবিধা। সেখানে জমিতে স্যালো বা ডিপ টিউবওয়েল বসিয়ে ২/৩ টি ফসল করা সম্ভব হবে না। আশা করি মাননীয় অধ্যক্ষ মহাশয় এ দিকে নজর দেবেন। কো-অপারেটিভ ফার্মিং সোসাইটির কথা ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্টে লেখা আছে। সেটা লেখাই আছে কিন্তু পশ্চিমবাংলায় কো-অপারেটিভ ফার্মিং সোসাইটি হয়েছে বলে আমার জানা নেই। হয়ে থাকলে বা সেটা সাকসেসফুল হলে মন্ত্রীমহাশয় নিশ্চয় আমাদের জানাবেন। আমার মনে হয় পশ্চিমবঙ্গের সমস্ত জমিতে এইরকম

কো-অপারেটিভ ফার্মিং সোসাইটি করে সরকার থেকে সেই কো-অপারেটিভ ফার্মিং সোসাইটির শেয়ার ক্যাপিট্যাল কিনে সেগুলিতে বৈজ্ঞানিক পদ্ধতিতে উন্নত প্রথায় যাতে চাষের সিস্টেম ইনট্রোডিউস করা যায় তারজন্য আমাদের যথেষ্ট চেষ্টা করতে হবে। তারপর এই বইটাতে আবার দেখবেন, সেকশান ২১(সি)—Constitution of State Land Corporation or regional Land Corporation-এর কথা আছে। অবশ্য মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন এটা করতে তৎপর হবেন। তিনি বলেছেন, এটা করতে বিভিন্ন কারণের জন্য দেরি হচ্ছে। এ ব্যাপারে আমি বলব, আইনটা তো পাশ করছেন সেকেন্ড এ্যামেন্ডমেন্ট -৮১এ, যদিও তাতে রাষ্ট্রপতির সম্মতি পেতে দেরি হয়েছে — ১৯৮৬ সালে সেটা পেয়েছেন, তারপর কিন্তু দীর্ঘ পাঁচ বছর হয়ে গিয়েছে কিন্তু এখনও পর্য্যন্ত ল্যান্ড কর্পোরেশন হয়নি। এটা কিসের জন্য যারা ক্ষুদ্র জমির মালিক - ওয়ান ষ্টানডার্ড হেক্টর, সেখানে হয়ত বর্গাদার আছে, সে বিক্রি করতে চায় কিন্তু বর্গাদারের টাকা নেই বলে নিতে পারছে না, আবার বর্গা থাকার জন্য অন্য কাউকে বিক্রি করতে পারছে না, সেই কারণে ওয়ান ষ্টানডার্ড হেক্টর ১০.৫ বিঘার মালিক পর্য্যন্ত যাতে জমি বিক্রি করতে পারেন তারজন্য ল্যান্ড কর্পোরেশন গঠন করার ধারনা করা হয়েছে। আইডিয়াটা ভাল, আমরা সমর্থন করি কিন্তু দুঃখের বিষয় এটা বাস্তবে রূপান্তরিত হয়নি। তা ছাড়া এই ওয়ান ষ্টানডার্ড হেক্টরটা আরো বাড়ানো যায় কিনা সেটা দেখবেন। কারণ শুধু ঐ ১০।। বিঘা জমির মালিকের জমি বিক্রী করার দরকার আছে তা নয়। তার থেকে ১৫ বিঘা জমির মালিকেরও দরকার থাকতে পারে, সেইজন্য সিলিংটা বাড়ানো যায় কিনা একটু দেখবেন। এর পর আমি ল্যান্ডের সংজ্ঞার ব্যাপারে আসতে চাই। এটা একটা বৈপ্লবিক ব্যাপার করেছেন আপনারা বলছেন। সেকেন্ড এ্যামেন্ডমেন্টে, তাতে বলছেন, anything fastened to earth is land. তাহলে রাইটার্স বিল্ডিং ও ল্যান্ড।

তাহলে এই পবিত্র বিধান সভাও ল্যান্ড। আপনি ল্যান্ডের যে ডেফিনেশান দিয়েছেন, Land means land of every description and includes tank fishery, home stead or land used for the purpose of live stock breeding. Poultry farming, diary or land comprised in tea garden, mill, factory workshop. orchard, haat. Bazar, ferries tolls and any other land together with all interest & benefits arising out of land and things attached to the earth or permanently fastened to anything attached to the earth.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য রাজ্যের কিছু ল্যান্ড সম্পর্কে তাদের কী বক্তব্য সেটা আমি আপনার সামনে তুলে ধরছি। সেকশান ৩(২২) অব তামিল নাড়ু ল্যান্ড রির্ফম এ্যাক্ট, ১৯৬১, সেখানে তারা বলেছেন যে Land but does not include act 1961. Land but does not include House site or land used exclusively for non agricultural purposes তামিলনাড়ু হাউস ষ্টেটকে বাদ দিয়েছে। উত্তর প্রদেশ সেকশান ৩(১৪) - ল্যান্ড রির্ফম এ্যাক্ট, ১৯৫০, তাতে বলেছে যে Land means land held or occupied for purposes cannected with agriculture, horticulture or animal husbandary which includes pisciculture, agriculture & poultry farming. এর মধ্যেও তারা হাউস ষ্টেড ল্যান্ডকে বাদ দিয়েছে। Andhra Pradesh Land reforms (ceilling on Agriculture Holdings) Act, 1973 সেকসান ৩ (জে) যেতে হোম ষ্টেড ল্যান্ডকে বাদ দিয়েছে। আরো কতকগুলি রাজ্যে স্পেশাল একজামশান দেওয়া হয়েছে ল্যান্ডের উপরে। যেমন কেরালা এ্যাক্টের সেকসান ৮১(সি)তে প্লান্টেশান — অনেকগুলি আছে সেগুলি আমি পড়ছি না —

ল্যান্ডের মধ্যে ধরা হবে না। তারপরে (জে) তে house sites occupied by dwelling house and lands, walls, tanks and otherstructures necessary for the convenient enjoyment of the dwelling House. এগুলিও বাদ, একজামশান পাবে। উড়িষ্যা এ্যাক্টে সেকশান ৩৮ যেতে বলা হয়েছে যে (সি)-তে প্লান্টেশান বাদ। অন্ধ্র প্রদেশে সেকসান ২৩, সেখানে Land held by religious charitable or educational institutions of a public nature. এ গুলি ল্যান্ডের ডেফিনেশান থেকে বাদ। সেখানে Land held by tea, coffee, cardamon, rubber platations. এগুলিও বাদ। আমি বিভিন্ন রাজ্যের তথ্য আপনার সামনে পেশ করলাম ল্যান্ডের বিভিন্ন সংজ্ঞা দিয়ে যে কোন কোনটা কৃষি জমি বলে গণ্য হবে, কোন কোনগুলি ছাড় পাবে। কিন্তু আমি দুঃখের সঙ্গে আপনার দৃষ্টি আর্কষণ করছি, যা করেছেন এখানে জমির সংজ্ঞা পাল্টে যাচ্ছে, তার মধ্যে ট্যাঙ্ক, ফিসারী, যা কিছু ভিটে জমি সমস্ত কিছু ইনক্লুড করেছন, তারপরে বলছেন এই আইনটা কার্যকরী হবে কি না। আজ থেকে ২২ বছর আগে ৭ই আগষ্ট এটা আনা হয়েছে। ১৯৬৯ সালে এটা আনা হয়েছে। তবে এটা সুপ্রীম কোর্টে বে-আইনী বলে ঘোষিত হয়নি। আইনে জোর থাকতে পারে কিন্তু আমি মনে করি দিস ইজ এব্যাড প্রিন্সিপল। ১৯৬৯ সালের ৭ই আগষ্টে কেউ যদি জমি বিক্রয় করে থাকেন, কেউ যদি পুকুর বিক্রয় করে খাকেন, কেউ যদি বাঁশ ঝাড় বিক্রয় করে থাকেন তাহলে এই আইন বলে তার সিলিংয়ের জমি গুলি চলে যাবে। সুতরাং এটা একটা অস্বস্তিকর পরিস্থিতি আপনারা সৃষ্টি করছেন। অবশ্য এটা আপনারা এখনও কার্য্যকরী করতে পারেন নি। এই আইন কার্যকরী হলে কত যে কেস হবে তার ঠিক ঠিকানা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দুএকটা কথা বলবো। ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড হোল্ডিং রেভিনিউ এ্যাক্ট, ১৯৭৯, সেকশান ২(সি), এটাকে ডিভিসন বেঞ্চ, ক্যালকাটা হাই কোর্ট, সুপ্রীম কোর্ট ব্যাড ইন ল বলে তারা ঘোষণা করেছেন। কিন্তু দুঃখের ব্যাপার, সুপ্রীম কোর্টে এই আইনের ২(সি) টা নাকচ হবার পরেও সেই ২(সি) সম্বলিত আইন আপনারা ৯থ সিডিউল অব ৪২ এ্যামেন্ডমেন্টে এনে ঢুকিয়েছেন।

**[4.40 – 4.50 P.M.]**

এবং এটা নিশ্চয়ই যদি কেউ চ্যালেঞ্জ করে, তাহলে আপনাদের এই কাজটা নিশ্চয়ই বেআইনী বলে ঘোষিত হবে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। এর পরে খুব সংক্ষেপে সেরে দিচ্ছি, সেটা ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রির্ফমস ট্রাইব্যুন্যাল বিল, ১৯৯০, যেটা আপনারা ২৬/৩/৯১ তারিখে পাশ করেছেন, সেটা সম্বন্ধে একটু আগে সুব্রত বাবু বলে গেলেন যে কী ভাবে গর্ভনর এ্যাসেন্ট হয়ে যাবার পর, সেক্রেটারী সেটাকে কলম চালিয়ে, এ্যাক্টটাকে বিভিন্ন ভাবে সংশোধন করে, সেই এ্যাক্টটাতে বেআইনী কাজ করেছেন। যাইহোক, আমি এখানে বলতে চাই, আপনারা যে রিজিয়ন্যাল ট্রাইবুন্যাল করেছেন, সেই রিজিয়ন্যাল ট্রাইবুন্যাল থেকে যদি তার যে গঠণ সেটাতে আমি আসছি না, কিন্তু যেটা বলতে চাই, এই রিজিন্যাল ট্রাইব্যুন্যাল একটা জেলা নিয়ে গঠিত হবে। ধরুন জলপাইগুড়ি জেলাতে একটা রিজিয়ন্যাল টাইবুন্যাল হল, সেখানে ল্যান্ড সংক্রান্ত সমস্ত ঝগড়া বিবাদ জলপাইগুড়িতে যাবে। এবার কোন জমির মালিক কী বর্গাদার, যেই হোক না কেন, সেই ল্যান্ড ট্রাইব্যুন্যাল এর যে রায় সেই রায়ে সে সন্তুষ্ট হলো না, তখন তাকে আপিল করতে কোথায় যেতে হবে জানেন, তাকে যেতে হবে দিল্লীতে, সুপ্রীম কোর্টে যেতে হবে। এটা সম্ভব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বলে আমার বক্তব্য শেষ করবো, যখন ৪২ তম কনস্টিটিউশন এ্যামেন্ডমেন্ট হয়েছিল ১৯৭৬ সালে তখন প্রেসিডেন্সী কলেজ পত্রিকার তরফ থেকে কিছু প্রশ্ন তৎকালীন বিরোধী নেতা জ্যোতি বসু মহাশয়কে করা হয়েছিল—তাতে প্রশ্ন করা হয়েছিল—"হাইকোর্টের বেশ কিছু ক্ষমতা ট্রাইব্যুন্যালের হাতে ন্যস্ত করা হয়েছে। আপীলের ক্ষেত্রে হাইকোর্টকে পাশ কাটিয়ে সমস্ত ক্ষমতা সুপ্রীম কোর্টে কেন্দ্রীভূত করা হয়েছে। সাধারণ মানুষের

অধিকার প্রতিষ্ঠার পথে এটাকে কী আপনি একটা সঠিক পদক্ষেপ বলে মনে করেন?" উত্তরে জ্যোতিবাবু বলেন "বিচার বিভাগে বর্তমান ক্ষমতাগুলি সাংঘাতিক ভাবে নষ্ট করা হচ্ছে ও প্রশাসন বিভাগকে আরও শক্তিশালী কার হচ্ছে। সুপ্রীম কোর্ট ও হাইকোর্ট ভয়কে হেয় করা হেচ্ছ এবং বলা হচ্ছে যে অন্যান্য বিষয়ের মধ্যে সংবিধান সংশোধন গুলির বৈধতা নিয়ে আদালত প্রশ্ন তোলা যাবে না। কেন্দ্রীয় আইনের সাংবিধানিক বৈধতা নিরুপনের যে ক্ষমতা হাইকোর্টগুলির ছিল, তা প্রত্যাহার করা হচ্ছে। এতে জনগণের বোঝা বাড়বে, কারণ প্রতিকারের জন্য সুপ্রীম কোর্টের দ্বারস্থ হওয়া বেশ দুরুহ ব্যাপার। কর, শ্রম বিরোধ, নির্বাচন, চাকুরী সংক্রান্ত বিষয় এবং খাদ্যশস্য ও বন্টন প্রভৃতি গুরুত্বপূর্ণ বিষয়কে হাইকোর্টের এক্তিয়ারের পরিবর্তে ট্রাইবুন্যালের এক্তিয়ারভূক্ত করার ব্যবস্থা হচ্ছে। এই ট্রাইব্যুন্যালগুলির উপর শাসন বিভাগ চাপ সৃষ্টি করতে পারবে। সুপ্রীম কোর্টের কাছে আপিল করার ব্যবস্থা এত ব্যয় বহুল যে সাধারণ মানুষের পক্ষে তা একটা অর্থহীন অধিকার হয়ে থাকবে। ২২৬ ধারা অুযায়ী অন্যান্য যে কোন বিষয়ে রিট আদেশ দেওয়ার যে ক্ষমতা হাইকোর্টগুলির আছে, তা বাতিল করা হচ্ছে, যার ফল স্বরূপ সাধারণ মানুষের প্রতিকার চাওয়ার সুযোগ নষ্ট হয়ে যাবে। ধনী লোকেদের এই সুযোগের অপব্যবহার করে এই অজুহাতে সাধাবণ মানুষকে এই সুযোগ থেকে বঞ্চিত করা উচিৎ নয়। কায়েমী স্বার্থগুলির মোকাবিলা করার অন্য পথ রয়েছে। যদি সংবিধানের ৩২৩ ধারাতে এটা করা যেতে পারে, হাইকোর্টের ক্ষমতাকে খর্ব করে সুপ্রীম কোর্টে যাবার বিধি ব্যবস্থা করা যেতে পারে, তবু আমি বলবো, যে সমস্ত ট্রাইব্যুন্যাল করেছেন ল্যান্ড ট্রাইব্যুন্যাল এবং অন্যান্য ট্রাইব্যুন্যাল, তাতে কোন সমস্যার সমাধান এই পর্যন্ত হয়নি। কোন কেস তাড়াতাড়ি মিটছে না। আপনারা বলছেন যে ল্যান্ড ট্রাইব্যুন্যালের প্রধান উদ্দেশ্য, যাতে ল্যান্ডের কেসগুলো হাইকোর্ট থেকে চলে আসে, তাড়াতাড়ি তাতে সমস্যার সমাধান হয়ে যাবে। এতে যারা কমজোরী লোক তাঁদের প্রতি অবিচার করা হেবে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এই সম্পর্কে ভাবনা চিন্তা করে সংশোধন করা যায় কিনা ভেবে দেখতে বলবো। আমি আর একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে ক্যালকাটা ঠিকা টেনান্সি এ্যাক্ট, সেটা ১৯৮১ সালে পাশ হয়েছিল। আমি যতদূর জানি, এটা প্রধানতঃ করা হয়েছিল খাটাল এবং বস্তীগুলোকে অধিগ্রহণ করার জন্য, এটা ভাল প্রস্তাব। কিন্তু একটা কথা মাননীয় বিনয় বাবুকে আমরা তখন বলেছিলাম, উনি রাজীও হয়েছিলেন করার জন্য, কিন্তু এখনও পর্য্যন্ত সেটা করা হয়নি। আমি একটু স্মরণ করিয়ে দিতে চাই যে পেট্রল পাম্প যেগুলো আছে কলকাতা এবং অন্যান্য জায়গাতে এই পেট্রল পাম্পগুলো কিন্তু ঠিকা টেনান্ট হয়ে যাচ্ছে। ঠিকা টেনান্ট হচ্ছে যারা গরীব মানুষ, খাটাল বা যারা বস্তীতে থাকে তাদের উপর যাতে জমির মালিকরা অত্যাচার না করতে পারে, জোর করে তাদের কাছ থেকে খাজনা আদায় না করতে পারে, তারজন্য এই ঠিকা টেনান্সি করে এই সরকার সেইগুলোকে অধিগ্রহণ করবার ব্যবস্থা করেছিলেন। কিন্তু যারা এই পাম্পের ব্যবসা করে, অর্থাৎ ইন্ডিয়ান অয়েল, ক্যালট্যাক্স, অমুক তমুক, এখন অবশ্য ক্যালট্যাক্স নেই, সেইগুলো মাল্টি ন্যাশান্যাল কর্পোরেশন ছিল, সেইগুলো সব এখন গর্ভনমেন্ট অব ইন্ডিয়ার হয়ে গেছে। তাদেরকে প্রটেকশান দেবার জন্য এই ঠিকা টেনান্সি এ্যাক্ট নিশ্চয়ই আপনি প্রয়োগ করতে চান না।

আমি আশা করব আপনি ভবিষ্যতে ঠিকা টেনান্সি এ্যাক্ট ১৯৮১ প্রয়োজনীয় সংশোধন করে যাতে কলকাতা এবং অন্যান্য জায়গায় পেট্রোল পাম্পগুলি এই এ্যাক্টের আওতার বাইরে আশে তারজন্য সচেষ্ট হবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ জানিয়ে, এই বাজেটের বিরোধিতা করে, কাট মোশান যে গুলি আমাদের তরফ থেকে এসেছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** — মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমার একটা বিশেষ

আবেদন — যদিও এরকম একটা বাজেট আলোচনার মাঝখানে এটা ঠিক রীতিসম্মত হচ্ছে না, তবুও অনুরোধ করছি, আপনি যদি অনুমতি দেন — আজকে ৬ই আগষ্ট 'হিরোসিমা দিবস।' আজকের দিনে ৪৬ বছর আগে জাপানের এই শহরটিতে প্রথম মানুষের বিরুদ্ধে, মানব-সভ্যতার বিরুদ্ধে জঘণ্যতম অপরাধ সংঘঠিত হয়েছিল। ৪৬ বছর আগের ঘটনা, কিন্তু আজও পৃথিবী পারমানবিক যুদ্ধের মুখে আছে। এই যুদ্ধের বিরুদ্ধে আজও আমরা মানুষের প্রতিবাদ দেখছি। সেজন্য আপনাকে অনুরোধ করছি — আমরা এখনই খবর পেলাম আজকে রাজ্যসভা খুলেই এবিষয়ে একটা প্রস্তাব নিয়েছে —আপনি যদি অনুমতি দেন তাহলে আমরা সবাই এক-মত হয়ে হিরোসিমা দিবস উপলক্ষে ঐ দিন জাপানের হিরোসিমা শহরে যে সমস্ত মানুষেরা পারমানবিক বোমার আঘাতে মারা গিয়েছিলেন তাঁদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে শোক প্রস্তাব গ্রহণ করতে পারি, নীরবতা পালন করতে পারি এবং পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে আমাদের তীব্র ঘৃণা প্রকাশ করতে পারি।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ**— স্যার, আমি এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করছি।

**মিঃ স্পীকার ঃ** - সভার সকল সদস্য এক মত হলে আমরা এক মিনিট নীরবতা পালন করতে পারি। আশা করছি সকলের মত আছে, কারো আপত্তি নেই। অতএব এখন আমরা এক মিনিট নীরবতা পালন করব।

(এই সময় উপস্থিত সদস্যগণ সকলে উঠে দাঁড়িয়ে এক মিনিট নীরবতা পালন করেন।)

(এক মিনিট পরে)

**মিঃ স্পীকার ঃ** - ধন্যবাদ।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রদ্ধেয় বিনয় কৃষ্ণ চোধুরী মহাশয় ৭ নং এবং ৬১ নং দাবী সংক্রান্ত যে দুটি বাজেট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তার প্রতি আপনার মাধ্যমে পূর্ণ সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই কারণে যে, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের ভূমি সংস্কার কর্মসূচী বিগত ১৪ বছর ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের সাফল্যের অন্যতম চাবিকাঠি হিসাবে সাধারণ মানুষের কাছে উপস্থাপিত হয়েছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বিগত ১৪ বছর ধরে সার্বিক গ্রাম উন্নয়নের যে পরিকল্পনা গ্রহণ করেছেন, সে পরিকল্পনাকে সফল করে তোলবার জন্য ভূমি সংস্কার যে কত গুরুত্বপূর্ণ বিষয় তার গুরুত্ব এবং তাৎপর্য — তা মাননীয় মন্ত্রী মহাশয় অত্যন্ত বিনম্রভঙ্গীতে বিশ্লেষণ করেছেন। সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে তিনি কী কী করতে পেরেছেন, কোথায় কোথায় তাঁর বাধা, আগামী দিনে তিনি কী কী করতে চান, সমস্ত কিছু চুম্বকাকারে এখানে লিপিবদ্ধ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ভূমি সংস্কার শব্দটা কেন বার বার ব্যবহার করছি? বিরোধী দলের মাননীয় সদস্য ব্যঙ্গ করে আমাদের প্রতি উল্লেখ করলেন, আমরা নাকি বরাবর ভূমি বিপ্লব করব বলে ঢক্কা নিনাদ করেছি এবং ব্যর্থ হয়েছি। আমি প্রথমেই বলে নিতে চাই, বিপ্লব কথাটা আমাদের কাছে অত হাল্কা নয়। বিপ্লব শব্দটা আমাদের কাছে একটা মহান তাৎপর্য, মহান ঐতিহ্য বহণ করে থাকে।

## [4.50 – 5.00 P.M.]

সারা ভারতবর্ষে যখন আমরা আমূল ভূমি সংস্কার করতে পারবো তখনই আমরা বিপ্লব কথাটা ব্যবহার করবো। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় কখনো ভূমিতে বিপ্লব বলেন নি। তিনি বলেছেন ভূমি সংস্কার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ভূমি সংস্কার সম্পর্কে আলোচনা করতে গেলে এবং

তার সাফল্যের দিকটা আলোচনা করতে গেলে আমাদের অতীত ইতহাস সেই ইতিহাসের প্রেক্ষাপটটা আলোচনা না করি তাহলে কিন্তু বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার এবং তার সাফল্য আমরা উপলব্ধির মধ্যে আনতে পারবো না। আমরা জানি, যুগ যুগ ধরে যারা কৃষক, যারা ক্ষেত মজুর; যারা বর্গাদার তাঁরা শোষিত হয়েছে, লাঞ্ছিত হয়েছে। সেই ১৭৭৩ সালে লর্ড কর্নওয়ালিশের আমল থেকে চিরস্বত্ত্ব বা চিরস্থায়ী বন্দোবস্তের মধ্য দিয়ে, সেই মধ্যস্বত্ত্বভোগীদের মধ্য দিয়ে তাদের উপর অত্যাচার, নিষ্পেষন বারবার নেমে এসেছে। জমির খাজনা বৃদ্ধি চালু রাখবার জন্য মধ্যস্বত্ত্বভোগী, তহশীলদার, জমিদার, তালুকদার,পত্তনদার শ্রেণী সৃষ্টি করে বারবার কৃষকদের উপর অত্যাচার করেছেন। যুগযুগ ধরে আমাদের কৃষক সমাজ এই শোষনের বিরুদ্ধে লড়াই করেছেন, অত্যাচারের বিরুদ্ধে লড়াই করেছেন। এই শোষন এবং অত্যাচারের মাঝখানে আরা দাঁড়িয়ে দেখছি, ১৭৮৫ সালে লর্ড ক্যানিং কৃষকদের স্বার্থে প্রজাস্বত্ত্ব আইন তৈরী করতে বাধ্য হয়েছে, কিন্তু কৃষদের উপর শোষনের মাত্রা কমেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি বৃটিশ আমলে যারা বৃটিশ প্রভুদের সেবাদাস ছিলেন সেই জমিদার-শ্রেণী. তারা বৃটিশের দাসত্ব করেছেন ১৯৪৭ সালে তারাই কংগ্রেসের নেতৃত্বে কংগ্রেস সরকার তৈরী করেছেন, আর সেই কংগ্রেস সরকারের কাছ থেকে নিশ্চয়ই প্রকৃত অর্থে ভূমি সংস্কার এটা আশা করতে পারি না। আমরা দেখেছি, ১৯৪৬-৪৭ সালে বাংলার কৃষক সমাজ তারা তেভাগার দাবীতে লড়াই করেছেন, আন্দোলন করেছেন। শত শত কৃষক শহিদের মৃত্যু বরণ করেছেন। আমাদের দিনাজপুরে যে তেভাগা আন্দোলন হয়েছিল সেই আন্দোলনে প্রথম কৌশল্যাকামারনী শহিদের মৃত্যু বরণ করেছিলেন। সেই শত শত কৃষক রমনীর, শত শত কৃষকের রক্তের উপর দাঁড়িয়ে ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে কিন্তু স্বাধীনতার পরও কংগ্রেস সরকার কৃষকদের স্বার্থে কোন আইন প্রণয়ন করতে চাননি। আমরা দেখেছি, কৃষক আন্দোলনের কাছে ওঁরা নতী স্বীকার করে ১৯৫৩ সালে এবং ১৯৫৫ সালে জমিদারী অধিগ্রহণ আইন এবং ল্যান্ড রিফর্মস বা ভূমি সংস্কার আইন করতে বাধ্য হন। তাঁরা কি ইচ্ছা করে করেছিলেন? না, তাঁরা করেছিলেন কৃষক আন্দোলনের কাছে নতী স্বীকার করে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখলাম, ১৯৫৩ সালে জমিদারী অধিগ্রহণ আইন এবং ১৯৫৫ সালে ল্যান্ড রিফর্মস বা ভূমি সংস্কার আইন এই দুই আইন তৈরী করার মাঝখানে যে সময়টা রয়ে গেল সেই সময়ের ফাঁক-ফোকর দিয়ে যারা সামন্ত প্রভু, যারা সামন্ততান্ত্রিক জমিদার তারা নতুন করে ধন-তান্ত্রিক জমিদার শ্রেণী উদ্ভব করবার চেষ্টা করেছিলেন। আমাদের আইনের ত্রুটির মধ্য দিয়ে জমিদার বাবুরা জোতদার বাবুরা বেনামে জমি আত্মীয়স্বজনের মধ্যে ভাগ করে দখল করে রেখেছিলেন, কখনও বা আদরিনী হাতির নামেও বে-আইনী জমি আত্মসাৎ করে রেখেছিলেন। সেই সময় আইনের যে ত্রুটি ছিল তাতে পরিবারভিত্তিক যে সিলিং সেই সিলিং ধার্য্য হয়নি। ব্যক্তিগতভাবে একজন জমিদার-জোতদার পরিবারভিত্তিক প্রত্যেকের নামে বে-আইনী ভাবে জমিগুলি আত্মসাৎ করে রেখেছিলেন। তারপর আমরা দেখলাম, কৃষকদের আন্দোলন দুর্বার গতিতে এগিয়ে চললো।

১৯৬৭ এবং ১৯৬৯ সালে বাংলার কৃষক সমাজ নতুন করে আন্দোলনের পথ পেলেন প্রথম এবং দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারকে হাতিয়ার করে। আমরা দেখেছি দ্বিতীয় যুক্তফ্রন্টের ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী প্রয়াত মাননীয় হরেকৃষ্ণ কোঙার মহাশয় বার বার একটা কথা উল্লেখ করেছিলেন। তিনি যে কথাটা বারে বারে বলেছিলেন-সেটা হল যে আমাদের সমাজের অবহেলিত, দরিদ্র যে শ্রমজীবি মানুষেরা রয়েছেন, যাঁরা জমিতে শ্রম দিচ্ছেন অথচ জমির ফসলটা তাদের ঘরে পৌঁছচ্ছে না তাদের হাতে জমি দিতে হবে। কাজেই এই ভূমি-বন্টনটা তাদের প্রতি কোন দয়া-দাক্ষিণ্যের ব্যাপার নয়, আমরা মনে করি ভূমি বন্টনটা শ্রমজীবি কৃষক সম্প্রদায়ের অর্জিত অধিকার। ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারকে হাতিয়ার করে গ্রামবাংলার কৃষকরা আন্দোলনে নেমেছিলেন এবং জমিদার, জোতদারদের

## [5.00 – 5.10 P.M.]

হাত থেকে জমি কেড়ে নিতে সক্ষম হয়েছিলেন। আমরা দেখেছি দুটি যুক্তফ্রন্ট সরকারের আমলে প্রায় ৬ লক্ষের উপর জমি তাঁরা অধিগ্রহণ করতে পেরেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের মাননীয় নেতা সদম্ভে ঘোষণা করলেন যে, কংগ্রেসী আমলে জমি পুর্নগঠন নীতি সংক্রান্ত নীতির আইন তাঁরা প্রণয়ণ করেছিলেন। আমরা স্বীকার করি, কংগ্রেসের সময়ে ঐ ভূমি সংক্রান্ত নীতির আইন তাঁরা করেছিলেন কিন্তু তাঁরা আইনটা রূপায়িত করেন নি, আমরা আইনটাকে রূপায়িত করেছি। আজকে ১৯৭২ সালে মাননীয় বিরোধীদলের নেতা, যাঁদের সময়ে না'কি ৬ লক্ষের বেশী জমি ভূমিহীণদের মধ্যে বিতরণ করা হয়েছিল, মাননীয় বিরোধীদলের নেতা সোচ্চারে ঘোষণা করলেন ওটা কিন্তু তৎকালীন মাননীয় মুখ্যমন্ত্রীর সদিচ্ছা বা শুভ ইচ্ছার জন্য নয়, রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে কৃষক সমাজ এবং মেহনতী মানুষ যে জমিগুলি আদায় করেছিলেন। ১৯৭২ সালে জোতদার, জমিদারদের জমিগুলি তাঁরা নানা কায়দায় নানা কৌশলে অবলম্বন করেছিলেন। তাঁরা আমাদের কৃষকদের হাতে এক ইঞ্চিও জমি তুলে দেন নি। ১৯৭২ সালের প্রাক্তন মুখ্যমন্ত্রী মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় তাঁর সময়ে ওদের হাত থেকে ৬ লক্ষ একর বেনামী জমি আমাদের কৃষকেরা আদায় করতে সমর্থ হয়েছিলেন। ঐ পরিণতির মধ্যে দিয়ে আজ এই পরিস্থিতির উপর দাঁড়িয়ে১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের জনগণের রাজনৈতিক শুভেচ্ছার একটা বহিঃপ্রকাশ। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কায়েমী হবার পর যে বিষয়টা সবচেয়ে বেশী গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে ভূমিসংস্কার। আমরা মনে করি কংগ্রেসী আমলে বাংলার যারা ধনতান্ত্রিক জমিদার এঁদের জন্য তৎকালীন কংগ্রেসীরা কমিউনিটি প্রোজেক্ট ডেভালাপমেন্ট এর মধ্যে দিয়ে গ্রামের কয়টি মধ্যস্বত্বভোগীর জন্ম দিয়েছিলেন। তাঁদের হাতে নূতন উৎপাদনের উপকরণ তুলে দিয়েছিলেন। আমরা তাঁদের হাত থেকে জমিগুলি কেড়ে নিয়ে আমরা প্রকৃত ভূমিহীণদের বন্টন করেছি। হ্যাঁ' মাননীয় বিরোধীদলের নেতা বলেছিলেন এক বিঘা জমিতে একটি কৃষক পরিবারের সমস্যা সমাধান হয় না। আমরা জানি, কিন্তু আমরা জানি যে তার জন্য বিকল্প ব্যবস্থা করতে হবে। সেই বিকল্প ব্যবস্থা হিসাবে আমাদের মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী বলেছেন আমরা শুধু জমি দিয়ে গতানুগতিক ভাবে তাদের আটকে রাখিনি। আমরা চেয়েছি জমিটাকে অবলম্বন করে গ্রামের কৃষকেরা বেঁচে ওঠার প্রেরণা পান। জমিটাকে অবলম্বন করে তাকে নূতন করে উৎপাদনমুখী করে তোলার জন্য তাদের হাতে নূতন নূতন উপকরণ তুলে দেওয়া হয়েছে। সেই উপকরণ হচ্ছে প্রথমে পঞ্চায়েতী ব্যবস্থা। সেই পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রাম বাংলার কৃষকেরা আজকে — যে কৃষক সমাজ নিজেদের সমাজের অংশ বলে মনে করত না, আজ তারা বুঝতে পেরেছে যে দেশটা আমাদের, দেশের মাটিতে আমাদেরও অধিকার আছে। আমরা সেইসব সংগ্রামী মানুষকে পঞ্চায়েতকে হাতিয়ার করে তাদের মধ্যে অধিকার বোধকে জাগ্রত করেছি। আমরা শক্তিশালী কৃষক আন্দোলনের মধ্যে দিয়ে সেই কৃষকের পাশে দাঁড়িয়েছি, প্রশাসন কাঠামোর পুনবির্নাসের মধ্যে দিয়ে প্রশাসনিক যে সাহায্য সেই সাহায্য আমরা কৃষকের হাতে তুলে দিয়েছি। আমরা ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দানের ব্যবস্থা করেছি। অসময়ে চাষীদের মিনিকীট, সার, বীজ বিতরণের মধ্যে দিয়ে কৃষকদের, চাষীদের অনুপ্রাণীত করেছি। এই সাফল্য মাননীয় বিরোধী দলের নেতা উল্লেখ করলেন না। আমরা শ্রেণী স্বার্থ উচ্ছেদ করেছি। উনি তো রাজ পরিবারের সন্তান। তাই ওনার গায়ে বড় জ্বালা। আজকে দ্বিতীয় ভূমিসংস্কার আইন নতুন করে গ্রহণ করতে হচ্ছে। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় ভূমিসংস্কার আইন কার্য্যকারী করার জন্য তৎপরতা গ্রহণ করেছেন। এই কথা আপনাদের কাছে ভূমিসংস্কার আইনের ফাঁক দিয়ে জোতদার-জমিদারেরা যে জমিগুলি কখনওবা রাতের অন্ধকারে জমিতে জল ঢুকিয়ে মাছের ভেড়ি করেছে, চাষ যোগ্য জমিকে আম বাগান, চা-বাগান করে জোর করে আটকে রেখেছিল। দ্বিতীয় ভূমি সংস্কার আইন কার্যকরী করার মধ্য দিয়ে সেই সমস্ত

জমি অধিগৃহীত করে আরো বেশী বেশী করে কৃষকদের হাতে পৌঁছে দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় জমির পরিমান অনেক কম, যত জন মানুষ তার তুলনায় জমি কম। তাই জমি চোরদের হাত থেকে জমি অধিগ্রহণ করে আরো বেশী মানুষের হাতে পৌঁছে দিতে পারি সেটাই হলো আমাদের উদ্দেশ্য। মাননীয় রাষ্ট্রপতি ৭ বছর ধরে দ্বিতীয় ভূমিসংস্কার বিলটি হিমঘরে আটকে রেখে দিয়েছেন। শ্রেণী স্বার্থ রক্ষা করার জন্য। কাদের শ্রেণী স্বার্থ রক্ষা করার জন্য? জোতদার জমিদার তাদের শেণী স্বার্থ রক্ষা করার জন্য। আপনারা জানেন ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই কংগ্রেসী রাজ আমলে যে পরিমাণ জমি জমিদার জোতদাররা অধিগ্রহণ করে রেখেছে, দ্বিতীয় ভূমিসংস্কার বিল যদি আইনে পরিণত হয় তাহলে সেই জমি গুলি আর তাদের এক্তিয়ারের মধ্যে থাকবে না। তাই তাঁরা বার বার চেষ্টা করেছেন, এই কেন্দ্রীয় সরকার তাঁদের রাষ্ট্রপতি সেই বিলটা আটকে রাখবার জন্য, এই বিল পাশ করার ব্যাপারে সদিচ্ছা ওঁদের নেই। আমরা বারবার চেষ্টা করেছি ভূমিসংস্কারের মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে উপকার গুলো পৌঁছে দেবার জন্য। আমরা অপারেশান বর্গার মধ্যে দিয়ে বর্গাদারদের নাম নথিভুক্ত করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের বিরোধী দলের সদস্যরা বর্গাদের বর্গাদারদের জন্য খুব কেঁদে গেলেন। বর্গাদারদের কি সংজ্ঞা ওঁরা জানেন না। কংগ্রেস আমলে আমরা কি দেখেছি? ১৯৫০ সালে বর্গাদার আইন হলো। কিন্তু তার পরমূহুর্তেই আমরা দেখলাম ওই জমিদার জোরদার , বড় বড় জোতের মালিক ভাগচাষী উচ্ছেদ সুরু করে দিলেন। নানা আইনের ফাঁক দিয়ে জোর করে বর্গাদার উচ্ছেদ করেছিল। অসচেতন বর্গাদার তাদের হাতে আইনের কোন কাগজ ছিল না। জমিদার জোতদারেরা বর্গাদারদের প্রতিষ্ঠিত না করে সুপরিকল্পিত ভাবে সমস্ত বর্গাদারদের উচ্ছেদ করেছিল। আজকে বামফ্রন্ট সরকার অপারেশান বর্গার মধ্যে দিয়ে বর্গাদারদের নাম নথিভূক্ত করেছে। আজকে আমরা বলেছি জোতদার জমিদারদের প্রমাণ করে দিতে হবে এই বর্গাদার তার জমির বর্গাদার নয়। আজকে বর্গাদারদের উপর সেই দায়িত্ব বর্তাচ্ছে না। আমরা ১৪ লক্ষ বর্গাদারদের নাম রেকর্ডভুক্ত করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের সদস্যরা পশ্চিমবঙ্গে ভূমিসংস্কারের মাধ্যমে সাফল্য দেখতে পেলেন না। ভারতবর্ষের ২৯ শতাংশ জমি ক্ষুদ্র প্রান্তিক চাষীদের হাতে, সেই জায়গায় পশ্চিমবাংলার ৬০ শতাংশ জমি আছে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে। এটা কি ভূমিসংস্কারের সাফল্য নয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় প্রশাসনিক যে সংস্কার করেছেন প্রশাসনের ক্ষেত্রে আমাদের কিছু জটিলতা ছিল সেই জটিলতা দূর করতে জে. এল. আর. ও এবং সেটেলমেন্ট দুটি বিভাগের বি এল. আর. ও অফিস তৈরী করে গ্রামের ভূমিহীণ কৃষকদের তাদের জমি সংক্রান্ত যে সমস্যা ছিল তা থেকে তাদের মুক্ত করেছেন। এই প্রশাসনিক মুক্তির জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাই মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীকে। আমরা জানি তিনি সংগ্রামী কৃষক আন্দোলনের নেতা। তিনি যুক্তফ্রন্ট আমল থেকে কৃষি সমস্যা নিয়ে চিন্তা-ভাবনা করছেন। পশ্চিমবঙ্গের জনগণের জাগ্রত ও ঐকান্তিক চেষ্টায় সংগ্রামী কৃষক আন্দোলনের চেষ্টায় ভূমিতে আমরা যে সাফল্য অর্জন করেছি তা অতীশ চন্দ্র সিংহ মহাশয় দেখতে পারবেন না। ১৯৫৫ সালে সিলেক্ট কমিটিতে আমরা দেখেছি প্রয়াত কৃষক নেতা বঙ্কিম মুখার্জী, বর্তমানের ভূমিরাজস্ব মন্ত্রী শ্রদ্ধেয় বিনয় চৌধুরী নোট অব ডিসেন্ট দিয়েছিলেন। তাঁদের বক্তব্য ছিল, এই ধরণের আইন যা তৈরী হচ্ছে, এই আইনের ফাঁক দিয়ে বে-আইনী জমির মালিকরা জমির মালিক থেকে যাবে। কাজেই এটা ত্রুটিপূর্ণ আইন হচ্ছে। ১৯৮১ সালে যে সিলেক্ট কমিটি তৈরী হয়েছে, ৩য় ভূমি সংস্কার বিলকে পাশ করাবার জন্য, তখন আমাদের কংগ্রেসের তৎকালীন সদস্য অতীশ চন্দ্র সিংহ মহাশয় বিরোধিতা করেছিলেন। তিনি খুব ভালো বলেছিলেন। তিনি বলেছিলেন যে, চা বাগান, আম বাগান, এগুলোকে অধিগ্রহণ করা চলবে না। আমি বিরোধীদের আনা কাট মোশানের বিরোধিতা করছি। ..... ( এই সময় লাল আলো জ্বলে ওঠে)।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে যেগুলো বাজে দিক আছে সেগুলোকে তুলে ধরবার চেষ্টা করবো। অন্ধ বিরোধিতা করাটা কোন বিরোধিতা নয়; আমার ব্যক্তিগত কোন বিরোধিতা নেই। আমি আপনার কাছে বলতে চাই যে, 'ভূমি সংস্কার' কথাটাকে সারা বাংলা দেশে পাট্টা পাট্টা করে যে সাট্টাতে নিয়ে গেছে সেই কথাটাই বেশী করে বলতে চাই। কারণ হচ্ছে এই যে, বারেবারে আমরা যে কথাটা বলি, ১৪ বছরে কত উৎপাদন হয়েছে তার পরিসংখ্যানের কোন বাপ-মা নেই। কত জমি দিতে পেরেছি, তার পরিসংখ্যানের কোন বাপ-মা নেই। আমার কাছে একটা বই আছে, এটি বিনয়বাবুর হাতে লেখা বই। এই বইটিতে পরিসংখ্যান দিয়ে বলা হয়েছে যে, কংগ্রেস আমলে, ১৯৭৭ সাল পর্যন্ত ৬ লক্ষ ২০ হাজার ২১৫ একর জমি ভূমিহীনদের মধ্যে বিতরণ করা হয়েছে। আর একটা জায়গায় তিনি বলেছেন, ১৯৭২ সালে সিদ্ধার্থ শঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন দু লক্ষ সাতান্ন হাজার দু'শ পনেরো একর জমি বিতরণ করা হয়েছে। ডিষ্ট্রিবিউটর হয়েছে কত সব মিলিয়ে ? আমি ১৯৭৭ সালকেই ধরবো - ৬ লক্ষ ২০ হাজার ২১৫ একর। মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় চলে যাওয়ার আগে পর্যন্ত এই পরিমাণ জমি ডিষ্ট্রিবিউট হয়েছিল। আর আপনাদের ১৪ বছরে কত জমি ডিষ্ট্রিবিউট হয়েছে। ৯.৭ লক্ষ একর জমি ডিষ্ট্রিবিউট হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, কেন পাট্টাকে সাট্টাতে নিয়ে যাচ্ছেন? কারণটা হচ্ছে প্রতিটি সরকারেরই কিছু করবার আছে। ১৯৫২ সালে যে সরকার ছিল তাদের কিছু করবার ছিল। ১৯৭২ সালে যে সরকার ছিল তাদের কিছু করবার ছিল, আবার ১৯৭৭ সালে জ্যোতি বসুর সরকারও কিছু কাজ করবেন — এ নিয়ে ঝগড়াটা কোথায়? ঝগড়াটা এইজন্যে যে আপনারা এত হৈ হল্লা করছেন, পাট্টা পাট্টা বলছেন আর আমি সাট্টা সাট্টা বলছি। কেন ভূমি সংস্কার ? ইনফ্রাষ্ট্রাকচারটা কি? ১৯৫৩ সালে যে এষ্টেট এ্যাকুইজিশান এ্যাক্ট হয়েছিল তার দুটো অংশ আছে। Estate acquisition act, that means abolition of Zamindari or Jaigirdari. And imposition of the land ceiling, ceiling of the land. These are the two major components of the land reforms, nothing else. এই জমিদারী প্রথা উচ্ছেদ হবার পর থেকে সারপ্লাস অর্থাৎ that means declaration of the surplus land from the Zaminders. Rajas and Maharajas কাছ থেকে, it comes to the possession of the Government to distribute to the landless people.

**[5.10 – 5.20 P.M.]**

সুতরাং এই যে ৩টে স্টেজ সরকারের আছে ডিক্লেরেশান, পজেশান এ্যান্ড ডিস্ট্রিবিউশান এই কাজকে কে, কতটা করেছেন তাই নিয়ে আপনাদের হল্লা। আমরা নাকি উদ্বৃত্ত জমি ডিস্ট্রিবিউট করিনি, আমরা জমিদার-জোতদার দলের, সেইজন্য তাদের জন্য আমরা জমি রেখে দিয়েছি। মাননীয় বিরোধীদলের সদস্যা আমাদের আগে যিনি বললেন, তিন মাননীয় সদস্য শ্রী অতীশ সিংহ মহাশয়কে জমিদার-জোতদার শ্রেণীর সঙ্গে তুলনা করলেন। তাঁর হয়তো ইতিহাস জানা নেই, পশ্চিমবঙ্গে প্রথম ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার ছিলেন অতীশ সিংহের বাবা, এই আইন পাশ হবার পরে উনিই প্রথম ডিক্লারেশান দিয়েছিলেন যে—These are the surplus lands and I have given the rights of my property which are declared surplus by the Government.

সুতরা হি ইজ দি ওনলি ফাস্ট ম্যান এটা জেনে রাখুন। আজকে সাথে সাথে যে কথা বলতে চাই সেটা হচ্ছে যে, আপনারা জমির উপরে সমাজতন্ত্র করতে চাইছেন কিন্তু আপনারা শহরের

দিকে যাচ্ছেন না। আপনাদের যে আরবান প্রপার্টি আছে তার উপরে সিলিং হচ্ছে না কেন? আমি বিরোধিতা করছি না, আমি বিনয়ের সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের সামনে এই হাউসে ডিক্লেয়ার করে বলছি যে, I led a declassed life in my student life. I faught against my father and against the eviction of the Bargadars. So, I was evicted from my peternal property. Thus I can prove myself that I belong to the Congress party. The Congress party never allows its workers and leaders to have the surplus land of their own. This is my declaration in the House. I can challenge because I know that all the C. P. I. (M) leaders, those who are in the city, they do have so many storied buildings, having an enormous valuation. I know the particulars from the leaders fo the C. P. I. (M). Even the ministers do have 3 to 4 storied buildings at Hindusthan Park and other places. What is the valuation? The valuation of a partiular House is above Rs. 1 crore or Rs. 2 crores or Rs. 3 crores. But if I got 30 bighas of land in a village then I am branded as a capitalist or a Bougeois. That is your slogan. So, it is my slogan against your slogan. Then I came to the point .... surplus land distribute.

আমি মাননীয় বিনয়বাবুকে বিনয়ের সঙ্গে বলছি যে আপনি উত্তর দিন যে আপনাদের রাজনৈতিক কচকচানি ছাড়া কতটুকু সারপ্লাস ল্যান্ড ডিষ্ট্রিবিউট করতে পেরেছেন? ২ লক্ষ একর জমি পড়ে আছে, তার জন্যে তো ২ কোটি টাকা খরচ করেছেন, কিন্তু এক ছটাক জমিও তো আদায় করতে পারেন নি। সবগুলোই তো ইনজাংশান হয়ে পড়ে আছে। আপনারা ট্রাইব্যুন্যাল করেছেন, সমস্যার সমাধান করুন কোনো আপত্তি নেই। কিন্তু ট্রাইবুন্যালের রেজাল্টও এই হবে। কিন্তু তারপরে হোয়াট ইজ ইয়োর টাস্ক? তারপরে কাজ কি? আপনার সরকার আমাদের কিছু পরিসংখ্যান দিয়েছে। কিন্তু আপনাদের রাজনৈতিক কচকচানি আর ভূমিসংস্কার দেওয়ালে লিখন হচ্ছে, এতে তো মানুষের উপকার হচ্ছে না। গরীব মানুষেরা তাদের ল্যান্ড ফিরে পাচ্ছে না। তার প্রমাণ হল ১৯৮৬ সালে মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানার ৪টি গ্রামের একটি সমীক্ষা করা হয়েছিল এবং তাতে দেখা গিয়েছিল যে ১৯৭৭ সালে যেখানে ২২৪ জন মানুষ পিছু ৬৭৩ বিঘা জমি দিয়েছিল, এখন সেটা কমতে কমতে ২২৮ এসে দাঁড়িয়েছে। এর ফলে গরীব কৃষকেরা ক্রমে জমি হারিয়ে নিস্ব ক্ষেত-মজুরে পরিণত হয়েছে। যারফলে এখন ক্ষেত মজুরদের সংখ্যা বেড়েছে। পশ্চিমবঙ্গে এগ্রিকালচারাল ইনফ্রাস্ট্রাকচারে ৩০ লক্ষ প্রান্তিক চাষী, ৪০ লক্ষ ক্ষেত-মজুর আর বর্গাদার ১৯ লক্ষ । ৬০ লক্ষ জমি ভোগ করে ৫ লক্ষ মানুষ এই হচ্ছে অবস্থা আমাদের পশ্চিমবাংলার। তারমধ্যে দিয়ে ফ্র্যাগমেন্টেশান অফ দি ল্যান্ড করতে করতে এলাকার চৌঠা মার্চ ১৯৮৭ সালের আনন্দ বাজার পত্রিকাতে বামফ্রন্ট সরকারের কত সাফল্য, লেখক গৌতম রায় — না কাজ করলে জ্বালা, কাজ করলেও জ্বালা, বুঝতে না পারলে এ যে অ্যাসেমব্লীর ভেতর আরো জ্বালা। যুক্তিতেও হবে না, হাতাহাতি হবে। আমরা যাবো কোথায় নবাগতারা? আমরা যুক্তি তর্কের লড়াইকে ভালোবাসি। সেজন্য আজকে দেখুন গরীব কৃষকরা, ক্রমে ক্রমে জমি হারিয়ে নিস্ব কৃষকে পরিণত হয়েছে। এলাকার আরো ১৫৪টি পরিবার। মধ্যবিত্ত পরিবার, কৃষক পরিবার ইতিমধ্যে একশো বিঘা জমি হারিয়েছেন। পাশাপাশি একই সময়ে ওই অঞ্চলে ৩৪টি ধনিক কৃষক

পরিবার নিজেদের তিনশো বিঘা জমি বাড়িয়েছেন। এবং উনিশটি জোতদার বাড়িয়ে নিয়েছে ২৮১ বিঘা জমি। জমির কেন্দ্রীভবন যে জোতদার, ধনিক কৃষকের পক্ষে তা স্পষ্ট। নদীয়া জেলার নাকাশিপাড়ার রিপোর্ট কি বলছে? নাকাশি পাড়া থানার অধীন চারটে গ্রামে অনুরূপ সমীক্ষা চালিয়ে দেখা গেছে গরীব কৃষক সেখানে নয় লক্ষ ছশো পনেরো বিঘা জমি হারিয়েছেন। আর জোতদার, ধনিক কৃষক ৬৫৬ বিঘা জমি বাড়িয়েছেন একই পরমাণ। মধ্যবিত্ত একাংশ যেমন ১৯৬ বিঘা জমি হারিয়েছেন ঠিক তেমনি একটা অংশ তেমনিই বাড়িয়ে নিয়েছেন ২৮১ বিঘা জমি। আমি আগেই বারেবারে বলেছি যে ফ্র্যাগমেন্টেশান অফ ল্যান্ড ক্যান নট লিড প্রোডাকশান। যে পপুলেশান গ্রোথ হয়েছে, যে ফ্র্যাগমেন্টেশান অফ ল্যান্ড হয়েছে, ব্যক্তিগত মালিকানায় যে জমি এসেছে সেখানে খানিকটা লেবার দিয়ে আমরা পূরণ করতে পারি। কিন্তু তাঁদের জীবনযাত্রা যেমন হয় না তেমনি সামগ্রিক স্বার্থও তাঁদের পূরণ হয় না। পূরণ হতে পারে, কি ভাবে, না এইভাবে — পশ্চিমবাংলাতে কৃষিতে আধুনিক প্রযুক্তি বা যন্ত্রপাতি নিতান্তই অকিঞ্চিৎকর। সীমাবদ্ধ পুঁজিবাদী পদ্ধতিতে উৎপাদনের আধুনিক ব্যবহারের ক্ষেত্রে জোতদার, ধনিক কৃষক, উচ্চ মধ্যবিত্ত পরিবার খড়গ্রাম থানার পূর্বোক্ত সমীক্ষাতে পূর্বোক্ত এলাকায় ২২৪টি গরীব কৃষক পরিবারের হাত থেকে পাঁচটি পাম্প, সেখানে ৫৪টি ধনিক কৃষকের হাতে ৫৪টি পাম্প। আরো ৩৪টি ধনিক কৃষকের হাতে ৪৮টি পাম্প। তিরিশটি ঝাড়াই মেশিন। একুশটি স্যালো। আর যাঁরা পাঁচ কাঠা জমি পেয়েছেন তাঁদের হাতে কিছু নেই। তাহলে প্রোডাকশান কি করে বাড়বে? দেখে যান লক্ষণ বাবু, দেখে যান আরো যাঁরা আছেন। চৌঠা মার্চ ১৯৮৭ সালে আনন্দবাজার পত্রিকায়, লেখক, গোতম রায়, আরো প্রচুর পরিসংখ্যান আছে। আজকে ভারতবর্ষে জমির যা সমস্যা পৃথিবীতে কোথাও তা নেই। তার কারণ বৃটিশ শক্তির চিরস্থায়ী বন্দোবস্ত, তার টান চলে আসছে, এবং তারই ফলে সমস্যা দেখা দিয়েছে। কিন্তু প্র্যাকটিক্যালি কি হয়েছে? যেখানে পাঞ্জাব, হরিয়াণাতে প্রোডাকশান বাড়ে সেখানে পশ্চিমবাংলাতে বিনয়বাবুর আমলে কেন কমে? যদিও তার একটিমাত্র কারণ — দে মে বি ল্যান্ড লর্ড বাট দে আর অওয়াকচুয়ালি কাল্টিভেটার। এখানে ইন্টারমিডিয়াটারী সিস্টেম আছে। টিলারদের হাতে আধুনিক প্রযুক্তি না পৌঁছালে কিছু হবে না। কিছুটা পৌঁছাচ্ছে, বাট ইট ইজ নট সাফিসিয়েন্ট। এই যুগে দরকার সাফিসিয়েন্ট জল, এই যুগে দরকার সাফিসিয়েন্ট টেকনোলোজি, এই যুগে দরকার সাফিসিয়েন্ট ফার্টিলাইজার ইন টাইম। আজ পরিসংখ্যান দেখুন, সারা ভারতবর্ষের তুলনায় পশ্চিমবাংলা অনেক পিছিয়ে। সমস্ত পরিসংখ্যান আছে। আমার আর বেশী কিছু বলবার নেই, অতীশদা সময় নিয়ে নিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে এই, আজকে ফ্র্যাগমেন্টাশান অফ ল্যান্ডের লিমিটেশান করে আপনারা ডিসট্রিবিউট করুন আমাদের তাতে আপত্তি কিছু নেই। জলটা ঠিক দিন। আমার তো মনে আছে, ১৯৭৮ সালে বিখ্যাত অর্থনীতিবিদ ডাঃ অশোক মিত্র বলেছিলেন, ডিপ টিউবওয়েল করা মানে গ্রামে গ্রামে কুলাক করা। তো যাই কোথা? আবার পাঁচ বছর ধরে মাইনর ইরিগেশানের কাজ বন্ধ। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা এসেছে কিন্তু খরচ হচ্ছে না, চলে যাচ্ছে। এখানে, এইদেশে যে পরিমাণ জমি, জমির যে পরিমাণ— মানুষ বেড়েছে, একটা জমিতে যদি মাল্টি ক্রপ না হয় তাহলে দেশের সমস্যা সমাধান হবে না। আপনারা জোতদার, জমিদারের কথা বলেন, আমি তো বলি, সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় ১৯৬৯ সালে ক্লাস স্ট্রাগল করেছেন, আপনারা করেন নি। আপনারা হারমোণি করেছেন। দ্যাট মীনস ফ্যামিলি সিলিং করে দিয়েছেন। যা ইনডিভিজুয়াল সিলিং ছিলো তা সব বের করে দিয়েছে। বারো আনা, চার আনা সেয়ার করে দিয়েছে। এই কৃতিত্ব বড় কথা নয়। এই কথা বলে বাজেট এর বিরোধিতা করে এবং কাট মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.20 – 5.30 P.M.]**

**শ্রী মহম্মদ রমজান আলি ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের কাট মোশানের বিরোধিতা করে এই বক্তব্য রাখতে চাই যে আজকে হাউসের মধ্যে যেভাবে বিরোধী সদস্যরা কমেন্ট করলেন সেই কমেন্ট থেকে যা বোঝা যাচ্ছে সেটা হচ্ছে এই ল্যান্ড রিফর্মস সম্বন্ধে তাঁদের তিক্ততা ক্ষোভ প্রকাশ করেছেন। কিন্তু এটা ভুলে গেছেন ল্যান্ড রিফর্মস যে এ্যাক্ট সেটা ওঁরাই করেছিলেন, কিন্তু সেটা ইমপ্লিমেন্ট করতে গিয়ে ওদের দ্বিধা ছিল, সাধারণ লোকের হাতে ওঁরা জমি তুলে দেননি। এই সরকার সেই জমিকে উদ্ধার করে লোকের মধ্যে বণ্টন করেছেন, শেয়ার ক্রপার্স রেকর্ড করা হয়েছে। এটা ভুলে গেলে চলবে না যে গ্রামীণ বিকাশের ক্ষেত্রে কৃষির সঙ্গে জড়িত লোক গ্রামে আছে, মজুর হিসাবে, ভাগচাষী হিসাবে, জমির মালিক হিসাবে, ক্ষুদ্র চাষী হিসাবে তারা জমির সঙ্গে জড়িত, তাদের যদি অধিকার না দেওয়া হয়, জমির উপর অধিকার তারা যদি অর্জন না করে তাহলে ফলন ভাল হবে না, ফলন আগে ভাল হচ্ছিল না, আমরা কৃষিতে উন্নতি করেছি, একটা সচল অবস্থা গ্রামে হয়েছে। আজ লোক না খেয়ে মারা যায় না। হাই ইল্ডিং ইন্ট্রোডিউসড হয়েছে, বোরো চাষ হচ্ছে, সেচের ব্যবস্থা হয়েছে. তারফলে গ্রামে একটা সচল অবস্থা এসেছে। আমি অনুরোধ করছি মন্ত্রী মহাশয়কে ল্যান্ড রিফর্মসের কাজ করতে গিয়ে সবচেয়ে আমাদের চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে সেটেলমেন্ট। সেটেলমেন্ট ৭/৮ বছর চলছে, এখনও কমপ্লিট হয়নি। সেটেলমেন্ট কমপ্লিট না হওয়ার জন্য নানা বিরোধ বাধা আসছে। এটা সিদ্ধান্ত হিসাবে ঠিক ছিল সেটেলমেন্ট কমপ্লিট হবার পর লোককে ওয়ান খতিয়ান করে দেওয়া হবে, তাদের পাশ বুক দেওয়া হবে জমি সংক্রান্ত পরিসংখ্যান যাতে ঠিক থাকে এবং বিরোধ যাতে মিটিয়ে দেওয়া সম্ভব হয়। কিন্তু চিন্তার বিষয় হচ্ছে ৭ বছরের মধ্যে সেটেলমেন্টের কাজ পুরো হল না। ইন্টিগ্রেটেড প্রোগ্রাম করা হল, কিন্তু এই রকম ৭/১০ বছর ধরে যদি সেটেলমেন্টের কাজ চলে তাহলে গ্রাম এলাকায় জমি নিয়ে যে বিরোধ মামলা দ্বন্দ্ব, আমরা মেটাতে পারব না। অন্যদিকে সেটেলমেন্টের কাজ করার পর আমরা দেখেছি দ্বিতীয় পর্যায়ে যে এক-আধ বিঘা জমি লোকের মধ্যে বণ্টন করা হয়েছে তাতে চাষ-বাস করে তারা ফসল ফলাতে পারছে না। এখনও এখানে জমির সেটেলমেন্টের কাজ আরম্ভ হয় নি। এখানে সেটেলমেন্ট করার দরকার আছে। তারপর সেই জমিগুলি যাতে সমবায়ের মাধ্যমে চাষের ব্যবস্থা হয়, যাতে উন্নত ধরণের যন্ত্রপাতি তারা ব্যবহার করতে পারে এবং ফসল আরো বেশী ফলান সম্ভব হয় তারজন্য যে কনসলিডেশানের দরকার সমবায় চাষের দরকার সেদিকে নজর দেওয়ার দরকার আছে।

বিভিন্ন এলাকায় যে ভেষ্ট জমি বিলি বন্টন করা হয়েছে তাতে পাট্টাদাররা আজ'ও পজেসন পায়নি। কারণ বিভিন্ন কোর্টে কেস পেন্ডিং আছে। আইনগত ভাবে বর্গাদারদের যে পাট্টা দেওয়া হয় সেই জমিতে আবার প্রেরোগেটারি অর্ডার চালু করে ম্যাজিষ্ট্রেট ১৪৫ এ জমি এ্যাটাচ্ করে ফেলেন এবং দীর্ঘদিন ধরে এ্যাটাচ করা জমিতে দু'ভাবে কেস করে। জে. এল. আর. ও. কোর্ট কেস করে, আর গরীব পজেসন হোল্ডার-এর ডিক্লারেসন পজেশন কেস থাকে। আলাদা ভাবে এনকোয়ারি করুন। এই ওভারল্যাপিং জুরিসডিকসান গরীব চাষীদের পক্ষে ফেস করা খুবই মুস্কিল হয়ে দাঁড়ায়। লিগ্যাল এডের ব্যবস্থা করা হয়েছে। যেভাবে লিগ্যাল এড পাওয়া দরকার সেই ভাবে পাচ্ছে না। সেইদিকে দৃষ্টি রাখা দরকার। জমি সংক্রান্ত বিরোধের ব্যাপার নিষ্পত্তি করার জন্য একটি বোর্ড গঠন করা আছে। তারা এই বিরোধের নিষ্পত্তিও করবেন। কিন্তু কিষাণ অর্গানাইজেসানের লোকেরা সেখানে পাত্তা পায় না। ল্যান্ড রির্ফমস কমিটিতে, এ্যাডভাইসারি কমিটিতে। জে. এল. আর. ও. নিজস্ব ভাবে জমি বিলি করে। যার ফলে কিষাণ অর্গানাইজেসনগুলির মধ্যে ক্ষোভ থাকে। বিভিন্ন লেফটিষ্ট কিষাণ

অর্গানাইজেসনের মধ্যে এই নিয়ে বিরোধ বাড়তে বাড়তে ফিল্ড ছাড়িয়ে ঝগড়া-ঝাটির মধ্যে চলে যায়। এইগুলি যাতে নিষ্পত্তি হয় সেই ব্যবস্থা করা দরকার। এই ল্যান্ড রিফর্মসের ফলে গ্রামাঞ্চলে যারা উপকৃত হয়েছে তাদের স্বার্থ রক্ষা করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বিভিন্নভাবে তারা যাতে চাষবাস করতে পারে সেই ব্যবস্থাও করা হয়েছে। এটাকে আরো সুদৃঢ় করা দরকার যাতে তারা আরো ভাল ভাবে চাষ করতে পারে। অনেক জায়গায় আদিবাসীদের মধ্যে যে জমি বিলি বণ্টন করা হয়েছিল, তারা তাদের পজেসনটা বিক্রী করে দিয়ে আবার চলে যায় এবং অন্য জায়গায় আবার জমি চায়। এইদিকটায় একটু নজর রাখা দরকার। জে. এল. আর. ও. র ইন্টিগ্রেটেড্ প্রোগ্রামে বি. এল. আর. ও. আছে। জে. এল. আর. ও.র কোন সেপারেট রেজিষ্টার নেই। যাদের পাট্টা দেওয়া হচ্ছে তাদের রেকর্ড-এর জন্য এই সেপারেট রেজিষ্টার থাকা দরকার। একজন পাট্টা হোল্ডার মারা গেলে তার ছেলেদের দেওয়া হবে — যেহেতু সেপারেট রেজিষ্টার থাকে না, সেই জন্য এটা নিয়ে খুবই গোলমাল হয়। এখানে ওয়ান ওয়ার্ড মিসিং— হয়েছে, প্লিজ মেক ইট আপ। কিছু কিছু রেকর্ড হয়েছে বর্গাদার হিসাবে। বি. এল আর. ও.অফিসে সেপারেট রেজিষ্টারের ব্যবস্থা করা হোক। তারপর নন-ইরিগেটেড্ এরিয়ার ৬ একর, আর ইরিগেটেড্ এরিয়ায় ৪ একরের খাজনা মকুব করা হয়েছে। কিন্তু সেই একজেমপ্টেড় সার্টিফিকেট নেওয়ার জন্য বি. এল. আর. ও.র পিছনে ঘুরতে হয়। কেন না, লোনের জন্য দরখাস্ত করতে গেলে এই সার্টিফিকেট দরকার হয়। কিন্তু সেপারেট রেজিষ্টার না থাকার ফলে সার্টিফিকেট পেতে দেরি হয়। কখনো কর্মচারীদের পিছনে ঘুরতে হয়, কখনো বা বি. এল. আর. ও. র পিছনে ঘুরতে হয়। কাজেই সেপারেট রেজিষ্টার্ড মেনটেন করা অত্যন্ত প্রয়োজন বলে আমি মনে করি। এই অসুবিধা দূর করা দরকার। ইসলামপুর সাবডিভিসন ট্রানসফার টেরিটরি বলে আমি বলব —

Sir, it was the part of Bihar in November 1, 1956. That area was transferred to West Bengal. We are guided by the Bihar Tenancy Act (B. T. Act) when we were transferred to West Bengal. the West Bengal State Acquisition Act was promulgated and under that Act we have come. But, as because, we were transferred long after the enactment of this Act in 1956, this Act was not applicable to us. The vesting date was fix on 14th April, 1964 and that was the vesting date for transfer of territory of the Islampore Sub-division. Under the Land Reforms Act, the date is 15th February, 1971 and after that date whatever transactions were made, they were calculated as malacide transactions and the persons holding even 2 acres of land came under the purview of the vestee. And, in this way, sizable section of the peasants are becoming landless. Only for this reason, the the predecessors sold out their land after 1971.

Practically, they became landless. On this particular point, I would, therefore, like to draw the attention of the Minister-in-Charge of this department and simultaneously request him to expedite the process and complete the settlement works in one or two years so that the disputes could be minimized.

**[5.30 – 5.40 P.M.]**

**শ্রীপ্রবোধ চন্দ্র পুরকায়েত ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বামফ্রন্ট সরকার ১৪ বছরের রাজত্বের সুবাদে যে যে বিষয়ে তারা প্রধানতঃ কৃতিত্ব দাবী করেন তারমধ্যে অন্যতম হচ্ছে ভূমিসংস্কার। কিন্তু যথার্থভাবে এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গরিব কৃষক, বর্গাদার, পাট্টাদার জমি পেয়েছেন কিনা বা বেনামী জমি উদ্ধারের ক্ষেত্রে যে দাবী তারা বক্তৃতাতে করেন সেটা বাস্তবে হয়েছে কিনা সেটাই হচ্ছে বিচার্য বিষয়। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় হিসাব দিয়েছেন যে ১৯৯১ সালের মার্চ পর্য্যন্ত সরকারের ন্যস্ত জমির পরিমাণ হচ্ছে ১২.৬৩ লক্ষ একর। এই জমি তারা পেয়েছেন। এরমধ্যে ঐ ১৯৯১ সালের মার্চ পর্য্যন্ত সরকারী খাস জমি ভূমিহীনদের মধ্যে বিতরণ করেছেন, পাট্টা দিয়েছেন তার পরিমাণ হচ্ছে ৯.১৩ লক্ষ একর। আর ৩.৫০ লক্ষ একর জমি এখনো তারা বন্টন করতে পারেন নি। এগুলি সবই বিভিন্নভাবে ইনজাংটেড হয়ে আছে। এটা তারা বলেছেন। এই যে জমি বিলি হয়েছে সেটা যাদের মধ্যে বিলি হয়েছে তাদের সংখ্যা ১৯.৯৪ লক্ষ। আর একটা কৃতিত্বের কথা তারা বলেছেন সেটা হচ্ছে অপারেশান বর্গা। ১৪.৩৪ বর্গাদারের সংখ্যা। আর বাস্তু জমির ক্ষেত্রে যে সমস্ত ভূমিহীনদের অন্য লোকের জমিতে বসবাস করতো সেই রকম বাস্তুহীনদের জমির পরিমাণ ২.৫৪ লক্ষ এবং এটা যথার্থ বলে দাবী করেছেন। মানীনয় অধ্যক্ষ মহাশয়, এই যে ১২.৬৩ লক্ষ একর ভেষ্টেড দেখান হয়েছে, এই ফিগারটা সত্যি সত্যিই ঠিক কিনা সেটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে পাচ্ছি। কারণ আপনি জানেন যে এই পর্য্যন্ত বহু আদালতে জমি নিয়ে মামলা হয়েছে, হাই কোর্টেও হয়েছে এবং টাইটেল সুটের মামলাতে দেখা গেছে জমি ভেষ্ট সরকার করলেন কিন্তু সেটা আদালত থেকে অবৈধ বলে রেকর্ড সংশোধন করার আদেশ দিয়েছে। আমরা দেখছি যে আদালতের আদেশ থাকা সত্ত্বেও সেটেলমেন্ট ডিপার্টমেন্ট থেকে রেকর্ড সংশোধন করে হচ্ছে না অথচ সরকারী হিসাবে, তথ্যে ঐ জমি ভেষ্টেড বলে দেখান হচ্ছে। আর এটা থাকার ফলে বি. এল. আর. ও এবং জে. এল. আর. ও অফিস থেকে যখন জমি বিলি করছে সেই বিলি করার সময়ে টাইটেল সুট বা অন্য আদালতে গিয়ে গভর্ণমেন্টের বিরুদ্ধে রেকর্ড সংশোধনের জন্য কোর্টের আদেশ আনছে এবং তার ফলে সেটা বন্টন করা যাচ্ছে না। অথচ রেকর্ডে ভেষ্টেড বলে থাকছে। আমি মিন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাচ্ছি যে এই রকম যেটা সরাসরি ইনজাংসান হয়ে যাচ্ছে, কোর্টের আদেশ অনুযায়ী যদি রেকর্ড সংশোধন করা হয় তাহলে এখানে ভেষ্টেড জমির পরিমাণ যা দেখান হয়েছে, সেটা ১২.৬৩ লক্ষের নিচে নেমে যাবে। কাজেই এইযে ফিগারটা দেখানো হয়েছে এটা যথার্থ ফিগার নয়। তারপরে আজকে ভূমিহীনদের জমি বিলি করেছেন, রায়তী পাট্টা দিয়েছেন বলে বলা হয়েছে। সেই প্রশ্নে যে সমস্ত লোক পেয়েছে তার সঙ্গে গ্রামোন্নয়ণের নানা পরিকল্পনার মাধ্যমে তাদের আর্থিক সাহায্য দিয়ে বলেছেন যে গ্রামীণ চেহারা অনেক পাল্টে গেছে। এটা যদি হয় তাহলে গ্রামীণ শ্রমিকের সংখ্যা বাড়ছে কেন? একদিকে আর্থিক উন্নতি হচ্ছে, জমি বণ্টন হচ্ছে, এগুলি আপনাদের কৃতিত্ব বলে দাবী করছেন, অপর দিকে গ্রামবাংলার গ্রামীণ শ্রমিকদের সংখ্যা প্রতি বছর বেড়ে যাচ্ছে। আপনারা বলেন যে বন্যা হলে, খরা হলে গ্রামে অভাব নেই, গ্রামের মানুষকেআগের মত আর শহরের দিকে এসে ভীড় করতে হয়না। এই কথা আপনাদের সরকার পক্ষের সদস্য থেকে মন্ত্রীরা পর্যন্ত সবসময়ে বক্তৃতা দিয়ে বলেন। তা যদি হয় তাহলে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করবো যে কলকাতা শহরে এসে ফুটপাথে যারা খোলা আকাশের তলায় কি বর্ষায়, কি শীতে বাস করতে হয় তাদের সংখ্যা বাড়ছে কেন? যদি বিভিন্ন জেলা থেকে, বিভিন্ন গ্রামের প্রান্ত থেকে মানুষ এখানে না আসে তাহলে ফুটপাথে বসবাসকারী লোকের সংখ্যা বাড়ছে কেন? গ্রামাঞ্চলের মানুষের আর্থিক উন্নতি হয়েছে ভূমি

সংস্কারের ফলে — এই যে কথা বলা হয়েছে, কার্যতঃ কিন্তু তা হয়নি। মানুষ জমি হারা হয়েছে এবং সেই জমিগুলি কেন্দ্রীভূত হয়েছে আর একটা নতুন গোষ্ঠীর হাতে। এই রায়তী পাট্টায় যাদের জমি দেওয়া হয়েছে তার একটা হিসাব দিয়েছেন। এই ১৪ বছরের একটা হিসাব করে বলতে পারবেন যে যাদের রায়তী পাট্টায় জমি দিয়েছেন সেই জমিগুলি তারা ধরে রাখতে পেরেছে কি না ? সেই জমিটি সে নিজে চাষ করছে কিনা? আমরা যদি বাস্তবের দিকে তাকাই তাহলে কি দেখবো? গ্রামের আর্থিক উন্নতি হয়েছে, চাষীর উন্নতি হয়েছে, রায়তী পাট্টা দেওয়া হয়েছে। জমির অধিকার দেওয়া হয়েছে বলে মন্ত্রী মহাশয় দাবী করেছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে সেই জমি তারা ধরে রাখতে পারছে না। আপনি যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন যে বিরাট সংখ্যক মানুষ ভূমিহীন হয়েছে। যারা বর্গাদার, যাদের অভাব আছে তারা বর্গাস্বত্তের জমি দলিল করে বিক্রয় করে দিচ্ছে। এটা বাস্তব সত্য। কাজেই অধিকার দিয়েছেন বলে যে দাবী করছেন, সে সেই জমি ধরে রাখতে পারছে না। আর একটা হচ্ছে নথিভুক্ত বর্গাদার। এটাতে বিরোধীতা করার কিছু নেই। কিন্তু এটা বাস্তবে দেখছি যে নথিভুক্ত বর্গাদার করতে গিয়ে একটা ইনটেগ্রেটেড সেট আপ করেছেন। আগে ম্যানেজমেন্ট ছিল, সেটেলমেন্ট ছিল, আপনি দুটোকে এক করেছেন।

## [5.40—5. P.M.]

এটার দ্বারা সুবিধা একটা জায়গা থেকে হবে, এটাকে সমর্থন করি। কিন্তু যে ইন্টিগ্রেটেড সেট আপ করেছেন গ্রামে গ্রামে, অঞ্চল পঞ্চায়েতে আর. আই. অফিস করেছেন, সেটা কাগজে কলমে পড়ে আছে। কয়েক কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে পেয়েছেন, সেই টাকা অন্য খাতে খরচ করেছেন, আর. আই. অফিস খুলেছেন বলছেন, কিন্তু খোলেন নি। লক্ষ লক্ষ টাকা ভাড়া দিয়ে যাচ্ছেন, সেখানে এখনও পর্য্যন্ত ষ্টাফ নিয়োগ করতে পারেন নি, সেই জন্য চলছে না। কিন্তু আপনি কাগজে কলমে সব জায়গায় আর. আই. অফিস খোলা হয়েছে বলছেন। এই যে সেটেলমেন্ট, এই সেটেলমেন্ট-এ নতুন করে স্বত্ব দেবার ক্ষেত্রে, যারা রায়তী তাদের জন্য ব্যবস্থা করছেন বলছেন, কিন্তু বাস্তবে কী এই সেটেলমেন্ট-এ চূড়ান্ত দুর্নীতি চলছে। এই সেটেলমেন্ট নিয়ে গরীব কৃষকদের মধ্যে, মানুষের মধ্যে নতুন করে একটা ঝগড়া বাধিয়ে দিচ্ছেন। যাদের স্বত্ব নেই, তাদের সেই জমিতে স্বত্ব দিয়ে দিচ্ছেন, যে জমিতে বর্গাদার নেই, বর্গালিপিবদ্ধ নয় যে মানুষ, সেখানে ছিল না, সেখানে অন্য মানুষকে বসিয়ে দিচ্ছেন। যার ফলে সেটেলমেন্টকে ভিত্তি করে একটা ঝগড়া মারদাঙ্গা গ্রামাঞ্চলে শুরু হয়ে গেছে। আপনি যে উদ্দেশ্য নিয়ে নতুন করে সেটেলমেন্ট করেছেন, যে উদ্দেশ্য নিয়ে আর. আই. অফিস করেছেন, যদিও সব জায়গায় শুরু করতে পারেন নি, বছরের পর বছর ভাড়া দিয়ে যাচ্ছেন এবং আপনি যে বলছেন বাস্তু — এটা ঠিক, অনেক গরীব মানুষ, সাধারণ মানুষ যাদের বাস্তু ভিটা নেই, বছরের পর বছর মানুষ অন্য কোন ব্যক্তির বাস্তু ভিটাতে কোন রকমে মাথা গুঁজে বাস করছে, তাদের বাস্তু ভিটা দেবার জন্য আপনি ঠিক করছেন। তাদের পাট্টা দিচ্ছেন, নাম লিপিবদ্ধ করছেন। কিন্তু ওখানে দেখা যাচ্ছে যথাযথভাবে এই কাজটা হচ্ছে না। অথচ দেখা গেছে যাদের বাস্তু জমি দেওয়া হচ্ছে বলে পাট্টা দেওয়া হচ্ছে, সেই লোক জমির কাছে গিয়ে দেখছে সেটা আসলে শালি জমি, বাস্তু জমি নয়, মাঠের মাঝ প্রান্তে তাদের বাস্তু জমি দেওয়া হচ্ছে। এই নিয়ে নতুন করে একটা সমস্যার সৃষ্টি হয়েছে। তারা জমির কোন হদিশ পাচ্ছে না। আপনি এই যে ফিগারটা দাবী করছেন যে এত লোককে বাস্তু জমি দিচ্ছি, এটা ঠিক হওয়া দরকার। মানুষকে পাট্টা দেওয়া হচ্ছে, কিন্তু আসলে তারা জমি পায় নি, যারা গ্রামাঞ্চল থেকে আসছেন, তারা এটা বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে বুঝবেন। আপনি অধিগ্রহণের ব্যাপারে বলেছেন, অধিগ্রহণের ক্ষেত্রে আমরা দেখছি একটা রাস্তা বলুন, সরকারী কোন কাজ বলুন বা ইরিগেশনের একটা স্লুইশ গেটের কথা বলুন অথবা ফরওয়ার্ডিং এমব্যাঙ্কমেন্টের

কথা বলুন, যেসব জায়গা অধিগ্রহণ করছেন, কিন্তু ক্ষতিপূরণের ব্যাপারে বছরের পর বছর দীর্ঘদিন ধরে পড়ে রয়েছে, সেটা যাতে ত্বরান্বিত হয় সেই বিষয়ে দেখবেন। এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.50 – 6.00 P.M.]**

**শ্রী সুভাষ নস্কর :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটা কথা বলছি। এখানে কংগ্রেস নেতা এবং আমার বন্ধুবর অতীশ সিংহ মহাশয় কিছু বক্তব্য রেখেছেন। আমি সে সম্পর্কে সংক্ষেপে দু একটা কথা বলতে চাই। উনি ওঁর বক্তৃতার মধ্যে দিয়ে শুধু একটা শ্রেণীর কথাই পরিষ্কার-ভাবে বলতে চেয়েছেন, সেটা হ'ল জমিদার বা বড় জমির মালিকদের কথা। তার বাইরে জমি যাঁরা চাষ করেন, যাঁরা বর্গাদার, যাঁরা ছোট জমির মালিক, যাঁরা খাস জমি পেয়েছেন তাদের স্বার্থের কথা ওঁর বক্তৃতার মধ্যে দিয়ে একটুও ফুটে উঠল না। তবে এটা খুবই পরিষ্কার যে, অতীশবাবুরা চিরকাল জমিদারি করে এসেছেন এবং শুধু জমিদারই নয়, ওঁরা এমন সমস্ত জমিদার ছিলেন যে, ওঁরা শুধু জমির মালিকই ছিলেন, জমি সম্পর্কে কিছুই জানতেন না। এমন কি কত পরিমাণ জমি কোন্ দাগে, সে খোঁজ খবরও রাখতেন না। নায়েব, গোমস্তা, পাইক, লেঠেল দিয়ে জমির ফসল আদায় করতেন তখনই যখন ফসল পাকতো। বন্যা খরায় চাষীরা আদৌ জমি চাষ করতে পারছে কিনা সে খবরটুকু পর্যন্ত রাখতেন না। বছরে মাত্র কয়েকটা দিন যাঁদের জমিদারির বসত বাড়িতে, কাছারি বাটীতে পদার্পণ ঘটত তাঁদের কাছে আমরা এখানে কি বক্তব্য আশা করবো? এই প্রসঙ্গে আমি শুধু অতীশবাবুকে কয়েকটা কথা জিজ্ঞাসা করব। চাষীদের মধ্যে কতকগুলি ভাষা চালু আছে যে ভাষা না জানলে জমিকে জানা যায় না, সেই ভাষা গুলি কি তিনি জানেন? সেগুলি না জানলে চাষীর সংজ্ঞা জানা যায় না। অতীশবাবু কি জানেন কটা চাষে জমি কাদা হয়? জানেন না। অর্থাৎ কটা চাষ দিলে জমি চাষের উপযোগী হয়, তাকেই চাষীরা বলে কাদা হয়। অতীশবাবু কি জানেন জমিতে পচানি দেয় কখন? জানেন না। অতীশবাবু কি জানেন আঁতর কাকে বলে? জানেন না। লাঙ্গল দেবার সময় চাষীরা এই শব্দ ব্যবহার করে। অতীশবাবু কি জানেন লাঙ্গলের আটচাল কাকে বলে? জানেন না। জানেন কি নাকি-দড়ি কাকে বলে? জানেন না। অতীশ বাবু কি জানেন কত আঁটিতে তড়পা হয়? জানেন না। জমির মালিক অথচ জমি সম্পর্কে, কৃষক সম্পর্কে বা চাষের সম্পর্কে কোন খোঁজ খবরই রাখেন না। উনি বললেন যে, ওঁরা জমি বিলি করেছেন, কিন্তু আমার প্রশ্ন এই জায়গায়। ওঁরা পাট্টা বিলি করেন নি, পাট্টা বিক্রি করেছেন, ২০০ টাকা, ৩০০ টাকায় পাট্টা বিক্রি করেছেন। আমরা ওঁদের সময় দেখেছি তৎকালীন মন্ত্রী মহাশয় গিয়েছেন, ঘটা করে সভা হয়েছে, রাত্রি ন'টা পর্যন্ত সভা হয়েছে, সভার পেছনে জে. এল. আর. ও সাহেব রামের নামে, শ্যামের নামে, যদুর নামে, মধুর নামে পাট্টা সই করছেন। আজকে সেই সমস্ত পাট্টা নিয়ে আমাদের হিমসিম খেতে হচ্ছে। প্রিসার্ভে না করেই পাট্টা বিলি করেছেন এবং সমস্যাটা আমাদের ঘাড়ে এসে চেপেছে। যে পরিমাণ জমি দেওয়া হচ্ছে সে পরিমাণে নাকি চাষীর সংকুলান হয় না, এ কথা আপনারা আজকে বলছেন! আপনারা কৃষি উৎপাদনের কথা বলছেন, খাদ্য উৎপাদনের কথা বলছেন। আপনাদের সিদ্ধার্থ শঙ্কর রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন এবং আপনারা যখন মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলার মানুষকে মাইলো খাইয়েছিলেন। আপনারা কি বলতে পারবেন আজকে বামফ্রন্ট আমলে পশ্চিমবাংলায় ক'জন মানুষকে মাইলো খেতে হচ্ছে? বিগত ১৪ বছরে পশ্চিম বাংলার মানুষকে ঐ নাম আর উচ্চারণ করতে হয় নি। আমি বলতে পারি, আগে এক-একটি ১০০।১৫০ বিঘা জমিতে এক-একজন চাষী চাষ করতো আর এখন সেখানে সীমানা করে ঐ জমি ১০০ থেকে ১৫০ জনকে দেওয়া হয়েছে।

গাত্রদাহ সেই কারণে। কাছারী বাড়ীতে জমির ফসল তুলতে পারে না। জমি যারা চাষ করেন তাদের বাড়ীতে ফসল যায়, গাত্র দাহ সেই কারণে। এখন আর অর্ধেক ভাগ নায়েব-গোমস্তারা চাইতে পারে না। সরকারী নিয়মনীতি অনুসারে তাদের রসিদ দেওয়ার পর তবেই তারা ফসল গ্রহণ করেন — এই জন্য ওদের গাত্রদাহ। গাত্রদাহ এই কারণে যে বহু জমি আমরা আপনাদের কাছ থেকে উদ্ধার করেছি। আমি নিজে জানি, আমার বাবা, আমার ঠাকুরদাদা, আমার জ্যাঠামশাই এনারা বরাবরই বর্গা জমিতে চাষ করেন, আজও চাষ করেন। আমাদের যিনি জমিদারবাবু তার একভাগে ছিল ৬০ বিঘা জমি। আমার বাবা জানে না এই জমি কার নামে আছে, সেই নাম উদ্ধার করতে পারেনি। আমরা যখন খোঁজ নিলাম এই ৬০ বিঘা জমির মালিক কে? সবাই বললেন, এর মালিক হৃষিকেশ চক্রবর্তী। তারপর খোঁজ-খবর নিয়ে দেখলাম এই ৬০ বিঘা জমির মালিক ভুলুবাবু। এই ভুলুবাবুকে উদ্ধার করতে পারা যায়নি। আমার ঠাকুরদাদার কাছ থেকে গল্পে শুনলাম ঐ বাবুর বাড়ীতে ভুলু নামে কুকুর ছিল, তারই নামে ঐ ৬০ বিঘা জমি। এটা বাস্তব ঘটনা। সেই ভুলুবাবুর নামে জমি রেখে আপনারা ফাঁকি দিয়েছেন চাষীদের। সুতরাং আপনাদের গায়ে জ্বালা ধরলে চলবে না। এখন বামফ্রন্ট সরকারের পরিষ্কার নীতি হচ্ছে, চাষ যিনি করেন, চাষেব সঙ্গে যার অভিজ্ঞতা আছে সেই হবে জমির চাষী আর জমি সম্পর্কে যিনি জানেন না তার জমির মালিক থাকার অধিকার নেই। আজকে যেসমস্ত জমি ভাগে দেওয়া হয়েছে সেই সমস্ত চাষীরা আজকে শান্তিপূর্ণভাবে চাষ করতে পারছেন। বহু জমি হাইকোর্টে ইনজাংশান করে বিলি বণ্টন হতে পারেনি। রাষ্ট্রপতির কাছে ভূমি সংস্কার সংশোধনী বিল-এব সম্মতি পেয়ে বামফ্রন্ট সরকার সেই জমি বিলি বণ্টনের জন্য চেষ্টা করেছিলেন। তারপর আপনারাই হাইকোর্টে মামলা রুজু করলেন। জমি বিলি বণ্টনের জন্য ব্যবস্থা নিতে দিলেন না। যারা মামলা রুজু করেছিলেন তারা হচ্ছে আপনাদেরই প্রতিভূ। এবার আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে কয়েকটি বিষয়ে ব্যবস্থা নেবাব জন্য অনুরোধ করবো, ব্যাপারটি হচ্ছে, সম্প্রতি কিছু গোলমাল দেখা দিয়েছে। বি. এল. আর. ও এবং জে. এল. আর. ওর যে একটা দ্বন্দ্ব ছিল সেটা দীর্ঘদিন ধরে দর কষাকষির ফলে একটা জায়গায় এসেছে। জে. এল. আর. ওরা আর দর কষাকষি করছেন না, মামলায় হেরে গেছেন। এখন তারা বি.এল. আর. ওর অধীনে কাজকর্ম করছেন। কিন্তু ওদের মোটিভ ছিল খারাপ। সেই জে. এল. আর. ওরা এবং তার অধীনের সি. আইরা এখন বি. এল. আর. ওর অধীনে কাজ করতে বাধ্য হয়েছে, কিন্তু কার্যক্ষেত্রে যথেষ্ট ফাঁকি এবং গাফিলতি দেখা যাচ্ছে। এখন তারা গ্রামে গিয়ে আর. আইয়ের দায়িত্ব নেয়নি। বি. এল. আর. ওর অফিসে কিছুটা দূর্নীতি লক্ষ্য করা যাচ্ছে। মামলায় হেরে গেছে বলে তারা দূর্নীতির আশ্রয় নিচ্ছে। প্রকৃত জমি যাদের অর্থাৎ যারা জমি চাষ করেন তাদেব পক্ষে সুপারিশ করার যেটুকু দরকার জমিতে গিয়ে; তারা জমিতে না গিয়ে অফিসে বসে সুপারিশ করেন। ফলে বি. এল. আর. এর অফিসে যে কাজ ত্বরান্বিত করার জন্য আপনি আইন করেছেন সেটা হচ্ছে না।

দ্বিতীয়তঃ সুন্দরবন এবং দক্ষিণ ২৪ পরগণা এলাকায় একটা ব্যাপক অবনতি লক্ষ্য করা যাচ্ছে সেটা আপনি দেখবেন। ব্যাপক পরিমাণ চাষযোগ্য খালি জমিতে লোনা জল ঢুকিয়ে ফিসারী করা হচ্ছে কোন পারমিশন ছাড়া, এটা যদি করা হয় সেই জমির পাট্টাদার এবং সমস্ত চাষযোগ্য জমিতে চাষ যাতে না করা যায় সেজন্য কোন সম্মতি না নিয়ে তৈরী করা হচ্ছে। ফলে যারা এইসব জমির বর্গাদার বা পাট্টা হোল্ডার আছে তাদের অচিরেই উৎখাত করা হবে। এটা একটা ষড়যন্ত্র বর্গাদার উচ্ছেদ করার। সুতরাং এটা যদি সম্ভব হয় তো আইন করে, নিয়ম করে যদি খাস করা যায় সেটা দেখবেন। তৃতীয়তঃ খাস জমি নিয়ে কিছু কিছু গোলমাল হচ্ছে, বি. এল. আর. ও. জমিটা ভেষ্ট বলছেন আর মালিক পক্ষ বলেন যে এটা ভেষ্ট নয়। ফলে জমিটা বিলি করতে গিয়ে অসুবিধা এবং বাধার সৃষ্টি হয়। এটা খাস কি খাস নয়, বোঝা যায় না। আর একটা কথা কোন কোন জমির পার্ট ভেষ্ট বলে বলা

হয়, তা কোন জমির কোন অংশ পূর্ব, পশ্চিম, কি উত্তর, দক্ষিণ অংশ সেটা নির্ধারণ করা থাকেনা। ফলে বণ্টনের সময় মালিকের কোন দিকটা রাখতে হবে আর কোন দিকটা এদের বণ্টন করা হবে সেটা অসুবিধা হয়। রায়ত বিলিবণ্টন, রায়তী পাট্টা দেওয়ার ব্যবস্থা হচ্ছে, হাইকোর্টে ইনজাংসন করার চেষ্টা করা হচ্ছে। এই ছাড়াও আর একটা বিষয় খুবই জরুরী। ভূমি সংস্কার কত তাড়াতাড়ী বাস্তবায়িত করা যায় এবং তার জন্য কি উদ্যোগ গ্রহণ করা যায় — বহু জমি তাহলে উদ্ধার হবে, বহু মানুষকে বণ্টন করা সম্ভব হবে। আর একটা অনুরোধ বিশাল চরজমি উদ্ধার করা যাবে, যে জমিগুলিতে এক কালে — চাষীরা ছিলেন, চাষ করতেন — বাঁধ ভেঙ্গে ভেঙ্গে নদীগর্ভে চলে গিয়েছিল সেগুলি উদ্ধার হয়েছে। এগুলি কি করে আবার বণ্টন করা যায় সেটাও আপনার কাছে প্রস্তাব রাখছি। সর্বশেষ দুটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। খাস খাল এবং জল নিকাশী খাল সেগুলি ল্যান্ড ট্রাইব্যুন্যাল, বি. এল. আর. ও. তৎকালীন জে. এল. আর. ও. অফিস থেকে লীজদেওয়া হচ্ছে। সেগুলি বন্ধ করা দরকার। বর্গাদার যাতে রায়ত হতে পারেন, রায়তী পাট্টা পেতে পারেন তার জন্য তাড়াতাড়ি ব্যবস্থা নিতে যে বিধি প্রণয়ণ করা দরকার তার ব্যবস্থা নেবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা** ঃ— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্য পাইকপাড়ার সম্বন্ধে যে বানানো বক্তব্য বললেন সেগুলি সম্পূর্ণ অসত্য। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে যখন ১৯৪০ সালে ফ্লাউট কমিশন হয়েছিল, সেন্টফ্লাউটের নেতৃত্বে ল্যান্ড রেভিনিউ কমিশন, জমিদারী থাকবে কি থাকবে না, স্বাধীনতার আগে সেই সময়ে আমার স্বর্গত পিতৃদেব বিমল চন্দ্র সিংহ মহাশয় ফ্লাউট কমিশনের সামনে নিজে জমিদার হয়ে বলেছিলেন যে জমিদারী প্রথা উচ্ছেদ হওয়া দরকার। এটা জানা দরকার। যে এষ্টেটের সম্বন্ধে উনি গালাগালি দিলেন। তারপর জমিদারী প্রথা উচ্ছেদ হয়েছিল ১৯৫৩ সালে। ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্ট '৫৫ হয়েছিল। মাননীয় বিনয়বাবু জানেন এইগুলি প্রণয়ন করার মূলে আমার পিতৃদেব ছিলেন। উনি অতীশবাবু এবং তাঁর ফ্যামেলি সম্পর্কে যে অসত্য কথাগুলি বললেন আমি তার তীব্র প্রতিবাদ করছি।

**[6.00 – 6.10 P.M.]**

**শ্রী সমর বাওরা** ঃ — মাননীয় স্পীকার স্যার, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে ৭ এবং ৬১ নং দাবির অধীনে যে ব্যায়বরাদ্দের দাবি পেশ করেছেন সেই দাবিকে সমর্থন করতে গিয়ে এবং মাননীয় বিরোধী দলের সদস্যগন যে কাটমোশান এনেছেন তার তীব্র বিরোধিতা করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিরোধীদলের সদস্য কি বলতে চেয়েছেন সেটা আমি ঠিক বুঝতে পারছি না। তাঁদের এই ভূমিসংস্কারের প্রশ্নে অবস্থাটা কি? আমার মনে হয় ওঁদের কম্পাসের কাঁটা সমানে ঘুরে যাচ্ছে, উত্তর দিকটা নির্দেশ করতে পারছে না। তাই তাঁরা এই বাজেটের বিরোধিতা করছে। কখনও তাঁরা বলছেন যে তাঁরা ভূমিসংস্কারের পক্ষে, কখনও তাঁরা দাবি করছেন তাঁরা নাকি আইনটা তৈরী করেছেন। এই সমস্ত কথা তাঁরা বলছেন। মাননীয় বিরোধী দলের সদস্যবৃন্দকে বলি আপনারা যদি ভূমিসংস্কারের পক্ষে হন তাহলে কেন এই বাজেটের বিরোধিতা করছেন। মাননীয় স্পীকার মহাশয়, ওনারা এক দিকে বলছেন ভূমিসংস্কারের পক্ষে আবার একই সঙ্গে বলছেন এই কাজের বিপক্ষে। ওঁদের এই ভূমিসংস্কারের ব্যাপারে মনোভাব দেখে আমার একটা কথা মনে পড়ে যাচ্ছে, সেই মোক্ষদাদেবীর কথা মনে পড়ে যাচ্ছে — " শুনেছো মুখের কথা, শোনো নি কি অন্তরের কথা"। হ্যাঁ, এই কথা ঠিক যে যদি রাজনৈতিক সদিচ্ছা ভূমিসংস্কারের পক্ষে ওঁদের থাকতো — এই মাত্র মাননীয় সদস্য অতীশ চন্দ্র সিন্‌হা মহাশয় ফ্রানসিন ফ্রাউসের রিপোর্টের কথা বললেন — তাহলে ফ্রানসিন ফ্রাউডের রিপোর্টের ভিত্তিতে সারা ভারতবর্ষে ৬ কোটি একর জমি

ভেষ্টেড হওয়ার কথা।কিন্তু সেই জায়গায় সমস্ত মিলিয়ে ৭৬ লক্ষ একর জমি খাস করতে পেরেছেন। কোথায় গেল আপনাদের রাজনৈতিক সদিচ্ছা? ওঁরা নাকি ভূমিসংস্কারের পক্ষে, ওঁরা নাকি আইনটা তৈরী করেছেন ভূমিসংস্কারের। ১৯৫৩ সালে পশ্চিমবাংলায় আইন করে জমিদারী প্রথা উচ্ছেদ করেছেন। কিন্তু কেন কার্য্যকারী করলেন না? কেন না, ওঁরা সেটা চান না। ওনারা মুখে এক কথা বলেন কাজে অন্য করেন। আসলে ওনারা ভূমিসংস্কার করতে চান না। চুসিকাটি দিয়ে যেমন বাচ্ছাদের ভোলান হয়, রঙ্গীন চুসিকাটি দিয়ে যেমন অভিভাবকরা বাচ্ছা ছেলেদের ভোলায়, লাল লাট্টু দেখিয়ে যেমন বাচ্ছা ছেলেদের ভুলিয়ে রাখে, সেটা দেখে যেমন বাচ্ছা ছেলেরা হাত-পা নাড়ে সেই রকম কংগ্রেস ভূমিসংস্কার আইন। শুধুমাত্র কৃষকদের ভোলানোর জন্য এই আইন করেছিলেন। এতোই যদি আপনারা কৃষক দরদী তাহলে এই আইন কার্য্যকরী করার ক্ষেত্রে এক পাও এগোলেন না কেন? কার্য্যকারীতে পরিণত হলো পশ্চিমবাংলায় প্রথম দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার আসার পর। এই সময় থেকে এই ভূমিসংস্কার আইন কার্য্যকারী করার সংগ্রাম শুরু হলো। তখন ওঁরা চিৎকার তুললেন, চারিদিক গেল গেল রব তুললেন, আইন বিপন্ন হয়ে গেল। মাননীয় স্পীকার স্যার, আমরা জানি ওনারা আইন বলে যেটা জানেন সেটা হচ্ছে দেশের স্বার্থে যেটা দরকার সেটাকে সংবিধানের মাধ্যমে আটকে দেওয়া বাতিল করে দেওয়া। মানুষের জন্য যে আইন তৈরী হয় সেটা তাঁরা আইন বলে জানেন না। ওনারা আবার বলেন ভূমিসংস্কার চান, ভূমিসংস্কারের পক্ষে।

ওনারা বলেছেন যে সাড়ে ৫২ বিঘা যার জমি আছে সেটা নিয়ে নাকি তার আয় হচ্ছে না, তার থেকে রাজ্য সরকারী কর্মচারীদের চতুর্থ শ্রেণীর কর্মচারীর আয় বেশী। ওনাদের দলের মধ্যে এমন লোক বেশী আছে যারা সাড়ে বাহান্ন বিঘার বেশী জমির মালিক। ওরা ঠিক করুন এই সাড়ে বাহান্ন বিঘা জমি যার হাতে আছে সে সেই জমি সরকারের হাতে জমা দেবে তাহলে আমরা সরকারের সঙ্গে আলোচনা করে দেখতে পারি ওই সাড়ে বাহান্ন বিঘা জমির পরিবর্তে তাকে একটা চতুর্থ শ্রেণীর কর্মচারীর পদ দেওয়া যায় কিনা। কি লাভ আছে, প্রশ্ন তুলেছেন, দেড় বিঘা করে ছিটিয়ে দিয়ে? কি আছে এর ইকনোমিক ভায়াবিলিটি? আমি দেখেছি, আমি মাঠের লোক, গ্রামে কাজকরি, কৃষকদের নিয়ে কাজ করি, ঐ দেড় বিঘা জমিকে সে সন্তানের মত লালন পালন করে। ঐ দেড় বিঘা জমিতে যদি ট্রাকটর না চলে, যদি পাম্প সেট না চলে, অন্যান্য সমস্ত ইনপুটস্ না দেওয়া যায়, যদি যন্ত্রপাতি না প্রয়োগ করা যায় তাহলে উৎপাদন বাড়বে কি করে? আমি দেখেছি, দেড় বিঘা জমিতে দাঁড়িয়ে একজন কৃষক আর একজন কৃষকের সহযোগিতা নিচ্ছে। একজনের গরু নেই সে আর এক জনের কাছ থেকে গরু নিচ্ছে, যার লাঙল নেই সে অন্য এক কৃষকের কাছ থেকে লাঙল নিচ্ছে — এইভাবে সে সযত্নে যে ভাবে ফসল ফলাচ্ছে ঐ দেড় বিঘা জমিতে এটা শুধু একটা সেন্স, একটা ব্রিদিং গ্রাউন্ড অব কো-অপারেটিভ, একটা পরস্পরের সহযোগিত সমন্বয়' এর মধ্যে দিয়ে কাজগুলোকে গড়ে তুলছে। এই মানসিকতার ভিত্তিভূমি ঐ দেড়বিঘা জমি। আমি দেখেছি এটা। এখানেই আপনাদের আপত্তি। যে কৃষকগুলো তাদের বাস্তব জীবনের প্রয়োজনের জন্য তারা পরস্পর পরস্পরকে সহযোগিতা করছে, তাদের এই সৃষ্টির মধ্যে দিয়ে যা গড়ে তুলছে ঐ দেড় বিঘা জমিতে, যে দেড় বিঘা জমিকে তারা সন্তানের মতো লালনপালন করছে, তাদের এই সৃষ্টির উন্মাদনা, আত্মবিশ্বাস এবং পারস্পরিক সহযোগিতার মধ্যে দিয়ে, জোটবদ্ধ হলে একটা কিছু করা যায়, অর্থাৎ তাদের ঐ চেতনা, তাদের এই বোধ, এখানেই আপনাদের ভীতিবোধ। এখানেই আপনাদের আপত্তি। তাই আপনারা ভূমিসংস্কারের পক্ষে বলতে চান, আবার পেছন থেকে টেনে রাখা ছাড়া আপনারা যেমন উৎপাদনের প্রশ্ন তুলেছেন, তেমনি বলছেন যে পশ্চিমবাংলা উৎপাদনের দিক দিয়ে পিছিয়ে যাচ্ছে। পশ্চিমবাংলা নাকি ৭ম স্থানে আছে বর্তমানে। পুরনো তথ্য তুলে ধরে ৭ম বলে পশ্চিমবাংলাকে দেখান যায়।

**[610 – 6.20 P.M.]**

সর্বশেষে আপনারা তথ্য দিয়ে বলেছেন। যে পেরেনিয়্যাল ওয়াটার রিসোর্স, অন্যান্য ইনপুট, পরে ফার্টিলাইজার এবং কনজামশান ইত্যাদি বেশী এই পাঞ্জাব ও হরিয়ানাতে, সেখানে আজকের খাদ্যশস্যের উৎপাদনের হার পশ্চিমবঙ্গের সর্বশেষ রিপোর্ট অনুযায়ী ৩৪ শতাংশ বৃদ্ধির হার। না, পশ্চিমবাংলার মানুষ সেই তলাকার মানুষকে ব্যবহার করছে, তাদেরকে সৃষ্টি করানোর জন্য উদ্বুদ্ধ করছে তাদের কর্মক্ষমতাকে তারা ব্যবহার করছে বলেই পশ্চিমবাংলায় উৎপাদন বেড়েছে। উৎপাদন বৃদ্ধিই বড় কথা নয়। উৎপাদন বৃদ্ধির সঙ্গে আমাদের প্রশ্ন, এই বর্দ্ধিত উৎপাদন কাদের কাছে যাবে? সামগ্রিক ভাবে ভারতবর্ষে শতকরা ২৯ ভাগ মানুষের হাতে এই ব্যাপক খাদ্যশস্য গিয়ে মজুত হচ্ছে যেখানে, সেখানে পশ্চিমবাংলার কৃষি উৎপাদন, খাদ্যশস্যের উৎপাদনের ৭০ ভাগের উপর কব্জায় গরীব কৃষক, মাঝারি কৃষক এবং প্রান্তিক কৃষকদের। আপনাদের আপত্তি এখানেই। তাই আজকে খাদ্যের মজুতদারী, চোরাকারবারী এখানে করা যায় না। যেহেতু এখানে খেটে খাওয়া মানুষের হাতে অন্তত বিশ পঁচিশ মন ধান বছরে যায় তাই তাদের আপনাদের পরিবারের কাছে গিয়ে ঋণ নিতে হয় না। এক মণের জায়গায় তাদের আজকে দেড়মণ ধান ফেরত দিতে হয় না। সেই সুযোগ নষ্ট হয়ে গেছে বলে একদিকে আপনারা ভূমি সংস্কারের কথা বলেন, অপরদিকে পিছন থেকে কাছা টেনে ধরেন, ইকনোমিক ভায়াবিলিটির কথা বলেন। আপনারা বলেন, ছড়িয়ে ছিটিয়ে দিয়ে কি হবে? গণতান্ত্রিক দেশ, বৃহত্তম গণতান্ত্রিক দেশ। কাকে বলে গণতন্ত্রের সম্প্রসারণ? ভাত কাপড়ের জন্য যদি একটা মানুষ অপর মানুষের উপরে নির্ভরশীল হতে হয়, তাহলে কি সম্প্রসারণ বলে গণতন্ত্রের? ন্যায়কে ন্যায় বলা, অন্যায়কে নিন্দা করে নিজেদের মাথা উঁচু করে দাঁড়ানোটা আজও সম্ভব হয়নি, অন্য জায়গায়। তাই পশ্চিমবাংলার খেটে খাওয়া তলাকার মানুষ আজ তার স্ত্রীকে ছোট একটা ত্যানা কিনে দেবার জন্য জমিদারের বাড়িতে গিয়ে ভিক্ষার পাত্র নিয়ে দাঁড়াতে হয় না। তাদের শিশুর জন্য জমিদার জোতদারদের কাছে যেতে হয় না। তারা আজকে মাথা উঁচু করে ন্যায়কে ন্যায় এবং অন্যায়কে অন্যায় বলতে পারছে। আজকে আমাদের এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে খেটে খাওয়া মানুষগুলোকে দেড় বিঘা জমি দিয়ে শক্ত করতে পারা গেছে। তাদের মাথা উঁচু করে সামন্ততন্ত্রের বিরুদ্ধে লড়াই করতে শিখিয়েছে। তাই আজকে তারা এর বিরুদ্ধে লড়াই করছে। পশ্চিমবঙ্গের নির্বাচনের সময়ে সেই কারণে শতকরা ৮০ ভাগ ৮২ ভাগ মানুষ অংশগ্রহণ করে বামফ্রন্টকে জিতিয়ে আনবার চেষ্টা করেছে। এবং সেইকারণেই আপনারা চিৎকার করে বলছেন যে ক্লাসিক্যাল রিগিং, সায়েনটিফিক রিগিং ইত্যাদি। আমরা ভূমি সংস্কারের মধ্যে দিয়ে তলাকার মানুষগুলোকে সমাজতান্ত্রিক দাপটের মুখে মাথা উঁচু করে থাকতে এবং মাথা উঁচু করে সোজা হয়ে মুখের দিকে তাকিয়ে কথা বলতে শিখিয়েছি। তাই আপনারা ভূমি সংস্কারের কথা মুখে যতই বলুন না কেন মোক্ষদা মাসীর মত অন্তরে আপনারা ভূমি সংস্কারের বিরোধী। মার্ক্সবাদের অনেক কথা শুনলাম। দুঃখের কথা, হ্যাঁ, আপনারা অনেক রেজলিউশান নিয়েছিলেন এই ভূমি সংস্কারের জন্য, কিন্তু কার্য্যে রূপায়িত করতে পারেন নি। অতীতে আমি একবার রাজনৈতিক দলের চাপে পড়ে কংগ্রেস প্রতিনিধি হয়েছিলাম। দুর্ভাগ্যবশতঃ বা দুর্মতি বশতঃ আমি কংগ্রেসের প্রতিনিধি হয়েছিলাম। ১৯৬৪ সালের অফিসের যে পুরনো রেকর্ড আছে সেটা দেখবেন, সেখানে একটা রেজলিউশান নিয়েছিলাম আমরা এবং সেই রেজলিউশানের হেডিং ছিল নামেই ভূমি সংস্কার নয়, লাঙ্গল যার জমি তার'। হ্যাঁ, সেই রেজলিউশান যদি থেকে থাকে তাহলে দেখবেন এইকথা লেখা আছে। অবশ্যি আপনারা অফিসে যে কোস্তাকুস্তি করেন, চেয়ার ছোড়েন, টেবিল ছোঁড়েন তাতে করে পুরণো ওই রেজলিউশান আছে কিনা জানিনা। রেজলিউশানটায় অনেক ভালোভালো কথা ছিল। আমার রাজনৈতিক জীবনে এক দুভার্গ্য অধ্যায় যে আমিও সেই সময়ে কংগ্রেস করেছি এবং ওই রেজলিউশান নিয়েছিলাম। রাজনীতি করলে তো অনেক

স্টান্ট দিতে হয়। আমরা জানি আপনারা বলতে চান যে ভূমি সংস্কারকে মানুষের প্রতারণা করার মাধ্যম হিসাবে বামফ্রন্ট সরকার ব্যবহার করতে চাইছে। এবং সেই কারণে তারা সমাজতন্ত্র এবং মার্কসবাদের কথা শোনায়, এই কথা বিরোধীপক্ষরা বোঝাতে চাইছেন। এই হাউসে গত কয়েকদিন ধরে সমাজতন্ত্রের কথা উঠেছে এবং তাই নিয়ে বিরোধী সদস্যদের ঠাট্টা, ব্যঙ্গ, বিদ্রুপের হাসি খেলে গেছে। আমরা জানি দুনিয়ার সমাজতান্ত্রিক দেশগুলিতে কিছু দুর্যোগ এবং দুর্ঘটনা ঘটে গেছে। তাই আজকে আপনাদের মধ্যে বিদ্রুপের হাসি দেখা যাচ্ছে। মাননীয় বিধায়কগণকে আমি বলতে চাই অত উর্দ্ধহাত তুলে নৃত্য করার কিছু নেই। আমরা জানি যে সমাজতান্ত্রিক দেশগুলিতে আজকে দুর্যোগের ঘনঘটা নেমে এসেছে। কিন্তু তাই নিয়ে আপনাদের ব্যঙ্গ বিদ্রুপের কোন কারণ নেই। এটা জেনে রাখবেন যে আমরা সমাজতন্ত্রকে অন্তর দিয়ে বিশ্বাস করি এবং গ্রহণ করতে চাই। সমাজতন্ত্রের পথে দেশ গড়তে চাই এবং সেই পথেই জয় করতে চাই। সেই কারণেই আজকে দরকার মৌলিক ভূমি সংস্কারের এবং সেইজন্য আমরা মৌলিক ভূমি সংস্কার ঘটাতে যাচ্ছি। যদিও এই কাঠামোর মধ্যে, এই ধনিক শ্রেণীর মধ্যে সম্পূর্ণ ভূমি সংস্কাব করা সম্ভব নয়। কিন্তু তারজন্য ঠাট্টা, ব্যঙ্গ, বিদ্রুপ করার কোন কারণ নেই। এটা জেনে রাখবেন যে ভূমি সংস্কারের মধ্যে দিয়েই জয় করতে হয়। একটা দেশের অর্থনীতিতে ৩টে স্টেজ আছে-যথা প্রাইমারি সেক্টর, সেকেন্ডারি সেক্টর এবং টারসিয়ারি সেক্টর। এই তিনটি সেক্টর উন্নতি করতে গেলে ভূমিসংস্কারের প্রয়োজন। ভূমিসংস্কারের মধ্যে দিয়েই শিল্পের বিকাশ ঘটবে। জনসমষ্টিকে পুনর্বিন্যাস করে অর্থনীতিকে উন্নতি করে অন্যান্য সমাজতান্ত্রিক দেশগুলি যে পথে এগিয়েছে আমরাও সেইরকম চেষ্টা করছি। আমরা জানি আপনারা ওইসব সমাজতান্ত্রিক দেশগুলির দুর্ভোগ দেখে আপনারা ব্যঙ্গ-বিদ্রুপ করছেন। কিন্তু এটা জেনে রাখবেন ওইসব দেশগুলিই দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময়ে হিটলারের ফ্যাসিস্ট বাহিনীর বিরুদ্ধে অস্ত্র প্রথম ধরেছিল। সুতরাং আজকে সেখানে দুর্যোগের ঘনঘটা নামলেও সুদিন তাদের আসবেই। এবং ওইসব দেশগুলি ভূমিসংস্কারের মধ্যে দিয়েই জয় করতে পেরেছিল। সুতরাং ভূমি সংস্কারই সমাজতন্ত্র গড়ার একমাত্র পথ। মাননীয় স্পিকার স্যার, আমি বিরোধী বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই, যখন একটা রেল দুর্ঘটনা হয় তখন কেউ বলেন না যে, রেল ব্যবস্থার দরকার নেই, ফিরে চলো সেই পদযাত্রার যুগে। তখন তদন্ত হয় — সেই রেল চালক বা ড্রাইভার ঠিকমতন রেল চালিয়েছেন কিনা, গ্যাংম্যান লাইন রিপেয়ার করেছেন কি না, কেবিন ম্যানের কোনো ত্রুটি আছে কি না। রেল পরিচালনা ব্যবস্থাকে, রেল পরিবহণ ব্যবস্থাকে উন্নত করে সভ্যতা এগিয়ে চলে। সমাজতান্ত্রিক দুনিয়ার সেখানকার কিছু পদ্ধতিকে মূলধন করে ব্যাঙ্গ বিদ্রুপ করে, উর্দ্ধবাহু তুলে নৃত্য করবার কিছু নেই। আমরা সমাজতান্ত্রিক পথে এগিয়ে যেতে চাই। ভূমিসংস্কারের মধ্যে দিয়ে আমাদের দেশের অর্থনীতিকে বিকশিত করে আমরা যাঁরা কায়েমী স্বার্থের পাহারাদার তাঁদের সাইজ বিরোধী বেঞ্চে আরো ছোটো করে এগিয়ে যেতে চাই। আমি আপনাদের কাট মোশানের বিরোধিতা করে সাত এবং একষট্টি নম্বরের যে দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র :** — মাননীয় স্পিকার স্যার, মাননীয় ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রি মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন সেই বাজেটকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। শুধু পশ্চিমবাংলায় নয়, সমগ্র দেশে আর্থিক সামাজিক ব্যবস্থা, আর্থ সামাজিক সঙ্গতির মূল বিষয় হলো ক্ষুদ্র, প্রান্তিক কৃষকদের এবং বর্গাদারদের স্বার্থে ভূমিসংস্কার। কংগ্রেস জমানায় এই মূল বিষয়টা ছিলো উপেক্ষিত। সেই সময় কংগ্রেসের যে ভূমিনীতি ছিলো — সেই নীতি ছিল ধনিক শ্রেণীর স্বার্থে, ধনিক চাষীর স্বার্থে। তৎকালীন গণতান্ত্রিক আন্দোলনের চাপে কিছু কিছু ক্ষেত্রে তাঁরা আইন প্রণয়ন করেছিলেন। সেই আইনকে তাঁরা শিকেয় তুলে রেখেছিলেন। রূপায়িত করেন নি। সেই সময় যে সমস্ত জমি বিলি করা

হয়েছিলো তার বেশীরভাগ ক্ষেত্রে ভূস্বামীরা সেই সমস্ত জমিকে দখল করতেন। কংগ্রেস জমানায়, সিদ্ধার্থ শঙ্কর রায়ের রাজত্বের সময় বর্গাদারদের তাঁদের জমি থেকে উচ্ছেদ করা হয়েছিলো। কংগ্রেসের ভূমিসংস্কার ছিলো — নৌকা নোঙ্গর না করে নৌকা চালানো। প্রতারণা মাত্র। যাঁরা নিজেরা অভূক্তি থেকে খাদ্যোৎপাদন করে চলেছে সেই শ্রেণীকে কংগ্রেস জমানায় অবহেলিত করে রাখা হয়েছিলো। ভূমিসংস্কার ব্যাতিত গ্রামোন্নয়ন প্রকল্পের ফলে তৎকালীন ধনী চাষীরা লাভবান হয়েছিলেন। ব্যাঙ্কে ঋণ বা অন্যান্য সরকারী সাহায্য, আনুষঙ্গিক প্রযুক্তি ব্যবহার করে চাষীরা লাভবান হয়েছিলেন। এঁরা আরো ধনী হয়েছিলেন। এই সমস্ত ধনী চাষীরা অর্থবলে এবং তাঁদের চড়া সুদের নাগপাশে গরীব মানুষকে পিষে মেরেছিলেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট ক্ষমতায় ফিরে আসার পর — আইন প্রণয়ন করে যাঁরা কংগ্রেস জমানায় উপেক্ষিত হয়েছিলেন তাঁরা তাঁদের হৃতগৌরব ফিরে পান এবং উপকৃত হন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এইসব বিষয় করবার ফলে ভূমিসংস্কার রূপায়িত করে উদ্বৃত্ত জমি সরকারের হাতে ন্যস্ত করে এবং গরীব চাষী, ভূমিহীন চাষী সেই সমস্ত চাষীদের মধ্যে এই জমি বিলি করেছেন। বেশীরভাগ ক্ষেত্রে বিলি করা হয়েছে তপশিলী জাতিএবং তপশিলী উপজাতিদের মধ্যে। তাঁরা উপকৃত হয়েছেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার স্বার্থক ভূমিসংস্কার রূপায়ণের জন্য। প্রশাসনিক কর্মধারার মধ্যে দিয়ে সংশোধন করেছেন। প্রশাসনিক ব্যবস্থাকে পুনর্বিন্যাস করে পাট্টা প্রাপকদের বিকল্প রূপায়ণের ব্যবস্থা করেছেন। তাঁদের আর মহাজনদের কবলে পড়তে হয় না। ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত ১২.৬৩ লক্ষ একর জমির মধ্যে ৯.১৩ লক্ষ একর জমি সরকার বিলি করেছেন। এর বেশীরভাগই তপশিলী জাতি, উপজাতির মধ্যে বিলি করা হয়েছে। নির্দিষ্ট সময় সীমার মধ্যে সেই সমস্ত জমি — যে সমস্ত জমি ধনী চাষীরা লুকিয়ে রেখেছিলেন সেই জমির সংস্কার করা গেছে এই ভূমিসংস্কারের মধ্যে দিয়ে। ভূমিসংস্কারের মধ্যে দিয়েই যে পথ সেই পথেই এগিয়ে যাবেন আমাদের সরকার।

## [6.20 – 6.30 P.M.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী বিণয় চৌধুরী আমাদের সামনে যে বাজেট রেখেছেন সেই বাজেটকে সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। এই ব্যয়বরাদ্দকে সমর্থন করছি এই কারণে যে তথ্য আজকে এখানে পরিবেশন করা হয়েছে বিভিন্ন দিক থেকে সেই তথ্যের মধ্যে না গিয়ে আমি শুধু কয়েকটি বাস্তব ঘটনা এখানে উল্লেখ করতে চাই যার মধ্যে দিয়ে আমরা বুঝতে পারব আজকের দিনে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করা ছাড়া আমার পক্ষে একজন গনতান্ত্রিক নাগরিক হিসাবে অন্য কোন উপায় থাকতে পারে না। আজকে গ্রাম বাংলার চেহারার কি পরিবর্তন হয়েছে সেইসব হিসাব দিতে চাই না, শুধু একটা কথা বলব আজকের দিনে মাকে তার বাচ্চা শিশুকে কোলে নিয়ে জমিদার জোতদার ঐ জয়নাল আবেদিন, অতীশবাবুর মত লোকেদের কাছে গিয়ে বলতে হয় না যে চাল দাও, ফ্যান দও। আজকে মা লজ্জা নিবারণের জন্য একটা বস্ত্র দাও না হলে লজ্জা নিবারন করতে পারছি না একথা বলছেন না। আজকে গ্রামের কৃষক সাধারণ মানুষ প্রধান, এম এল এ অন্যান্য যে সমস্ত গ্রামের নেতা আছেন তাঁদের কাছে গিয়ে বলছেন আমার বাড়ীর বিদ্যুতের একটা ব্যবস্থা করে দিন। এর থেকে কি বুঝতে পারছেন না আজকে পরিবর্তন কোথায় দাঁড়িয়েছে? আজকে মানুষ বলছে আমার গ্রামের রাস্তা ল্যাটেরাইট মোরাম দিয়ে লাল করে দাও, কারণ সমস্ত এলাকা লাল হয়ে গেছে। এই সমস্ত জয়নাল আবেদিন, বিরোধী পক্ষের সদস্যরা চোখে কোনদিন দেখেনি। সেই কারণে এই বাজেটকে সমর্থন করছি। আজকে যে জমির প্রশ্ন আপনারা এখানে রেখেছেন এই প্রসঙ্গে আমি শুধু একটা কথা বলতে চাই আমার বাড়ীতে যদি সাইকেল, মোটর কার থাকে তাহলে সেগুলি কিভাবে ব্যবহার করা হবে সেটা ভাবতে হবে।

মহিষাদলের রাজবাড়ী আদালতে মামলা করে শত শত একর জমি লুকিয়ে রেখেছিল। সেজন্য ল্যান্ড ট্রাইব্যুন্যাল করে দিয়েছে, ল্যান্ড ট্রাইব্যুন্যালের সাহায্যে সেই জমির দখল নেওয়া সহজ হয়ে পড়েছে। মহিষাদলের রাজবাড়ীর জমি কৃষক আন্দোলনের ফলে চাষীরা দখল করেছে, সরকারী খাস জমির কৃষকরা পাট্টা পাচ্ছে, অপারেশান বর্গার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের পদক্ষেপের ফলে লক্ষ লক্ষ বর্গাদার তাদের নাম নথিভুক্ত করেছে। ফাইনাল পাট্টা যেসব জায়গায় দেওয়া হয়েছে সেখানে দু'একটা ক্ষেত্রে কিছু ত্রুটি-বিচ্যুতি আছে, সেই প্রশাসনিক ত্রুটি-বিচ্যুতির ফলে কাজটা করতে খুব দেরি হচ্ছে। এগুলি দূর করার অথরিটি হচ্ছে এস ডি ও, কিন্তু এস ডি ও অন্যান্য কাজে ব্যস্ত থাকেন, তারজন্য একজন স্পেশাল অফিসার দিলে কাজের পক্ষে সুবিধা হয়। ভূমি উপদেষ্টা কমিটিতে কৃষক, ক্ষেতমজুর সংগঠনের প্রতিনিধিদের নিয়ে যদি কাজ করা হয় তাহলে সেই কাজ হবে সুদূরপ্রসারী। বিরোধী দলের মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় যে রিডাক্সান মোশান এনেছেন তাতে একটা জায়গায় বলেছেন যেসমস্ত বর্গা চাষী রয়েছে তারা চাষ করার ফলে চাষের উৎপাদন ব্যাহত হচ্ছে। আমি বিণয়ের সঙ্গে সুব্রতবাবুকে বলতে চাই আপনি যদি গ্রামের জমিতে গিয়ে দেখতেন তাহলে একথা বলতে পারতেন না। ধনী চাষীরা যা উৎপাদন করে তার চেয়ে বেশী উৎপাদন করে ক্ষুদ্র প্রান্তিক চাষী বর্গাদাররা। সর্বশেষে যে কথা বলতে চাই সেটা হচ্ছে ভূমি সংস্কারে আমাদের কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি আছে, সেগুলি আমাদের কাটিয়ে উঠতে হবে, একথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ইউনুস সরকার** ঃ — এটা একটু ভাবতে হবে। মিঃ স্পীকার, স্যার, আজকে আমি তাই বলব যে, আমার যদি একটি মাত্র সাইকেল থাকে এবং সেটাই যদি আমার একমাত্র সম্বল হয় তাহলে আমি চেষ্টা করব সেই সাইকেলটিকে যতটা সম্ভব চালানো যায় এবং সেটাকে যতটা সম্ভব ব্যবহার করার চেষ্টা করব। আর যদি বাড়ীতে ট্যাক্সি, মোটর সাইকেল থাকে তাহলে কোন একটা সময়ে, কোন একটা বিশেষ কারণে সেটাকে ব্যবহার করব। কাজেই দুটোর মধ্যে পার্থক্য আছে। সেইজন্য আমি বিরোধী পক্ষের বন্ধুদের বলতে চাই, যার ৫২ বিঘা জমি আছে তার ২০/২২ বিঘা জমি চাষ হলে, আবাদ হলে তাতেই তার সংসার চলে যাবে এবং সেই ভাবেই সে আবাদ করবে। আর যার হাতে ১॥/২ বিঘা জমি আছে, তাকে ঐ জমি থেকেই সংসার চালাতে হবে এবং তাকে বাঁচতে হবে। কাজেই সেখান থেকে যতটা সম্ভব উৎপাদন করা যায় সে ততটাই উৎপাদন করার চেষ্টা করবে এবং সেই কারণে উৎপাদন বাড়বে। একদিকে তার যেমন সংসার প্রতিপালিত হবে অন্যদিকে পশ্চিমবাংলা উপকৃত হবে এবং উৎপাদন'ও বৃদ্ধি পাবে। সেইজন্য ভূমি সংস্কার করে সাধারণ মানুষের হাতে জমি তুলে দেওয়া প্রয়োজন এবং সমগ্র ভারতবর্ষে এই ভূমি সংস্কারের উপর জোর দেওয়া প্রয়োজন। তা নাহলে ভারতবর্ষের অন্য কোন দিক দিয়ে উন্নতি হতে পারে না। শিল্প থেকে আরম্ভ করে সব কিছুই এর উপর নির্ভর করছে। কাজেই গ্রাম বাংলায় মানুষের হাতে এই জমি যদি আমরা তুলে দিতে না পারি তাহলে দেশের অগ্রগতি কখনই ঘটবে না। কাজেই এই অবস্থার পরিবর্তন হচ্ছে, অনেকেই বললেন সে কথা কিন্তু আমাদের পক্ষ থেকে এই কথা বলার সময় আপনারা বাধা সৃষ্টি করছেন। আপনারা বলছেন এই আইন আমরা করেছি — এই আইন আমাদের। তাহলে বিতর্কটা হচ্ছে কিসের জন্য? আমরা বলছি বিতর্ক হচ্ছে এইখানে — আপনারা আইন করেছিলেন, সেটাকে কার্যকরী করেন নি, আমরা কার্যকরী করেছি বলেই বিতর্ক শুরু হয়েছে। আমি একটি ঘটনার কথা উল্লেখ করি। আমি তখন স্কুলের ছাত্র ছিলাম। আজকের বিরোধী দলের নেতা তখন মুখ্যমন্ত্রী ছিলেন। শুনলাম জমির পাট্টা বিলি করা হবে। তার জন্য হেলিকপ্টার-এর ব্যবস্থা হল। আমি তখন সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ের চেহারার অনেক রকম বর্ণনা শুনেছিলাম। আমি তাঁর সম্পর্কে অন্য কোন মন্তব্য বা অশ্রদ্ধা প্রদর্শন করছিনা। মুখ্যমন্ত্রী হিসাবে তাঁকে দেখবার অনেক আগ্রহ আমার হয়েছিল। তাই আমি'ও মাঠে

গিয়েছিলাম, যেখানে জনসভা হয়েছিল। ওঁদের দলের যে সমস্ত নেতৃবৃন্দ ছিলেন, তারাও বক্তৃতা করলেন। আমি যেকথাটি বলতে চাই তা হল এই— সেদিন দেখলাম পাট্টা বিলি হল হেলিকপ্টার থেকে। রসিদ, ফর্ম ইত্যাদি যত কাগজপত্র ছিল সেইগুলি ফেলা হচ্ছে, আর সেই কাগজগুলি উড়ে বেড়াচ্ছে। এমনি ভাবে পাট্টা বিলি করা হল। লোকে ধরছে, আর বাবুকে সেলাম ঠুকে চলে যাচ্ছে। ১৯৭৮ সালে আমরা আসার পরে দেখলাম — আপনাদের ঐ অপকীর্তির ফলে পাট্টা হাতে করে কৃষকরা আমাদের কাছে এসে বলল, আমাদের এই পাট্টার দখল দিন। এই হচ্ছে আপনাদের পাট্টা বিলি — ১৯৭৮ সালে আমাদের কাছে এসে বলছেন আমাদের পাট্টার দখল দিন। আমি তখন পঞ্চায়েতে ছিলাম। আমরা অনেক পাট্টার দখল দিলাম, অনেককে দখল দিতে পারিনি। কারণ তার জন্য আছে। অনেক জমি নদী গর্ভে চলে গেছে, নদীর পাড় ভেঙ্গে অনেক জমি চলে গেছে। এই হিসাব যদি দেখেন তাহলে কখনই হিসাবটা মিলবে না। আপনারা পাট্টা যেটা দিয়েছিলেন, আসলে সেটা কিন্তু বিলি করেন নি, বিক্রী করেছিলেন। সেই জমি তাদেরকে দেন নি, সেই জমি দখল দেওয়ার দায়িত্ব আমাদের উপর এসে এসে পড়েছে। সেই জমির দখল আমরা দিচ্ছি, যার মধ্য দিয়ে পশ্চিমবাংলার উন্নয়ন সম্ভব হচ্ছে, পশ্চিমবাংলার অবস্থার পরিবর্তন হচ্ছে। এই কারণেই আপনারা এটাকে সহ্য করতে পারছেন না। সেই কারণে আপনরা নানা রকম অজুহাত তুলে এই সব বক্তব্যের অবতারণা করছেন। আপনারা সরাসরি জমিদার, জোতদারের প্রতিনিধি বললে আমরা আপনাদের সাধুবাদ জানাব। আপনারা বলছেন গ্রামের বর্গাদার, কৃষকদের উন্নতি চাই, আপনারা বলছেন এই আইন আমরা করেছি — তাই যদি হয় তাহলে গ্রামে কেন এই প্রশ্ন তুলছেন না, আলোচনা করছেন না? সমস্ত আইনই যদি আপনাদের হয় তাহলে প্রতিটি জায়গা থেকে কোন্ যুক্তিতে আপনারা বর্গাদার উচ্ছেদ করার চেষ্টা করছেন? আমরা লক্ষ্য করছি, আপনারা সমস্ত ক্ষেত্রেই বর্গাদার উচ্ছেদ করছেন। তাহলে কি করে আপনারা বর্গাদারদের পক্ষে থাকতে পারেন, কি করে বর্গাদারের প্রতি আপনাদের সমর্থন থাকতে পারে? আপনারা আইন করেছেন বলছেন — বাস্তবে প্রয়োগ করেছেন কি? আমরা হিসাবে দেখতে পাচ্ছি ৭০ শতাংশ জমি পশ্চিমবাংলার সাধারণ গরীব মানুষের হাতে আছে। ভারতবর্ষের ক্ষেত্রে অবস্থাটা কি? আপনাদের মত কিছু জমিদার আছে যাদের কাছ থেকে এখনো জমি নেওয়া যায়নি, এই কথা ঠিক। আপনাদের মত ১০ শতাংশ কিছু লোক আছে, যারা এখনো ১৮ শতাংশ জমি রেখে দিয়েছে, আর বাকিটা আমরা নিয়েছি। আমার শেষ কথা হচ্ছে এই, পশ্চিমবাংলার মানুষ জাগছে কৃষক জাগছে, এতএব আপনারা ভাববেন না যে, ঐ জমি আপনাদের কাছে থাকবে।

**[6.30 – 6.40 P.M.]**

এই জমি আমরা নেব, ভয়ের কোন কারণ নেই। সময় হলে সেই জমি আমরা নেব, আইন তৈরি হয়েছে। পরিশেষে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে একটি সমস্যার কথা তুলে ধরতে চাই। আমাদের পশ্চিমবাংলায় অনেক চর জমি আছে যার কথা মাননীয় মন্ত্রীমহাশয় ভালোভাবেই জানেন। নতুন করে এ সম্বন্ধে আমি বিশেষ কিছু বলছি না। এই সমস্ত চরের মধ্যে শিখোস্তি, পয়োস্তি যে জমি আছে তাতে চাষ হয়। এখন এই সমস্ত চরের জমি ওঠার পর তা ডিস্ট্রিবিউসান করার ক্ষেত্রে অনেক সময় ল এ্যান্ড অর্ডারের প্রশ্ন দেখা দেয়। বাংলাদেশের সঙ্গে সীমানা নিয়েও সমস্যা দেখা দেয়। সে ক্ষেত্রে গন্ডগোলও হয়। আমাদের মুর্শিদাবাদ জেলাতে অনেক চর আছে নির্মলচক, দুর্গাপুর চক, বাথানপাড়া, রাজাপুর, উদয়নগর প্রভৃতি। ফরাক্কা থেকে জলঙ্গী পর্য্যন্ত এই সমস্ত চর বিস্তৃত। এগুলির জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। তারপর ফরাক্কা ব্যারেজ তৈরি হবার পর অনেক কৃষকের সর্বনাশ হয়েছে। সেখানে ৩০ হাজার একর জমি জলবন্দী হয়ে পড়ে আছে। কেন্দ্রীয় সরকারের কাজের জন্য যেটা হয়েছে তার প্রতিবাদ হাউস থেকে হওয়া দরকার। কেন্দ্রীয় সরকারের কাজের জন্য যে

সমস্ত কৃষকের সর্বনাশ হয়েছে তারজন্য এই হাউস থেকে দাবী করা হোক যে তাদের কেন্দ্রীয় সরকারকে ক্ষতিপূরণ দিতে হবে। স্যার, যতদিন এই ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে ততদিন অন্ততঃ যাতে খাজনাটা না নেওয়া হয় সেটা দেখা হোক। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এই দাবী আমি রাখছি। এই বলে বাজেটকে সমর্থন করে এবং সমস্ত কাটমোশানের বিরোধিতা করে আমি শেষ করলাম।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** — মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ষীয়ান প্রবীন মন্ত্রী যিনি প্রথম জীবনে জাতীয় কংগ্রেসের আদর্শে বিশ্বাসী ছিলেন তিনি আজকে এই হাউসে যে ব্যয়বরাদ্দের দাবী রেখেছেন তার উপর আলোচনা করতে গিয়ে আমি কয়েকটি প্রশ্ন রাখতে চাই। প্রথম প্রশ্ন হ'ল, আপনারা সবাই বলেছেন, আপনারা জানেন, ইট ইজ এ ফ্যাক্ট, আপনারা স্বীকার করেছেন, State acquisition and land Reforms — these are the children of Congress. আমাদের কমিটমেন্ট ছিল। মহাত্মা গান্ধী একথা বারবার বলেছেন, জমিন का मालिक नही होता है जो उससे मेहनत करता है—আমাদের দল ছেড়ে যিনি বেরিয়ে গিয়েছেন এখানে তিনি মায়াপুরের কথা বললেন। আমরা চেষ্টা করে ছিলাম যে হার্ড লেবারের ডেফিনেশানটা ঠিক করার জন্য। লাঙল যার জমি তার — একথা বলা সহজ কিন্তু বাস্তবে করা শক্ত। আরো শক্ত এই জন্য যে সাম্প্রতিককালে পৃথিবীতে কিছু ঘটনা ঘটেছে। আপনাদের হিউজ মেজরিটি সত্ত্বেও করতে পারেন নি। আমাদের আইন—উই ওয়েলকাম ইউ ; কাক কোকিলের সন্তান লালন পালন করে। আপনি পূর্ব ইউরোপ দেখেছেন, রাশিয়া, চীন দেখেছেন এবং প্রতিবেশী আশপাশের কিছু দেশ দেখেছেন। আজকে ভূমি সংস্কার — অল রাইট টু হোয়াট এক্সটেন্ড? যেখানে ১০০ পারসেন্ট ল্যান্ড রির্ফমস হয়ে গিয়েছিল, আজকে কিন্তু তারা রিট্রিটিং ব্যাক। এর এক্সপ্লানেশান বার করতে হবে, এটা জানতে হবে। আমরা যে যুগে বাস করছি সেটা কন্ট্রাডিক্সানের যুগ। আমাদের এখানে অভাব আছে কিন্তু তার চেয়ে বেশী আমাদের যেটা অভাব আছে সেটা নেতৃত্বের অভাব।

এই নেতৃত্ব একদম অসমান্তরাল, এর কোন প্যারালাল নেই, এটা কংগ্রেস দিয়ে এসেছে। আজকে আমরা গর্বিত কংগ্রেসের সৈনিক হিসাবে। আমরা বছরের পর বছর রূপায়নের মূল ভিত্তি দিয়ে এসেছি। আপনার বাজেটে একটা প্যারায় ভুল আছে। ৮৯ দিয়েছেন, এটা বোধ হয় ৮১ হবে, আমার মনে হচ্ছে বাংলাটায় ভুল আছে আমরা যেটা পড়ছি। আপনার কাছে প্রশ্ন রাখতে চাই এশিয়া, ইউরোপ এবং গোটা পৃথিবীতে এসব দেখেশুনে আমাদের জমির উপরেই তো সব নয়, The world cannot rest on land alone. How much percentage of the population depend ? Not more 3 per-cent. আজকে যদি দেখতে চান তাহলে যান জার্মানীতে। আজকে জার্মানে যান—স্যার, এরা আমাকে ব্লেম দিচ্ছে যে আমার নাকি জমি-টমি আছে, জার্মান, আমেরিকায় বাড়ী হলে আমার বিয়ে হত না? ওখানে যাদের জমি আছে, তাদের বিয়ে দেয় না? আজকে সে জন্য ভাববার সময় এসেছে হোয়ার ইউ উইল পুট দি ব্রেক? আমরা যদি একটা কন্ট্রাডিক্সানে আসি, আজকে প্রযুক্তি, technology and modernisation and co-operation. এই তিনটি ফার্ম কথা আমাদের জওহরলাল নেহেরু বলেছেন, গান্ধীজীও বলেছেন, আপনিও অবিশ্বাস করেন বলে আমরা মনে করিনা, আমাদের সংবিধানের মূল কথা ছিল। ৪২তম এ্যামেন্ডমেন্ট করে এটা বলেছি, ইট ইজ এ সোসালিষ্ট রিপাবলিক, এ সেকুলার রিপাবলিক। আমাদের সবই সোসালিষ্ট, এটা বর্ণনা দেওয়া আছে। কিন্তু তার ইফেক্টে তারতম্য হতে পারে, মানুষ মনে করতে পারে যে সে ন্যায় বিচার পাচ্ছে না, সে জন্য প্রিএ্যাম্বেল সংশোধন করতে হত। আপনি যে দলে আছেন সেই দল সেদিন এটার বিরোধিতা করেছেন। কিন্তু এটা আমরা করেছিলাম ৪২তম এ্যামেন্ডমেন্ট করে; কিন্তু ইউ অপোজড ইট। আপনারা ৪৪থ এ্যামেন্ডমেন্ট গোটাটা নালিফাই করেছেন কিন্তু এই প্রিএ্যাম্বেলটা

নালিফাই করতে পারেন নি। সেজন্য আপনার কাছে নিবেদন করবো যে আমরা কনট্রাডিক্সানের মধ্যে বাস করছি। আপনি প্রবীন মানুষ। আপনি বিভিন্ন দেশের উত্থান-পতন দেখেছেন। এই ভূমি বেসড না হলে আমাদের খাওয়া হত না, ইট ইন ফ্যাক্ট। আমাদের বন্ধু রাষ্ট্র চীন মনে করতো যে আমাদের কয়লা এবং কেরোসিন আছে, আর কিছু চাইনা। কিন্তু দিস রিকোয়ার হুইলস। আজকে অন্যান্যদের দেখে ওরা অবাক হয়ে যাচ্ছে। আজকে আপনার কাছে নিবেদন করবো যদি ম্যাকসিমাম ইয়াল্ড আনতে হয় তাহলে আপনাকে মডার্নাইজেশান আনতে হবে। মডার্নাইজেশান আনতে গেলে আপনাকে যন্ত্রীকরণ করতে হবে। মডার্নাইজেশান করতে গেলে যেখানে হিউম্যান সারপ্লাস, আমাদের লেবার সারপ্লাস, আপনি এখানে বলেছেন যে ৫ লক্ষ একরে আমাদের ক্ষেত মজুর রয়েছে, আজকে এই যে সারপ্লাস একটা ট্রাক্টর নামালে ১০০টা হাল বেকার হয়ে গেল, একটা পাওয়ার টিলার নামালে ২০০ টা হাল বেকার হয়ে গেল। আজকে এটাও তো ভাবতে হবে একই সঙ্গে যে মডার্নাইজেশান কত প্রোপোরসান যাবে এবং কতখানি করবেন। তারপরে রোটেশন্যাল ক্রপস, মাল্টিপ্লিকেশান ক্রপস আছে। আমাদের এখানে অনেকবার বলবার চেষ্টা করেছেন যে একটা জমিতে ৩টা ফসল ফলাবো, বাট টু হোয়াট এক্সটেন্ট? ইরোসান তো আছে। আজকে দেখতে পাচ্ছি একটা মতবাদ তৈরী হয়েছে যারা কেমিক্যাল ফার্টিলাইজার এ্যান্ড আদারস ব্যবহার করছে তাদের মধ্যে। আজকে রাউন্ড দি আর্থ সার্কেল অ্যান্ড অ্যারাউন্ড দি আর্থ—এই বই দুটিতে আপনি দেখেছেন যে দে আর ওপেনিং দিস কেমিক্যাল ম্যানুয়ার। দে আর অপোজিং দি ফার্টিলাইজার ল অব ডিমিনিসিং রিটার্ন অপারেটস হেয়ার। সেজন্য একটা পারপেচ্যুয়াল ম্যানুয়ারের ব্যবস্থা আপনার আন্ডারে থাকা উচিৎ। কারণ ল্যান্ড যখন আপনি রাখছেন তখন কতটা প্রোপোরসান গার্জেজ ব্যবহার করবো, কতখানি অর্গানিক ম্যানুয়ার ব্যবহার করবো, কতদিন ব্যবহার করবো, এগুলি থাকা দরকার। অচিন্ত্যবাবু কতখানি করেছেন আমি জানিনা, কিন্তু আমরা বানতলায় যেটা করেছিলাম, আমরা এখানে গার্জেজ দিয়ে করার চেষ্টা করেছিলাম। অর্গানিক ম্যানুয়ার বিনা পয়সায় পাবার কথা, অনলি ক্যারিং কষ্ট খরচ হবে। এটা কলকাতা, বর্ধমানে হতে পারে, দুর্গাপুরে হতে পারে, তা ওয়েষ্ট না করে কতখানি অর্গানিক ম্যানুয়ার করা যায় সে সম্পর্কে আপনাকে ভাবতে হবে এবং করতে হবে। যদিও এই মূল দায়িত্বটা প্রোডাক্সনের কৃষি দপ্তরের, কিন্তু এই জিনিসগুলির ব্যালেন্স করার সময় এসেছে। নেক্সট আর একটা হচ্ছে, আমাদের এখানে বসই অভাব আছে। কিন্তু একটা শ্রেণীর মধ্যে ইনপুটস-এর অভাব আছে এবং তারা ইনপুটস পায়না। এটা অস্বীকার করার কোন উপায় নেই যখন আবাদ হয়ে যাবে, ধান কাটতে যাবে, তখন সারের লোন কিংবা ঐ জাতীয় লোন আসবে। এই যে টাইমলি পৌঁছায় না কৃষকের কাছে ইনপুটস, এটাকে তো আপনাকে গ্যারান্টি দিতে হবে? আমি তখন ছিলাম, মাঝে চার বছর এ্যাবসেন্ট ছিলাম, আপনি যখন ১৯৮১ সালে প্রথম প্রপোজ্যাল নিয়ে আসেন সেকেন্ড এ্যামেন্ডমেন্ট, তখন আপনি একটা কথা বলেছিলেন, এটা তো আপনার উল্লেখ আছে এবং অতীশবাবু ও বলেছেন আপনি একটা করপোরেশান করতে চান, ল্যান্ডের করপোরেশান। আপনাদের তো ফ্যামিলি প্ল্যানিং এর কোন বালাই নেই, সুতরাং যতগুলো করপোরেশান আপনারা করুন, আমরা তো বাধা দিতে চাইনি, You have got the brute majority, what is the constraint আপনার যে উদ্দেশ্য, সেই উদ্দেশ্য ব্যক্ত করেছিলেন। সেই উদ্দেশ্যের অনেকটার সঙ্গে আমরা একমত এবং এটাকেঅতীশবাবু রাইটলি বলেছেন যে পরিধিটা বিস্তার করুন। কারণ একটা মানুষের ফ্রীডম তো থাকতে হবে। আজকে এতদিন লাল ঝান্ডার চর্চা করে তো আপনার নিশ্চয়ই এই কথা মনে এসেছে যে সবাইকে — মানুষকে সবসময় একটা জায়গায় বেঁধে রাখতে পারবেন না। ডাইভারসিফিকেশনে যেতে হবে। চাষীর ছেলে ড্রাইভার হয়ে গাড়ি চালাতে চলে যাবে। আমাদের ওখানে তাই যাচ্ছে। আমরা দেখছি এটা। আজকে মৎস্য চাষ, পিস কালচারে চলে যাচ্ছে সুন্দরবনের মানুষগুলো। মানুষকে আজকে নিজের প্রয়াজনে চলে যেতে হচ্ছে সেল্ফ এমপ্লয়মেন্ট

খোঁজার জন্য। আজকে এখানে জমির ক্লাসিফিকেশন আপনার কাছে এসেছে। আপনি যে ল্যান্ড রিফর্মস করেছেন, তাতে ল্যান্ড বলতে অতীশ বাবু শুনিয়ে দেয়েছেন, আপনি ল্যান্ড বলতে কী বলছেন। আমাদের অঙ্গ রাজ্যগুলো, other federating States in India. তারা ল্যান্ড বলতে কতখানি বোঝে, আমি এই প্রশ্নটা একদিন আরও রেখেছিলাম যে আমাদের বাড়ি সাত বিঘা, তাহলে আমি কোন্ জায়গাটা ছেড়ে দেবো, আপনি তো ৫২ বিঘার বেশী দেবেন না। আমি যদি কিছুই না রাখি তাহলে আমি কোন্‌টা ছেড়ে দেবো ? You tell me, where we lose? How much? একটা পুকুর ৬০ বিঘা কিংবা আরও বড় বড় পুকুর আছে আমাদের ওখানে, আমাদের ওখানে হাজার একর, এইরকম বড় বড় পুকুর আছে, where we will put the border সুতরাং আজকে এইগুলো ভাববার সময় এসেছে এবং এইগুলোর প্রতিকার আপনি নিশ্চয়ই করে দেবেন। কারণ একটা জিনিসের প্রবনতা দেখা গেছে আপনার সেকেন্ড এ্যামেন্ডমেন্টের পর, মালদহ এবং মুর্শিদাবাদে অরচার্ডস এবং গার্ডেনস ফ্রুট বিয়ারিং ট্রিজ, এইগুলো র‍্যাপিড ডেস্ট্রাকশন এবং ডিন্যুডেশন হয়ে যাচ্ছে। এটা তো আপনার কাছে অনুরোধ করবো, আমাদের এখানে সব অভাব আছে, ফ্রুটস এর অভাব বোধ হয় আরও বেশী আছে। আমরা কেউ কেউ একটু ইনডিভিজুয়্যালি চেষ্টা করছি, কালকে কেউ কেউ সঠিক ভাবে বলেছেন যে মানুষ আগ্রহ দেখাচ্ছে গাছ লাগাবার ব্যাপারে, বনের আলোচনায়। কিন্তু আপনার এই আইনের ফলে আমরা দেখতে পাচ্ছি ফ্রুট বেয়ারিং একটা রেয়ার, এই বাগানগুলো চলে যাচ্ছে, আজকে এইগুলো তো আপনি একটু দেখবেন, How to protect it? আপনার বলা আছে — এক্ষুনি আপনাকে একটা চিঠি দিলাম, যে ওখানে কোন ফ্রুট বিয়ারিং ট্রী কাটতে গেলে ডি. এম. এর পারমিশন নিতে হয়। আপনার ওখানে শ' মিলগুলো রাস্তার ধারে দেখুন কে কটা পারমিশন নিয়েছে? Nobody has obtained any permission কিন্তু এখানে গ্রোয়িং পপুলেশন — আমাদের বাইরে থেকে আঙুর আনতে হয়, বাইরে থেকে কলা আনতে হয়, বাইরে থেকে ছাতু আনতে হয়, আর কী কী সব ফল আনতে হয়। আমাদের ওখানকার আম যেটা আমাদের কুইন অব দি ফ্রুটস, সেটা ধ্বংস হয়ে যাচ্ছে। আমি আপনার কাছে নিবেদন করবো, আপনার মতে, মার্কসবাদের মতে এবং বিক্ষুব্ধ মার্কসবাদের মতে এই গাছকে কী করে রক্ষা করতে হয়, মালিককে শেখান। Let the citizens of West Bengal have the privilege of a fruit—indigenous fruit — mango. এবং আমি ম্যাংগো সম্পর্কে বারবার বলবো, কাঁঠাল খুব একটা উপযুক্ত ফল নয়, উৎকৃষ্ট ফল নয়। তারপর আপনি জানেন আমাদের ওখান থেকে আমরা মাছও আমদানি করি, এখানে কালকে মাছের আলোচনা হয়ে গেছে, মাছ খেয়ে কেউ কেউ অসুস্থ হয়ে গেছেন। যে কথা আমি বলছিলাম, কলা আমাদের এখানে আসে, মাদ্রাজ থেকে কলা আসছে, অন্ধ্র থেকে আসছে বিহার থেকে আসছে, এইগুলো আপনি দেখবেন, আপনার এখানে সুবিধা আছে, You have got inherent privilege. আমাদের দার্জিলিং এর কমলার মত পৃথিবীর কোথাও এই কমলা কমপ্যারিজনে আসে না, আমরা খেতে পাই না, কারণ আমাদের চেয়ে বেশী দাম দিয়ে বিদেশীরা এইগুলো কিনে নেয়, স্মাগলিং হয়। এইগুলো আপনি একটা প্রটেকশন দেবার চেষ্টা করবেন। আপনার মতে আপনি যেটা ভাল মনে করবেন, সেটাই করবেন, We will support you blindly. আমরা খালি আপনার কাছে নিবেদন করতে চাই, যেন এইগুলোর ইরোশন এ্যান্ড ডিন্যুডেশন না হয়। আপনাকে এখনই আমি যে চিঠিটি দিলাম, এই যে পঞ্চায়েত্ — ইউ হ্যাপেণ্ড টু বি পঞ্চায়েত মিনিষ্টার টুগেদার — এদের ওপরে ছেড়ে দিলেন, এদের খানিকটা ট্রেনিং এবং বাস্তব জ্ঞান তো দেবেন? রাইট অব পজেশন যদি না হয় তাহলে পাবলিক প্রপার্টি ইজ্ নোবডি'স প্রপার্টি। আমি এখনই ঐ চিঠিই দিলাম, দু'টো গাছ নাকি কেটেছে ২ লক্ষটাকার। এই যে এই সব মাল, এর এই কাজ করে। আজকে আপনার কাছে আমার অনুরোধ এগুলো ডিমার্কেট করা উচিৎ, এগুলো এনফোর্সমেন্ট করা উচিৎ। একাজ করা দরকার।

আপনি ল্যাণ্ড ট্রাইব্যুন্যাল করেছেন। এক-কালে এ. কে. ফজলুল্ হক সাহেব ডেট্ সেটেলমেন্ট বোর্ড করে অনেকটা বাঁচিয়ে দিয়ে ছিলেন। আই য়্যাম গ্রেটফুল, কেন না আমার বাবা এর চেয়ারম্যান ছিলেন। কিন্তু আপনি যে পাট্টা দিচ্ছেন, যে জমি গুলো মানুষ পাচ্ছে — আপনি এখানে সন্দেহ প্রকাশ করেছেন — তারা প্রত্যেকে উপস্বত্ব পাচ্ছে কিনা, কারণ আমরা জানি একটা লিজ হচ্ছে ৯৯ বছরের এবং একজন না নিলে আর একজন নিয়ে নেবে। ইন্ বিট্যুয়িন দেম তাদের ক্লেম থাকছে বিট্যুয়িন দি লেসি্ এ্যাণ্ড দি লেস্‌র এবং সে ক্ষেত্রে আমরা দেখছি এক বিঘা জমি আবাদ করে পোষায় না, একজনকে দিয়ে দিচ্ছে এ্যাট সার্টেন এ্যামাউন্ট। ৯৯ বছর কিংবা সার্টেন ইয়ার্স এগুলো ট্রান্সফার হয়ে যায়। অথচ আমরা জানি আপনার ল্যাণ্ড রিফর্মস য়্যাক্ট-এ দেয়ার ইজ নো প্রোভিশন ফর ট্রান্সফার অফ্ দি ভেষ্টেড ল্যাণ্ড। পাট্টা ল্যাণ্ড, ভেষ্টেড ল্যাণ্ড যার পক্ষে এ্যালোটেড হয়েছে একবার তার বা কারো সেটা ট্রান্সফার করার কোন অধিকার নেই, দেয়ার ইজ্ নো রাইট, ট্রান্সফার করার কোন অধিকার নেই। তারপরে ট্রান্সফরমেশন অব দি ল্যাণ্ড — আপনার এখানে পঞ্চায়েত আইন আছে, আপনি জানেন যে কোন কনস্ট্রাকশন করতে গেলে, দেয়াল দিতে গেলে, বাড়ি মেরামত করতে গেলে পঞ্চায়েতের পারমিশন নিতে হয়। বাট দিস্ আর নট্ ইন ভেগি। আমরা দেখতে পাচ্ছি যে, দিস আর নট্ ইন্ প্র্যাকটিস। আমরা দেখতে পাচ্ছি যে, এনকোর্চমেন্ট অব দি রোডস, এনকোর্চমেন্ট অব দি গভর্ণমেন্ট ল্যাণ্ড, পাবলিক ল্যাণ্ডস এ্যাণ্ড ট্যাঙ্কস-এর একটা টেনডেন্সি গড়ে উঠেছে। এটা করতে পারলে মনে করছে একটা বীরত্বের কাজ করল, কুরুক্ষেত্রের যুদ্ধ জয় করল এই রকম একটা ভাব। এটা আমরা সবাই দেখতে পাচ্ছি। সিউট্‌বল ট্রেনিং এবং কনসিয়াসনেস দিয়ে আপনাকে এটা উদ্ধার করতে হবে। তা নাহলে গ্রামাঞ্চলে চলাচলের ক্ষেত্রে মুশকিল হয়ে যাচ্ছে। আমার পক্ষে আরো মুশকিল হয়ে যাচ্ছে, কারণ আমি গাড়ি টাড়ি নিয়ে যাই। মাননীয় মন্ত্রী মহোদয়, দুটো জিনিস দরকার ফর এনি টাইপ্ অব প্ল্যানিং তা হচ্ছে সার্ভে এ্যাণ্ড সেটেলমেন্ট। এ দুটো এসেনসিয়াল। আমাদের এখানে সি. এস. সার্ভের পরে দুটো সেটেলমেন্ট হয়েছে। ওয়ান রিভিশনাল সেটেলমেন্ট এ্যাণ্ড সাবসিকোয়েন্টলি ল্যাণ্ড রিফর্মস সেটেলমেন্ট। কিন্তু দুর্ভাগ্যের কথা মিউটেশন এবং কমপেনসেশনের কথা এখানে বললে অনেক বন্ধুই তা বিশ্বাস করবেন না, কারণ সাপোর্টিং টু ইউ এটা একটা গ্লেয়ারিম। আপনাকে অনেক গুলো চিঠি দিয়েছি যে, এ ব্যাপারে আপনার এখানে কোন মা-বাবা নেই, যে রকম খোরাকি দিতে পারে তার সে রকম নাম বদল পর্যন্ত হয়ে যাচ্ছে। আমার জমি জমা আছে, আই য়্যাম ডিপেন্ডন্ট অব্ ল্যাণ্ড — আমি দেখছি যেমন বরকন্দাজকে খোরাকি দিলে কাজ করে, তেমন আপনার সেটেলমেন্ট এ্যাণ্ড সার্ভে ডিপার্টমেন্টও। এখন আমার প্রশ্ন হচ্ছে আপনি মাঝে পড়ে যে খরচ দেখালেন সেটা এত কম হ'ল কেন? আপনি প্রথম-বারে খরচ দেখালেন ৮ কোটি ৫৭ লক্ষ ৮১ হাজার টাকা, ১৯৮৯-৯০ সালে ছিল এই সার্ভে, সেটেলমেন্টের জন্য। তারপরে আপনি বাজেট এস্টিমেট ১৯৯০-৯১ সালে দেখালেন ৪২ কোটি ৫২ লক্ষ ৩০ হাজার টাকা। আবার রিভাইড-এ এটা বেড়ে গেল। আমি ধরলাম আপনার কাজের গতি সব সময় সমান নয়, এ্যাক্সিলারেশন হয়েছে। সেটা কত হ'ল? ৬১ কোটি ৩৯ লক্ষ ৪৬ হাজার টাকা। আবার সামনে যেটা এস্টিমেট্ করছেন সেটা হচ্ছে ৫২ কোটি ৯০ লক্ষ ৮৯ হাজার টাকা। এটা কমে গেল কেন? এই ডিসপারেটি কেন? কোথাও ৮ কোটির, কোথাও ৭ কোটির এই যে ডিসপারেটি, এটা হবে কেন? আপনি স্টাফ রিক্রুটমেন্ট করছেন না। হাউ ডু ইউ এক্সপ্লেন দি এক্সপেন্ডিচার এ্যাণ্ড ডিফারেন্স ইন দি এক্সপেন্ডিচার? এটা তো আমাদের বলবেন? কারণ আপনি কোথাও বলেন নি যে, আপনি সারপ্লাস স্টাফ রেখেছেন। আপনি স্যালারি এ্যাণ্ড আদার এস্টাব্লিসমেন্ট কস্টস সমান রেখেছেন। কিন্তু সার্ভে এ্যাণ্ড সেটেলমেন্ট-এ এই বিরাট ফ্ল্যাকচ্যুয়েসন কেন? আপনি যদি দয়া করে এটা যদি একটু আমাদের বলেন তাহলে উপকৃত হব। কেন না অতখানি পণ্ডিত তো আমি নই। ওখানে অনেক সুন্দরবনের পণ্ডিতরা বসে আছেন, ওঁরা হয়ত বুঝেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি

**[6.50 – 7.00 P.M.]**

জানেন আমরা ফ্যামিলি সিলিং করেছি, কিন্তু Family সিলিং অনেকগুলি লিটিগেশনে এসেগেছে। যেমন, minor sons and unmarried daughters এইসবগুলি চলে এসেছে। আবার এখানে দেখছি, আপনাদের লাল ঝান্ডার প্রভাব সময় সময় খুব বেশী হয়। ঝান্ডার যতখানি না শক্তি, ডান্ডা ততবেশী শক্তিশালী, অনেকে অনেকবার প্রয়োগ করার চেষ্টা করেছেন। আপনি অপারেশন বর্গার কথা বলেছেন। এটা বোধ হয় রিভিউ করার প্রয়োজন আছে not for Zainal Abedin, not for Atish Sinha, not for Sailaja not for Sukuamr Das. আপনি দেখুন, কতখানি জাসটিফিকেশন হয়েছে — যাদের ১ বিঘা জমি আছে তাদের আপনি নিয়ে নিচ্ছেন। These men should get some Justice. ১ বিঘা আপনি যদি নিয়ে নেন — ইউ হ্যাভ পাওয়ার, আপনার য়্যাকুইজিশনের পাওয়ার আছে, কিন্তু এটা আপনি দয়া করে দেখবেন, কারণ ছোট ছোট অনেক লোক আছে। সরকারের কিছু উন্নয়নের জন্য, আমাদের ডেভেলপিং কানট্রিতে আমাদের পাওয়ার আছে নিয়ে নেবার। সেখানে স্কুল হবে, হাসপাতাল হবে, রাস্তা হবে, ক্যানাল হবে। এরজন্য আপনাদের কাছে যেতে হবে। আপনি এই জমিগুলি নিয়ে নিচ্ছেন, কিন্তু এখন বহু জায়গায় কমপ্লেনট পাচ্ছি কমপেনসেসান পাচ্ছেনা। অথচ আমি জানি, আমাদের আইনে আছে, while you take possession eight percent outright দিয়ে দিতে হবে কমপেনসেশন কিন্তু বহু জায়গা আছে — আমি জানি — বহু জমি নেওয়া হয়েছে, তারা কমপেনসেশনের জন্য যাচ্ছে They are moving from pillar to post. Nobody is listening যে জমিদারের ল্যাণ্ড নিয়েছেন তার কমপেনসেশনের জন্য টোকেনের ব্যবস্থা আছে। এখন আপনি দেখছেন কতখানি ওদের কাছে গিয়ে পৌঁছায় what is the machinery there? এবং যে ২০ বছরের দলিলগুলি পাচ্ছে, রেভেনিউ বন্ড দিয়ে দিচ্ছেন, ২০ বছরে ৩ টাকা সুদ — ভগবান আপনাদের রক্ষা করুন ৩ টাকা সুদ! মার্কস বেঁচে থাকলেও অবাক হতেন। আমি একাধিকবার গেছি ভয়ঙ্কর অসুবিধা। এর সিমপ্লিফিকেশন করবেন. The procedure to get compensation both for acquisition and vesting. আপনি সেটা করবেন, যেন লিটিগেশনে না যায়, once gone to litigation, there is no end to litigaion. তারপর ন্যাচারালি এটাও এসে যায় আপনার যে ডেভেলপিং ইকনমি — আমাদের আর কি উপায় আছে — ল্যাণ্ডের উপর প্রোডিউস নির্ভর করে। আজকে এ্যাগ্রো বেসড ইনডাসট্রি করা যায় কিনা এটা ভাবতে হবে। ল্যাণ্ড কো-অপারেশন করার কথা ভাবছেন কিন্তু ইক্যুয়ালি ভাবতে হবে প্রডাক্ট ভ্যারিয়েশন হবে, বিভিন্ন অঞ্চলে বিভিন্ন রকম। কোচবিহারে তামাক আছে। এখন অনেক জায়গায় তামাক হয়না। এখানে চিনিকল তো চলে না এগুলি আপনি ভেবে দেখবেন। এ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রির কথা আমি আগেই বলেছি। সমস্ত মানুষকে আপনি এগ্রিক্যালচারে এমপ্লয়মেন্ট দিতে পারবেন না। সবগুলিকে নিয়েও আমি বলছি, If you hundred percent nationalize তাহলে কিন্তু সমস্যার সমাধান হবে না। সেইজন্য বলছি, ওদের আজকে কি ইনসেনটিভ দিতে পারেন সেটা দেখবেন। এখানে আমি সবিনয়ে নিবেদন করছি আপনি কমপেনসেশন দিন, এটা লাইক পাবলিক করপোরেশন। আপনি ল্যাণ্ড করপোরেশন করবার কথা ভাবছেন। এখানে প্রশ্ন তোলা হয়েছে কুলাক বলে, এই টাকা সরকারী উদ্যোগে কিছু করতে পারা যায় কিনা, যেখানে রেসপেকটিভ কমপেনসেশন দিতে চাচ্ছেন। শেয়ারহোল্ডার আছে এবং মালিকানা ওদের হাতে দেবেন এই বেসিসে কিছু করা যায় কিনা সেটা দেখতে হবে। আপনি যে টাকা দিচ্ছেন তা সামান্য এবং কনজামসানে এই টাকা চলে যাবে, ওদের এ্যাসেট হচ্ছে না, ভবিষ্যতে কি খাবে তাও ভেবে দেখছেন না। ল্যাণ্ডের উপর নির্ভরশীল মানুষের নিরাপত্তার প্রশ্ন এসে যাচ্ছে, ল-এ্যাণ্ড অর্ডারের প্রশ্ন এসে যাবে। আপনি এ্যাসেট তৈরী করে

দিতে পারেননি, এই টাকাটা কনজামসনে চলে যাবে। ওদের জন্য ইনডাসট্রি করলেন না, ডিপেনডেন্ট কিছু থাকলো না। ১০ কাঠা জমি থাকলে যে ১২ মাস কাজ করে, ১ মাস কাজ যদি না করতে পারে তাহলে তার একটা সিকিউরিটি থাকবে, Yes, I have got 10 cottas of land. এই সিকিউরিটি সেন্সটা তার থাকবে। এই জাতীয় এ্যাগ্রো বেসড ইনডাসট্রি উইথ দি কমপেনসেশন অফ মানী এই একটা উদ্যোগ নিতে পারেন, এ্যাজ মাচ এ্যাজ ইউ হ্যাভ গট এই লাইনটা ভাবতে পারেন কিনা? এর জন্য ল্যাণ্ড কর্পোরেশন দরকার, কো-অর্ডিনেশন, কো-অপারেশন দরকার। আমাদের এখানে কো-অপারটিভ কথাটা এসে গেছে, আমাদের এখানে সব কিছুই সফল হয় আমাদের পশ্চিমবঙ্গে আদার দ্যান আর্বান কো-অপারেটিভ কোন ক্ষেত্রে কো-অপারেটিভ সফল হয় না। সামান্য একটা সফল হয়েছে, তাঁতে। আমাদের এখানে ইনডিভিজুয়াল মেন্টালিটি ইট ওয়ার্কস, ইনডিসকমপেনসেশন ইট ওয়ার্কস। কাজেই — কো অপারটিভের কথা গান্ধীজী, নেহেরু, দেশবন্ধু, রবিঠাকুর পর্য্যন্ত সবাই বলেছেন। কো-অপারেটিভ ফার্ম আছে, কিন্তু আমাদের একটাও নেই। এই লাইনে ভাবতে পারেন। ছোট ছোট প্লটগুলি দিচ্ছেন যার জমি থাকছে। এ রকম থাকবে না। যাদের বাড়ী, জমি, জায়গা আছে সেখানে কো-অপারেটিভ চালান যায় কিনা। কো-অপারেটিভের রেসপনসিবিলিটি গভর্ণমেন্টকে নিতে হবে। মানুষ এখনে এগিয়ে আসে না। মুভমেন্ট হ্যাজ ফেলড। আমি কো-অপারেটিভের মিনিষ্টার ছিলাম, আমি জানি প্রভিসন রেখেছেন ইউনিভারসালাইজেসন অফ দি কো-অপারেটিভ। ইউনিভারসালাইজেসন এ্যান্ড দি কনট্রিবিউসন, ব্যাপারটাকে আরও সিমপ্লিফিকেসন করতে হবে। আপনি উদ্যোগ নিতে পারেন — নট ফ্যামেলি কো-অপারেসন। প্রায় একটা কো-অপারেটিভ করে দিলে সেটা হয় না। পাট্টা হোল্ডারদের দিয়ে একটা কমপালসান হবার কথা। মাননীয় অতীশ বাবু একটা কনসোলিসডেসন করার কথা বলেছেন, কিন্তু মন্ত্রী মহাশয় কেউ বদল করবে না — সবারই একটা এ্যাটাচমেন্ট অফ দি ল্যাণ্ড আছে। বউ বদল করতে বলেন করবে কিন্তু জমি কেউ বদল করবে না। কনসোলিডেসন কাদের জন্য করা হবে, ষ্ট্রঙ্গার সেকসন অফ দি সোসাইটি, এদের জন্য হবে? এ্যাডভ্যানটেজটা উইকার সেকসন পাবে না? আমার নিজের অভিজ্ঞতা হয়েছে, গ্রামে থাকি। উইকার সেকসন অফ দি সোসাইটি এই প্রিভিলেজটা পাবে না বলেই মনে হয়। কনসোলডেসন খুব ভাল বোধ করছি না। আপনি চেষ্টা করবেন, একটা গ্রাম টোকন করে চেষ্টা করবেন। কো-অপারেটিভ কি কি করতে হয়, কো-অপারেটিভ সোসাইটি করতে গেলে ৪টি জিনিষের দরকার হয় You require land. You require legislation. You require money and you require motivation. যদি এই ৪টি জিনিষ করতে পারেন তাহলে এটা আন সাকসেস হওয়ার কোন কারণ নেই। আপনার তহশীলদাররা আছে, তারা তো বছরে মাত্র আড়াই মাস কাজ করে। আমরা চৈত্র মাসে খাজনা দিই, বাকি সময়টা তো তাদের কাজে লাগাতে পারেন, তাহলে তো ভাল হয়। আপনি এগিয়ে নিয়ে যাবেন বলে আশা করি। যে উদ্যোগগুলি নেবেন আমাদের আপত্তি নেই। শুধু আপনার কাছে সবিনয়ে নিবেদন করব, বার বার বলছি বেসিস অফ দি প্ল্যানিং আপনি এরিথমেটিকালী যে সার্ভেগুলি করেছেন এটার এ্যাকুইরেসী সম্বন্ধে আপনাকে ঠিক হতে হবে। সার্টেন অথরিটি, সার্টেন ফেজ দিতে পারেন। অথরিটিকে মিউটিসনের হুকুম কে দেবে? আগে ডি. এল. আর. ও. ছিল এখন কে হয়েছে কিছুই জানিনা। দুটি কথা বলি, শহরের জন্য আইন করেছেন, আইনটা গ্রামের জন্য নয়। শহরের জন্য যেটা করেছেন সেটা খুবই হতাশা ব্যঞ্জক। এখানে সবিনয়ে নিবেদন করি কি কি কনসিডারেসন আছে। বর্গমিটার হিসাবে দিয়েছেন, আমরা একর হিসাবে পেতে চাই। হেনরী জর্জের একটা বই ছিল, প্রভার্টি এ্যাণ্ড প্রগ্রেস, আমেরিকান বই। সেই সময়ে ফেভিয়ান সোসাইটি ছিল, পরবর্তীকালে খুবই হৈ চৈ করেছিল, প্রথমে আমল দেয়নি।

**[7.00 – 7.10 P.M.]**

তার একটা মূল কথা হচ্ছে উইথ দি ডেভলপমেন্ট, উইথ দি প্লানিং এবং আরবানাইজেশান অফ দি ল্যাণ্ড সেখানে ভ্যালু অফ দি ল্যাণ্ড খুব বেড়ে গেছে। এই বিষয়ে আমি কালকে বেশী করে বলবো। আরবানাইজেশানের সঙ্গে সঙ্গে ল্যাণ্ডের ভ্যালু বেড়ে গেছে। আজকে কিন্তু সেখানে আপনি ট্যাক্স বসাচ্ছেন না। আনআর্নড্ ইনকাম অত্যাধিক মূল্য পাচ্ছে, এইটার উপর যদি আপনি ট্যাক্স করেন তাহলে ভাল। কলিকাতায় কি ভাবে বেড়েছে দেখুন, অমি যখন এম. ডি. পড়তে আসি তখন ৫ হাজার টাকা কাঠা ছিল এখন সেটা ৫ লক্ষ টাকা কাঠা হয়েছে। হাউ মেনী টাইমস? ইট ইজ মোর দ্যান হানড্রেড টাইমস। এই দিকটা আপনি একটু নজর দেবেন। আমি কালকে আপনার সঙ্গে আলোচনা করবো ট্যাক্স সম্বন্ধে। আপনারা আন্দোলন করেন লাঙ্গল যার জমি তার। যাদের বাড়ি নেই, আপনি সবাইকে দিতে পারবেন না, সেই রকম কুলান আপনার নেই। যাদের বাড়ি নেই যে বাড়িতে তারা বাস করছে দেয়ার সুড বি সিকিউরিটি ফর দেম। একটা আন্দোলন হচ্ছে বাড়ি ওনাদের, হাউসিং ওনার এ্যাসোসিয়েশান একটা আন্দোলন করছে ফর রেগুলারাইজেশান অফ দি টেনেন্সী এ্যাক্ট। আই এ্যাম অপোজিং টু ইট। প্রোমোটার এ্যাণ্ড ডেভলপার্স, কারণ ওরা যথেষ্ট করেছে। আপনার কাছে আমি সবিনয়ে অনুরোধ করবো আপনি যেমন ভেকেন্সী পাবেন ইউ টেক ইট ওভার এবং কিপিং ইট ইন মাইন্ড এবং ইট ইজ এগেন টু বি কিপ ইন মাইন্ড। শুধু সরকার সামাল দিতে পারবে না, বেসরকারী উদ্যোগকেও আপনি যাতে ইনসেনটিভ দিতে পারেন তার ব্যবস্থা করবেন। এই অনুরোধ আপনার কাছে রইল। আপনার সঙ্গে সব বিষয়ে একমত হতে পারলাম না সেই জন্য আপনি যে বরাদ্দ চেয়েছেন সেটা আমি সমর্থন করতে পারলাম না, বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে যে কাট মোশান আনা হয়েছে সেই গুলিকে সমর্থন করছি।

**শ্রী দেব নারায়ন চক্রবর্ত্তী :—** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু একটা কথা বলতে চাই। আমি প্রথমে আমাদের শ্রদ্ধেয় জয়নাল আবেদিন সাহেবের কাছে একটা কথা নিবেদন করবো। আজকে রবীন্দ্র নাথ ঠাকুরের তিরোধান দিবস, সেই উপলক্ষ্যে আমি একটা কবিতা দিয়ে আমার বক্তব্য শুরু করছি। "শুধু বিঘা দুই, ছিল মোর ভুঁই, আর সবই গেছে ঋণে"। এই কথাটা আপনারা শুনবেন না, কারণ উপেনের মতো কত উপেন তাঁরা এখানে সৃষ্টি করে গেছেন, পশ্চিমবাংলায় কত উপেনকে ওঁরা ছন্নছাড়া করে দিয়েছেন, কত জনের ভিটে জমি জায়গা নিয়ে নিয়েছেন তার ঠিক নেই প্রশ্ন উঠেছে ওঁরা স্টেট একুইজিশান এ্যাক্ট ১৯৫৩ সালে পাশ করেছেন,১৯৫৫ সালে ল্যাণ্ড রির্ফমস এ্যাক্ট ওঁরা পাশ করেছেন, তার জন্য ওনারা কৃতিত্বের দাবি করছেন। আমি জয়নাল আবেদিন সাহেবকে বলি যে তাঁরা তো ২৫ বছর ধরে ক্ষমতায় ছিলেন, তাঁরা কি দেখাতে পারবেন কাকে জমি বিলি করেছেন? দয়া করে শুনে নিন, আপনারা জমি কাউকে দেন নি, বরঞ্চ গ্রামের লোক, কৃষক তারা লড়াই করে জমি আপনাদের কাছ থেকে ছিনিয়ে নিয়েছে। তার জন্য বহু মানুষ জেলে গেছে, বহু মানুষ গুলি খেয়ে মরেছে। আপনারা সেই আন্দোলনকে আটকাবার জন্য চুসিকাঠি হিসাবে একটা আইন তৈরী করেছেন। এক ছটাকও জমি কাউকে দেন নি। গোডাঙ্গা দিয়েছেন, ডাঙ্গা দিয়েছেন, ডহর দিয়েছেন, যেখানে মানুষ বাস করে তার ৪ মাইল দূরে তার জমির পাট্টা দিয়েছেন। তারা গিয়ে সেটা খুঁজে পায়নি। আপনারা একটা যন্ত্রনার সৃষ্টি করে গিয়েছিলেন। আজকের দিনে আপনারা এইসব কথা বলছেন? আপনাদের কাছে আমি সবিনয়ে নিবেদন করবো মাননীয় ডেপুটি স্পীকারের মাধ্যমে যে যখন এগ্রেরিয়ান এ্যাক্ট কংগ্রেস তৈরী করে দিয়েছিল ল্যান্ড টু দি টিলার, শহর এলাকার জন্য। শুধু শহর এলাকার এই জন্য উইথ কোলাবরেশান অফ দি ল্যান্ড হোল্ডার; আপনারা তাদের উপর

রিপ্রেশান চালিয়ে যাতে গ্রামের গরীব লোকের মেরুদন্ড ভেঙ্গে দেওয়া যায় তার জন্য। আপনারা যে ভাবে ত্রিপুরায় রিসার্চ আরম্ভ করেছেন। সেজন্য আপনারা সরে এলেন এই দেশের গরীব মানুষের স্বার্থ রক্ষা না করার জন্য। শুধু তাই নয়, ১৯৭২-৭৭ সালে আমার এলাকায় কয়েকটি ঘটনা ঘটেছিল। তখন আপনাদেরই নেতা, সিদ্ধার্থ শঙ্কর রায় মুখ্যমন্ত্রী ছিলেন। ১৪ জন বর্গাদার যারা তাদের জমিতে চাষ করেছিল, বীজ ধান রুয়েছিল, তাদের নামে তিনি ডাকাতির মামলা দিয়েছিলেন। ট্রান্সপোর্টেশান অব সীড্‌লিঙ্গস, অর্থাৎ লোকের বাড়ীতে ঢুকে যেমন ডাকাতি হয়, তেমনি তাদের নামে কেস দিয়েছিলেন। রামধন টুডু বলে একজন বর্গাদার, তাকে যখন পারলেন না বর্গাদার থেকে উচ্ছেদ করতে, শেষ পর্যন্ত মিসায় দিলেন তাকে — অর্থাৎ দেশদ্রোহী এরা। বর্গাদার যারা অন্ন যোগায় সভ্য সমাজকে, দেশকে যারা বাঁচিয়ে রেখেছে, সেই অন্নদাতা চাষীকে আপনারা পাঠিয়েছিলেন দাক্ষিণাত্যের কুড্ডালের জেলে। আর সেই সঙ্গে বার কতক করে ঘা দেওয়ার ব্যবস্থা করেছিলেন। আম তো পেকেছে, বোঁটায় আছেন, দেশের আর সর্বনাশ করবেন না। আপনারা বিদেশে সোনা পাঠাচ্ছেন, আরও কিছু সোনা আমাদের দেশকে হয়ত পাঠাতে হবে। কথায় আছে, বৌকে বিক্রি করে দিয়ে ছেলের বিয়ে। সারা ভারতবর্ষকে আপনারা সাম্রাজ্যবাদীদের হাতে দিয়ে দিচ্ছেন। এখানে নির্বাচন করে যদি কিছু হয়, তারই ভেতর দিয়ে আমরা সার্বভৌম সরকার চালাচ্ছি, তার দাম আছে কি? কারণ আপনাদের নেতা, বহু নেতা কি বলেছিলেন আমি সে সম্বন্ধে বলতে চাইছি না। তবে 'পলিটিক্যাল ইকনোমি'তে আব্দুল আজিজ পরিষ্কার করে বলে গেছেন, ভারতবর্ষ এমন একটা জায়গা যেখানে ল্যাণ্ড রিফর্মস প্রয়োজন। আজকে আমাদের দেশের চাষের জমি চীনের চেয়ে বেশী। ৮৫ কোটি জনসংখ্যার মধ্যে ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। এরা শুধু খাবার জন্যেই পৃথিবীতে আসেনি। এদের দুটো হাত আছে, পরিশ্রম করতে আগ্রহী, জমি দেওয়া হলে এরা সোনা ফলিয়ে দিতে পারে। পশ্চিমবাংলায় আপনারা বহু জমিকে ব্যারাণ ল্যান্ড হিসাবে রেখে দিয়েছিলন। আপনারা ভূমি সংস্কার করবেন? এই সমস্ত জমি যদি মানুষের মধ্যে বণ্টন করে দিতেন তাহলে তারা সোনা ফলাতো। বিদেশে শস্য পাঠানো সম্ভব হোত।পশ্চিমবাংলা সম্পর্কে আপনারা প্রশ্ন তুলেছেন। আমরা এখানে ভূমি সংস্কার করতে পেরেছি, বর্গাদারদের রক্ষা করতে পেরেছি এবং উচ্ছেদ বন্ধ করেছি। আপনারা একটার পর একটা মামলা করে বন্ধ করবার চেষ্টা করেছেন।২৩(৩) ধারায় আপনারা ভাগচাষ কোর্টে গিয়ে, হাইকোর্ট পর্যন্ত গিয়েও পারেন নি। আমরা এইভাবে বর্গাদারদের রক্ষা করতে পেরেছি। আপনাদের সময়ে শস্য উৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ টন, আর এখন আমাদের সময়ে উৎপাদন হচ্ছে ১১৮ লক্ষ টন। শুধু গ্রামের গরীব মানুষেরই উন্নতি হয়নি, আপনার বাড়ির ছেলের তেলকল, গমকল হয়নি? মধ্যবিত্ত ঘরের ছেলেরা আজকে মোটর বাইক নিয়ে চলছে গাঁ গাঁ করে। আগে এটা কোথায় ছিল আপনাদের সময়ে রাস্তাঘাটের কি অবস্থা ছিল? রাস্তায় চলতে চলতে গরুর গাড়ী গোঁ করে কাদায় ঢুকে যেত, গরুর লেজ মুড়েও চাকা আর তোলা যেত না। ভূমি সংস্কারের ফলে আজকে রাস্তার দুপাশে সবুজ গাছে ভরে গেছে। আজকে শহর থেকে লোক সেখানে বেড়াতে যাচ্ছে। আমি বিরোধী দলের মাননীয় সদস্য জয়নাল সাহেবকে সবিনয়ে বলবো, দেশকে বাঁচান। আপনারা বয়ঃজেষ্ঠ লোক, আপনাদের স্বার্থের জন্য বিদেশে টাকা পাচার করে দেশকে আর সর্বনাশের পথে ঠেলে দেবেন না। আপনারা আসুন, বামফ্রন্টের সঙ্গে আসুন, একসঙ্গে সবাই মিলে প্রকৃত ভূমি সংস্কার যাকে বলে তা করুন।

**[7.10–7.20 P.M.]**

এই ভূমি সংস্কারই দেশকে এগিয়ে নিয়ে যাবে এবং পশ্চিমবঙ্গের এই ভূমি সংস্কারের সাফল্য সারা ভারতবর্ষের সমস্ত মানুষকে অনুপ্রেরিত করবে। সেইজন্য আমার নিবেদন শুধু বিরোধিতার নামেই

বিরোধিতা করবেন না। আপনাদের যতই কটু লাগুক তবুও সারা পশ্চিমবঙ্গের অগ্রগতির জন্য এই বরাদ্দকে সমর্থন করুন। সেই অগ্রগতিকে হাতে হাত মিলিয়ে সমর্থন করুন। এই বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কারের মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বাজেট বরাদ্দকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদলের কাটমোশানের তীব্র বিরোধিতা করে আমি দু একটি কথা বলতে চাই। এখানে এই বাজেটকে বলিষ্ঠভাবে সমর্থন করছি এবং বামফ্রন্ট সরকারের যে সাফল্য, আজকে স্বার্থক গ্রামোন্নয়নের ক্ষেত্রে যে নিরলস প্রচেষ্টা ভূমি সংস্কারের ক্ষেত্রে সেটা অস্বীকার করা যায় না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে যে প্রয়াস চালিয়েছেন ভূমি সংস্কারের ক্ষেত্রে সেটা একটা আলোচ্য বিষয়। বিরোধীদলের কংগ্রেস সদস্যরা আজকে এই খাস জমি গরীব মানুষদের বিলির ব্যাপারে যে প্রচেষ্টা চালানো হচ্ছে সেটাকে সহ্য করতে পারছেন না। আজকে তাদের গাত্রদাহ হচ্ছে। এই ভূমি সংস্কারেব ফলে পশ্চিমবঙ্গ উৎপাদনেব ক্ষেত্রে এগিয়ে রয়েছে যেমন ধান উৎপাদন, আলু উৎপাদন প্রভৃতির ক্ষেত্রে এগিয়ে রয়েছে। সতরাং এই যে জমি ভূমি সংস্কারের মাধ্যমে ভূমি বন্টন করা হয়েছে এবং জমি বিলি করা হয়েছে এতে কৃষকদের উৎসাহ বৃদ্ধি পেয়েছে এবং ফসল উৎপাদনশীল হয়েছে এবং এতে উৎপাদনের উৎস লাভ হয়েছে। এই যে খাস জমি বিলি করে ন্যস্ত কয়ে দেওয়া হয়েছে এখানেই বিরোধীদলের নেতাদের গাত্রদাহ। একজন বিরোধীদলের নেতা বললেন যে যাদের মধ্যে এই পাট্টা বিলি করা হয়েছে তারা পাট্টা ঠিকমত রাখতে পারছে কিনা সন্দেহ আছে। এবং তাঁরা বলেছেন যে পাট্টা ট্রান্সফার করা হয়েছে। আপনি কথাটা ঠিকই বলেছেন, রামপুবহাট ২ নং ব্লকে সামসুল আলম সিদ্দিক কংগ্রেস সভাপতি তিনি সিলিংয়ের যে লিমিট আছে সেটা ক্যানসেল করে নিজের মনের মত লোককে পাট্টা বিলি করছেন। সুতরাং আপনারা যে লাল ঝান্ডার কথা অসত্য বলতে চাইছেন. সেটা সত্য নয়। আপনাদের দলের লোকের দ্বারাই এই কাজ হয়েছে এবং সেখানে লাল ঝান্ডার কোন ব্যাপার ছিল না। সুতরাং পাট্টা ঠিকমত পাচ্ছে না এই অসত্য কথাটা কখনো বলবেন না। তবে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলবো যে অনেক সিলিংয়ের বাইরের জমি নেওয়া রয়েছে সেগুলো রেজিস্টার দিয় জমিগুলো রিটার্ন করুন। সেই জমিগুলি বিএলআরও দিয়ে বাতিল করুন। কারণ সিলিং বহির্ভূত জমি রাখতে পারে না। যারা রেজিস্টারের মাধামে জমি খরিদ করবেন তাদের নাম বিএলআরও কাছে পাঠান হোক। এই বামফ্রন্ট সরকার এই ১৪ বছরের মধ্যে এতোটা সাফল্য এনেছেন চিন্তা করা যায়না। আজকে আমরা বর্গাদারদের প্রতিষ্ঠা করেছি. এবং এরমধ্যে ১২.৬৩ লক্ষ একর জমি ন্যস্ত করা হয়েছে। সরকারের ন্যস্ত সব কিছু জমি প্রকৃত ভূমিহীনদের মধ্যে যৎসামান্যই আছে। তাতে কৃষকদের মধ্যে ৯.১৩ লক্ষ একর কৃষিজমি ১৯.৯৪ জন ব্যক্তির মধ্যে বিলি করা হয়েছে। যাঁদের মধ্যে ৩৭ ভাগ তপশিলী জাতি এবং ১৯ ভাগ তপশিলী উপজাতি। আজকে এখানে ওঁদের গাত্রোদাহ হচ্ছে। আজকে যেখানে চাষী ভাগচাষী, বর্গাদার, পাট্টাদারদের কিছু ছিলো না। ওঁনারা তাঁদের সঙ্গে পেয়াদার মতন ব্যবহার করতেন। তাঁদেরকে যা বলতেন তাই তাঁদের শুনতে হতো। বামফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় আসার পরে — তাঁদের যে রাজনৈতিক চেতনা, সমাজে মাথা তুলে বাঁচার মতন বাঁচার অধিকার শিখিয়েছেন এবং দিয়েছেন। আজকে যাঁরা বর্গাদার, বা পাট্টাদার তাঁরা মালিক, তাঁরা চাষ করেন, তাঁরা তাঁদের ফসলের অংশ নিজের বাড়ীতে তোলেন। পূর্ব দিনে তাঁরা কি করতেন? তাঁদেরকে উচ্ছিস্ট খাবার দেওয়া হতো। আজকে তাঁদের উচ্ছিস্ট খাবার দেওয়ার মতোন সাহস নেই। তাই আজকে বিরোধী পক্ষের গাত্রোদাহ। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই সমস্ত অসত্য মানুষদের মধ্যে চেতনা এনে দিয়েছেন। আজকে সেই কারণেই বিরোধীপক্ষের লোকেরা সহ্য করতে

পারছেন না। আগে তাঁদের ওপর নির্মমভাবে অত্যাচার হতো। এখন আর হয় না। বিরোধীপক্ষে বসে বিরোধিতা করছেন। সমগ্র উন্নয়নের স্বার্থে বামফ্রন্ট সরকার ক্ষমতায় বিকেন্দ্রীকরণ করেছেন। পঞ্চায়েতের মধ্যে দিয়ে যে সমস্ত উদ্বৃত্ত জমি আছে সেগুলি ভূমিহীনদের মধ্যে বন্টন করে একটা আনন্দের জোয়ার এনেছেন। বাস্তুহীনদের মধ্যে জমি বন্টন করা হয়েছে। তাঁদের মধ্যে যাঁরা গরীব তাঁরা যাতে ঋণ পায়, ঋণের মাধ্যমে বাস্তুহীনদের মধ্যে বিলি করে তাঁদেরকে ঘর করে দেবার ব্যবস্থা করা হচ্ছে। যাঁরা বর্গাদার তাঁদেরকে ঋণের মাধ্যমে লাঙ্গল কিনে, গরু কিনে দেবার ব্যবস্থা করা হচ্ছে চাষ করবার জন্য। যন্ত্রপাতি কেনবার জন্য, সাজ সরঞ্জাম কেনবার জন্য ব্যবস্থা করে দিয়েছেন। চাষের ফসল তাঁরা তুলতে পারছেন নিজেদের ঘরে। এতে একটা আনন্দের জোয়ার এসেছে। এই বিষয়ে কোনো সন্দেহ নেই। আজকে তাই বিরোধীপক্ষের গাত্রোদাহ হচ্ছে। আজকে উন্নতি হয়েছে বিজ্ঞান ও প্রযুক্তির মাধ্যমে, একটা জমিতে তিনবার করে ফসল ফলানো যাচ্ছে। আজকে সেই কারণে এখানে বামফ্রন্ট সরকার আসার পরে পশ্চিমবাংলাতে একটা আলোড়নের সৃষ্টি হয়েছে। উন্নতির প্রগতিশীলতা লক্ষ্য করা যাচ্ছে। আজকে বিরোধপক্ষের বন্ধুরা সেই কারণে এই সব জিনিষ সহ্য করতে পারছেন না। মাননীয় উপাধক্ষ্য মহাশয়, মাননীয় মন্ত্রি মহাশয়কে আর একটি বিষয়ে অনুরোধ করবো, আজকে দেখা যাচ্ছে কংগ্রেসী কিছু লোক তাঁরা কি করছেন? এই সমস্ত পাট্টা জমি যেগুলি সরকার ন্যস্ত করেছেন যেখানে তাঁরা জানতে পারছেন তাঁরা ভেষ্ট হয়ে যাচ্ছেন। হাইকোর্টে এসে ইনজাংশান করছেন। স্টে অর্ডার করছেন। সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয় ল্যান্ড ট্রাইব্যুন্যাল গঠন করেছেন, তাতে করে কাজটা আরো যাতে ত্বরান্বিত হয় সেদিকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করবো। তা ছাড়া তাঁরা ভূমিসংগঠন নামে একটা সংগঠন তৈরী করেছেন, সেই সংগঠনের মধ্যে দিয়ে বি. এল. আর. ও. কে চাপ সৃষ্টি করবার জন্য যে, আমাদের নির্দেশ না আসা পর্যন্ত জমির পাট্টা বিলি করতে পারবে না। অনবরত বামপন্থীদের যে প্রয়াস সেই প্রয়াসকে বানচাল করবার চেষ্টাা করছেন। তাই মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো এই ট্রাইব্যুন্যালের মধ্যে দিয়ে যে সমস্ত কেস পেন্ডিং আছে সেটা যাতে তাড়াতাড়ি কার্যকরী হয় সেই অনুরোধ আমি করছি। এই বলে ব্যয়বরান্দের যে বাজেট পেশ করা হয়েছে সেই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের যেসমস্ত কাট মোশান আছে সেগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

## [7.20–7.30 P.M.]

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের বক্তব্য খুব মন দিয়ে শুনেছি, তার ভেতর যেসব গুরুত্বপূর্ণ বিষয় তাঁরা উত্থাপন করেছেন সেগুলির একে একে আমি জবাব দেব। প্রথমে মাননীয় সদস্য শ্রী অতীশ সিংহ মহাশয় একটা দিক দেখাবার চেষ্টা করেছেন যে ১৯৯১ সালের লোক গণনা অনুযায়ী আমাদের জনসংখ্যা হচ্ছে ৬ কোটি ৭০ লক্ষ, তারপর ক্রমশ বাড়ছে মাঝে মাঝে দেখান হয়। উনি যেটা বললেন ঠিকই, ৪ কোটি ৬০/৭০ লক্ষ হবে যারা গ্রামে বাস করে, জমি যা চাষ হয়পশ্চিমবঙ্গে তার এগজ্যাক্ট ফিগার হচ্ছে ১ কোটি ৩৮ লক্ষ একর, তাতে ম্যান এ্যাণ্ড ল্যান্ড রেশিও খুব কম। তাহলে কি বলছেন ভূমি সংস্কার করে লাভ নেই? একটা গল্প আছে — একটা বাড়িতে একটা গাভী আছে, সে দুধ দেয় মাত্র আড়াই পোয়া । বাড়ীতে বৃদ্ধা মা আছে, রুগ্ন আছে, শিশু আছে, কাকে দেবে তাহলে? বাড়ির কর্তা বললেন তাহলে দুধটা এই পোড়া পেটেই যাক। ইকনমিক হোল্ডিং ৫ একর বলেছেন কুমারাপ্পা কমিটি, সেটা করতে গেলে ভূমিহীনকে ভূমি দেওয়া দূরের কথা প্রান্তিক চাষীর জমিও কেড়ে নিতে হবে। আমি এই ব্যাপারে অনেক ডিবেট করেছি, এমনকি মিনিষ্টারদের মিটিংএ বলেছি যে আমাদের দেশে একটা ইকনমিক হোল্ডিং দেওয়া সম্ভব নয়,

সমাজের কায়েমী স্বার্থ একটা নিদারুণ দারিদ্রের সুয়োগ নিয়ে যাতে তাদের নির্মমভাবে শোষণ করতে না পারে তারজন্য যদি তাদের ৩ মাসের খোরাকি থাকে, তাদের যাতে বার্গেনিং পাওয়ার হয় তারজন্য একটা প্যাকেজ প্রোগ্রামে জমি দেব, তাতে যদি ভাগে পড়ে ১।। বিঘা বা কিছু কম তা পড়ুক। অন্যের জন্য চাষ আর নিজের জন্য চাষ এই দুটোর ভেতরে তফাৎ আছে, এই দুটোর মধ্যে ফান্ডামেন্টাল ডিফারেন্স এসে যায়। আজকে অতীতের ধারণা বদলে গেছে, আজকে বহু দেশে পার ইউনিট প্রোডাক্সন ছোট কার হয়েছে। ইন্ডাষ্ট্রি এবং এগ্রিকালচার এর মধ্যে ফান্ডামেন্টাল ইউনিটের তফাৎ আছে এখন এগ্রিকালচারে বড় চাষের ইউনিট এটা হয় না, কারণ লিভিং ক্রপে কনস্ট্যান্ট ভিজিল্যান্স থাকতে হয়, তা না হলে ক্রপের ইন্সট্যান্ট ক্ষতি হবে। অন্যান্য জায়গায় চায়না ইত্যাদিতে বড় বড় পাম্প করেছিলেন, তার এখন ছোট ছোট ওয়ার্ক টিমে ভাগ করে দিচ্ছে যাতে কনস্ট্যান্টলি ভিজিল্যান্স করতে পারে সেজন্য এখানে ছোট ইউনিট হতে পারে। পশ্চিমবঙ্গে এই অভিজ্ঞতা থেকে বলছি — ধরুন ১ বিঘা জমিতে যদি তরকারী চাষ হয়, সে যদি পরিশ্রমী হয় তাহলে প্রোডাক্সন করে অন্ততঃ ২/৩ টি তরকারী তুলতে পারে এবং তাতে ত'ার চলে যায়। সেজন্য আমাদের প্ল্যান হচ্ছে তাকে আমি অন্তত পক্ষে জমি দিই। যাদের নিজের বসবাসের জায়গা নেই, ভিটে নেই, তাদের যে কি দুর্গতি হয় আমার জানা আছে, তাকে ভিটে থেকে তাড়িয়ে দেয়, তারপর তার আর দাঁড়াবার কোন জায়গা থাকে না। ১৯৮১ সালের সেনসাসের লেটেস্ট যে ফিগার বেরিয়েছে সেটা হচ্ছে ২।। লক্ষের উপর, প্রত্যেকবার বাজেটের সময় আমি সেনসাসের লেটেস্ট ফিগার দিই, অতীশ বাবু বলেছেন ৯ লক্ষ ১৪ হাজার এটা ঠিক নয়, এটা ২।। লক্ষের উপর, আমাদের এখানে সিডিউল্ড কাস্ট জনসাধারণ ছিল ২২ পার্সেন্ট ১৯৮১ সালের সেন্সাসে, ১৯৯১ সালে ব্রেক আপ এখনও আসেনি।

সিডিউল্ড ট্রাইবস নিয়ে মোট হচ্ছে ২৮%। সেই জায়গায় সমীক্ষা করে আমরা দেখেছি ৫৭%, মোর দ্যান ডাবল হয়েছে। গরীব মুসলিম আছে, সেই ফিগার'ও আছে। মুসৌরী ট্রেনিং নেয় যারা, তারা এই সার্ভে করেছে এবং আমার কাছে'ও পাঠিয়ে দিয়েছে। আমাদের ওয়েষ্ট বেঙ্গল সম্বন্ধে সার্ভে করে বলেছে যে, অন্তত পক্ষে যতটা দেখা যাচ্ছে তাতে পায় ৮০% এর কাছাকাছি বেনিফিসিয়্যারি করেছে। সেন্ট্রাল গভর্নমেন্টও বলেছে বেনিফিসিয়্যারি যা ঠিক হয়েছে, সেটা আগের মত নয়। আমরা কাজ করেছি এই সেকসনে। এম. এল. এ., ২/৪ জন লোক নিয়ে সেকসন ২০ তে যে ল্যান্ড ডিষ্ট্রিবিউসন কমিটি হয়েছিল তাতে এম. এল. এ. দের খুশী করতে হবে — এই ছিল তখনকার অবস্থা। এখন তা নেই। একন ব্লক লেভেলে সেকসন ২০ তে পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ আছে, সেখানে ইন্সট্রাকসন দেওয়া হয়েছে — ফুল পাওয়ার নয় — তারা বেনিফিসিয়্যারি লিষ্ট করবে, তারপর ভেরিফিকেসন হবে, এনকোয়ারি হবে, তারপরে দেওয়া হবে। তার ফলটা অনেক বেটার হবে। বিরাট একটা কাজে ১৯ লক্ষ সামথিং হয়েছে। মহাত্মাজী বলেছিলেন, ড্রেন ইন্সপেক্টার'স রিপোর্ট করা যায়। কিন্তু সব সময় যদি ড্রেনের দিকেই নজর, লক্ষ্য থাকে তাহলে আমি ড্রেন ইন্সপেক্টর'স রিপোর্ট দিতে পারি — কিন্তু তা দিয়ে কিছু হবে না, দেখতে হবে টোটালিটিটা কি ছিল, কতখানি হয়েছে। টোটালিটিটা অনেকখানি হয়েছে, এটা অস্বীকার করে লাভ নেই । আর তার সাথে সাথে আগে যতটা হয়েছিল সেটার দিকে থেকেও এটা পরিষ্কার হবে। আগে কোনদিন'ও ছিল না। আমি'ই ব্যাঙ্কের সঙ্গে ৫/৭ বার বসে আলোচনা করি। ব্যাঙ্কের সঙ্গে বসে ঠিক করি বর্গাদারদের ফাইন্যান্স করা দরকার। বর্গাদারদের নাম আমি রেকর্ড করছি, বলি। আমি জানি যাদের নাম লেখাচ্ছি তাদের দিকটাও খতিয়ে দেখছি। সেটা জানি বলেই এর ভিতর দিয়ে কিছু করার চেষ্টা করছি। যদি আমরা অলটারনেটিভ ক্রেডিট এর ব্যবস্থা না করতে পারি তাহলে তাদের কোন সিকিউরিটি থাকবে না। সেই জন্য সেইটুকু আমাদের করতে হবে। আগে কোনদিনই ছিল না। মিনি কিট, ইনপুট দেওয়ার কথা যেটা বলছেন — সেই সময় চালু

হয়েছিল? এটা আরো ভাল করে দেওয়া দরকার। এই সেকসন শ্রেণীর লোকেরা হাই ইল্ডিং বীজ পাচ্ছে। ব্যাঙ্ক লোন অনেক কম পায়। আপনি তো কো-অপারেটিভে ছিলেন, সেই সব তো ভাল ভাবেই জানেন। এখন সেটার চেষ্টা হচ্ছে। এক একটি সেকসন প্রায় ইন অল সেকসনস ধীরে ধীরে ক্ষেত মজুর ইত্যাদি সকলেরই মাথা গোঁজার জায়গার ব্যবস্থা হচ্ছে। ১৯৭৭ সালে আমরা প্রথম যখন এলাম তখন এই ক্ষেতমজুরদের মজুরী ছিল ৫।।টাকা। আজকে আমরা সেটাকে বাড়িয়ে ২০ টাকার কাছাকাছি নিয়ে গেছি। আবার রেটার সিজনে এটা ২৫/৩০ টাকা পর্যন্ত উঠে যায়। পাটের সময় এটা হয়, আমরা জানি। যারা দৈনন্দিন কাজ কর্ম করেন এদের নিয়ে তারা সেটা জানেন। কাজেই সেদিক থেকে একটা কাজ হয়েছে। আমরা কিছু ইরিগেসন এক্সটেনসন করেছি। ইরিগেসন স্কীমগুলি বড় বড় টিউবওয়েলগুলি, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় স্কীম, এইগুলি সব অবস্থাপন্ন লোকের বাড়ীর পাশে ছিল। গরীব লোক, যারা অল্প জমি পাচ্ছে, সরকারী ডাগ ওয়েলের সুবিধা আমরা তাদের দিতে পেরেছি। আমরা অনেক মাইনর ইরিগেসন করেছি এবং নানা রকমের ভিতর দিয়ে এর এক্সপ্যানসন হচ্ছে এবং অনেক সময় তারাও কিছু কিছু করতে পারছে। তাদের বাড়ীর লোকেরা কাজ করছে সবাই মিলে। এর সাথে এ্যাড করতে হবে আই. আর. ডি. পি. এ সেকসনের জন্য! আমাদের প্রথম টার্গেট হচ্ছে সমাজের যারা সত্যিকারের গরীব তারা যাতে এই সুযোগ পেতে পারে, সেটা দেখা এবং প্যাকেজ ফিড ইত্যাদি দিয়ে সব দিক থেকে তাকে দাঁড় করিয়ে দেওয়া এবং আমরা তাদের ছাগল, গরু, শুয়োর, মুরগী, হাঁস দিয়ে দাঁড় করিয়ে দিতে চাই। এই রকম কয়েকটি প্যাকেজ ফিজ দিয়ে তাকে দাঁড় করাতে চাই। এটা নিয়ে একটা সমীক্ষা হচ্ছে সেটা আপনারা সবাই জানেন। আপনারা সবাই প্রখ্যাত অর্থনীতিবিদ্ ডঃ অমর্ত্য সেনের নাম নিশ্চয় শুনেছেন। তাঁর অধীনে ডক্টরেট করেছেন সুনীল সেন এবং মাদ্রাজের ডঃ রামচন্দ্র, তাঁরা লেফট ফ্রন্টের এই সমস্ত কাজ কর্মের ফলে গ্রামের সাধারণ মানুষের অবস্থার কি উন্নতি হয়েছে, সেটা নিয়ে সার্ভে করেছেন। তারা আমাকে রিপোর্ট'ও দেখিয়ে গেছেন। আপনাদের নিজেদের অভিজ্ঞতায় আপনারা বলুন যে, ১০/১৫ বছর আগে প্রতিবার লিন মান্থসের সময় কত জন বাড়ীতে দুবেলা ভাত খেতে পেত গরীব লোকেরা — তারা এক বেলা খেতে পেত। এই জিনিষ আমি বিভিন্ন জায়গায় ঘুরে ঘুরে দেখেছি। আমি শুধু মন্ত্রী নই, কিষাণ সভার সভাপতিও বটে — আমি বহু জায়গায় গিয়ে এই জিনিষ দেখেছি।

**[7.30 – 7.40 P.M.]**

১৯৮১/৮২ সালেও আমি রানীবাঁধ ইত্যাদি অঞ্চলে গিয়ে দেখেছি অন্ততঃ ২/৩ মাস ঐ ঝাড়গ্রাম থেকে আরম্ভ করে ঐ বেল্টটাতে তারা যেটাকে বলে জুনুট অর্থাৎ মকাই সেটা এক হাঁড়ি জলে সেদ্ধ করে খেত। আজকে সেখানে স্বীকার করা হয়েছে যে তারা আজকে সিরিয়াল খায়। আগে যেমন খাদ্য আন্দোলনের সময় বলা হ'ত জি. আর. চাই. টি. আর চাই — আজকে আর সেসব কথা শুনতে পাবেন না। আগের থেকে সেখানে তাদের মর্যাদাবোধ এসেছে এবং তাই সব মিলিয়ে টোটালিটিতে এই জিনিসটা হয়েছে। কাজেই এটা ছোট করে দেখার ব্যাপার নয়। এই যে ৯ লক্ষ ১৩ হাজার একর আমরা করতে পেরেছি সেটা স্মরণ রাখতে হবে এবং তা রেখে একটা কমপ্যারিটিভ স্টাডি করতে হবে। আমাদের যা জমি সেটা সারা ভারতবর্ষে যে জমি চাষ হয় তার ৩.৬ ভাগ। সেই জায়গায় আমাদের চেয়ে তিন গুন বেশী জমি ইউ. পি.-র আছে কিন্তু তারা আমাদের ওয়ান থার্ড জমিও্ও বিলি করতে পারেনি। এটা আপনাদের কমপেয়ার করতে হবে। আমরা ৩.৬ পারসেন্ট অব ল্যান্ড নিয়ে — আপটিল নাউ সেন্ট্রাল গভর্নমেন্টের মিনিস্ট্রি যে লেটেষ্ট ফিগার দিয়েছে তাতে ৭৬ লক্ষ একর জমি সরকারে ভেষ্ট করেছে আর ডিস্ট্রিবিউটেড হয়েছে ৪৫ লক্ষ একর জমি। ৪৫ কে ৫ দিয়ে ভাগ করলে ৯ হয় অর্থাৎ ২০ পারসেন্ট এটা কম কথা নয়। এটা সবই বলা হচ্ছে লেটেষ্ট। দয়া করে এটা দেখবেন

যে কোনটা কোন সালে। সেটা দেখলে এরকম গোলমাল হয়না। আপনি এটা ভালোভাবে পড়ে দেখুন। একই জায়গা থেকে একই লোক কমপ্লাই করে লেখে। আমার যেটুকু জ্ঞান আছে সেটা নিয়ে আমি আপনাদের বলছি। আমার বয়স ৮১ ছাড়িয়ে গিয়েছে। এখানে যদি কিছু বলি এবং সেটা যদি মিথ্যা প্রমাণিত হয় তাহলে ব্যাপার কি হয় সে কান্ডজ্ঞান আমার আছে। সেইজন্য প্রতিটি ফিগার দেখে আমি বলছি। আমি খুব বড়াই করি না। আমার কথা হচ্ছে, যেটুকু পার করো আর কথা বলো। ফলেনঃ পরিচয়তে। এখন কথাটা হচ্ছে, গ্রামীণ যে ভেষ্টেড ইন্টারেষ্ট, যাদের প্রবল প্রতাপ গ্রামাঞ্চলে ছিল — ইকনমিক কনট্রোল এ্যান্ড পলিটিক্যাল ডোমিনেশান ছিল। গ্রামাঞ্চলে সেই সোস্যাল বেসের উপর ইংরেজ আমলে তাদের শাসন এবং পরবর্তীকালে আপনাদের আমলে আপনাদের শাসন চলতো। সেই সোস্যাল বেসকে অস্বীকার করে লাভ নেই কিন্তু আজকে কি অবস্থা ? এই যে অনেক জাগায় ভোট দিতে পারে না, রিগিং রিগিং বলেন, এটা হ'তে পারে না। রিগিং- এর সোশ্যাল বেসটাই আজকে ধাক্কা খেয়ে গিয়েছে। আজকে আর জোর করে করা যাবে না। যিসকা লাঠি উসকা ভোস — এ জিনিষ এখন আর হবার কথা নয়। এটা সম্ভব নয় তার কারণ হচ্ছে, আজকে তাদের মেরুদন্ড সোজা হয়েছে। মেরুদন্ড সোজা হয়েছে বলেই আজকে তারা ভোট দিতে পারে। আমি ভারতবর্ষের বিভিন্ন জায়গা ঘুরে দেখেছি। আমি দেখেছি, আমাদের মতন তিনটি টায়ারে পঞ্চায়েতে একই সাথে ইলেকসান হয়না। নীচের টা ইলেকসান হয় এবং তারপর ইনডিরেক্ট ইলেকসান হয়। এখানে তিনটি হয় এবং তিনটি বাক্স থাকে। এখানে গরীব ভোট দিতে পারবে না এসব জিনিষ পাবেন না। আমাদের যখন প্রথম ইলেকসান হয় পঞ্চায়েত্রে সেই সময় ক্যালকাটা ইউনিভার্সিটির প্রফেসার-ইনডিপেনডেন্ট তারা, তাদের দিয়ে আমরা এনকোয়ারি করে দেখেছিলাম।

সেখানে ইলেকটেড ৫৬ হাজার সদস্যর মধ্যে ৮৫ পারসেন্ট তাদের হয় জমি নেই, অথবা স্কুল মাষ্টার ইত্যাদি, আর থাকলেও ৫ একরের কম। আর আগে ইংরেজ আমলে ছিল তাদেরই শিষ্য জমিদার ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট, বছরের পর বছর প্রায় ২০/২৫ বছর ধরে তারা ছিল এবং ডিস্ট্রিক্ট বোর্ডেও যে তারা ছিল সেই রকম নাম আছে। বর্ধমানে ছিল, অন্যান্য জায়গাতেও ছিল , এই হচ্ছে ঘটনা। সে জন্য যখন পঞ্চায়েত আলোচনা হয়েছিল আমি তখন বলেছিলাম। কাজেই সত্যি কারের ভূমি সংস্কারের মাধ্যমে এই ইকনমিক কনট্রোল এ্যান্ড পলিটিক্যাল ডোমিনেশান অব দি ভেষ্টেড ইন্টরেষ্ট সেটাকে কমপ্লিটলি এলিমিনেট করতে পারা গেছে। তবে সাফিসিয়েন্টলি কার্য করতে না পারলে পিপল কিছুটা তার রাইট পেতে পারেনা। সে জন্য সেখানে ইলেকশান হবে এবং তার পটভূমিকা তৈরী করতে হবে। এসব নিয়ে অনেক জটিলতা দেখা গেছে। যে কথা বলা হয়েছিল যে 'লাঙ্গল যার জমি তার' এসব নিয়ে অনেক. ব্যাঙ্গ করা হয়েছে। কিন্তু প্রশ্ন হচ্ছে, এ্যাকচুয়ালি যারা জমিতে ফসল ফলায়, যে মানুষগুলি আন্তরিকভাবে তাদের সমস্ত চেষ্টা করে যাচ্ছে, You can drug the horse to the water but you cannto make it drink. কাজেই অমুক করবো, তমুক করবো বললেও, সে যখন বুঝবে যে আমাদের পরিশ্রমের ফল অন্যরা ভোগ করবে তখন ঝুলি থেকে বিড়াল বেড়িয়ে পড়বে। আগের অবস্থাটা কি ছিল? তখন দুটো একসঙ্গে ছিল। একটা হচ্ছে,,জমিদারী সামন্ততান্ত্রিক শোষণ। সেই জমিদাররা তাদের খাদ্যটা নিতো যাকে পাশোয়ান বলা হত, অর্থাৎ এক মন ধান দিয়ে ২।। মন নিতো। যখন নিতো তখন সব চেয়ে বেশী দর, ভাদ্রমাসের পর। আর পৌষ মাসের দরে দিতো। তারফলে এমন অবস্থা হত যে ভাগ চাষীরা সারা বছর খেটে গায়ের রক্ত জল করে যে ফসল উৎপাদন করতো সেটা ওদের ঘরে তুলে দিয়ে আবার নূতন করে তাদের বছর শুরু হত। এসব ঘটনা ছিল। এর পরিবর্তন হয়েছে, এই হচ্ছে ব্যাপার। তবে সব ভাল হয়ে গেছে একথা বলবো না, এটা আমাদের সঙ্গে অন্য জায়গায় তুলনা করা, তাও নয়।

উৎপাদনের দিক থেকে যেটা বলা হয়েছে এক আধ বছর, যেটা উনি বলেছেন যে এদিক, ওদিক করলে —তাতো নয়। প্রশ্ন হচ্ছে, এসবের ফলে যেটা বেড়েছে সেটা একটা ইউনিফর্ম, তুলনা মূলক ভাবে যা হবে, আমি দেখিয়ে দিতে পারি যে আমরা অনেকগুলি কাজ করার ফলে আপনারা সকলে জানেন যে বিগত ১৯৮১-৮২,৮৩ সাল পর্যন্ত প্রায় ২।। বছর নিদারুন খরা গেছে, তা সত্ত্বেও আমাদের খাদ্যোৎপাদন কিছুটা কমলেও ততটা কমেনি। একটা জিনিষ হচ্ছে শ্লোলি এ্যান্ড ষ্টেডিলি একটা স্পেকটেকুলার হতে পারে। এটা একটা বড় জিনিষ। শ্লোলি এ্যান্ড ষ্টেডিলি একটা ডেভলপমেন্ট হতে পারে। তারপরে হাওড়ার যে কথা বলেছেন সেটা আমি ভালভাবে জানি। এখানে ডাইভার্সিফিকেশান হচ্ছে। সেই ডাভার্সিফিকেশানটা কি? আমি বলেছি, চিরকাল আমাদের যে ধারণা আছে যে চাষ মানে ধান, পাট, গম ইত্যাদি যা চিরাচরিত করছি, তা নয়। চাষ মানে এভরি বিট অব ল্যান্ড শুড বি ইউসড। তার জন্য ব্যবস্থা করতে হবে। কিনতু এটা নেগলেক্টেড হয়েছে। তারপরে অরচার্ড- এর যে কথা হয়েছে, আমি অনেকদিন আগে বলেছিলাম, আমাদের মালদা, মুর্শিদাবাদের যারা বাগানের মালিক, তাদের বলেছিলাম। অন্যান্যজায়গায় কি আছে? কাশ্মীর, হিমাচল প্রদেশের কথাই ধরুন — কাশ্মীরে জমিতে ফসল হয় ২/৩ লক্ষ, আর ৬/৭ লক্ষ খরচ হয়। হিমাচল প্রদেশেও তাই। এটা মস্তবড় একটা জিনিস। আজকে আপেলের দর পটল, বেগুনের দরের তুলনায় কোথায় এসেছে? ছেলেবেলায় অসুখ করলে আপেল খেতে দিত, তাছাড়া খাওয়া যেতনা। আজকাল এর প্রোডাক্সন অনেক জায়গায় বেশী হচ্ছে। তেমনি আমরা বিভিন্ন জায়গায় আমের রিসার্চ সেন্টার করছি। বলা হয়েছে যে ৫২ বিঘা রাখতে পারবে। আমি বলেছি আমাকে লিষ্ট দিন যে কত জনের ৫২ বিঘা আছে — আমি জানি — আমার কাছে লিষ্ট আছে, কত জনের ৫২ বিঘার বেশী বাগান আছে। তখন আইন ছিল যে ৫২ বিঘার উপরে অতিরিক্ত যতকিছু এবং সেটাও সবটা আগের বাগান নয়।

**[7.40 – 7.50 P.M.]**

মানে ওখানে কয়েটা গাছ লাগিয়ে বাগান তৈরী হয়েছিল এবং এটা আমি একবার হিসাব দিয়ে দিয়েছিলাম এই সভাতে অনেক কষ্ট করে, কারণ এখানে একটা ব্যাপার হয়েছিল, মৈত্র এবং আমাদের বিশ্বনাথ মুখার্জীকে নিয়ে মৈত্র মুখার্জী কমিশন বসানো হয়েছিল এবং ২৪ পরগনার দক্ষিনাঞ্চলে মানে বিফোর ষ্টেট এ্যাকুইজিশন এ্যাক্ট, তার আগে মেছো ঘেড়ির কী পরিমান আর তারপর কয়েকবছর এর ভেতর কত পরিমান — বহুগুন বেড় গিয়েছিল। আমি এক একটা করে সমস্ত ফিগার এখানে দিয়েছিলাম। জিনিষটা নিয়ে আসিনি, নিয়ে এলে দেখাতে পারতাম, কিন্তু দেখাতে গেলে সময় লাগবে। এই রকম হয়েছে, এইগুলো বললেই হবে না। যত রকমের আইনের ফাঁক আছে তা ব্যবহার করা হয়েছিল। হঠাৎ দেখলাম যে ঐ চ্যারিটেবল এ্যান্ড রিলিজিয়াস ট্রাষ্ট হলে সেটা বাদ যাবে সিলিং থেকে, সেইজন্য হঠাৎ দেখলাম দেব দ্বীজে একেবারে ভয়ঙ্কর মন দেওয়া হলো। এখানেও আমি হিসাব নিয়ে দেখলাম যে ষ্টেট এ্যাকুইজিশন এ্যাক্ট হওয়ার আগে যাদের দেব দ্বীজে ভক্তি ছিল না, তারা এক ধার থেকে সম্পত্তি রক্ষার জন্য ঐ সমস্ত করতে আরম্ভ করলেন। তখন আমি দেখলাম ঐ জায়গায় ভয়ে ভয়ে চলতে হবে, এখন দেশের যা অবস্থা, সেই জন্য বললাম বেশ ভাল, তাহলে এ'খানে সেই ভিড়ে যা বলা আছে, সেই জন্য every pie of that land will fully utilize for the deity সেটা ফুললি ইউটিলাইজ করতে হবে, otherwise it will be considered as ordinary rayat.— অন্যায় করেছি, বলুন? এই হচ্ছে ব্যাপার। সেই জন্য এইগুলো বুঝুন, যেগুলো ফাঁকি দেবার জন্য করা হচ্ছে, সেইগুলো বোঝা যাচ্ছে। যেগুলো একেবারে অন দি ফেস অব ইট, সেই গুলো দেখতে হবে। তবে কিছু কিছু এমন হয়েছে অনেক সময়, আপনারা জানেন অনেকে যে —intermediary interest. তার হয়তো পাঁচ সাত বিঘা জমি আছে, এমন কী তার বসত্ বাটি

পর্যন্ত রিটার্ন দেয়নি, অতএব যা হবার হয়েছে, সেই রকম হার্ডশিপের ক্ষেত্রে সেইগুলো আমরা খানিকটা বিবেচনা করবার চেষ্টা করেছি। যেমন আপনি ওটা বলেছেন, আপনাকে তখনও বলেছিলাম এখনও বলছি যে আমি ইতিমধ্যে আলোচনা করেছি এবং আমি লক্ষ্য দিয়েছি যে ঠিকা টেনান্সি এ্যাক্টে শুধু এটা নয়, অনেক দূর পর্যন্ত, সেইজন্য আজকে টাকা পাচ্ছে কিন্তু বসত্ ডেভলপমেন্ট করতে পারে না। আইন অনুযায়ী যেটা হচ্ছে, ঠিকা টেনান্ট মানে ঐ বাড়িটার যে ভাড়াটিয়া বাড়ি টাড়ি, ল্যান্ড টুকু, রাস্তা করতে পারে না, ড্রেন করতে পারে না। তার কোন কিছু ডেভলপমেন্ট করতে পারে না। তখনকার আইনে যে সমস্ত ভুলছিল, সেইগুলো সংশোধন করবার চেষ্টা করছি। কারণ আমরা কতকগুলো অতীতের বিষয় খোঁজ করে করে ঢুকছি। সেইজন্য এবার ঢুকে আমি একটা কমিটি করিয়েছি, কয়েকটি সিটিং হয়েছে এবং একটা কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট এই ব্যাপারে করবো। কারণ আমাদের কখনও কোন উদ্দেশ্য নয়, কারণ আমি এমন ফুল নই, যে সকলকে চটিয়ে তো কোন লাভ নেই। আমাকে দেখতে হবে, ঐ যেখানে একান্ত যাতে না চটালে পর শতকরা ৯৫ ভাগকে বাঁচাতে পারবো না, তাদের দায়ে পড়ে চটাতে হচ্ছে। তাতে তারা অভিশাপ দেন, দেবেন। কী করবো উপায় নেই। সেই জন্য অহেতুক ভাবে এরিয়া অব কনফ্লিক্টটাকে বাড়াতে চাই না।সেই জন্য অনেক ভাবনা চিন্তা করে করতে হচ্ছে। পৃথিবীর বহু অভিজ্ঞতা কিছু কিছু নিয়েছি। তারপর ধরুন, মাননীয় সদস্য জয়নাল সাহেব আমাকে খানিকটা সমালোচনা করেছেন, আমি তো তাঁকে বলি, আমার তো সব ঘাট জানা আছে, মায়ের কাছে মামার বাড়ির গল্প বলে তো কোন লাভ নেই। এইগুলো আমি খুব হাড়ে হাড়ে জানি। উনাকেও আমি বিনীত ভাবে বলি যে কিছু না দেখে শুনে তোতা পাখীর মত বলতে হবে না। একটা জিনিষ মনে রাখতে হবে মডার্নাইজেশন আমরা করেছি। ডাইভার্সিফিকেশন আমরা করেছি। ধরুন তাঁত শিল্প, এটার ফেনামেনাল ডেভলপমেন্ট গত ১৪ বছরের মধ্যে পশ্চিমবাংলায় হয়েছে। এক সময় পশ্চিমবাংলায় ঐ ধরুন কেরালার, তামিলনাড়ুর তাঁত ফ্লাড করে দিচ্ছিল। যেখানে মাত্র — আপনিও ছিলেন, আপনি জানেন বিষয়টা, যেখানে আট লক্ষের মত তাঁতী কাজ করতো, এখন তাঁতীদের অর্গানাইজেশন হয়েছে,তাদের ইনকাম বেড়েছে, তাদের উপর থেকে শোষণ বন্ধ হয়েছে, এ্যাট দি সেম টাইম যে ২ কোটি ৪৬ লক্ষ টাকার মত বিক্রি হতো, ইন দি ইয়ার ১৯৭৭, সেটা আজকে ৫০ কোটি ছাড়িয়ে চলে গেছে। নানারকম ভাবে সিন্থেটিক প্রভৃতি দিয়ে অনেক রকম জিনিষ দিয়ে অনেক রকম জিনিস করে ডাইভারসন করে, ড্রইং রুম ইত্যাদি করে এই সব করা হচ্ছে। নানা ভাবে ডাইভারশন করতে হবে। যেমন জুটের ডাইভারশন করতে হবে তেমন এ্যাগ্রোবেসড-এর ক্ষেত্রেও করতে হবে। বর্তমানে ফ্রুটি ইত্যাদি হয়েছে। আমি আবার মুর্শিবাদে যাব, আপনাকে নিয়েই বাগানের মালিকদের সঙ্গে বসতে চাই। এ বিষয়ে অনেকেই ইন্টারেস্টেড আছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ব্যয় বরাদ্দের ওপর আলোচনার জন্য নির্দিষ্ট সময় শেষ হতে চলেছে, কিন্তু আমার মনে হচ্ছে সে সময়ের মধ্যে আলোচনা শেষ হবে না। সে জন্য আমি সভার অনুমতি নিয়ে নির্দিষ্ট সময়ের ওপরে আরো আধ ঘন্টা সময় বাড়াতে চাইছি। আশা করছি এতে কারো আপত্তি নেই।

(আলোচনার সময় আধ ঘন্টা বৃদ্ধি করা হ'ল।)

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** তারপর একটা পয়েন্ট ওভার-এমফেসিস্ দিতে গিয়ে এমন কথা বললেন যে, ক্লাশ ফোর স্টাফের চেয়ে ৫২ বিঘা জমির মালিকের অবস্থা খারাপ এটা ঠিক নয়। আমি এ সব লোক অনেক দেখেছি। এটা ফ্যাক্ট, সিলিং করে হোক, যে করে হোক এই পরিমাণ জমির ক্ষেত্রে পরবর্তীকালে ডেভলপমেন্ট ওয়ার্ক-এর মধ্যে দিয়ে এবং ইরিগেশনের এ[illegible] মধ্যে দিয়ে উৎপাদন বৃদ্ধি ঘটেছে, আয় বেড়েছে। অর্থনীতিবিদদের মতে ৪৪ বছরের স্বাধীনতার পরিপ্রেক্ষিতে

এটা কম হতে পারে, কিন্তু কোথাও ৬%, কোথাও ১০%, কোথাও ১৫% অফ দি আপার স্ট্রেটা — এক্স-জোতদার এবং তাদের রিপ্রেজেনটিটিভরা এ্যাফ্লুয়েন্ট হয়েছে এবং অ্যাক্যুমুলেশন অব ক্যাপিট্যাল-এর জন্য আস্তে আস্তে আর্বানাইজেশন-হচ্ছে। এর জন্য তারা অনেক ক্যাপিটাল ইনভেষ্ট করার সুযোগ পাচ্ছে এবং করছে। একজনের ৫২ বিঘা জমি আছে, তার বড় ছেলে ২০০০ টাকার চাকরি করে, ছোট ছেলে ৪০০০ টাকা মাইনের চাকরি করে। এ গুলি কি আপনারা অস্বীকার করতে পারেন? পারেন না। আজকে গ্রামে কত বাড়ি হচ্ছে। এটা ফ্যাক্ট যে, একটা সেক্সনের প্রতিটি বাড়িতে আজকে টি. ভি-র এ্যান্টেনা বসেছে। আমি সব জায়গায় যাই, আমি তো এ সব দেখতে পাই। সেখানে অ্যাকুমুলেটেড ওয়েলথ্ হয়েছে। ফলে ঐ সেকসনের ক্রমশঃ ব্যবসায়ী, দোকানদার, ডিলার, এই সমস্ত পেশার ভেতর দিয়ে উন্নতি হচ্ছে। তাছাড়াও যদি শুধু ৫২ বিঘা জমি থাকে, প্রতি বিঘায় ১০ মন ফলন হয় তাহলে ৫২০ মন উৎপাদন হয়। বর্তমান বাজার দরে ৫২০ মনের কত দাম হয়? টোটাল গ্রস ইনকাম থেকে প্রডাকশন কষ্ট বাদ দিলেও এ্যাভারেজ খুব একটা খারাপ হচ্ছে না। হ্যাঁ, মাত্র ১০ বিঘা যাদের জমি আছে তাদের ক্ষেত্রে খরচ খরচা দিয়ে কিছুই হয় না। কিন্তু তার ওপরে যারা আছে তাদের অনেক কিছুই হয়। তবে একটা সেক্সন ডেভলপ করেছে, এটা কোন কথা নয়। তবে আমি বলছি এখান থেকেও ক্যাপিটাল হতে পারে, আবার অন্য দিক দিয়েও হতে পারে। আমি শুধু ডেভলপমেন্টের দিকটাই বলছি, নানা-রকম ভাবে উন্নতি ঘটান যেতে পারে। অনেকে অনেক কিছুই চাষ করতে পারেন, ফলের চাষ করতে পারেন। আজকে আর জমি ফেলে রাখার উপায় নেই। বর্তমানে টেক্নোলজি এতই ডেভলপ করেছে যে, রাজস্থানের গঙ্গানগরের মত ডেজারটে যদি হতে পারে , তাহলে তার চেয়ে তো অনেক ভাল আমাদের জমি, এখানে হবে না কেন?

**[7.50–8.00 P.M.]**

তাহলে তার থেকে অনেক ভাল জায়গা। আমি অনেক জায়গায় গিয়ে দেখেছি। আমরা চেষ্টা করছি এবং আমি এক্সপেরিমেন্টও করেছি, পুরুলিয়া জেলার হুড়া থানায় সয়েল এরোসনের দরুন পাথর বেরিয়ে গিয়েছিল। ১০ বছর ওয়াটার ম্যানেজমেন্ট করে সেখানে ৬ ইঞ্চি মাটি তোলা হয়েছিল। এই মাটি এক্সপেরিমেন্ট করে দেখা গেল সেখানে বাদাম হতে পারে, অড়হড় ডাল হতে পারে। একটা লাইনে বাদাম, ৩ ইঞ্চি তার শিকড় হবে আর অড়হড় ৬ ইঞ্চি তার শিকড় হবে। এতে দেখা গেল অনেক বেশী উৎপাদন হবে। এইরকম বহু জিনিস করা হয়েছে। সেইজন্য ফেলে না রেখে আমাদের এইসব জমি প্রত্যক্ষভাবে কাজে লাগানো দরকার। সেইজন্য যেগুলি ডিউ টু এরোসন অফ দি সয়েল সেই জমিগুলিকে রিভাইভ করতে হয়, ক্যুয়র্স টাইপের গড়ে এই জাতীয় ফসল সেখানে হবে। তেমন কিছু ইরিগেশনের দরকার হবে না। ১০।১২ বার করলে পর চাষীরা ফসল পাবেন এবং জমি ডেভেলপ করে অন্য ফসলও হতে পারে। আমরা অনেক সময় বলি, চাই, চাই, চাই। কিন্তু সকল কামনা যাকে পূর্ণ করতে হয় সে যদি দুগ্ধবতী না হয় তাহলে তো পূর্ণ করতে পারবে না। সেইজন্য ইকনমিক্যালি ডেভেলপ করতে হবে। সেইজন্য আমাদের যা আছে গ্রাজুয়ালি ইকনমি ঐদিক থেকে করতে হবে। ঐ ঋনং কৃত্যং ঘৃতং পিবেত — ঐ ঋণ করে গলা পর্যন্ত ঋণে জর্জরিত হয়ে যাবে তা করলে হবে না। সেইজন্য একটা কথা বর্তমানে সর্বত্র চলছে সেটা হচ্ছে এ্যাপ্রোপ্রিয়েট টেক্নোলজি what is sauce for a gander, may not be sauce for a goose. যে জিনিস ওদের দেশে সম্ভব সেটা আমাদের দেশে নয়। এইসব জিনিস আমাদের ভাবতে হবে। কোন জায়গায় মডার্ন নেব, কোন জায়গায় ষ্টীল মিল নিশ্চয়ই নেব, আবার অনেক জায়গায় কাজ করার জন্য নিশ্চয়ই লেটেষ্ট কমপিউটার নেব। কিন্তু যেখানে অন্যতম প্রধান সমস্যা হচ্ছে একটা হিউজ আন-এমপ্লয়মেন্ট সেখানে এখনই ট্রাক্টর করে সমস্ত কিছু বসিয়ে দেব — এটা করলে হবে না। আজকে এইজন্য

এমপ্লয়মেন্ট হয়েছে। এইসব জিনিসগুলি দেখতে হবে। এরজন্য বাইরের ইনডিকেশনের দরকার হয় না। আগে কলকাতায় এসে লোকে ভীড় করতো। এখন বন্যাতেও করে না, কোনভাবেই করে না। কারণ তারা সেখানে এমপ্লয়মেন্ট পেয়েছে। এখানে আপনারা কতরকম কথা বলছেন আর পরে প্রাইভেট্লি বলছেন, বিনয়দা, আপনারা তো মস্ত কাণ্ড করে ফেললেন, এখন তো আর দেখছি কলকাতায় ঝি-চাকর পাওয়া যাবে না। এর কারণ কি? কারণ তারা এখন গাঁয়ে বসে ২০ টাকা রোজগার করতে পারে। আর ৩৬৫ দিনের ভিতর যদি ২৫০ দিন কাজ পায় তাহলে কেন আসবে? আমি বললাম, তারা কি চিরকাল ঝি-চাকর হবার জন্য জন্মেছিল আর আপনাদের ভগবান লিখে দিয়েছেন বিধিলিপি যে তোমরা ঝি-চাকর ছাড়া চলতে পারবে না। এতো খুব ভাল জিনিস হয়েছে। তাদেরও উন্নতি হোক আর আপনাদেরও হোক। কাজেই আজকে তাদের নানারকম ভাবে উন্নতি হয়েছে, চাকরীর দিক থেকে বলুন আর যাই বলুন। সেইজন্য আমরা জোর দিচ্ছি ভোকেশন্যাল ট্রেনিং-এর দিকে। আজকে অনেক বেশী ইঞ্জিনিয়ার বেকার থাকে। তাদের থেকে দরকার টেকনিশিয়ান, তার থেকে দরকার নানা ধরণের যে যে জিনিসের ডিমান্ড থাকে সেইরকম জিনিসের উপর ট্রেনিং দেওয়া। তারপর অফ-টাইমে সে সেই কাজগুলি করবে। বাড়ীতে ইলেকট্রিক মিস্ত্রী দরকার আছে কিংবা অমুক কাজের জন্য দরকার হবে — সেইজন্য আজকাল ওয়ার্ক এডুকেশন চালু হয়েছে, ঐ শহরে যেটা ক্লাস থ্রি থেকে ক্লাস ইলেভেন পর্যন্ত। গ্রামাঞ্চলে সয়েল টেসটিং করে কোন জমিতে কিভাবে সার দিতে হবে তা শিক্ষা দিতে হবে। এখন তো ইনডিসক্রিমেন্টলি ফার্টিলাইজার দিয়ে, ইনসেকটিসাইড দিয়ে জমির বারোটা বাজিয়ে দেওয়া হয়েছে। সবাই জানে, আগেকার দিনে গ্রামে ন্যাড়া পোড়ানোর মানেটা কি ছিল যখন চাষ হয়ে গেল, তারপর গ্রামের সমস্ত আবর্জনা তুলে নিয়ে গাঁ-কে একেবারে পরিষ্কার করে দেওয়া হল। পানা তোলা থেকে আরম্ভ করে পুকুরের পাঁক তুলে সয়েল ট্রান্সপ্লেসিং হতো। এবার এগুলি নিয়ে কমপাউন্ড করে অমুক করো, তমুক করো। করলে পরে কমপোজ ভালভাবে হতে পারে। এইভাবে সমস্ত জিনিসগুলি হয়। অরগ্যানিক জিনিসটি খুব হয় Judicial mixture of organic and inorganic fertiliser হলে এত হয়। এখন টিউবওয়েলের জলে পর্যন্ত আর্সেনিক বেরুচ্ছে। অনেক জমিতে কেঁচো পর্যন্ত দেখতে পাবেন না। এখন জমি সলিড হয়ে যাচ্ছে। আগে ছেলেবেলায় দেখেছি, জমিতে বর্ষাকালে নানারকমের ছোটখাট মাছ হতো। আজকে দেখতে পাবেন? সমস্ত নষ্ট হয়ে গেছে। কারণ কোন জিনিস আমাদের দেশের স্বার্থে আর কোন দেশ যারা আমাদের ঋণ দিচ্ছে তাদের মাল কাটানোর স্বার্থে আমাদের গলায় গুঁজে দিচ্ছেন সেটা আমাদের বুঝতে হবে।

এই জিনিসগুলি বুঝতে হবে। শুধু ফার্টিলাইজার সম্বন্ধে বললে হবে না। এইরকম অনেক জিনিষ পুশ করা হচ্ছে যা আমাদের পক্ষে ক্ষতিকর। সমস্ত জিনিষ দেখে টোটাল দিক থেকে চিন্তা ভাবনা করে এই জিনিষ কার হচ্ছে। অন্য দিক থেকে যা বলেছেন, পজেটিভ সাজেসানের দিক, সেগুলি দেখব। দেখব আইনের সংশোধন করা যায় কিনা। সুব্রত বাবু এখন নেই, বক্রেশ্বর এবং মেজিয়া নিয়ে বলেছেন। ভাল করে খবর নিয়ে সে সম্বন্ধে যা করার অধিকাংশই করা হচ্ছে। যেমন ধরুন, বক্রেশ্বরে আমরা ইতিমধ্যে ৭২৮ একর জমি অধিগ্রহণ করেছি, হস্তান্তর করা হচ্ছে না। ক্ষতিপূরণের টাকা দিয়েছি, বাকিগুলির অধিগ্রহণ করে হস্তান্তর করা হয় নি। তাড়াতাড়ি হবে। মেজিয়া সম্বন্ধে বলেছেন, সেখানে বলেছি, ইতিমধ্যে আমরা ১১৮৭.২১৫ একর জমি ডি. ভি. সি. কে হস্তান্তর করেছি। বাকি আছে ৫৮.৪, সেগুলি তাড়াতাড়ি করে দেব। তিস্তা কি করে করেছি আপনি তো তা জানেন। আইনের ব্যাপার আছে, সমালোচনা আছে, সর্বোপরি মহামান্য হাইকোর্ট আছেন। তার মধ্যে আমাদের কাজ করতে হয়। তাই বলি আপনারা সব কিছুর সঙ্গে এই অভাগার কথাটা একটু চিন্তা করবেন। আমার ধরে রাখার অভ্যাস নেই, এতে ডিপার্টমেন্টের ভাল হবে। এটা নিয়ে কিছু কিছু জায়গায় এই সব

করতে গেলে — ডিপার্টমেন্টে কতরকম ব্যাপার আছে — যদি সেগুলি করতে গিয়ে কিছু হয় পয়েন্ট আউট করে দেবেন। আমি এ কথা কোনদিন বলিনা যে এই বিরাট কর্মযজ্ঞ করতে গেলে কিছু কিছু ভুল ক্রুটি হবে না। এটা হলে বলবেন। বহুদিন তো আপনারা আমাকে নিয়ে ঘর করলেন। এটা তো জানেন যে আমাকে বলাও যায়। কাজেই, আর বেশী কথা না বলে আপনাদের কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 7

The motion that the amount of Demand be reduced to Rs. 1 was then put and lost.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 89,73,89,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029- Land Revenue and 5475 — Capital Outlay on other General Economic Services." (This is inclusive of a total sum of Rs. 45,09,31,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 61

The motion that the amount of Demand be reduced to Re. 1 was then put and lost.

**[8.00 – 8.01 P.M.]**

The motion of Shri Benoy Krishna Chowdhury that a sum of Rs. 16,02,69,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506-Land Reforms." (This is inclusive of a total sum of Rs. 8,01,23,000 already voted on account.), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-01 p.m. till 1.00 p.m. on Wednesday, the 7th August, 1991, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, of Calcutta, on Wednesday, the 7th August, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 19 Ministers, 12 Ministers of State and 192 Members.

**[1.00—1.10 P.M.]**

**Shri Rabindra Nath Mondal :** স্যার, এখনও পর্যন্ত আমাদের পার্টির মানব সাহাকে পাওয়া যায় নি। বহরমপুরে গত নভেম্বর থেকে এ পর্যন্ত আমাদের পার্টির ২৯ জন খুন হয়েছেন।

**Mr. Speaker :** No debate.

(Noise)

Mr. Rabindra Nath Mondal, please take your seat.

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order......

(Noise)

**Mr. Speaker :** No point of order. Now question hour.

### Starred questions to which oral answers were given

**প্রাক্তন অর্থমন্ত্রী অশোক মিত্রের নেতৃত্বে শিক্ষা কমিশন গঠন**

*১৩৪. (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬) **শ্রীদেবপ্রসাদ সরকার :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের প্রাক্তন অর্থমন্ত্রি অশোক মিত্রের নেতৃত্বে রাজ্য সরকার একটি শিক্ষা কমিশন গঠনের সিদ্ধান্ত নিয়েছেন ; এবং

খ) সত্য হলে,

(১) কবে নাগাদ উক্ত কমিশন গঠিত হবে বলে আশা করা যায় ;

(২) উক্ত কমিশনের বিচার্য বিষয় ও সদস্য সংখ্যা কি এবং রিপোর্ট পেশ করার কোন সময় সীমা ধার্য্য করা হয়েছে কিনা?

**Shri Satyasadhan Chakraborty :**

ক) উচ্চ শিক্ষা দপ্তর এ সম্পর্কে কিছু অবহিত নয়,

খ) (১), (২) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** উচ্চ শিক্ষা দপ্তর জানেন না। প্রাথমিক শিক্ষা দপ্তর, কোন দপ্তর থেকে কোন কমিশন গঠিত হয়েছে কিনা এটা কি জানেন? আমরা দেখলাম যে সরকার শিক্ষা কমিশন গঠন করবেন। আপনি অবশ্য বলছেন যে উচ্চশিক্ষা দপ্তর জানে না। কোন শিক্ষা দপ্তর কি কমিশন গঠন করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তীঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, তাঁর প্রশ্নটি ছিল যে 'এই শিক্ষা কমিশন সম্পর্কে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন কিনা?' সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন বলে আমাদের জানা নেই সেটা আমি মাননীয় সদস্যকে বলেছি। সরকার এ সম্পর্কে কোন সিদ্ধান্ত গ্রহণ করেছেন বলে আমাদের জানা নেই। কিন্তু এটুকু বলতে পারি যে, এ সম্পর্কে আলাপ আলোচনা চলছে এবং সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন নি। আলাপ আলোচনা চলছে, এই ধরনের প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত যাতে একটা শিক্ষা কমিশন গঠন করা যায়। এই ব্যাপারে আলোচনা অনেকদূর এগিয়েছে। কিন্তু এখনও কোন সিদ্ধান্ত গ্রহণ করেন নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি আপনি বললেন আলাপ-আলোচনার স্তরে আছে তাহলে কি আশা করা যায় এই বছরে এই রকম কোন সিদ্ধান্ত সরকার নিতে পারবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এই সম্পর্কে সিদ্ধান্ত গৃহীত হলে পরে হাউসকে জানান হবে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি আপনি যেহেতু বললেন আলাপ-আলোচনা চলছে সেইক্ষেত্রে আমরা ধরেই নিতে পারি যে এটা বিবেচনার স্তরে আছে কিন্তু কিসের ভিত্তিতে বিবেচনা করছেন। এখন তো কমিশন সংক্রান্ত ব্যাপারে আলোচনা চলছে তাহলে কিসের উপর ভিত্তি করে আলোচনা করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** সাধারণতঃ একটা নির্দিষ্ট সময়ের পরে শিক্ষাক্ষেত্রে যে সমস্ত ব্যবস্থাগুলি নেওয়া হল সেটা সম্পর্কে একটা কমিশন করে সরকার জানতে চান যে ব্যবস্থাগুলি নেওয়া হচ্ছে সেইগুলির ফলাফল কি এবং তার উপর ভিত্তি করে তারা চান যে সুপারিশ কমিশনের কাছে গেছে—এটা সব জায়গায় হয় কেন্দ্রেও হয় এখানেও হয়—সেই ভাবে এখানে চিন্তাভাবনা করা হচ্ছে।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভবতোষ দত্ত কমিশন একটা হয়েছিল সেই কমিশনের পরিপ্রেক্ষিতে কোন চিন্তাভাবনা কি এই সরকারের আছে কিনা বা তারা যে রিপোর্ট দিয়েছিলেন সেটার সম্পর্কে সরকারের চিন্তা-ভাবনা আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এখানে নূতন কমিশন যদি হয় তাহলে সবটাই তাদের হাতে চলে যাবে এবং তারা চিন্তা-ভাবনা করবেন। এই কয়েক বছর ধরে আমরা যে ভাবে কাজকর্ম গুলি করেছি, কাজেই নূতন কমিশন হলে পরে, সরকার সিদ্ধান্ত গ্রহণ করলে পরে তখন বিষয়টাকে তারা সেইভাবে দেখবেন। আমি সদস্যদের বলতে পারি চিন্তা-ভাবনা করার সময় যেটা দেবপ্রসাদ বাবু বলতে গিয়েও বলতে পারেননি প্রাক্তন মন্ত্রী অশোক মিত্রর নেতৃত্বে করা হচ্ছে কিনা, এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে অশোক মিত্রের নেতৃত্বে করা হবে কিনা এই ব্যাপারে চিন্তা-ভাবনা হচ্ছে সিদ্ধান্ত হয়নি।

**শ্রী পার্থ দে ঃ** স্যার, অনুগ্রহ করে জানাবেন কি এখনও হয়ত মূল প্রতিপাদ্য বিষয় নির্দ্ধারিত হয়নি। কিন্তু আমাদের শিক্ষা ব্যবস্থার মধ্যে মোটামুটি ২টি ধারা আছে, একটাকে সরকারি ধারা বলে

আর একটাকে বেসরকারি ধারা বলে, এই যে সরকারি ধারা রয়েছে এটা কি আমাদের সম্ভাব্য যে কমিশন এই কমিশনের আলোচ্য বিষয়ের অন্তর্ভুক্ত হতে পারে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যেটা বললেন এটা বিবেচনা করা হবে। কিন্তু এটা আলোচনার স্তরে আছে। টার্মস অফ রেফারেন্স ইত্যাদি কি হবে, সদস্য কারা হবেন এবং অন্যান্য বিষয়গুলি এইগুলি সবই আলোচনা হচ্ছে এবং আলোচনার পরে সিদ্ধান্ত গ্রহণ করা হবে, তবে যেটা বললেন এটা নিশ্চয় বিবেচনায় রাখা হবে।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিক্ষা কমিশন গঠন সম্পর্কে এখানে কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি, আলোচনার স্তরে আছে, কোনটা কোন স্তরে আছে ক্যাবিনেট স্তরে, না বিভাগীয় স্তরে, এটা অনুগ্রহ করে জানাবেন কি মন্ত্রী পরিষদ স্তরে আছে না বিভাগীয় স্তরে আছে।

**[1.10—1.20 P.M.]**

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আপনি ঠিক যেভাবে ক্যাবিনেট স্তরে বা কাগজপত্রে করে চাইছেন সেটা নয়, তবে এটুকু বলতে পারি যে স্তরে থাকুক না কেন এই সম্পর্কে সিদ্ধান্তগ্রহণ গ্রহণ করতে খুব বেশী বিলম্ব হবে না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি শিক্ষা ব্যবস্থা আমাদের রাজ্যে দুটো স্তর আছে—সরকারী শিক্ষা ব্যবস্থা আছে, বেসরকারী স্তর আছে, এই অনুমোদিত স্তর সরকার অনুমোদিত স্তরের প্যারালাল চলছে, সেই শিক্ষা ব্যবস্থা কমিশনের আওতায় আসার ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণের কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এটার উত্তর আমি আগেই বলেছি। আপনাদের এই যে বক্তব্য এগুলি কমিশন গঠন করাব সময় তার টার্মস অব রেফারেন্স যখন ঠিক হবে সেই সময় এগুলি নিশ্চয়ই বিবেচনা করা হবে যে বেসরকারী যেটা আছে সেটাও আমরা আনতে পারি কিনা একটু খতিয়ে দেখব, তারপর সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** কমিশনের বিচার্য বিষয়ে যে টার্মস অব রেফারেন্স করছেন তাতে আমাদের টিচার্স মুভমেন্ট, স্টুডেন্টস মুভমেন্ট-এর তাদের যে সাজেসান সেগুলি অন্তর্ভুক্ত করা হবে কিনা এই সম্বন্ধে কি ভাবছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি সেই দায়িত্ব কমিশনের উপর বর্তাবে, তাঁরা কাদের ডাকবেন কিভাবে আলোচনা করবেন সেটা কমিশনই ঠিক করবেন।

### তফশিলী জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের মাসিক বৃত্তি প্রদানের ব্যবস্থা

*১৩৫. (অনুমোদিত প্রশ্ন নং *৮২) **শ্রীঅমিয় পাত্র ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) তফশিলী জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের সমস্ত রকমের বৃত্তি বাবদ অর্থ প্রতি মাসে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, ; এবং

খ) থাকলে, কবে নাগাদ তা কার্য্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

ক) আছে।

খ) ১১শ শ্রেণীর জন্য গত শিক্ষাবর্ষ থেকে শুরু হয়েছে। বর্তমান বৎসর থেকে ১১শ, ১২শ, মেডিকেল ও ইঞ্জিনিয়ারিং-এ ব্যাঙ্কের মাধ্যমে অল্প ব্যবধানে ঐ টাকা দেওয়ার পরিকল্পনা আছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে আনাবেন কি এই সিদ্ধান্ত কি মাধ্যমিক স্তর বা উচ্চ মাধ্যমিক স্তরে চালু হবে? আপনাদের একটা সার্কুলার দেখেছিলাম কলেজগুলিকে বলা হয়েছিল একাদশ শ্রেণীতে যেসমস্ত তপশীলী আদিবাসী ছাত্র আছে তাদের ব্যাঙ্ক এ্যাকাউন্ট খুলতে, আপনারা সেই এ্যাকাউন্টে সরাসরি টাকা জমা দিয়ে দেবেন। কিন্তু গত বছর সেই সিদ্ধান্ত কার্যকরী হয়নি এবং বিভিন্ন খাতের টাকা নিয়মিত না দেওয়ার জন্য বিভিন্ন স্কুল কলেজে এর ভেতর দিয়ে ছোটখাট দুর্নীতি হচ্ছে, সেটা আপনার নজরে আছে কি। সেটা কাটানর জন্য সব স্তরে টাকা নিয়মিত দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** গত বছর আমরা যে সিদ্ধান্ত নিয়েছিলাম সেই সিদ্ধান্ত কার্যকরী হয়েছে এবং সারা পশ্চিমবাংলায় একাদশ শ্রেণীর ছাত্রের প্রায় ৮০ পার্সেন্ট কভার করেছি যদিও গত বছরে ঐ ইনস্টিটিউসানের মাধ্যমে পেমেন্টটাতে রাখা হয়েছে অপসন্যাল হিসাবে প্রথম বছরের জন্য। কাজেই বলা যায় গত বছর এটা সার্থক হয়েছে একাদশ ক্লাস শুরু করে। এ বছরে ১১ থেকে ১২ ক্লাসে উঠলে তারা কন্টিনিউ পাবে ব্যাঙ্কেরর মাধ্যমে। আবার নতুন করে ১১ ক্লাসে যারা আসবে তারাও পাবে এ্যাডিসন্যালি। আমরা ইঞ্জিনিয়ারিং, মেডিকেল এই সমস্ত জায়গায় যেসমস্ত ছাত্র ভর্তি হচ্ছে তাদের জন্যও পরিকল্পনাটা এক্সপ্যান্ড করেছি। আপনি যা বললেন দুর্নীতি—পেমেন্টটা ইনস্টিটিউসানের মাধ্যমে হয়, তারা প্রসেস করে দরখাস্ত পাঠায়, টোটাল এ্যামাউন্টটা পাঠান হয়, তারা ছাত্রদের ডিসবার্স করে ছাত্রদের আইডেন্টিফাই করে, সে সম্বন্ধে দুর্নীতি থাকলে বললে নিশ্চয়ই ব্যবস্থা নেব। কিন্তু আমরা জানি হেড অব দি ইনস্টিটিউসানের থ্রু দিয়ে আইডেন্টিফায়েড ছাত্রকে দিতাম, এখন ব্যাঙ্কের মাধ্যমে শুরু হয়েছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** বছরের শুরুতে হস্টেল গ্রান্ট ইত্যাদির টাকা পৌঁছায় না সেই জন্য কয়েক মাস স্কুল বা কলেজকে তাদের খাইয়ে রাখতে হয়। তার ফলে তারা এই ব্যাপারে সমস্ত সুযোগটা গ্রহণ করে। টাকা আসেনি, কোথা থেকে খাওয়াব ইত্যাদি এই সব করে যা খরচ হওয়া উচিত তার চেয়ে কম খরচ হয় এবং দু একটি জায়গায় এই রকম সব কান্ড কারখানা ঘটে। এই ব্যাপারে আপনার দপ্তর থেকে নজর রাখার ব্যবস্থা হয়েছে, ঠিকই, কিন্তু আর একটু বেশি নজর রাখার ব্যবস্থাকে জোরদার করা যায় কিনা জানাবেন?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** বছরের শুরুতে টাকা দেওয়া যায় না, এটা আপনি বললেন। মুস্কিল হচ্ছে এই, বছরের শুরুতেই ভর্তি হয় না। ভর্তি হবার আগে কোন ছাত্রকে টাকা দেওয়া যায় না। সুতরাং প্রত্যেক বারে এমন একটা প্রোগ্রাম করে যাতে ভর্তি এগিয়ে দেওয়া যায় না। আর একটা বললেন, যেসমস্ত হস্টেল নিজেরা টাকা ধার করে কিছু করে—সেটার কথা বলতে পারব না। আমরা আগে প্রত্যেকটি ছাত্রকে ইনস্টিটিউসনের মাধ্যমে দিতাম। এখন আমরা কিছু কিছু টাকা যে ক্লাসের কথা বললেন—ব্যাঙ্কের মাধ্যমে দিতে শুরু করেছি। স্পিডিয়েষ্ট ওয়েতে টাকা দেবার ব্যবস্থা হয়েছে, অবশ্যই ভর্তি হবার পরে, ভর্তি হবার আগে নয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই তপসিলি জাতি এবং উপজাতিদের যে বৃত্তি দিচ্ছেন, এর মধ্যে কেন্দ্রের কোন অনুদান আছে কিনা—থাকলে কি পরিমাণ অনুদান আছে, সেটা জানাবেন?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** প্রিম্যাট্রিকে কেন্দ্রের কোন অনুদান নেই। পোষ্ট-ম্যাট্রিকে প্ল্যান বাজেটে তাদের আনুদান আছে। টোটাল প্ল্যানের একটা হিসাব আছে। এ্যাট দি এন্ড অব সেভেন্থ প্ল্যান যে সংখ্যাটা আছে সবটাই নন-প্ল্যানে চলে যাচ্ছে ফার্স্ট ইয়ারে গত বছরের সংখ্যার চেয়ে যে একটা

এক্সট্রা পাচ্ছি টোটাল নাম্বার অব ষ্টুডেন্টস এ্যাট দি এন্ড অব সেভেন্থ প্ল্যান কেন্দ্র থেকে পাব। গত বছর যে টাকা দিয়েছে, কোয়ান্টিটি অব মানি দ্যাট বিকামস নন-প্ল্যান।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** ছেলে মেয়েদের বৃত্তি পাবার ক্ষেত্রে অভিভাবকদের আয়ের উর্দ্ধ সীমা কত?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** বৃত্তি পাওয়ার ক্ষেত্রে অভিভাবকদের আয়ের উর্দ্ধ সীমা আগে ছিল ১ হাজার, এখন হয়েছে ১॥ হাজার, ২ বছর আগে থেকে ১॥ হাজার হয়েছে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** তপসিলি জাতি এবং উপজাতি ছাত্র ছাত্রীদের সমস্ত রকম বৃত্তির ক্ষেত্রে প্রশ্ন ছিল প্রতি মাসে টাকা তাদের দেওয়া যায় কিনা—আপনি উত্তর বললেন যত দূর সম্ভব অল্প সময়ের মধ্যে তাদের দেবেন। ২/৩ মাস অন্তর টাকা দেবার কোন সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** বছরের ভর্তির সময় পর্যন্ত আমাদের ওয়েট করতে হয়। ভর্তি হবার পরে আমাদের কাছে আসে। এনটাইলেমেন্ট কার্ড নেয় অফিস থেকে ফর দি হোল ইয়ার। এনটাইটেলমেন্ট কার্ডের ভিত্তিতে সাধারণতঃ আমরা তাদের পক্ষে ব্যাঙ্কে টাকা পেমেন্ট করি। ব্যাঙ্কে টাকা পেমেন্ট করার পরে তাদের ফেভারে টাকা পেমেন্ট হয়ে গেল। সেই টাকা সে মাসে মাসে নিতে পারে, অথবা দু তিন মাস অন্তর নিতে পারে। সেই জন্য ভর্তি হবার পরে যে সময়টা লাগে ঐ সময়টুকুই তার বায় হবে। ইট বিকামস হিজ মানি আফটার হি গেটস দি এনটাইটেলমেন্ট কার্ড। কোন অসুবিধা হয় না এতে।

**[1.20—1.30 P.M.]**

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন ছিল তপশীল জাতি, উপজাতি ছাত্রছাত্রীদের সমস্ত রকম বৃত্তি প্রতি মাসে দেবার ব্যাপারে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, প্রিমাট্রিক ষ্টেজে প্রতি মাসে মাসে তাদের বৃত্তি দেওয়ার ব্যবস্থা করবেন কি? কারণ সেখানেই ব্লক অব ষ্টুডেন্ট বেশী।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** এখানে প্রশ্ন ছিল, দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা? আমি বলেছি, পরিকল্পনা আছে কিন্তু দেওয়াটা আসতে আসতে চালু করছি।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তপশীল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের সমস্ত স্তরে কত ধরনের বৃত্তি দেওয়া হয় এবং কি কি হারে?

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** প্রিম্যাট্রিক ষ্টেজে জিজ্ঞাসা করেছেন, বলছি কিন্তু হারটা ঠিক বলতে পারবো না। প্রিম্যাটিক ষ্টেজে এস. সি. এস. টি ষ্টুডেন্টদের সবাইকে বুক গ্রান্ট দেওয়া হয় ইরেসপেকটিভ অব ইকনমিক কনডিসান। হোষ্টেল গ্রান্ট বাবদ প্রিম্যাটিক স্তরে ২৮ হাজার এস. টি এবং ৩২ হাজার এস. সি কে দেওয়া হয়। এর পরিমাণটা আগে ছিল ১০ মাসে প্রতি মাসে ৭৫ টাকা, এখন ১৫০ হয়েছে টাকা। ভেয়েস ঃ ফেল করলে?) ফেল করলে হবে না। তা ছাড়া আরও একটা পপুলার স্কীম চালু আছে সেটা হচ্ছে মেনটেনেন্স গ্রান্ট-মেনটেনেন্স চার্জেস বলি। ডে স্কলার—এস. সি. এস. টি-বাড়ী থেকে যারা পড়াশুনা করে তাদের জন্য আমরা আজকাল বর্তমান বছর থেকে ২৫ টাকা চালু করেছি। এটা ডে স্কলার-মেনটেনেন্স চার্জেস। এর জন্য একটা পারিবারিক অবস্থার ব্যাপার আছে। আগে ছিল ৩৬ শো টাকা বছরে, আজকাল হয়েছে ৬ হাজার টাকা ইনকাম যাদের সেই পর্যন্ত, তার উপর হলে হবে না। এটা চালু আছে।

### মডেল স্কুল চালু করার পরিকল্পনা

*১৩৬. (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) পশ্চিমবঙ্গে মডেল স্কুল চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

খ) থাকলে,

(১) এ পর্যন্ত কয়টি মডেল স্কুল চালু হয়েছে ;

(২) তন্মধ্যে, হাওড়া জেলায় স্কুল কয়টি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় ঃ**

(ক) নাই।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে মডেল স্কুল চালু করার পরিকল্পনা এই সরকারের নেই। আমি এর কারণগুলি জানতে চাই। মডেল স্কুলের পরিকল্পনা গরীব, মেধাবী ছাত্রদের জন্য কেন্দ্রীয় সরকার করেছেন। মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন, আপনারা এটা কি রাজনৈতিক দিক থেকে বাদ দিচ্ছেন, না, গুণগত বিচার করেছেন। কেন আপনারা গ্রহণ করলেন না?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** আমরা শিক্ষা ক্ষেত্রে কেন যে কোন ক্ষেত্রেই হোক জনস্বার্থের দিকটা গুরুত্ব দিই, রাজনৈতিক দিকটা গুরুত্ব দিই না। মডেল স্কুল সম্বন্ধে বলেছিলাম, এটা গুণগত পরিবর্তন হবে না, আমরা যে স্কুল করেছি সেটাই ভাল। আসলে সেটা যে গুণগত পরিবর্তন আনবে না তা প্রমাণিত হয়ে গিয়েছে। এটা সেন্ট্রাল স্কুল ছাড়া কিছু নয়। সেন্ট্রাল গর্ভণমেন্ট মডেল স্কুল করতে গিয়ে মডেল ব্যাঙ্কক্র্যাপ্সি করেছেন।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা কাগজে দেখছি যে এবারে শিক্ষাখাতে কেন্দ্রীয় বাজেটে ১৮ শত কোটি টাকা ধরা হয়েছে এবং নতুন করে মডেল স্কুল করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই মডেল স্কুল করার ব্যাপারে আমাদের সরকারের কাছে কেন্দ্রীয় সরকারের থেকে কোন নির্দেশ এসেছে কি না জানাবেন?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** এতদিন যে চাপ এসেছিল সেই চাপের কাছেও আমরা নতিস্বীকার করিনি। ওদের শর্ত মেনে যে মডেল স্কুল করতে বলেছিলেন, আমরা মনে করি আমাদের প্রচলিত যে শিক্ষা ব্যবস্থা আছে সেটা অনেক উন্নত। মডেল অন্যান্য জায়গায় যা আছে তার থেকে আমাদেরটা অনেক ভাল।

### আরামবাগে টাউন প্রোটেকশন

*১৩৭. (অনুমোদিত প্রশ্ন নং *১৭২) **শ্রীশিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

আরামবাগের টাউন প্রোটেকশনের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

আরামবাগ টাউন প্রোটেকশন স্কিমের কাজ ১৯৭২ সালে শেষ হইয়াছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রত্যেকবারে আমরা দেখেছি যে টাউন প্রোটেকশানের কাজ কনট্রাক্টররা বর্ষার সময়ে বালির বস্তা দিয়ে এই পিচিং করছে। এটা বর্ষার সময়ে ছাড়া টাউন প্রোটেকশানের কাজটা পার্মানেন্ট ভাবে পিচিং করে করা যায় কিনা এবং সেই রকম কোন পরিকল্পনা নেবেন কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** নূতন কোন প্রকল্প যখন যেমন প্রয়োজন সেটা করা হচ্ছে। আপনি জানেন যে আমাদের অর্থের অভাব আছে। সে জন্য পরিকল্পনা বহির্ভূত খাত থেকে যেমন যেমন প্রয়োজন সেটা করা হচ্ছে।

## Benefits by the State Government to promote sale of Khadi

*138. (Admitted Question No. *615) **Shri Sankar Das Paul and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state :—

(a) if it is a fact that the incentives/benefits is allowed by the State Government to promote Sale of Khadi in West Bengal; and

(b) if so, the reasons why the time consuming and cumbersome procedures for refund of Sales Tax on Khadi are not simplified?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) হ্যাঁ

(খ) সরকারী সিদ্ধান্তে বর্তমান আর্থিক বছর হতে সমস্ত খাদির উপরে বিক্রয় কর তুলে দেওয়া হয়েছে।

**শ্রী শংকর দাস পাল :** মাননীয় মন্ত্রী মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃত করেছিলেন তাতে সেলস ট্যাক্স উঠিয়ে দিয়েছেন, তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এই সেলস ট্যাক্স উঠিয়ে দেবার জন্য খাদিকে যে সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে, সেই রকম সিল্ক ইয়ার্ন এবং কটন সিলভারের ক্ষেত্রে কোন পরিকল্পনা করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যেটা হত সেটা রিইমবার্সমেন্ট করে হত। এই যে ব্যবস্থা ছিল সেটা উঠে গেছে।

**শ্রী শংকর দাস পাল :** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে আর্টিজেন এ্যান্ড লেবারদের কাজের সুবিধার জন্য কটন সিলভার এবং সিল্ড ইয়ার্ণের ক্ষেত্রে এই রকম ব্যবস্থা নেওয়ার কোন পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যে সমস্ত সুবিধা আছে, বর্তমানে সেটাই দেওয়া হবে।

***139 Held Over**

## Teaching and Educational facilities for Children

*140. (Admitted Question No. *378) **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state :—

(a) if it is a fact that a portion of the Plan provisions meant for expansion of teaching and educational facilities for children of age groups 11-14 and 14-16 had remained unutilised during the period from 1986-87 to 1990-91; and

(b) if so, the reasons for the non utilisation of the above provisions under the State Plan scheme ?

**Shri Achintya Krishna Ray :**

(a) State Plan funds for the years 1986-87 to 1989-90 for expansion of teaching and education facilities utilized. A portion of the plan funds was left over for the next yr.

(b) It was decided that the scheme of recognition/upgradation of Secondary Schools would be made effective from 1. 5. 91 and thus the scheme was synchronized with the beginning of the academic year. As such the portion of the said plan funds could be utilised in this financial year.

(No Supplementary)

## বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি—বড়জোড়া থানার শালি প্রকল্প

*১৪১. (অনুমোদিত প্রশ্ন নং *৩৭০) **শ্রীমতী জয়শ্রী মিত্র** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি বড়জোড়া থানার শালি প্রকল্পের কাজ (১) কতদিন পূর্বে শুরু হয়েছে ও (২) বর্তমানে কোন্ পর্য্যায়ে আছে ;

(খ) উক্ত প্রকল্প রূপায়ণে ৩১শে মার্চ, ১৯৯১ তারিখ পর্য্যন্ত কত টাকা খরচ হয়েছে ; এবং

(গ) কবে নাগাদ এই প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) শালি রিজারভার স্কিম—১৯৭৬ সাল।

(খ) শালি ডাইভারসন স্কিম—১৯৭৬ সাল।

প্রায় শতকরা ৮০ ভাগ কাজ শেষ হইয়াছে দুটি স্কীমেরই।

(ক) শালি রিজারভার স্কিম—১৪৩.৪৭ লক্ষ।

(খ) শালি ডাইভারসন স্কিম—২২৭.৬৬ লক্ষ টাকা।

২টি প্রকল্পের কাজ ইং ১৯৯৪ সাল নাগাদ শেষ হইবার সম্ভাবনা আছে।

**[1.30—1.40 P.M.]**

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এই পরিকল্পনাটা আপনার দপ্তর থেকে কনডেম ঘোষণা করার চেষ্টা হচ্ছে কী না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** না।

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** আমরা জানি এই সেচ প্রকল্পটি বিশেষ সম্ভাবনাপূর্ণ এই সেচ পরিকল্পনা কার্যকরী হলে এতে গরীব কৃষকের সুবিধা হবে, কিন্তু এটা আমলাতান্ত্রিক টালবাহানার জন্য কাজ হচ্ছে না।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ইতিমধ্যে সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছি এই বিষয়ে এবং এই কাজ ৯৪ সালের মধ্যে শেষ হবে।

## Backlog of Pending Pension Cases in the Directorate of Pension

*142. (Admitted Question No. *356) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state :—

(a) if it is a fact that there is any backlog of pending Pension cases in the Directorate of Pension;

(b) if so :—

(i) the number of Pension cases pending in the Directorate as on 30th June, 1991;

(ii) the major reasons for delay in clearance of Pension cases; and

(iii) the steps taken/proposed to be taken in this regard?

**Dr. Asim Kumar Das Gupta :**

(A) Yes.

i) Of the 10,753 Primary Pension cases received, payment orders have been issued in respect of 9,015 cases (i.e. 84%).

Of the 4,653 Secondary Pension Cases received, payment orders in respect of 3,484 (i.e. 75%) have been issued.

Of the 2,907 (Primary and Secondary cases) in respect of which payment orders have not yet been issued—2,300 have been returned to the District Inspectors of school asking for further details and corrections. The remainder i.e. 4% of the total pension cases received by the Directorate of pension are lying at the Directorate in various stages of process.

ii) The major reasons for delay in clearance of pension cases are the incompleteness of the respective pension papers.

iii) Steps already taken include wide circulation of the blank pension booklet, intensive training for District Inspectors of School and for all level of staff dealing with pension matters in the office of the District Inspectors of Schools, tripe by officers and staff of pension directorate to all District Offices, pension camp held at barasat in march, 1990 and computerised payment order processed at a Govt. Undertaking (Computer Maintenance Corporation Ltd.)

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এ্যাডহক পেনশন দেবার যে বিধি আছে, এখন দু বছর আছে, যে ভাবে বিলম্ব হচ্ছে, যে পর্যন্ত না পেনশন পাওয়া যায়, সেই পর্যন্ত এ্যাডহক পেনশন যাতে পায় সেই সম্পর্কে চিন্তা ভাবনা করছেন কী?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** আপাততঃ এক বছর থেকে বৃদ্ধি করে দু বছর এ্যাডহক পেনশন দেবার ব্যবস্থা করেছি। এই ব্যাপারটা অন্য কোন রাজ্যে এখনও হয়নি। আমাদের রাজ্যের অন্য কোন সরকারী স্তরের কর্মচারীদের ক্ষেত্রে নেই। এটা ভাল ভাবে কিছুদিন বললে তারপর বিবেচনা করা যেতে পারে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, পেনসন কেসের যে পেমেন্ট অর্ডার হয়েছে সেটা এই প্রবলেমের ম্যাগনিচ্যুডের খুবই সামান্য, ডীপ অফ্ দি আইস্ ব্যাগ বলা যায়। কারণ আপনার প্রাইমারী এবং সেকেণ্ডারী শিক্ষকের মোট সংখ্যার ২½% বছরে রিটায়ার করে। তিন লক্ষ থেকে সাড়ে তিন লক্ষ শিক্ষকের মধ্যে এটা হচ্ছে ৯ থেকে ১০ হাজার, এরা প্রতি বছর অবসর গ্রহণ করে। ফলে আপনার পেনসন সেলের আপ টু ডেট ক্লিয়ারেন্সে আসার পক্ষে এটা খুবই ইনয়াডিকোয়েটা এ্যাকচ্যুয়ালি এটাকে রেগুলার করতে গেলে আপনার পেনসন সেলকে অনেকখানি এক্সপিডাইট্ করার জন্য ব্যবস্থা নিতে হবে। তা না হলে এই ব্যাক লগ্—৮৬ হাজার অবসর গ্রহণ করেছে মাত্র ১২ কি ১৩ হাজার পেনসন পেয়েছে, বাকি আছে ৫২/৫৩ হাজার। এই অবস্থার মোকাবিলা করার জন্য পেনসন সেলকে রিকনসটিটিউট্ এবং রিভাইটালাইজ্ করার কথা চিন্তা করছেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** মাননীয় দেবপ্রসাদবাবু যেটা বললেন, সেটাই আমি একটু পরিষ্কার করে বলতে চাই। মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন, ডি. সি. আর. বি. রুলস নতুন যখন চালু হয় তখন ১৯৮৬ সালের শেষের দিকে এই পেনসন দেওয়ার পদ্ধতি শুরু হয়েছে। তারপর তিনি শিক্ষক মহাশয়দের যে সংখ্যার হিসাব দিলেন সেটা আমার মনে হয় প্রাথমিক স্তরে ১.৭৫ লক্ষ টিচার এবং মাধ্যমিক স্তরে ১.২৫ লক্ষ টিচার হবে। এর আগে যাঁরা অবসর গ্রহণ করেছেন তাঁদের সংখ্যা ৫০,০০০-এর কিছু বেশী। এখানে বলা উচিত যে, এদের একটা বিরাট অংশের কাগজপত্র বিদ্যালয় স্তর থেকে ডি. আই অফ্ স্কুল স্তরে এসে পৌঁছায় নি। এ বিষয়ে আমরা বার বার বলছি। মাননীয় সদস্যের অনেক অবিজ্ঞতা আছে, তিনি জানেন যে, এই দায়িত্ব সরাসরি স্কুল কর্তৃপক্ষের ওপর গিয়েই পড়ছে। এর বাইরে যে সংখ্যা সেটা ডি. আই অফিস থেকে যাতে তাড়াতাড়ি ডিসপোজ্ হতে পারে তার জন্যই প্রোভিসনাল পেনসন ব্যবস্থা করা হয়েছে। তারপর সেটা ডাইরেক্টর অব পেনসনে আসছে। সেখানেও মাননীয় সদস্য জানেন যে, দুটো ভাগ আছে— একটা অডিটিং ভাগ, আর একটা কমপিউটিং ভাগ। যাতে এগুলি তরান্বিত হয় তার জন্য কমপিউটার ব্যবহার করা হচ্ছে। আমরা আলোচনা করার পরে অনেক ভেবে চিন্তে কম্পিউটার ব্যবহার করার

ফলে ব্যাক-লগ্ কমে এসেছে। আমাদের এখন মূল সমস্যা হচ্ছে বিদ্যালয় স্তর থেকে কাগজ-পত্র পাওয়া। কর্তৃপক্ষের কাছ থেকে তা ঠিক মত আসছে না। কাগজপত্র যাতে আসে তার জন্যও নিয়ম-কানুন এখন অনেকটা সরলীকরণ করা হয়েছে, কাগজপত্র আসতে শুরু করেছে। প্রোভিসনাল পেনসন একটা পদক্ষেপ মাত্র।

**শ্রীনটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রাথমিক স্তরের যে সমস্ত অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনসন দিচ্ছেন তাদের মধ্যে ৬ হাজার আছেন বিহারের, তারা কোন পেনসন পাচ্ছেন না। এটা কোন্ জায়গায় আটকে আছে জানাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** এটা পুরুলিয়া জেলার একটা বিশেষ সমস্যা—যেহেতু পুরুলিয়া জেলা পরবর্তীকালে পশ্চিমবাংলার অংশ হয়েছে—এই জেলার বিশেষ সমস্যা সম্পর্কে নোটিশ পেলে সমস্ত কিছু দেখে নিশ্চয়ই জানাব।

**শ্রীপার্থ দে :** আমার প্রশ্নটির দুটো অংশ। প্রথম অংশ হ'ল—যে সমস্ত শিক্ষকদের পেনসনের কাগজপত্র ডি. আই. অফিস থেকে চলে এসেছে ওদের পদ্ধতি সম্পূর্ণ হবার পরে সে সমস্ত ক্ষেত্রে এখন চূড়ান্ত কাজ হচ্ছে সই করে আদেশ আকারে ছেড়ে দেওয়া। কিন্তু এ ব্যাপারেও দেরি হচ্ছে বলে একটা অভিযোগ আছে। এটা কি সত্যি যে এরকম কেসও ডি. আই. অফিসে আবার ফেরত যাচ্ছে? তাহলে কি তার মধ্যে এমন কিছু আছে যা ডি. আই. অফিস দিতে পারে নি? কিছু দিন পরে এরকম দেখা যাবে কি যে, কিছু কেস কোন দিনই আর বর্তমান নিয়মে বিবেচনা করা যাবে না? এ সম্বন্ধে সরকার কি বিবেচনা করছেন?

**[1.40—1.50]**

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** আপনি ২টি প্রশ্ন করেছেন, আমি একটি একটি করে উত্তর দিচ্ছি। এক, সরকার যেহেতু একটা অখণ্ড, সেইজন্য দায়িত্ব এইভাবে ভাগ ভাগ না করে বলছি যেহেতু শিক্ষা দপ্তরের সঙ্গে সমন্বয় করে কাজ করি—এই একটা বিষয়ে অপেক্ষাকৃত কম দেরী। এখন পেনশন ডায়রেকটোরেট হয়েছে, কমপিউটার ব্যবহার করার পর এই বিলম্ব আরো কমবে বলে আমি মনে করছি। দুই, ডি. আই. অফ স্কুল স্তরে যেখানে কাগজপত্র অসম্পূর্ণভাবে আছে সেটাকে কিভাবে কি করা যায় সেটা আমাদের চিন্তা। এটা তো ঘটনা, মাননীয় শিক্ষক-শিক্ষিকারা যখন জীবন সুরু করেছিলেন তখন জানতেন না যে বামফ্রন্ট সরকার আসবে এবং তাঁদের পেনশন দেবেন। সেইজন্য কাগজপত্র নেই অনেকক্ষেত্রে এবং দ্বিতীয় হচ্ছে, বদলি হয়েছে। তৃতীয়ত হচ্ছে, আমরা একটা নমুনা সমীক্ষা করেছিলাম যারজন্য দেখবেন, প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে সমস্যা কম আর মাধ্যমিক শিক্ষকদের অপেক্ষাকৃত বেশী। কারণ, আমাদের হিসাব মত ৫০ দশকের পর থেকে এখন পর্যন্ত দশ বারের বেশী পে-ফিক্সেশন নতুন করে হয়েছে। সেখানে যদি কোন একটি স্তরে পে-ফিক্সেশন মাননীয় শিক্ষক-শিক্ষিকার না হয়ে থাকে—সরকারী কর্মচারী স্তরে অবশ্য এই জিনিস হয়নি—তাহলে সমস্যা দেখা দিচ্ছে। সেইজন্য পেনশন ক্যাম্প করার এইকারণে সিদ্ধান্ত নিই। শিক্ষা দপ্তর এবং অর্থ দপ্তর একত্রিত সেখানে যান—মাননীয় শিক্ষকদের বেশীদূর আসতে হবে না এবং সরাসরি যদি প্রমাণ না থাকে তাহলে আনুসঙ্গিক প্রমাণ দিয়ে ক্লিয়ার করে দেওয়া যায় কিনা সেটা দেখা হয়। সর্বশেষে বলছি, পেনসনের ক্ষেত্রে আরো একটা ধাপে গেছি যেখানে কোন তথ্য নেই সেখানে মাননীয় শিক্ষক-শিক্ষিকা এ্যাফিডেভিট করে বলবেন কবে জয়েন করেছেন তাহলে সেটা গ্রহণ করবো ২ বছরের জন্য।

**শ্রী সুব্রত মুখার্জী :** তথ্য দেওয়া সত্বেও চেপে রাখা হয়েছে। সেখানে পয়সা চাওয়া হয়েছে, পয়সা না হলে পেনশনের কাজ হয়না, ফিরিয়ে দেওয়া হচ্ছে। আমি এক ভদ্রমহিলার কেস নিয়ে সরাসরি আপনার কাছে গিয়েছিলাম, আপনি বলেছেন, কনসিডার করবেন, দেখবেন কোথায় অসুবিধা আছে। এইরকম স্পেসিফিক কেস দিয়েছি, তথ্য দেওয়া সত্বেও পেনশন পাচ্ছে না?

**ডঃ/অসীম কুমার দাশগুপ্ত :** মাননীয় বিধায়কের স্মরণশক্তি প্রখর। আপনি এই কেসটি ৭দিন আগে দিয়েছিলেন। ইতিমধ্যে আমি সর্বত্র এরজন্য যা করার করেছি। আমি মাননীয় সদস্যাকে এবং আপনার মাধ্যমে এই হাউসের সকল সদস্যাকে অবগতির জন্য বলতে চাই, যদি কোথাও নির্দ্দিষ্টভাবে কোন নিয়ম বিচ্যুতি ঘটে তাহলে দয়া করে আমার দৃষ্টি আকর্ষন করুন। এক্ষেত্রে দৃঢ় পদক্ষেপ নিতে কুণ্ঠা করবো না এবং তারই প্রমাণ পেনসন ডায়রেকটোরেটে এই ধরনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমি আপনাদের সহযোগিতা কামনা করছি।

**Shri Bimal Kanti Basu :** It is reported that the Government has been facing a lot of problems for granting pension to the teachers. Sometime in March 1990 the Government has set up a camp at Barasat to tide over the same. After that the Government has not set up any such camp. Will the Hon'ble Finance Minister be pleased to state that whether he is thinking for setting up any such camp in the district at the earliest convenience?

**Dr. Asim Kumar Das Gupta :** I must thank you for raising this issue. We have set up the first camp at Barasat but certainly it is not the last camp. We have in our mind to set up similar camp in North Bengal and South Bengal for smooth functioning of the work. We certainly have this in our mind and we will inform the House in time.

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় একদিন এক বিরাট জনসমাবেশে ঘোষণা করেছিলেন পেনসন সিমপ্লিফিকেসনের ব্যাপারে এফিডেবিট করলে অন্ততপক্ষে প্রভিসন্যাল পেনসনটা পাবেন, এই সম্পর্কে বিভাগীয় নির্দেশ আপনার ডিপার্টমেন্ট অথবা এডুকেসন ডিপার্টমেন্ট-এর ডি. আই. অফিসে গেছে কিনা? ইতিমধ্যে কোন এক ডিসট্রিক্টের ডি. আই তাঁদের বেতন বন্ধ করে দিয়েছেন অন দিস ইস্যু।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** আমার যে ঘোষণার কথা উনি বললেন তা আমার স্মরণে আছে এবং এফিডেবিটের ভিত্তিতে যাতে প্রভিসন্যাল পেনসন, সেই হিসাবে নির্দেশ গেছে বলে—আমি যতদূর জানি, যদিও উনি বললেন আমি দেখব অন্য কোন জেলা থেকে এ রকম খবর আসেনি, তবে উনি যখন বলছেন তখন আমি ব্যাপারটা দেখব।

**শ্রী শংকর দাস পাল :** মাননীয় অর্থমন্ত্রী যে বললেন যে, এটা বামফ্রন্ট সরকার আসার অনেক আগের ঘটনা, তবু আমি জানতে চাই ব্যাকলগ যেগুলি আছে, যারা পেনসনের জন্য এ্যাপলাই করেছেন, তাঁরা পূজার আগে টাকাটা পাবেন কিনা, বা এর জন্য কোন সাব-কমিটি করেছেন কিনা?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** মাননীয় সদস্য যেটা বললেন প্রশ্নটা আমি যদি বুঝতে পেরে থাকি পেনসন ডাইরেকটরেটের কোন একটি কেস এলে আমরা সেটা কি হারে নিষ্পত্তি করছি। তথ্যটা দিয়েই দিই, যদি আপনার বা অন্য কোন এলাকা থেকে এইভাবে দরখাস্ত করেন আমরা কিছু সরলীকরণ করে করবার চেষ্টা করি। কারণ এটা আমার দায়িত্বের মধ্যেই পড়ে।

***143 Held Over**

**সুবর্ণরেখা নদীর জল বন্টন**

*১৪৪. (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২) **শ্রীশৈলজা কুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ভোগরাই লক্‌গেট দিয়ে উড়িষ্যা কোষ্ট ক্যানেলে সুবর্ণরেখা নদীর জল এনে রামনগর, এগরা, কাঁথির বিভিন্ন এলাকায় বোরো চাষের জন্য জল দেওয়া হচ্ছে—এ সম্পর্কে সরকার অবগত আছেন কি না, এবং

(খ) অবগত থাকলে সুবর্ণরেখা নদীর জল সুষ্ঠুভাবে বণ্টন সম্পর্কে উড়িষ্যা সরকারের সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের কোন আলোচনা হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আলোচনার পর্য্যায়ে আছে।

(No Supplementary)

*145 (Not responded)

**১৯৮২ সাল থেকে ১৯৯১ সাল পর্য্যন্ত বৃত্তিকর বাবদ আয়**

*১৪৬. (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৫) **শ্রীঅরুণ কুমার গোস্বামী ঃ** অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

১৯৮২ সাল থেকে ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত সময়ে বৃত্তিকর (প্রফেশানাল ট্যাক্স) বাবদ সরকার প্রাপ্য কত টাকার মধ্যে আদায় কত টাকা করেছেন?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ**

সরকারী রাজস্বের হিসাব আর্থিক বর্ষ অনুযায়ী রাখা হয়, ক্যালেণ্ডার বর্ষ অনুযায়ী রাখা হয় না।

১৯৮১-৮২ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্য্যন্ত বৃত্তিকর বাবদ অনুমিত রাজস্ব এবং প্রকৃত আদায় নিম্নরূপ ঃ

| বছর | অনুমিত রাজস্ব (Budget Estimate) | প্রকৃত আদায় |
|---|---|---|
| | | (কোটি টাকার হিসাবে) |
| ১৯৮১-৮২ | ১৮.৮০ | ১৩.১০ |
| ১৯৮২-৮৩ | ১৫.৫০ | ১৫.৭৯ |
| ১৯৮৩-৮৪ | ১৭.০০ | ২০.৭৯ |
| ১৯৮৪-৮৫ | ২২.০০ | ২৬.০৯ |
| ১৯৮৫-৮৬ | ৩৩.৬০ | ৩০.৪৮ |
| ১৯৮৬-৮৭ | ৩৭.০০ | ৩৫.৪৫ |
| ১৯৮৭-৮৮ | ৪২.০০ | ৪০.২০ |
| ১৯৮৮-৮৯ | ৪৮.০০ | ৪৬.১৮ |
| ১৯৮৯-৯০ | ৫৫.২৬ | ৫৯.৮৯ |
| ১৯৯০-৯১ | ৮২.০৫ | ৭০.১৮ (বিভগীয় হিসাব) |

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—এই যে বৃত্তি কর আদায় হচ্ছে এই টাকাটা কোন খাতে ব্যয় করছেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** এটা আমি স্পষ্ট করেই বলেছি, আমরা বিভিন্ন রাজস্ব থেকে যে টাকা পাই তা কনসোলিডেটেড ফান্ডে জমা থাকে, আপনাদের অনুমতি নিয়ে বিভিন্ন খাতে আপনারা যা মঞ্জুর করেন তাই আমরা খরচ করি।

**[1.50—2.00 P.M.]**

**শ্রী অরুনকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা অনুরোধ জানাতে পারি কি, বর্তমানে পশ্চিমবাংলায় বহু কলকারখানা বন্ধ হয়ে রয়েছে, বহু শ্রমিক না খেতে পেয়ে মারা যাচ্ছে, আপনার এই বৃত্তি করের টাকা থেকে তাদের কিছু সাহায্য করবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় সদস্যকে আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, যে পদ্ধতির কথা আমি বললাম, এই খাতে মূল অর্থ জমা হয় কনসোলিডেটেড ফান্ডে, আপনি দয়া করে লক্ষ্য করবেন এবারে যে গুলি অতিরিক্ত প্রস্তাব রাখা হয়েছে তাতে বন্ধ কলকারখানার ক্ষেত্রে অতিরিক্ত এই রকম ৬ কোটি টাকার প্রস্তাব রাখা হয়েছে। এই অর্থ কিন্তু জানবেন রাজ্য বাজেটের যে প্রায় ৪১ কোটি টাকা বরাদ্দ আছে তার পরে। যে ভাবে এখানে অর্থের নিয়মাবলী সেই ভাবে এটাকে করা হয়েছে।

**শ্রী অরুনকুমার গোস্বামী :** আমি বলছি ইনডিভিজুয়াল এমপ্লয়ী, ইনডিভিজুয়াল ওয়ার্কম্যানকে সাহায্য করবার জন্য। আপনি ইনডাসট্রির ডেভেলপমেন্টের জন্য বা ইনডাসট্রি খোলার জন্য আপনি ৬ কোটি টাকা রেখেছেন সেটা ঠিক আছে। কিন্তু আমি বলতে চাই ইনডিভিজুয়াল ওয়ার্কম্যান যারা সাফার করছে তাদের জন্য কি অর্থ বরাদ্দ করা হবে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** বন্ধ কারখানার পাশে দাঁড়ানোর যে ক্ষমতা আছে অর্থাৎ শিল্পকে পুর্নজীবন দিতে পারলে, যে অচল অবস্থা চলছে সেই অচল অবস্থা কাটাবার জন্য এই টাকা রাখা হয়েছে। সাধারণভাবে আপনি বলছেন যে যেখানে কারখানা খোলা যাচ্ছে না সেকানে নির্দিষ্টভাবে শ্রমিকদের পাশে দাঁড়াতে। আমি এই ভাবে এটাকে শুনে রাখছি, যথাযথ মর্যদা দিয়ে বিবেচনা করবো।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যে বৃত্তি কর ৮-১০ বছর ধরে চালু হয়েছে, এই বৃত্তি কর আদায়ের জন্য জেলা ওয়ারী যথেষ্ট স্টাফ নেই। সেই জন্য এক সঙ্গে ৮-১০ বছরের বাকি থেকে যাচ্ছে এবং সেটা সট ফল হচ্ছে তার ফলে বিপুল সুদ হয়ে যাচ্ছে এবং সুদের অঙ্ক এমনই হচ্ছে যে আসলের চেয়ে বেশী হয়ে যাচ্ছে। এই যে ইনটারেষ্ট হচ্ছে সেটা রেহাই দেবার জন্য আপনি ব্যবস্থা করবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** বৃত্তি কর যেটা সেটা ইদানিংকালে বেড়েছে। ইদানিং কালে গত তিন বছরে লক্ষ্য মাত্রায় রাখতে পারা গেছে। গত তিন বছর আগে ১৯৮৭-৮৮ সালে ১০৬ কোটি টাকা অতিক্রম করা গেছে। তা সত্ত্বে এই রকম হতে পারে কোন জেলার কোন বিশেষ জায়গায় বৃত্তি করের ক্ষেত্রে এ্যাসেসমেন্টের ব্যাপার নিয়ে অনেক সমস্যা রয়ে গেছে আপনি দৃষ্টি আকর্ষণ করবেন নির্দ্দিষ্ট ক্ষেত্রে। এটা আদায় করা হবে কি রেহাই দেওয়া হবে এটা এক্ষনই বলা যাবে না। আপনি নির্দ্দিষ্ট কেস দেবেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** প্রফেসনাল ট্যাক্স (পি. টি) বিশেষ করে টিচারদের একটা প্রবলেম হয়েছে। যেমন ধরুন আমাদের এলাকায় সাগর, নামখানা, কাকদ্বীপ এই সব এলাকার টিচারদের আসতে হয়

ডায়মন্ডহারবারের স্টেট ব্যাঙ্ককে। এই স্টেট ব্যাঙ্ক ছাড়া এটা যদি ব্যবস্থা করা যায় যে সেই ব্লক এরিয়ায় পি. টি. ট্যাক্স জমা দিতে পারে, তাহলে আর ডিলেড হবে না। ওখানে যাতে পি. টি. রেগুলারলি জমা দেওয়া যায় সেই সম্পর্কে আপনি কি কোন নির্দেশ দেবেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** আপনার এলাকা সম্বন্ধে আপনার যে ভাবে উৎসাহ দেখছি এবং আপনার নিজের চিন্তা প্রকাশ করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি এটা খোঁজ নিয়ে ব্যাঙ্কের সঙ্গে কথা বলবো। বিশেষ করে ওই অঞ্চলে আমরা জানি ব্যাঙ্কের ব্রাঞ্চ খোলার প্রয়োজনীয়তা আছে। যাতে ব্লক স্তরে পৌঁছে দেওয়া যায় তার চেষ্টা করবো। নোটিশ হিসাবে আমি প্রশ্নটা নিচ্ছি, কিছু হলে আমি এই সভার মাধ্যমে আপনাকে জানিয়ে দেব।

**তিলপাড়া ব্যারেজ হইতে বক্রেশ্বর প্রকল্পের জন্য জল সরবরাহ**

*১৪৭. (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) **শ্রীঈদ্ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ই ক সত্য যে, বক্রেশ্বর প্রকল্পের জন্য তিলপাড়া ব্যারেজ হইতে জল সরবরাহ করা হইবে ;

(খ) সত্য হইলে, উক্ত প্রকল্পে জল সরবরাহ করা হইলে মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমায় কত একর জমিতে সেচ ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হইবে ; এবং

(গ) এই ক্ষতিপূরণের জন্য সরকার হইতে কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮০ একর জমি।

যে সমস্ত জমি জল থেকে বঞ্চিত হবে, তার জন্য গভীর নলকূপ (ডিপ টিউব ওয়েল) এর মাধ্যমে জলসেচের পরিকল্পনার কথা ভাবা হচ্ছে।

**শ্রীঈদ মহম্মদ ঃ** কোন কোন এলাকা ক্ষতিগ্রস্ত হবে মাননীয় মন্ত্রী মহাশয় তা বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ক্যানালের নিম্নভাগে ভরতপুর এবং সালার ব্লক ক্ষতিগ্রস্ত হবে।

**শ্রীঈদ মহম্মদ ঃ** যেসব এলাকায় ডিপ টিউবওয়েল বসান হবে সেইসব এলাকায় ভূগর্ভস্থ জল পেতে কোন অসুবিধা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটি করেছেন সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ এলাকার বহু মানুষ এজন্য ভাবিত ও চিন্তিত। এই বিষয়ে ক্ষুদ্র সেচ দপ্তর অত্যন্ত গুরুত্ব দিয়ে চিন্তা-ভাবনা করছেন এবং কোন এলাকায় কি ভাবে জল পাওয়া যায় তারজন্য পরীক্ষা নিরিক্ষা চালিয়ে যাচ্ছেন। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করবো, যেহেতু ক্ষুদ্র সেচ দপ্তর এটি করছেন সেইহেতু প্রশ্নটি তাঁদের কাছে করবেন তাহলে উত্তর পাওয়া যাবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বক্রেশ্বরে জল প্রকল্পের ক্ষেত্রে সিদ্ধেশ্বরী ও নুনবিল প্রকল্পের প্রয়োজন আছে কিনা এবং থাকলে তা কোন পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্নটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। বীরভূম এবং মুর্শিদাবাদের মানুষের কাছে এর তাৎপর্য এবং গুরুত্ব অসাধারণ। সেজন্য বক্রেশ্বর প্রকল্পের পরিপ্রেক্ষিতে সিদ্ধেশ্বরী ও নুনবিল প্রকল্প আমরা গ্রহণ করেছি। সার্ভের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। কেন্দ্রের সঙ্গে কথাবার্তা

হয়েছে, এই কাজ হাতে পেয়েছি। এক মাসের মধ্যে সার্ভে রিপোর্ট পাচ্ছি, তারপর বিধি ব্যবস্থা করবো।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বক্রেশ্বরের জন্য তিলপাড়া ব্যারাজে বছরে কত কিউসেক জল দরকার হবে এবং বিকল্প হিসাবে কতগুলো ডিপ টিউবওয়েল করতে হবে সেচ ব্যবস্থার জন্য?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এর কিয়দংশ মাননীয় সদস্য ঈদ মহম্মদের প্রশ্নে বলেছি। আপনার প্রশ্নের উত্তরে বলতে চাই যে, তিলপাড়া থেকে ৬৭ কিউসেক জল ছাড়া হবে এবং সারা বছরই বিপুল জলরাশি প্রবাহিত হবে। এটি ক্ষতিপূরণ করার জন্য ক্ষুদ্রসেচ দপ্তর দেড়শো থেকে দুশোটি ডিপ টিউবওয়েল খুঁড়বে। যেহেতু ক্ষুদ্রসেচ দপ্তর এটি করছেন, তাঁদের কাছে মাননীয় সদস্য দয়া করে প্রশ্নটি করবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ক্ষতিপূরণের কথা বললেন—আপনি টাইমের কথা বললেন—টাকার অঙ্কে এ্যাকচুয়ালী প্রকল্পটি গ্রহণ করতে, দেড়শো টি ডিপ টিউবওয়েল বসাতে কত টাকা পড়বে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রশ্নটি হচ্ছে ক্ষুদ্র সেচ দপ্তরের, সেখানেই প্রশ্নটি আপনি করবেন।

**শ্রী স্বাত্তিক রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বক্রেশ্বরের জন্য ময়ূরাক্ষী জল দেবে। আমি ঠিক বুঝত পারছি না, ময়ূরাক্ষী সিল্টেড হয়ে গেছে, সেখান থেকে জলটা আনবেন কি করে? জল তো ওখানে নেই। আমরা জানতাম যে সিদ্ধেশ্বরী হলে ফিউ করে আনবে, তাহলে কি করে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য যে প্রশ্নটি করেছেন, এর সাথে ৩টি দপ্তর—সেচ, ক্ষুদ্রসেচ এবং পাওয়ার দপ্তর জড়িত। কাজেই জল পাওয়ার সম্ভাবনা যে নেই তা ঠিক নয়। সারা বছরই ৬৭ কিউসেক করে জল পাওয়া যাবে। ভূগর্ভস্থ জল সেখানে পাওয়া যাবে। ক্ষুদ্রসেচ দপ্তর ইতিমধ্যেই চিন্তিত। প্রশ্নটি ক্ষুদ্রসেচ দপ্তরের বলে প্রশ্নটি সেখানে আপনি করবেন।

## Starred Questions
## (to which answers were laid on the table)

### শিক্ষক নিয়োগ পদ্ধতি পরিবর্তন

*১৪৫ (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮) **শ্রী তোয়াব আলি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক স্তরে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে বর্তমান নিয়োগ পদ্ধতি পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকলে, নতুন পদ্ধতি কিরূপ হবে; এবং

(গ) উহা কবে নাগাদ কার্য্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :—**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**Non availability of "Banga Lipi" Exercise Book**

*150 (Admitted Question No. *936) **Shri Abdus Salam Munshi :** Will the Minister-in-charge of the Education (Primary & Secondary) Department be pleased to state—

(a) Whether the State Government is aware of the fact that the exercise book "Banga Lipi" is of late out of market and sold at a price higher than its fixed price; and

(b) if so, the steps taken or proposed to be taken by the Government in the matter?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :—**

(a) No, that is not the fact.

(b) Does not arise.

**ভগবানপুর-নন্দীগ্রাম জল নিকাশী প্রকল্প**

*১৫১ (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৮) **শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) মেদিনীপুর জেলায় "ভগবানপুর—নন্দীগ্রাম" জল নিষ্কাশন প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে উক্ত প্রকল্পে কত টাকার কাজ করার অনুমোদন রহিয়াছে?

**Minister-in-cahrge of the Irrigation and Waterways Department :—**

(ক) 'ভগবানপুর নন্দীগ্রাম' প্রকল্প ১৯৯৫ সালের জুন মাস নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে ৫০ লক্ষ টাকার কাজের অনুমোদন রহিয়াছে।

**গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে জেলার প্রাথমিক শিক্ষকদে: বেতন প্রদান**

*১৫২ (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৮ ) **শিবদাস মুখার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় প্রাথমিক শিক্ষকদের গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্য হলে, জেলাগুলির নাম কি কি?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :—**

(ক) আংশিক সত্য।

(খ) বীরভূম জেলায় মল্লভূম গ্রামীণ ব্যাঙ্ক মালদা জেলায় গৌড় গ্রামীণ ব্যাঙ্ক, দক্ষিণ ২৪ পরগণা জেলায় সাগর গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেওয়া হচ্ছে। অন্যান্য জেলায়ও অনুরূপ ব্যবস্থার উদ্যোগ নেওয়া হচ্ছে।

**তফশিলী জাতি-উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য আশ্রম-হোষ্টেলের সংখ্যা**

*১৫৩ (অনুমোদিত প্রশ্ন নং *১১৮) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) পশ্চিমবঙ্গে তফশিলী জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য আশ্রম হোষ্টেলের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, কতগুলি চালু আছে;

(গ) মেদিনীপুর জেলার (১) উক্ত আশ্রম হোষ্টেলের সংখ্যা কত ও (২) তন্মধ্যে কতগুলি চালু আছে; এবং

(ঘ) উক্ত জেলার ঘাটাল ব্লকে (১) উক্ত আশ্রম হোষ্টেলের সংখ্যা কত ও (২) তন্মধ্যে কতগুলি চালু আছে?

**Minister-in-charge of the Scheduled Castes and Scheduled Tribes Welfare Department :—**

(ক) ২৭৭টি।

(খ) ১৫৫টি।

(গ) (১) ৪৪টি (২) ২৪টি।

(ঘ) (১) আশ্রম ছাত্রাবাস নেই। (২) প্রশ্ন ওঠে না।

**Proposal for publication Works of Netaji Subhas Chandra Bose**

*154 (Admitted Question No *654) **Dr. Tarun Adhikary and Shri Sankar Das Paul :** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state :—

(a) whether there is any proposal for Publication of the works of Netaji Subhas Chandra Bose by the State Government ; and

(b) if so, when the proposal is likely to materialise?

**Minister-in-charge of the Education (Higher) Department :—**

(a) Not at present.

(b) Does not arise.

**টাকার অবমূল্যায়ণের ফলে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধে গৃহীত ব্যবস্থা**

*১৫৫ (অনুমোদিত প্রশ্ন নং *৭০১) **শ্রী রাজদেও গোয়ালা :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

সাম্প্রতিক কালে টাকার অবমূল্যায়ণ এবং কেন্দ্রীয় সরকারের নূতন অর্থনৈতিক ব্যবস্থা গ্রহণের ফলে নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্য বৃদ্ধি রোধে রাজ্য সরকার কোন চিন্তা-ভাবনা করছেন কি?

**Minister-in-charge of the Finance Department :—**

সাম্প্রতিক কালে টাকার অবমূল্যায়ণ এবং কেন্দ্রীয় সরকারের নূতন অর্থনৈতিক ব্যবস্থা গ্রহণের ফলে নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্যবৃদ্ধি কিভাবে রোধ করা যায় সে সম্পর্কে রাজ্য সরকার চিন্তাভাবনা করেছেন এবং সেই চিন্তা ভাবনা কেন্দ্রীয় সরকারের গোচরে এনেছেন।

**দেশী-বিদেশী মদ ও গাঁজার দোকান খোলার জন্য লাইসেন্স**

*১৫৭ (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮) **শ্রী তপন হোড় :** আবগারী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

ইহা কি সত্য যে, এই রাজ্যে অধিক সংখ্যক দেশী-বিদেশী মদ ও গাঁজার দোকান খোলার লাইসেন্স দেওয়া হইতেছে?

**Minister-in-charge of the Exise Department :—**

না।

**Erosion of Bhaluka Embankment in Malda**

*158 (Admitted Question No. *973) **Smt. Rubi Noor :** Will Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state :—

(a) whether the State Government has received any reports of erosion caused to the Bhaluka Embankment by the river Phulahar in Malda District; and

(b) if so, ;

(i) the brief outlines of such reports and the damage caused thereby;

(ii) the steps taken/proposed to be taken in the matter?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(a) Yes.

(b) (i) Erosion at the Bhaluka point on the left bank of the river Phulahar started from the middle of June' 91. The erosion is continuing at a stretch of 800M. Severe erosion was noticed on the left bank at the upstream and downstream of Bhaluka nose point. The erosion in the left bank is due to advancement of formed shoal or char on the other side of the river at Bhaluka nose point. The salbullah piling works beyond the berm have been uprooted and washed out due to severe erosion and formation of deep channel of 7.5 metre depth near the berm and endangering the safety of the left Phulahar embankment at Bhaluka as there is only a narrow strip of berm land at the toe line of the embankment. The embankment at Bhaluka point is vital one and if the embankment gave away, a vast portion of P.S. Harishchandrapur & Ratua will be affected

severally. The engineering structures/works and the berm width of the river are being damaged/eroded due to continuous erosion at the Bhaluka site.

(ii) Following works of palliative measure for arresting erosion are being undertaken on emergency footing :—

a) Construction of studs with sand filled bags in nylon crates at suitable points depending upon the situation for deflecting the current away from the bank.

b) Placing dip-trees for dempening the flow and induce siltation and to continue the work till a stable position is achieved. At present erosion is arrested to some extent with palliative measures adopted & work continuing.

After this flood season, one comprehensive scheme to protect the area will be prepared after review of the pre-flood and post-flood condition of the river.

**বাঁকুড়া জেলার রাণীবাঁধে আদিবাসী কেন্দ্রীয় ছাত্রাবাস নির্মাণ**

*১৫৯ (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৭) **শ্রীমতি আরতি হেমব্রম :** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার রাণীবাঁধে আদিবাসী কেন্দ্রীয় ছাত্রাবাস নির্মাণের জন্য সরকার কর্তৃক পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্য হলে, উক্ত প্রকল্পটি কবে নাগাদ কার্যাকরী হবে বলে আশা করা যায়;

(গ) উক্ত প্রকল্পে কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(ঘ) ঐ ছাত্রাবাসের কাজ সম্পূর্ণ হলে কতজন ছাত্র উপকৃত হবে?

**Minister-in-charge of the Scheduled Castes and Scheduled Tribes Welfare Department. :—**

(ক) হ্যাঁ।

(খ) সঠিকভাবে এখনই বলা সম্ভব নয়।

(গ) ৮ লক্ষ ৯৪ হাজার ২৫০ টাকা।

(ঘ) ৭০ জনের আবাসনের ব্যবস্থা হবে।

**নন্দীগ্রাম-ভগবানপুর ড্রেনেজ স্কীম**

*১৬০ (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫) **শ্রী সুকুমার দাশ :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) মেদিনীপুর জেলার নন্দীগ্রাম-ভগবানপুর ড্রেনেজ স্কীমটি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৭-৮৮ সালে কাজ আরম্ভ হয়েছে।

**মুর্শিদাবাদ জেলার পদ্মনাভপুর-মালোপাড়া ভাঙ্গণ রোধের পরিকল্পনা**

*১৬২ (অনুমোদিত প্রশ্ন নং *৭৫২) **শ্রী মোজাম্মেল হক :** গত ২২শে আগষ্ট, ১৯৯০ তারিখের তারকিত প্রশ্ন নং ৩৫ (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫) এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি?

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত ভৈরব নদীর বহরমপুর থানা এলাকাস্থিত (১) মদনপুর; (২) নিধিনগর এবং (৩) হরিহরপাড়া থানা এলাকাস্থিত পদ্মনাভপুর-মালোপাড়া ভাঙ্গন রোধের পরিকল্পনাগুলি সরকারি প্রশাসনিক অনুমোদন পেয়েছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে প্রকল্পগুলি কোন্ কোন্ তারিখে প্রশাসনিক অনুমোদন পেয়েছে; এবং

(গ) কবে নাগাদ এগুলি কার্যাকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(ক) মদনপুর এবং পদ্মনাভপুর-মালোপাড়ার ভাঙ্গন রোধের প্রকল্প প্রশাসনিক অনুমোদন পেয়েছে।

নিধিনগর ভাঙ্গন রোধের প্রকল্পটি সংশোধিত করিয়া প্রসাসনিক অনুমোদন এর জন্য পাঠান হইতেছে।

(খ) (১) মদনপুরের ভাঙ্গনরোধ প্রকল্পের প্রশাসনিক অনুমোদনের নির্দেশনামার তারিখ-২৫২ আই.এফ.সি. তারিখ৩/৫.৭.৯০ (২) পদ্মনাভপুর-মালোপাড়া ভাঙ্গনরোধ প্রকল্পের প্রশাসনিক অনুমোদনের নির্দেশনামার তারিখ-১১১-আই.এফ.সি. তারিখ-১২.৩.৯১

(গ) আগামী ডিসেম্বর মাসে প্রকল্পগুলি কার্যকরী হওয়ার সম্ভাবনা আছে।

**পুরুলিয়া জেলায় কাড়রু বাঁধ প্রকল্প**

*১৬৪ (অনুমোদিত প্রশ্ন নং *৮২৯) **শ্রী নিশিকান্ত মেহেতা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) পুরুলিয়া জেলার বাগমুণ্ডী থানার অন্তর্গত কাডরু বাঁধ প্রকল্পটির কাজ কবে নাগাদ শুরু হইবে; এবং

(খ) উক্ত প্রকল্পের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে।

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(ক) কেন্দ্রীয় জল আয়োগের অনুমোদন পাবার পর কাজ আরম্ভ হবে।

(খ) টাকা মঞ্জুর নাই।

**মুর্শিদাবাদ জেলার ডি. আই অফিসের মাধ্যমিক বিভাগে কর্মীর সংখ্যা**

*১৬৫ (অনুমোদিত প্রশ্ন নং *৮১৮) **শ্রী শিশ্ মহম্মদ ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক)** বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) মুর্শিদাবাদ জেলার ডি. আই. অফিসে মাধ্যমিক বিভাগে কতজন কর্মী আছেন; এবং

(খ) উক্ত জেলায় মাধ্যমিক বিদ্যালয় পরিদর্শক আছেন কি না?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :—**

(ক) বিদ্যালয় পরিদর্শক, অতিরিক্ত বিদ্যালয় পরিদর্শক, সহকারী বিদ্যালয় পরিদর্শক এবং অন্যান্য কর্মী নিয়ে মোট পদের সংখ্যা ৩৫ । চারটি মহকুমা অফিসে মোট পদের সংখ্যা ৩২।

(খ) আছে এবং ঐ জেলার প্রাথমিক বিদ্যালয়ের জেলা পরিদর্শক বর্তমানে মাধ্যমিক বিদ্যালয়ে জেলা পরিদর্শকের কাজও করছেন।

**মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ব্লকে পদ্মানদীর ভাঙ্গণ**

*১৬৬ (অনুমোদিত প্রশ্ন নং *৮৫১) **শ্রী ইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার জলঙ্গী ব্লকে পদ্মানদীর ভাঙ্গণ চলিতেছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত ভাঙ্গণ রোধের জন্য কোন

(১) পরিকল্পনা বা

(২) ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(ক) হ্যাঁ।

(খ) জলঙ্গী ব্লকে বাবনা বাঁধ অঞ্চলে ভাঙ্গন রোধের পরিকল্পনা নেওয়া হচ্ছে।

**মেদিনীপুর জেলার শালবনীতে ট্যাকশাল নির্মাণ**

*১৬৭ (অনুমোদিত প্রশ্ন নং *১০১৪) **শ্রী সুন্দর হাজরা ঃ** গত ১৮ই এপ্রিল, ১৯৯০ তারিখের তারকিত প্রশ্ন নং ২৩৩ (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬) এর উত্তর উল্লেখপূর্বক অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

মেদিনীপুর জেলার শালবনীতে ট্যাকশাল নির্মাণের পরিকল্পনাটি বর্তমানে কোন পর্য্যায়ে আছে?

**Minister-in-charge of the Finance Department :—**

প্রকল্পটির কাজ ১৯৯০ সালের এপ্রিল মাসে শুরু হয়েছে। এই উদ্দেশ্যে প্রতিরক্ষা মন্ত্রক থেকে ৫০৪ একর জমি পাওয়া গিয়েছে। জমিটির চারিদিক প্রাচীর দিয়ে ঘেরা হয়েছে। বিদ্যুৎ এবং জল সরবরাহের জন্য প্রয়োজনীয় কাজ হাতে নেওয়া হয়েছে।

**দামোদর নদের দক্ষিণ তীরের ভাঙ্গণ রোধ**

*১৬৮ (অনুমোদিত প্রশ্ন নং *৯৯২) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) দামোদর নদের দক্ষিণ তীরে খণ্ডঘোষ ও রায়না থানা এলাকাগুলিকে দামোদর নদের বন্যা হইতে রক্ষা করিবার জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) করা হইলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

## Minister-in-charge of the Irrigation and Waterways Department :—

(ক) হ্যাঁ, খণ্ডঘোষ থানা এলাকার জন্য একটি পরিকল্পনা করা হইয়াছে।

(খ) খণ্ডঘোষ থানার অন্তর্গত গেতানপুর গ্রাম সংলগ্ন দামোদর নদের ৩৫০০ ফুট দীর্ঘ দক্ষিণ তীর বরাবর বোল্ডার দ্বারা পাড়বাঁধটি কাজের স্কীম তৈরী করা হইয়াছে।

**ট্রেনিং কাম পোডাকশন সেন্টার-এর সংখ্যা**

*১৬৯ (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৪) **শ্রী হারাধন বাউরী :** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ট্রেনিং কাম্ প্রোডাকশন সেন্টার (টি সি পি সি) এর সংখ্যা কত?

(খ) ঐ সকল কেন্দ্র থেকে তফশিলী জাতি ও উপজাতি যুবক-যুবতীদের কোন কোন বিষয়ে শিক্ষা দেওয়া হয়; এবং

(গ) উক্ত কেন্দ্রগুলি থেকে শিক্ষা শেষে ট্রেনিং প্রাপ্ত যুবক-যুবতীদের স্বনির্ভর করে তোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

## Minister-in-charge of the Scheduled Castes and Scheduled Tribes Welfare Department :—

(ক) ৬২টি।

(খ) সীবন প্রশিক্ষণ, কাষ্ঠ শিল্প, বস্ত্র বয়ন, মাদুর বয়ন, বুরুশ তৈরী, এন্ডি প্রস্তুত, রেশম প্রস্তুত, তসর প্রস্তুত, চর্মজাত দ্রব্য প্রস্তুত এবং বস্ত্র ছাপাই শিক্ষা দেওয়া হয়।

(খ) স্বনির্ভরতার জন্য পশ্চিমবঙ্গ সরকারের এই বাবদ চালু প্রকল্পগুলি থেকে অগ্রাধিকারের ভিত্তিতে স্বনিযুক্তির ব্যবস্থা আছে।

**উলুবেড়িয়ার জেটিঘাটা অঞ্চলে হুগলী নদীর ভাঙ্গণ রোধ**

*১৭০ (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৩) **শ্রী রবীন্দ্র ঘোষ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে হাওড়া জেলার উলুবেড়িয়া জেটিঘাটার বিস্তীর্ণ এলাকায় হুগলী নদীর ভাঙ্গণ রোধের জন্য কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হইয়াছিল; এবং

(খ) উক্ত অর্থের মধ্যে কত পরিমাণ ব্যয় হইয়াছে?

**Minister-in-charge of the Irrigation and Waterways Department :—**

(ক) ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে ১০,০০,০০০ টাকা বাজেট বরাদ্দ হইয়াছিল।

(খ) উক্ত অর্থের মধ্যে ২,৪৮,০০০ টাকাই আর্থিক বছরে ব্যয় করা হইয়াছে।

[2.00—2.10 P.M.]

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 7 notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. Alleged murder of a teacher of Dhubulia Bholanath High School on the 5th August, 1991 | : | Shri Shish Mohammad |
| 2. Action taken by police against the raggers in I.I.T., Kharagpur | : | Shri Lakshman Seth |
| 3. Sanction of a school at Asannagar under Krishnanagar Block-I of Nadia District | : | Shri Sushil Biswas |
| 4. Reported issuance of a circular regarding conditional compulsory retirement in MAMC at Durgapur | : | Shri Tapan Hore |
| 5. Sanction of Twelve Class for Sridamchandra Girls' School, Tehatta, Nadia | : | Shri Kamalendu Sanyal |
| 6. Alleged kidnapping of a C.P.I.(M) Leader at Beharampur, Murshidabad on the 5th August, 1991 | : | Shri Mozammal Hoque, Shri Unus Sankar, Shri Paresh Nath Das, and Shri Sisir Kumar Sarkar |
| 7. Proposed construction of a concrete bridge over the river Ichamati at Bongaon | : | Shri Bhupendra Nath Seth |

I have selected the notice of Sarbasree Mozammel Haque, Unus Sarkar, Paresh nath Das and Sisir Kumar Sarkar on the subject of 'Alleged kidnapping of a C.P.I.(M) Leader at Berhampore, Murshidabad on the 5th August, 1991.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on the 8th August.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Scheduled Castes and Scheduled Tribes Welfare Department to make a Statement on the alleged misappropriation of money in Churku LAMPS at Zhilimili, Bankura and non-payment of Wages to workers.

(Attention called by Smt. Arati Hembram on the 31st July, 1991)

**Shri Dinesh Chandra Dakua :** Sir, The gross irregularities into the working of the Churku LAMPS in respect of misappropriation of money and non-payment of collection charges to the Kendu leaf collectors were earlier detected by the West Bengal Tribal Development Co-operative Corporation Ltd, and the Regional Manager, W.B.T.D.C.C., Bankura issued show cause notice directing the Secretary of the LAMPS to appear personally and to produce relevant documents on 25.1.91. The hearing was taken and a report has been given by the Regional Manager to the headquarters of the W.B.T.D.C.C. After receiving the report from the Regional Manager, Bankura the T.D.C.C. forwarded all the papers to the Registrar, Co-operative Societies, West Bengal on 25.4.92 requesting her to cause an enquiry into the affairs of the LAMPS and to take legal steps against the authorities of the Churku LAMPS. It may be mentioned that the Registrar, Co-operative Societies and her subordinate officers are the only proper authorities to take any legal action against the recalcitrant LAMPS.

As regards the non-payment of collection charges to the kendu leaf collectors, the W.B.T.D.C.C. took simultaneous steps for ascertainment of the areas and beneficiaries and directed on 25.7.91 the Regional Manager, Bankura for payment of collection charges to the collectors of Kendu leaf already collected by Churku LAMPS on credit in presence of the staff of the Regional Office of the W.B.T.D.C.C. Ltd. The Regional Manager has already started to take suitable action into the matter as per instruction. The number of of beneficiaries is about 3,500 and the total amount to be paid is above Rs. 4 lakhs.

**Mr. Speaker :** I have received report that several persons have fallen ill due to food poisoning or like that. I request the Fishery Minister, Mr. Kironmoy Nanda to make an inquiry as to who catered the food,

where it was cooked etc. and give me a report within a reasonable time. The report should be submitted to me in my Chamber and not to the House.

## Mention Cases

**Mr. Speaker :** To-day I have received 60 mention cases. The mention cases will be taken up for an hour.

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়কে অবগত করতে চাই যে আমার বনগাঁ মিউনিসিপ্যালিটিতে ১৯৮৬ সালে ১ কোটি ৮৬ লক্ষ টাকার একটা জল প্রকল্প স্টার্ট করা হয়, তার মধ্যে এল আই সি লোন দিয়েছিল ৭৬ লক্ষ টাকা এবং স্টেট গভর্ণমেন্টের ম্যাচিং গ্রান্ট মাত্র ২১ লক্ষ টাকা দিয়েছে ৮০ লক্ষ টাকার পরিবর্তে এবং ১৯৮৬ সাল থেকে এই সামান্য টাকায় এই স্কীমটা চলছে। জনস্বাস্থ্য মন্ত্রীর কাছে আমার আবেদন এখনই স্টেট গভর্ণমেন্টের ম্যাচিং গ্রান্ট অন্তত কিছু দিয়ে সেখানে যে অন গোইং জল প্রকল্প চলছে তার কাজ যাতে সম্পন্ন হয় সেদিকে আপনি যে লক্ষ্য রাখেন। বারংবার এই ডিপার্টমেন্টের ম্যাচিং গ্রান্ট সম্পর্কে আমাদের বনগাঁ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান চিঠি লিখেছেন, তা সত্ত্বেও স্টেট গভর্ণমেন্টের ম্যাচিং গ্রান্ট না পাওয়ার জন্য সেখানে কাজ আটকে গেছে। ঐ প্রকল্প কমপ্লিট হয়ে চালু করতে না পারলে সেখানে পাণীয় জলের সমস্যা দেখা দেবে এবং যে কাজ হয়েছে তাও অকেজো হয়ে যাবে। তাই আপনার মাধ্যমে স্টেট ম্যাচিং গ্রান্টের টাকা বনগাঁ মিউনিসিপ্যালিটিকে মিনিষ্টার যাতে এখনই দেন তারজন্য আবেদন রাখছি।

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। দীঘা থেকে মেচেদা বাস চলাচল করে, মেচেদা স্টেশনে প্রতিদিন ১০/১৫ হাজার যাত্রী দীঘা যাওয়ার জন্য নামে, কিন্তু এতগুলি বাস নেই, কয়েকটি মাত্র দূরপাল্লার বাসের উপর তাদের নির্ভর করতে হয়। দীঘা থেকে কাঁথি ভায়া এগরা ভগবানপুর, দীঘা থেকে কাঁথি ভায়া নরঘাট দুটো রুট আছে। দীঘা থেকে কাঁথি ভায়া এগরা ভগবানপুর রুটে ২২ খানা বাসের মধ্যে মাত্র ৬ টা বাস চলছে, আর অপর রুটের ৪৪ খানা বাসের মধ্যে মাত্র ১০ খানা চলছে। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের দীঘা ডিপো থেকে যে বাসগুলি ছাড়ে তার ৫/৬ খানা দীঘা-কাঁথি ভায়া এগরা ভগবানপুর রুটে যদি দেওয়া যায় এবং হলদিয়া ডিপোর ৫/৬ খানা বাস যদি দীঘা হলদিয়া ভায়া কাঁথি দেওয়া যায় তাহলে যাতায়াতের সুবিধা হয়। কারণ, দূরপাল্লার বাসের স্টপ থাকে না, ফলে মানুষের অসুবিধা হয়। সেজন্য দক্ষিণ বঙ্গের বাস যাতে ঐ রুটে দেওয়া যায় তারজন্য আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্র গার্ডেন রিচে মেটিয়াবুরুজ থেকে হাওড়া পর্যন্ত ১২৩ নং রুটের একটা মিনি বাস চলাচল করত। জানি না কেন মালিক পক্ষ হঠাৎ ১২/১৪ দিন বন্ধ করে দিয়েছে। অবিলম্বে যাতে ঐ বাস চলাচল করে তারজন্য পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহঃ আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার জগতবল্লভপুরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ৬০ টি শয্যা আছে, এখানে কোন ওষুধের ব্যাপার নেই। আমি গত কয়েকদিন আগে ঐ স্বাস্থ্য কেন্দ্রে গিয়েছিলাম, ডাক্তার বাবুদের বক্তব্য প্রায় কোন ওষুধ হাসপাতালে নেই, আমরা প্রেসক্রিপসান করে দিচ্ছি, গরীব মানুষরা বাজার থেকে ওষুধ কিনছে। এই ব্যয়বহুল ওষুধ কেনা তাদের পক্ষে খুব কষ্টকর।

[2.10—2.20 P.M.]

এর আগে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, জীবন-দায়ী ওষুধগুলির কোন অসুবিধা নেই। কিন্তু আমি নিজের চোখে যা দেখলাম তাতে মনে হয়েছে, বাম ফ্রন্টকে অপদস্থ করার জন্য কোথাও একটা ষড়যন্ত্র হচ্ছে কিনা, তদন্ত করে দেখার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষম করছি।

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, ময়নায় সঞ্জীব, তীর্থঙ্কর হত্যার মত নরকীয় ঘটনা ঘটে গেছে মার্কসবাদী কমুনিষ্ট পার্টির গুণ্ডাদের দ্বারা আপনারা জানেন নন্দকুমার ভুঁয়াখালি গ্রামে ১২/৭/৯১ তারিখে কংগ্রেস কর্মী গোবিন্দ করের বাড়ী থেকে ঘুমন্ত অবস্থায় তার দুই ছেলেকে তুলে নিয়ে গিয়ে নৃশংসভাবে খুন করে। মার্কসবাদী কমুনিষ্ট পার্টির চাপে পুলিশ এফ.আই.আর. করেনি এবং পুলিশকে ধমক দেওয়া হয় যে, যদি এ্যাকসন নেয় তাহলে গার্ডেনরিচ, তিলজলার মত ঘটনা ঘটবে। এই ঘটনার সঙ্গে যারা জড়িত তাদের মধ্যে ঐ এলাকার সি.পি.এম. লোকাল কমিটির মেম্বার, পঞ্চায়েত সমিতির অনেকেই আছে। এই ঘটনায় পুলিশকে ধমক দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, অবিলম্বে এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করতে হবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি একটি জরুরী ব্যাপারে, যেখানে আমাদের রাজ্যের স্বার্থ বিঘ্নিত হচ্ছে বলে আমরা মনে করি। জুট করপোরেসন বাজার থেকে পাট কেনা বন্ধ করে দিয়েছে। ফলে কাঁচা পাটের দাম হুড় হুড় করে নেমে যাচ্ছে সবচেয়ে আশ্চর্য্য-জনক ঘটনা হল এই, আমাদের রাজ্যে ওদের যে ২০৮টি কেন্দ্র ছিল আর্থিক অনটনের কারণ দেখিয়ে সমস্ত কেন্দ্রগুলিই বন্ধ করে দিয়েছে। আমি স্যার, দায়িত্ব নিয়ে বলতে পারি যে, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া দুর্নীতির অপরাধে ওদের এই কেন্দ্রগুলি সাময়িকভাবে বন্ধ করে দিয়েছে। এই ব্যাপারে আমি কৃষি মন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি। এই কেন্দ্রগুলি অবিলম্বে চালু করতে না পারলে পাটের দাম আরো কমে যাবে এবং চাষীরাও ক্ষতিগ্রস্ত হবে।

**শ্রী অজয় দে :** মাননীয় স্পীকার মহোদয়, আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় মেথিরডাঙ্গা নামে একটি বাঁধ আছে প্রতি বন্যার আগে বাঁধটি ভেঙ্গে যাবার ফলে হরিপুর, বেলঘরিয়া, নবলা ইত্যাদির সঙ্গে সঙ্গে পৌরসভার ৪/৫ টি ওয়ার্ডের ও ব্যাপক ক্ষতি হয়েছে। বাড়ী ঘর ভেঙ্গে যাওয়া থেকে শুরু করে হাজার হাজার বিঘা জমির ফসল ব্যাপক ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই নিয়ে অনেক মিছিল, মিটিং, গন দরখাস্ত ইত্যাদি হয়েছে সমস্ত দল মিলে, কিন্তু কিছুতেইসরকারের ঘুম ভাঙ্গানো যাচ্ছে না। এই বাঁধ সংস্কারের জন্য অবিলম্বে ইরিগেসন ডিপার্টমেন্ট থেকে টেক আপ করার অনুরোধ মন্ত্রী মহাশয়কে করছি আমি জেলা শাসকের সঙ্গে যোগাযোগ করেছি, তিনি বলছেন আমার ফাণ্ড নেই। আমি মাননীয় সেচ মন্ত্রীর কাছে বিষয়টি তদন্ত করার দাবী জানাচ্ছি এবং ইরিগেসন ডিপার্টমেন্টের পক্ষ থেকে অবিলম্বে কাজ শুরু করার নির্দেশ দিতে অনুরোধ করছি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুর্শিদাবাদ জেলায় বিশেষ করে হরিহরপাড়া, নবগ্রাম এবং বহরমপুরে বেছে বেছে সি.পি.আই.এম. নেতা, কর্মীদের একদিকে যেমন খুন করা হচ্ছে তেমনি অপর দিকে আবার তাদের বাড়ী ঘর লুঠ'ও করা হচ্ছে। একটি উদাহরণ দিলেই ব্যাপারটি পরিষ্কার হয়ে যাবে। কংগ্রেসী গ্রামপঞ্চায়েত মেম্বার,'পাথরঘাটায় বাড়ী-তার একটি মেশিনের মোটর চুরি হল। তার পরের দিনই জানা গেল ঐ কংগ্রেসী মেম্বারের ভুল হয়েছে। পরের দিন সেটা সেট করে দেওয়া হল। তালা ভেঙ্গে করেছিল। তালার দাম ২০ টাকা জমা দিয়ে চলে গেছে। বহরমপুর থানায় কংগ্রেসের নেতৃত্বে বিশিষ্ট ব্যক্তি তারা এটাকে পরিচালিত করছে হেড অফিস থেকে এবং পুলিশ প্রশাসনের বড় অংশকে কব্জা করে।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ই.এস.আই. ডাইরেকটরেট শ্রমিকদের টাকা নিয়ে ছিনিমিনি খেলছে। সেখানে যেসব ঔষধপত্র দেওয়া হচ্ছে তা অত্যন্ত নিম্নমানের। বারবার বলা সত্বেও শিয়ালদহ, নৈহাটি, জগদ্দলে রাজ্য বীমা নিগমের ঔযাধলয় বন্ধ হয়ে আছে। স্যার, শুনলাম ই.এস.আই. ডাইরেকটরেট ৫০ হাজার টাকার হেমাট্রিন ক্যাপসুল কিনেছিলেন কিন্তু সেগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে শ্রমিকদের দেওয়া হয়নি ফলে সেগুলির ডেট অব এক্সপায়ারি ওভার হয়ে গিয়েছে। এর ফলে রাজ্যের শ্রমিক, কর্মচারীরা ক্ষতিগ্রস্ত হয়েছেন। স্যার, সাধু ভাষায় যাকে বলে যে, যে সমস্ত ব্যক্তি পরের দ্রব্য না বলিয়া গ্রহণ করেন-সেই সমস্ত লোককে বামফ্রন্ট সরকার প্রশ্রয় দিচ্ছেন। আমি দাবী করছি, অবিলম্বে এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**মিঃ স্পীকার :** মিঃ সুন্দর নস্কর, আপনার মেনশান আউট অব অর্ডার, এটা হবে না। উড়িষ্যাতে কি হ'ল সেটা এখানে কি করে বলবেন? এটা হবে না।

**শ্রী শীশ মহম্মদ :** (নট প্রেজেন্ট)

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূণচ্ছ্র বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবঙ্গের ৫০ ভাগ ময়দাকল বন্ধ হয়ে গিয়েছে এবং বাকি ৫০ ভাগও বন্ধ হওয়ার মুখে। তার কারণ, এফ.সি.আই. গম সরবরাহ করছে না, দিচ্ছে না। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি এ সম্পর্কে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং খাদ্যমন্ত্রীর বিবৃতি দাবী করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অনেক আবেদন-নিবেদন করার পর গত বছর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাওড়াতে গিয়ে সেখানে ব্লাড ব্যাঙ্কের উদ্বোধন করেছিলেন। নামেমাত্র ব্লাড ব্যাঙ্কের উদ্বোধনই হ'ল কিন্তু সেই ব্লাড ব্যাঙ্কের এমনই অবস্থা যে সেখানে ব্লাড পাওয়া যায় না। সেখানে ব্লাড দেবার ব্যবস্থা নেই, ব্লাড প্রিজারভেসানেরও ব্যবস্থা নেই। ব্লাড খালি হাসপাতালের রোগীদের মধ্যে দেওয়াটা সীমাবদ্ধ রয়েছে। তাও এই ব্লাড ব্যাঙ্ক খোলার টাইম হচ্ছে অফিস টাইমের মতন। ছুটির দিন বন্ধ। নামেই সেটা ব্লাড ব্যাঙ্ক। একটি ট্যাবলেট লাগানো হয়েছে মাননীয় মন্ত্রীর। স্যার, ঐ এলাকাটা একটি ইনডাসট্রিয়াল এলাকা। বহু লোক সেখানে রক্তের অভাবে মারা যায়। দু দিন আগেই একটি ষ্টাব ইনজুরির রোগীকে ব্লাড দেওয়া গেল না। ৪ ঘন্টা হাসপাতালে থেকে সে রক্তের অবাবে মারা গেল। কলকাতা থেকে রক্ত নিয়ে যেতে সময় লাগে। আমরা বহুদিন ধরে আবেদন-নিবেদন করে বলেছি যে প্রকৃত অর্থে সেটা একটা ব্লাড ব্যাঙ্ক হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, তিনি যে ব্লাড ব্যাঙ্ক করেছেন সেটা চলবে না। সেখানে আরো অনেক বড় জায়গা দরকার, ব্লাড প্রিজারভেসানের ব্যবস্থা থাকা দরকার, ফ্রিজ রাখার ব্যবস্থা করা দরকার। লোকে সেখানে ব্লাড দিতে চায় কিন্তু সেই রক্ত নেওয়া যাচ্ছেনা। অবিলম্বে এ দিকে দৃষ্টি দিতে আমি অনুরোধ করছি।

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীমহাশয় এখানে রয়েছেন, তাঁর দৃষ্টি একটি বিষয়ে আকৃষ্ট করছি। স্যার, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের ব্যাপার নিয়ে একটা চরম প্রশাসনিক অব্যবস্থা চলছে। সেখানে পরীক্ষা গ্রহণ এবং তার ফল প্রকাশ নিয়ে অব্যবস্থা চলছে। পরীক্ষা গ্রহণের ৭/৮ মাস আগে ফল বেরয় না। ক্যালকাটা ইউনিভার্মিটিতে পরীক্ষা গ্রহণের ৪০/৪৫ দিনের মধ্যে রেজাল্ট বার করে কিন্তু নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ৭/৮ মাস বাদেও ফল বের করার নাম নেই। এর ফলে সেখানকার ভাল ছেলেমেয়েরা যারা পোস্ট গ্রাজুয়েটে এ্যাডমিশান নিতে চান তাদের পক্ষে তা সম্ভব হয়না। এ্যাকাডেমিক ইয়ার শেষ হয়ে যায়। এ্যাডমিশান ক্লোজড হয়ে যায়। এটা অটোনমাস বডি, আমাদের কিছু করার নেই। তারা

নিজের মত চলছে। ফলে সেখানে ছাত্ররা এক বছর পিছিয়ে যাচ্ছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এ ব্যাপারে হস্তক্ষেপ করে এর সমাধানের চেষ্টা করুন-এই আবেদন রাখছি।

**[2.20—2.30 P.M.]**

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে প্রশ্ন তুললেন, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী ছিলেন, অর্থমন্ত্রী ছিলেন এবং আমিও ছিলাম, আমরা ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলরের সঙ্গে এই ব্যাপারে আলোচনা করেছিলাম, দীর্ঘক্ষণ এই নিয়ে আলোচনা হয়েছিল। মাননীয় সদস্যর সঙ্গে আমি একমত যে ছাত্রদের পরীক্ষা হবার পরে ফল প্রকাশে যদি বিলম্ব হয় তাহলে তার পরবর্ত্তী ধাপে পড়াশুনা বা চাকরী-বাকরীর ক্ষেত্রে অসুবিধা হয়। এই সব ব্যাপার নিয়ে উপাচার্য তার কতকগুলি অসুবিধার কথা বলেছেন। আমরা ঐ আলোচনার পরিপ্রেক্ষিতে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে আবার আলোচনায় বসবো। এই যে ফল প্রকাশে বিলম্ব হচ্ছে, তাঁদের অসুবিধা কি হচ্ছে, এগুলি নিয়ে আলোচনা করবো, এই ব্যাপার নিয়ে কথা হয়েছে। আমি আপনার সঙ্গে সহমত পোষণ করি যে বিলম্ব করা উচিত নয়। আমাদের সত্তর পদক্ষেপ নিতে হবে। আমি এই আশ্বাস দিতে পারি যে বেশী বিলম্ব হবেনা। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের সঙ্গে আমরা আলোচনায় বসবো এবং এগুলি সম্পর্কে যথাযথ ব্যবস্থা করার চেষ্টা করবো। এই ব্যবস্থা ওরাই করবেন। তবে তাদের যদি আমাদের সরকারী তরফ থেকে কোন সাহায্যের ব্যাপার থাকে, পদক্ষেপ নেওয়ার ব্যাপার থাকে তাহলে আমরা তা নেব। তাছাড়া আমরা আলোচনা করবো যাতে এই অসুবিধা দুর করা যায়।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর প্রতি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমি যে এলাকা থেকে নির্বাচিত সেটা হচ্ছে বীনপুর। সেখানে চিকিৎসার কোন ব্যবস্থা নেই, শিক্ষারও তেমন কোন ব্যবস্থা নেই। আমাদের বীনপুর এলাকা থেকে মেদিনীপুর যাবার জন্য একটা দীর্ঘ রাস্তা আছে সেটা দিয়ে যেতে হয়। ওখানে একটা নদী আছে তার নাম কংসাবতী নদী। সেই নদীর উপরে যদি একটা ব্রীজ নির্মাণ করা হয় তাহলে জঙ্গল এলাকা থেকে ১৪০ কিলো মিটার দুরত্বের ৭০/৭৫ কিলো মিটার দুরত্ব কমে যাবে। এই সেতুটি হলে ঐ এলাকার মানুষের খুবই উপকার হবে। কাজেই এই সেতুটি করার জন্য অনুরোধ করছি।

**শ্রী লক্ষ্মণ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে একটা গুরুত্বপূর্ণ বিষয় দেখছি যেটা নিয়ে শিক্ষকদের মধ্যে বিতর্ক আছে যে শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬০ হবে কি ৬৫ হবে। এটা আদালতের বিচারাধীন ছিল। গতকাল আদালত রায় দিয়েছেন এবং এটা বিভিন্ন সংবাদপত্রে বিভিন্ন ভাবে সংবাদ পরিবেশিত হয়েছে। এতে একটা বিভ্রান্ত সৃষ্টি করেছে এবং এই সুযোগ নিয়ে সুবিধাভোগী বিশেষ করে কংগ্রেস দল শিক্ষকদের যাতে কবজা করতে পারে তার একটা চেষ্টা করছে। সে জন্য আমি অনুরোধ করবো যে হাইকোর্ট কি রায় দিয়েছে সেই সম্পর্কে বিধানসভায় একটা বিবৃতি দিলে বিধায়করা সেটা জানতে পারে এবং শিক্ষক সমাজের কাছে বিষয়টি নিয়ে যেতে পারে। কাজেই মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আমার অনুরোধ তিনি হাউসে একটা বিবৃতি দিয়ে এই বিষয়ে পরিষ্কার করে বলুন; কারণ কংগ্রেস যেভাবে বিভ্রান্ত সৃষ্টি করছে তাতে আমরা শিক্ষকদের বোঝাতে পারবো।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ভয়ঙ্কর ব্যাপার। স্যার, আমি আগের সেসানেও বলেছি কিন্তু কোন ফল হয়নি। আজও আবার বলছি, প্রাইমারী স্কুলে যারা ভর্ত্তি হতে যায় তাদের কাছে ডেট অব বার্থ চাওয়া হয়। সেক্রেটারী, ইন্সপেক্টরের কাছে যখন ডেট অব বার্থের পার্টিকুলার চাওয়া হয় তখন তারা বলে যে শুধু হাতে হয়না। স্যার, অনেক গরীব মানুষ আছে যাঁদের পয়সা দেবার ক্ষমতা নেই। আমি স্পেসিফিক ভাবে বলছি, মুর্শিদাবাদ জেলার আহিরন পি.এইচ.ই'র ইন্সপেক্টর বিনা পয়সায় কাজ করবেন

না। সুতরাং আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই রকম ইন্সপেক্টারকে আমার এলাকায় রাখা উচিত নয়। একজন দুর্নীতি পরায়ণ, পয়সা নিয়ে যেখানে কাজ করবে যারা প্রাইমারী পর্যন্ত পড়তে চায়, তারা যদি না পড়ার সুযোগ পায় তাহলে আমরা কোথায় আছি? এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিব প্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, স্বাধীনতার ৪৪ বছর পরেও আরামবাগ মহকুমায় কোন রেল লাইন বসলো না। রাজা রাম মোহন রায়, যুগাবতার শ্রীশ্রী রামকৃষ্ণের জন্মস্থানে কোন রেল লাইন এখনও পর্যন্ত হলো না। এই মহকুমায় বিষ্ণুপুর থেকে তারকেশ্বর পর্যন্ত রেল লাইন করার জন্য সেখানকার জনসাধারণ আন্দোলন করে আসছে। সেই জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি কামারপুকুর তারকেশ্বর, বিষ্ণুপুরের মত দ্রষ্টব্য জায়গাগুলি যা দেখতে দূরদূরান্ত থেকে লোক আসে সেই সব জায়গায় রেল লাইন বসানোর জন্য তিনি যেন সুপারিশ করেন।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সীমান্ত এলাকায় আমার বাস, সেখানে বর্ডার সিকিউরিটি ফোর্সের যে অফিস আছে, তার যিনি অফিসার ওখানে আছেন, তিনি এ্যাডমিনিষ্ট্রেশনকে ঠিক মত বুঝতে চাইছেন না। ডি.এম., এস.ডি.ও. কে জানতে চাইছেন না। তার ফলে একটা বিরাট সমস্যার সৃষ্টি হচ্ছে। তার কাজের একটি নমুনা আমি এখানে রাখছি। ডি.এম.এর থেকে যে কার্ডগুলো দেওয়া হচ্ছে ফিশারম্যানদের মাছ ধরার অনুমতি পত্র হিসাবে, সেইগুলো তিনি ছিঁড়ে ফেলে দিচ্ছেন, অথচ ব্লক কংগ্রেসের তরফ থেকে যে কার্ড ইশ্যু করা হচ্ছে তা তিনি এ্যালাও করে দিচ্ছেন ফিশারম্যানদের মাছ ধরার জন্য। ডি.এম. এর কার্ড তিনি ছিঁড়ে ফেলে দিচ্ছেন, এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় নজর দেবেন।

**শ্রী সোমেন মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেডিকেল কলেজের একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী শিউ দাস রাম, বাবার নাম হরিরাম, ৩৩ নং ইডেন হসপিটাল রোড, ব্লক সি, রুম নং ৭ এ থাকতো। গত কর্পোরেশনের নির্বাচনের পর থেকে তার প্রতি অত্যাচার হচ্ছে। গত ১৮ই জুন কিছু সমাজ বিরোধী তার বাড়ির মধ্যে ঢুকে ঘর ভাংচুর করে এবং তার ভাই শিউ প্রসাদকে বুলেটের আঘাতে আহত করে। তারপর তার ভাইকে পুলিশ গ্রেপ্তার করে। গত এক বছর ধরে সেই শিউ দাস রাম পুলিশের চক্রান্ত এবং সমাজ বিরোধীদের চক্রান্তে তার কোয়ার্টারে থাকতে পারছে না, চাকরিতে যেতে পারছে না। আমি ব্যক্তিগত ভাবে পুলিশের ও.সি. কে জানিয়েছি, কমিশনার অব পুলিশকে জানিয়েছি। পুলিশ কমিশনার বলেছেন শিউ দাস রাম তার ঘরে যেতে পারবে। কিন্তু দুঃখের বিষয় তাকে বলা হলো ঐ কোয়ার্টার আপনার নয়, ঐ কোয়ার্টারে আপনি থাকতে পারবেন না। ১৪.২.৯০ তারিখ মেডিকেল কলেজের সেক্রেটারী বলে দিয়েছিলেন তার ঠিকানা এই সে মেডিকেল কলেজের কর্মচারী, সে এই ঠিকানায় থাকে। ১৯৯০ সালের জুন মাসে তাকে ঘরের মধ্যে মারধোর করা হয়েছিল এবং সে ঘটনায় তাকে গ্রেপ্তারও করা হয়েছিল। স্যার, পুলিশ গ্রেপ্তার করার পরে কোর্ট থেকে বলে দেওয়া হয়েছিল; সে এই ঠিকানায় থাকবে, অন্য ঠিকানায় যেতে পারবে না। ওখানে ভোটার লিস্টে তার নাম আছে। কিন্তু আজকে পুলিশের চক্রান্তে সে তার ঘরে থাকতে পারছে না। তাকে বলা হচ্ছে, তার ফ্ল্যাট অন্য লোককে এ্যালট করা হয়েছে। স্যার, আপনি আইনজ্ঞ মানুষ আপনার কাছে আমি সমস্ত কাগজ-পত্র দিচ্ছি, আপনি দেখে বিচার করে মুখ্যমন্ত্রীকে বিচার করতে দিন। সে যাতে ওখানে থেকে, পরিবারবর্গ নিয়ে শান্তিতে থেকে কাজে জয়েন করতে পারে তার ব্যবস্থা মুখ্যমন্ত্রী করুন। এটাই আমার আবেদন।

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, গত দু'দিন ধরে আমাদের মুর্শিদাবাদ জেলার সি.পি.এম পার্টির অন্যতম নেতা মানব সাহাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। এর প্রতিবাদে আজকে মুর্শিদাবাদ জেলায় বন্ধ পালিত হচ্ছে। আমরা লক্ষ্য করছি বেশ কিছু দিন ধরে ধারাবাহিক ভাবে সংগঠিত গুণ্ডারা মুর্শিদাবাদ জেলায় সন্ত্রাস চালাচ্ছে। বিশেষ করে সি.পি.এম তথা বামফ্রন্টের নেতারা তাদের সন্ত্রাসের লক্ষ্য। আমার মনে হয় বিগত নির্বাচনে আমাদের বিরোধীরা হেরে যাবার পরে বহরমপুর মিউনিসিপ্যালিটির দুর্নীতির দিক থেকে সাধারণ মানুষের দৃষ্টিকে অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য আজকে মুর্শিদাবাদ জেলায় খুনখুনি এবং সন্ত্রাস চালান হচ্ছে। এলাকার মানুষকে সন্ত্রস্ত করে তোলার জন্য কংগ্রেসের পক্ষ থেকে এই জিনিস করা হচ্ছে। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে কংগ্রেসী বন্ধুদের এবং এই সভার সকল সদস্যকে বলতে চাই যে, অবিলম্বে এ জিনিস বন্ধ করা দরকার। নাহলে পরিস্থিতি অন্য দিকে চলে যেতে পারে। কংগ্রেসীরা যে রক্তের হোলি খেলা শুরু করেছেন, এই হোলি খেলা অবিলম্বে বন্ধ হওয়া প্রয়োজন। মুর্শিদাবাদের গণতন্ত্র প্রিয় মানুষদের পক্ষ থেকে আমি বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে এবং এই হাউসের সমস্ত সদস্যদের কাছে এই আবেদন রাখছি এবং বিষয়টির প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**[2.30—2.40 P.M.]**

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচ ও জল-পথ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নাকাশিপাড়া বিধানসভা এলাকায় উদয়-চন্দ্রপুর মৌজার একটা বিস্তীর্ণ এলাকা গঙ্গা নদীর ভাঙ্গণে নদী গর্ভে চলে গেছে। উদয়চন্দ্রপুর একটি ঐতিহ্যপূর্ণ প্রাচীন গ্রাম, যার একদিকে বেথুয়াডহরি এবং অপর দিকে পাটুলিঘাট। সেখানে বেথুয়াডহরি-পাটুলিঘাট রাস্তাটি, যেটি পি. টি রোড নামে খ্যাত, সেই রাস্তাটি নদী গর্ভে চলে যেতে পারে। সেই জন্য ওখানে নদী ভাঙ্গণ রোধ করার যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে ভাঙ্গণ রোধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ঈদ্ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি খাদ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বৃষ্টি না হওয়ার ফলে এবছর কৃষি কাজ ঠিক মত এখনো আরম্ভ হতে পারেনি। ফলে খাদ্য দ্রব্য, বিশেষ করে চালের দাম ইতিমধ্যেই আকাশ ছোঁয়া হয়েছে। এই অবস্থায় রেশনের মাধ্যমে সস্তা দরে চাল গম বেশী করে সরবরাহ করা প্রয়োজন। তাই আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সস্তা দরে চাল গম রেশন দোকানের মাধ্যমে বেশী করে সরবরাহ করার দাবী জানাচ্ছি।

**শ্রী লক্ষ্মী রাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু দশক আগে আমার বিধানসভা এলাকায় কংসাবতী ড্যামের কাজ সম্পূর্ণ হওয়ার ফলে বেশ কয়েকটি এলাকার অনেক মানুষের জমি জলে ডুবে গেছে। জমি জলমগ্ন হবার ফলে জমির কৃষকরা পরবর্তীকালে মৎস্যজীবীতে পরিণত হয়েছে। ৪, ৫ হাজার মৎস্যজীবী তারা মাছ ধরার কাজে নিযুক্ত থাকে এবং প্রতিদিন সেখানে ৪০ কুইন্টাল মাছ তারা ধরে কিন্তু এই মাছ বিক্রির কোন গ্যারান্টি থাকে না। ঐ এলাকার ফড়েরা কম দামে তাদের কাছ থেকে মাছ কিনে নিয়ে তাদের ঠকায়। আমি তাই মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেতে চাই, অবিলম্বে ঐ এলাকায় মাছ সংরক্ষণ এবং বিপননের জন্য হিমঘর এবং বরফকল স্থাপন হয় তারজন্য আপনি প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন।

**শ্রীমতী আরতি হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ বাকুড়া ৮টি ব্লক নিয়ে খাতড়া মহকুমা

গড়ে উঠেছে। বিভিন্ন অফিসের কাজের তাগিদে রায়পুর, রাণী বাঁধ, হীড়বাঁধ, তালডাংরা, সিমলাপাল, সারেঙ্গা প্রভৃতি স্থানের মানুষকে খাতড়াতে আসতে হয়। কিন্তু এই এলাকার রাস্তাঘাট এমনই দুরাবস্থায় পড়ে আছে যে তার উপর দিয়ে বাস চালানো যাচ্ছে না। বাস মালিকেরাও বাস চালাতে রাজী হচ্ছে না। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর নিকট আবেদন করবো যাতে ঐ এলাকার রাস্তাঘাট মেরামত করে দ্রুত বাস চালানোর বন্দোবস্ত করা হয়।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি.ডবলু.ডি (রোডস) দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী মতীশ রায় মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা খেজুরী তপসিলি কেন্দ্র। এই কেন্দ্রে একটিমাত্র পাকা রাস্তা আছে হেড়িয়াবোগা। এই রাস্তাটি বিচ্ছিন্ন হয়ে গেছে, বিধ্বস্ত হয়ে গেছে। মহকুমা এবং জেলাশহর থেকে এই রাস্তাটি বিচ্ছিন্ন হয়ে পড়েছে। আপনি এই রাস্তাটি মেরামত করার জন্য বিশেষভাবে মনোযোগ দেবেন এবং কাজ আরম্ভ করবেন বলে আমি আশা করি, যাতে ঐ এলাকার মানুষেরা তাদের দৈনন্দিন জীবন-যাপনের জন্য রাস্তাটি ব্যবহার করতে পারে।

**শ্রীমতী মহারাণী কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেমারী স্টেশন থেকে মন্তেস্বর হয়ে বাস যায় মালডাঙ্গায়। সেই বাসটি প্রতিদিন মেমারীর সঙ্গে যোগাযোগ রাখে। ৩২ হাজার মানুষ যাওয়া-আসা করে। সেই আহিরা-ঝিকরা উপর বাঁকা নদীর পোল আছে সেই পোলটি আজকে ২ মাস যাবৎ বসে গেছে। সেখানে কোন বাস যাচ্ছে না। মানুষরা এদিক থেকে সেই পোলের এধারে আসছে, তারপর মাথায় করে বস্তা নিয়ে ওপারে যাচ্ছে। এইভাবে মন্তেস্বর এবং মানডাঙ্গায় গিয়ে পৌঁচাচ্ছে। ৩২ হাজার মানুষকে এইভাবে দুর্ভোগ ভুগতে হচ্ছে। এদের স্টেশন হচ্ছে শুধু মেমারী, অন্য জায়গায় স্টেশন নেই। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর পুলটা মেরামত হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে বিদ্যুৎ প্রথা বহির্ভূত শক্তি, বিজ্ঞান ও কারিগরি মন্ত্রী মহাশয় শ্রী শঙ্কর সেনের প্রতি একটি খুব গুরুত্বপূর্ণ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট ২ নং ব্লকের অধীন মাড়গ্রামে ডাঃ মহঃ কুদরেতে মখুদা গ্রামীণ বিজ্ঞান ও প্রযুক্তি বিকাশ কেন্দ্রের শুভ উদ্বোধন করেছিলেন ১৯৮৭ সালে মাননীয় মন্ত্রী শ্রী শঙ্কর সেন মহাশয়। নিঃসন্দেহে সংস্থাটির উদ্দেশ্য মহৎ, সেটি বলার কোন অবকাশ রাখে না। এই সংস্থার মাধ্যমে উৎপাদনমুখী ব্যবস্থার দিকে লক্ষ্য রেখে বিজ্ঞানের প্রযুক্তির দ্বারা মানুষ তার দৈনন্দিন জীবনের অনেক চাহিদাই পূরণ করতে পারে। যেমন সৌর শক্তিকে কাজে লাগিয়ে সোলার কুকার এবং লাইট, ধূমহীন চুল্লী, অখাদ্য কচুরী পানা থেকে সুস্বাদু খাবার তৈরী, বিভিন্ন রাসায়নিক উপকরণ দিয়ে ঘরের টেকসহি ছাউনী তৈরী। পুকুরের পচা পাঁকের সহিত রাসায়নিক উপকরণ মিশ্রিত করে পাকা বাড়ীর প্ল্যাসটারের উপকরণ তৈরী। তাছাড়া গ্রামীণ কুটির শিল্পের প্রশিক্ষণ দিয়ে বেকার যুবককে স্বনির্ভর করে গড়ে তোলার বহুমুখী প্রচেষ্টা এর দ্বারা সম্ভব। আপনি এই ব্যাপারে একটু ব্যাপারে একটু দেখবেন।

**শ্রীমতী মমতা মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্র পুরুলিয়ার ২ নম্বর ব্লকের অন্তর্গত পিড়রা অঞ্চলের বলরামপুর গ্রামে যে কুষ্ঠ নিবাস আছে সেই সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই কুষ্ঠ নিবাসটির নাম হচ্ছে, 'নবকুষ্ঠ নিবাস'। ঐ কুষ্ঠ নিবাসের রোগী এবং তার কর্মচারীরা প্রায় ৬ মাস যাবৎ কোন খাদ্য বা বেতন ইত্যাদি পাচ্ছে না।

**[2.40—2.50 P.M.]**

তাই আমি এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে এই গ্র্যান্ট বা অনুদান সরকার থেকে-যা তারা পেয়ে থাকে-তা পাঠাবার ব্যবস্থা করে এই অসার, পঙ্গু মানুষগুলিকে অনাহারে মৃত্যুর হাত থেকে রক্ষা করার ব্যবস্থা করুন।

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র হাবড়ার মধ্যে রাউতারা গ্রামে পানীয় জলের একটা জটীল সস্যা আছে। প্রতি বছর নূতন টিউবওয়েল রিসিংকিং হয়, কিন্তু জলের স্তর এত নীচু যে, পানীয় জলের সমস্যার সমাধান করা যায় না সরকারের টাকা খরচ হয়। তাই আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে ওখানে একটা ওয়াটার সাপ্লাই স্কীম চালু করা হোক।

**শ্রী সুভাষ চন্দ্র গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শারিরীক প্রতিবন্ধী সমিতি নামে একটি সংস্থা আছে। ঐ সংস্থায় দুবছর ধরে ডিজায়ার বলে একটি প্রতিষ্ঠান মূক এবং বধিরদের জন্য একটি শিক্ষাকেন্দ্র পরিচালনা করে আসছিলেন, কিন্তু সম্প্রতি ঐ প্রতিষ্ঠানের সম্পাদক চাকরি দেবার নাম করে বেকার যুবকদের কাছ থেকে প্রায় লক্ষাধিক টাকা নিয়েছেন, এবং বর্তমানে তিনি পলাতক। তার ফলে ঐ প্রতিষ্ঠানে অসতিত্ব সংকটাপন্ন হয়ে পড়েছে, অনেক ছাত্র ছাত্রী এবং তাদের অভিভাবকরা চিন্তিত সেজন্য আমি সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের নিকট আবেদন জানাচ্ছি যে তিনি যেন বিষয়টি অনুসন্ধান করেন এবং প্রতিষ্ঠানটির অসতিত্ব যাতে বজায় থাকে সে বিষয়ে সচেষ্ট হন।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মিঃ স্পীকার স্যার, জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার দুর্গাপুর, সোণামুখী, রাঙামাটির রাস্তার উপর ক্যানেলে একটি কালর্ভাট, কাটাবাঁধ ক্যানেল, সেই ক্যানেলটি ভেঙ্গে যাওয়ায় প্রায় দেড়শতাধিক গ্রাম বিচ্ছিন্ন হবার অবস্থায় আছে। একটা অস্থায়ী সেতু পঞ্চায়েতের পক্ষ থেকে তৈরী করে কোন রকমে যাতায়াত করা হচ্ছে, সংযোগ রক্ষা করা হয়েছে। বিচ্ছিন্ন হওয়ার অর্থ হচ্ছে স্কুল, কলেজ, থানা, হাসপাতাল সব কিছু থেকে বিচ্ছিন্ন হওয়া, তাই আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বন্ধু মাঝি ঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই। আপনি জানেন স্যার, যে পুরুলিয়া জেলা অবহেলিত তবে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্প চালু হতে চলেছে। ওখানে বড়বাজার ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্প চালু হতে চলেছে। ওখানে বড়বাজার ব্লকে আই.সি.ডি.এস. স্কীম চালু হয়নি। শতকরা ৫৫ ভাগ আদিবাসী তপশীলি সেখানে বাস করেন, অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপের জন্য আমি মাননীয় স্বাস্থ্য বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আসা যাওয়ার পথে প্রতিটি স্টেশনে প্যাসেঞ্জার ট্রেনের মধ্যে বস্তা বস্তা কয়লা আসছে, যে কয়লাগুলি পারমিট বা লাইসেন্স নেই। তা ছাড়া ট্রাকেও এইরকম কয়লা পাচার হচ্ছে। পশ্চিমবঙ্গ এখন খুবই দুঃসময়ের মধ্যে দিয়ে চলছে। আমরা এর রয়্যালটি এবং সেস থেকে বঞ্চিত হচ্ছি। এতে অনেক মস্তান তৈরী হচ্ছে এবং এক শ্রেণীর মুষ্টিমেয় লোক এই জাতীয় সম্পদ নষ্ট করে কালো টাকার মালিক হচ্ছে। ধনবান হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে এই দুষ্কৃতির প্রতিকার করা হোক।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষকদের স্বার্থে একটি জরুরী বিষয় বিভাগী মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি পশ্চিম দিনাজপুর থেকে এসেছি, এই সময় আমন ধানের মরসুম। এই সময় কৃষকদের সারের প্রচুর প্রয়োজন। আজকে যে সমস্ত প্রাইভেট লাইসেন্সের সারের

দোকানআছে তাদের সমস্ত রকম পুরানো রেটের স্টক সার যে গুলি আছে সেই সার গুলি দালাল দিয়ে গুণ্ডাদিয়ে বিক্রি করে স্টক করছে। অনেক বেশী বাড়তি দাম দিয়ে কৃষকদের সেই সার কিনতে হচ্ছে। এই নিয়ে সমস্ত জায়গায় মারামারি শুরু হয়েছে। খোঁজ নিয়ে দেখুন যে সেখানকার কোঅপারেটিভের সার বিক্রি হচ্ছে। এই ব্যাপারে এস.ডি.ও. বি.ডি.ও কে জানানো হয়েছে, কিন্তু ব্যবস্থা নেওয়া হয়নি। সেখানে পুরানো রেটে সার বিক্রির ব্যবস্থা করা যাচ্ছে না। আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে কার্যকরী ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সরকারী অন্যান্য দপ্তরের মতো স্কুলেও সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবদের জন্য শিক্ষক এবং শিক্ষাকর্মী প্রার্থী পদে রিজারভেশানের ব্যবস্থা আছে এবং আমাদের বামফ্রন্ট গভর্ণমেন্টের এই বিভাগের সরকারী দপ্তর থেকে প্রতিটি স্কুলে সেই নির্দেশ দেওয়া আছে। আমরা লক্ষ্য করছি যেখানে কিছু কিছু প্রতিক্রিয়াশীল ম্যানেজিং কমিটি আছে তারা এই সমস্ত সংরক্ষিত পদ গুলি বাতিল করে দিয়ে সেখানে সাধারণ পদ অর্থাৎ অসংরক্ষিত পদ সৃষ্টি করা যায় তার চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই বিদ্যালয় গুলিতে আবার একটা কড়া নির্দেশ পাঠান যাতে তারা ওই সরকারী নির্দেশ মেনে চলে।

**শ্রী পরেশ চন্দ্র অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র মেখলীগঞ্জ মহকুমায় গত ৩০ তারিখে মেখলীগঞ্জের সঙ্গে যোগাযোগের একমাত্র মাধ্যম যে ডুংরা সেতু সেটা একটা লরি সমেত নদীতে ভেঙ্গে পড়ে যায়। যার ফলে তিনটি অঞ্চল মেখলীগঞ্জের সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে একেবারে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। আমি পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি এখানে যোগাযোগ ব্যবস্থা ঠিক করার জন্য সেতুটি তৈরী করার ব্যবস্থা গ্রহণ করা হোক এবং অনুরোধ করছি এই সেতুটি কাঠের সেতু ছিল, সেটাকে বাতিল করে দিয়ে পাকা সেতুর ব্যবস্থা করা হোক।

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন এবং পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র হাওড়ার সাঁকরাইলের সাঁকরাইল ব্লকে মানিকপুর এবং সারেঙ্গা এই দুটি গ্রামপঞ্চায়েত নিয়ে সি.এম.ডি.এ-র ফ্রেঞ্চ ওয়াটার সাপ্লাই স্কীম চালু হয়। সম্ভবত এটা ১৯৭৩ সালে চালু হয়েছিল। এখানে ৫-৬ টি ডিপ টিউবওয়েল হয়েছে এবং পয়েন্ট টু পয়েন্ট ওয়াটার লাইন দেওয়া হয়েছে। কিন্তু স্যার একটা কলেও জল পড়ছে না। কয়েক লক্ষ টাকা খরচ করে এই স্কীম তৈরী করা হয়েছে। কিন্তু এই স্কীম সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। মাত্র দুটি টিউবওয়েলে জল পড়ছিল কিন্তু তাও একটা বন্ধ হয়ে গেছে। এই এলাকার মানুষ ডোমেসটিক ইউজের জন্য ব্যাঙ্ক ড্রাফট কেটেছে। এখানে ৩০-৪০ হাজার মানুষ বাস করে। আমি নগর উন্নয়ন মন্ত্রীকে অনুরোধ করবো আপনি এই স্কীম সফল করতে প্রয়োজনীয় ব্যবস্থা নিন।

**[2.50—3.00 P.M.]**

**শ্রী নাজমুল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি সেতু ১৯৮৭-৮৮ সালের বাজেটে অগ্রাধিকার ঘোষিত হয়েছিল। ৩৪নং জাতীয় সড়ক দিয়ে আমার কেন্দ্রে একশো কি.মি. ঘুরে যেতে হয়, কিন্তু এই সেতুটি হলে ২০ কি.মি.'এর মধ্যে দূরত্বটি এসে যাবে। এই হাউসের সকলেই জানেন যে রায়গঞ্জকে মহকুমা হিসাবে ঘোষণা করা হয়েছে। এই অবস্থায় মালদহের দিকে এই সেতুটি হলে উত্তরবঙ্গে যাতায়াতের ব্যবস্থা সুগম হবে। ১৯৮৭-৮৮ সালে অগ্রাধিকারপ্রাপ্ত চুড়ামণি সেতু, মহানন্দার উপরে এই সেতুটি যাতে দ্রুত শুরু করা যায় তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর হত্যার পরের দিন অর্থাৎ ২২শে জুন তারিখে হুগলী জেলার পোলবা ব্লকে সি.পি.এম. কর্মীদের উপরে আক্রমণ চালানো হয়। গ্রাম পঞ্চায়েত সদস্য জয়দেব দাস সহ পাঁচ-ছয় জনকে উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। ৬-৮ জনকে ষ্টিচ্ করতে হয়েছে। দাদপুর থানার বাগনান গ্রামে সংখ্যালঘু সম্প্রদায়ের বাস। সেখানে মুসলমান সম্প্রদায়ের উপরে আক্রমণ করা হয়েছে এবং মারপিট করা হয়েছে। ইয়াসিন মণ্ডল শিক্ষা নিকেতন (হাইস্কুলে) গিয়ে পর্যন্ত আক্রমণ করা হয়েছে। ওখানকার পার্টি অফিস, সুগন্ধা পার্টি অফিস এবং পোলবা জোনের পার্টি অফিসও ভাঙচুর করা হয়েছে। এই বিষয়ে পুলিশ মামলা করেছে। এরফলে পুলিশের গাড়ীকেও পর্যন্ত আক্রমণ করা হয়েছে।

**শ্রী মানিকলাল আচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় খনি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার কুলটি থানার শীতলপুর ৪নং কোলিয়ারীতে ১৮ কোটি টাকা খরচ করে নতুন নতুন মেসিন এনে যে প্রোজেক্ট করার কথা ছিল সেই প্রোজেক্টটি চালু হয়নি। ওখান থেকে ৫০ জন শ্রমিককে ট্রান্সফার করার অর্ডার হয়েছিল, সেটি আমরা বন্ধ করেছি। কোলিয়ারিটি যাতে বন্ধ না হয় তারজন্য ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জন্মেজয় মান্না :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগণা জেলার সুন্দরবনের দক্ষিণাংশে পাথরপ্রতিমা, কাকদ্বীপ এবং মথুরাপুর ব্লকের প্রায় সাড়ে তিন লক্ষ জনসাধারণের জন্য আজ পর্যন্ত কোন সড়ক ব্যবস্থা, যোগাযোগ বা পরিবহণের কোন ব্যবস্থা হয়নি। ১৯৭২ সাল থেকে তদানিন্তন সরকারের পক্ষ থেকে সুন্দরবনে সড়ক ব্যবস্থা করার উদ্যোগ গ্রহণ করা হয়েছিল, কিন্তু নানা প্রতিবন্ধকতার কারণে তা হয়নি। ১৯৮৩ সালে সড়কটি নির্মিত হয়েছিল, কিন্তু বিভিন্ন জায়গায় বাস চলাচলের অনুপযুক্ত হয়ে রয়েছে। সেখানে পাবলিক বাস চলাচলের অনুমোদন এখনও হয়নি। এই অবস্থায় রাস্তাটি দ্রুততার সাথে নির্মিত হওয়া প্রয়োজন। ডায়মন্ডহারবার, লক্ষ্মীকান্তপুর এবং রামগঙ্গায় যাতায়াতের জন্য সরকারী বাসের অনুমোদন যাতে দেওয়া হয় সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ অনুরোধ করছি।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি সেচমন্ত্রী মহাশয়কে বলেছিলাম, উনি বলেছিলেন যে আমার বিষয়টি সম্বন্ধে তিনি কিছু বলবেন। এই সভার প্রাক্তন সদস্য শ্রদ্ধেয় জয়কেশ মুখার্জী মহাশয় বারবার উত্তর ভারতের বিখ্যাত নদী সরস্বতী নদী যে আজকে মজে গেছে এ সম্বন্ধে বলেছেন। সরস্বতী নদী আজ বলুহাটি থেকে সাঁকরাইল এবং রাজগঞ্জ পর্যন্ত গঙ্গায় যাবার পথে মজে গেছে। হুগলীর কান্তিঘাট থেকে সিঙ্গুর এবং চণ্ডীতলা পর্যন্ত কিছু সংস্কার হয়েছে। ডোমজুড় এবং সাঁকরাইল থেকে বিশাল অংশ দক্ষিণ সরস্বতী পর্যন্ত একসক্যাভেসানের বন্দোবস্ত যদি না হয় তাহলে জলসেচ এবং জলনিকাশী ব্যবস্থা দারুণ বিপর্যস্ত হয়ে পড়বে। কালকে আমি দেবব্রত বাবুর সঙ্গে আলোচনা করছিলাম উনি যদি আজকে এই ব্যাপারে উত্তর দেন তাহলে আমার মনে হয় দীর্ঘদিনের সমস্যার সমাধান হতে পারে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা স্কিমটি এই বছরেই গ্রহণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবনের প্রত্যন্ত অঞ্চলগুলির চর্তুদিকে নদী বেষ্টিত এইটা ভাল করেই জানেন, এই প্রত্যন্ত অঞ্চলের একটি জায়গায় হরেন্দ্রনগর সাবসিডিয়ারী হেলথ স্টোর আছে। সেই এলাকার চিকিৎসা ব্যবস্থার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হেলথ সেন্টারটি দীর্ঘদিন যাবৎ রয়েছে এটা ক্রমেই খারাপ অবস্থার দিকে যাচ্ছে, এটা অবিলম্বে মেরামত করা দরকার। ডাক্তার ছিল তিনিও চলে এসেছেন, থাকবার জায়গা নেই, ট্রিটমেন্ট শুরু হয়েছিল কিন্তু এখন প্রায় বন্ধ তাই এই ব্যাপারটি দেখার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো। মাননীয় মন্ত্রী এর জন্য কিছু

টাকা মঞ্জুর করেছিলেন কিন্তু তা কেন কার্যকর হল না, প্রত্যন্ত অঞ্চলের গরীব জনসাধারণ যাতে উপকৃত হন এবং ডাক্তাররা যাতে ওখানে যান ও ৬ বেডের হাসপাতাল হয় সেই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মিঃ স্পীকার স্যার, আমি প্রথমে বলব আমাদের নদীয়া জেলার করিমপুর ২ নং ব্লক-র রাউতবাটি গ্রাম এবং কাঠালিগঞ্জ এই দুইটিকে সংযোগ করার জন্য একটা সেতু নির্মাণ করা দরকার, তাই মাননীয় সেচমন্ত্রী, পূর্তমন্ত্রী ও মৎস্যবিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এটা সম্ভব হলে পরে কৃষকদের সুবিধা হবে ফসল আনতে, নাহলে প্রায় ১৫/২০ টাকা কুইন্টাল-এ ক্ষতি হয়ে যাচ্ছে কৃষকদের। মৎস্যজীবিরা চাষাবাদ করতে পারে না জল শুকিয়ে যাচ্ছে, ভৈরব নদী প্রায় মজে যাচ্ছে। এটা করলে সবচেয়ে বড় কাজ হবে এটা সীমান্ত সংলগ্ন অঞ্চল এটা ভৈরব নদীর জলে পূর্ণ হয় এখানে যদি ডাউন স্ট্রীমে একটা স্লুইজ গেট করা হয় তাহলে সীমান্ত অঞ্চলে একটা পরিখার কাজ দেবে।

**শ্রী মৃণাল কান্তি রায় :** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রামনগর থানার বারাহাকুয়া গ্রামে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে, এটি চিকিৎসা ক্ষেত্রে গৌরবজ্জ্বল ভূমিকা পালন করে চলে। এখানে ১৫টি বেড আছে, এখানে ৫০ জন রোগী গড়ে কয়েক বছর ধরে ভর্ত্তি থাকেন, এখানে বারান্দায় রোগী থাকে, এখানে বিশেষত মৎস্যজীবিরা আছে তারাও আসেন চিকিৎসার জন্য। কাঁথির একটা বিরাট অংশ তারাও আসেন চিকিৎসার জন্য, তাই যাতে এই [illegible] গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করা যায় সেটা দেখা দরকার এবং এখানে গড়ে ৫ জন করে সাপে কাটার রোগীও আসেন তাদের চিকিৎসার ব্যাপারে কোন ঔষধ পাওয়া যায় না।

**শ্রী রঞ্জিত পাত্র :** স্যার, আমি বিষয়টি সংশ্লিষ্ট বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি, স্যার, গঙ্গার স্রোত কৃত্রিম উপায়ে দিল্লীর দিকে ঘুরিয়ে দেওয়ার জন্য সমগ্র পশ্চিমবাংলা এবং পূর্ব ভারতের আর্থিক ক্ষতি হচ্ছে। এর পরেও আবার দেহারি জলাধার প্রকল্প নির্মাণ করার চেষ্টা চলছে এবং আরো কয়েকটি নির্মাণ করার চেষ্টা হচ্ছে এর ফলে সমগ্র উত্তর ভারতের ভাগিরথী নদী ও অন্যান্য নদীগুলির ক্ষতি হবে, তাই বিষয়টি দেখার জন্য অনুরোধ করবো।

**[3.00—3.10 P.M.]**

**শ্রী নন্দদুলাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলায় ইন্‌ভাসে যে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে সেই স্বাস্থ্য কেন্দ্রে একটা মাত্র ডাক্তার, তাও সব সময় তিনি থাকেন না। দূর দূরান্ত থেকে ঐ স্বাস্থ্যকেন্দ্রে রোগী যায়, তারা ওষুধ পায় না, ওষুধ না পাওয়ার জন্য রোগী ফিরে আসে। সেই ওষুধ দেওয়ার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশীল কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রে চূর্ণী নদীর উপর একটা ব্রীজের জন্য ১৯৭৮-৭৯ সালে মাননীয় রাজ্যপাল সেই সেতুর উদ্বোধন করেছিলেন, কিন্তু অদ্যাবধি সেই ব্রীজের কাজ হয়নি এবং কাজ না হওয়ার জন্য তারকনগর-বগুলা পর্যন্ত রাস্তার কাজ বন্ধ হয়ে আছে এবং বন্ধ হওয়ার ফলে রাস্তা তৈরীর জিনিস, অন্যান্য জিনিস যা লাগবে সেগুলি ওখানে নিয়ে যাওয়া যাচ্ছে না। তাই আপনার মাধ্যমে এই বিষয়ে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিতাই আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে আমার কেন্দ্রে ৪টি [illegible] হেলথ সেন্টার আছে-ভাটোরা, মানকুড়, খালনা এবং বাইনান। ভাটোরা হেলথ সেন্টারটি একটা দ্বীপের মধ্যে অবস্থিত, ভাঙ্গাচোরা অবস্থায় রয়েছে, ওষুধপত্র নেই। মানকুড় স্বাস্থ্য কেন্দ্রে আগে বেড ছিল, সেই বেডগুলি তুলে দেওয়া হয়েছে। খালনা হাসপাতালের অবস্থাও খারাপ। বাইনান হাসপাতাল অন্য লোক দখল করে আছে, ঘরগুলি ভাঙ্গাচোরা

অবস্থায় নিয়ে গেছে, সেখানে ওষুধপত্র নেই। এই বিষয়ে হাওড়ার সি এম ও এইচকে বার বার বলেছি কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। সেজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবু আয়েস মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ দপ্তর এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রে সেচের জলের বড় উৎস খড়ি নদী। বর্তমানে এই নদী শুশুনিয়া এবং ভুতপুরের দিকে তার গতি পরিবর্তন করেছে এবং মূল যে নদী পথ সেখানে ১ কি মি চর উঠেছে এবং সেখানে যে ৪/৫ টি আর এল আই আছে সেগুলি বন্ধ হয়ে আছে। এর ফলে হাজার একর জমি চাষ-বাসের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল মুখার্জী :** স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি সরকারের। আমার কেন্দ্র, সেখানে বজবজ জুট মিল ২১/২ বছর বন্ধ হয়ে আছে ওয়ার্ক সাসপেন্সানের নামে। ঐ মিলের ৪ হাজার শ্রমিক অভুক্ত অবস্থায় দিন কাটাচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে কোন প্রত্যাশা নেই। আজকে শুনলাম ৬টি রাষ্ট্রায়ত্ত জুট মিলকে বি আই এফ আর ছাঁটাইএর নোটিশ দিয়েছে। বি আই এফ আরের দরজায় শ্রমিক নেতারা ঘোরাঘুরি করছেন। রাজ্য সরকারের কাছে আবেদন সেই মিলগুলি যদি খোলার ব্যবস্থা করেন তাহলে শ্রমিকদের মুখে হাসি ফুটে। সেজন্য শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার মহকুমাতে আন্ত্রিক রোগ মহামারি আকার ধারণ করেছে। জুলাই মাসে ৪৩টি শিশু মারা গেছে, ৫ জন বয়স্ক লোক মারা গেছে এই এক মাসে। ওখানকার ডাক্তাররা এদের স্টুল এগজামিনেশান ট্রপিক্যাল স্কুল অব মেডিসিনে করিয়েছেন, তাতে দেখা যাচ্ছে আন্ত্রিক, গ্যাসট্রো এনট্রাইটিজ রোগ নয়, একটা বিশেষ ধরণের কলেরার জীবাণু পাওয়া গেছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে সেখানে একটা কেন্দ্রীয় বিশেষজ্ঞ দল পাঠান হোক।

**ডঃ নির্মল সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস বি.জে.পি. যৌথ ভাবে রমানাথপুর গ্রাম ২৮ তারিখে যেমন আক্রমণ করেছিল, ৩রা আগস্ট আবার আক্রমণ করেছে। আমাদের গ্রাম পঞ্চায়েতের সদস্যের বাড়ী আক্রমণ করে বি.জে.পি এবং এটা নিয়ে পরবর্তীকালে ঐ গ্রাম সভার সদস্য, আত্মীয় স্বজন এসে তার প্রতিবাদ করে। মুসলিম অধ্যুষিত এলাকা। এটা নিয়ে ৫ মাইল দূরে উভয়ে পরিকল্পিত ভাবে আক্রমণ করে। আশ্চর্যের বিষয় হল এই, থানায় এসে আক্রমণকারী, আক্রান্ত উভয়েই রিপোর্ট করে এবং তাদের দুজনকেই এ্যারেষ্ট করে, দুজনের উপরই কেস দেয়। সাম্পদায়িক উস্কানি দিয়ে যারা দাঙ্গা বাড়াতে চায় তাদের বিরুদ্ধে পুলিশ কেন স্টেপ নিল না-এই বিষয়ে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** (অনুপস্থিত)

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জামালপুর থানায় বেশ কিছু লোক আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছে। কিন্তু দুঃখের বিষয় ঐ এলাকার স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কোন ওষুধপত্র নেই। স্থানীয় জনসাধারণ খুবই অসুবিধা ভোগ

করছে। ওখানে অবিলম্বে ওষুধ সরবরাহ করার জন্য স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। ওখানে সাপে কাটার ওষুধ'ও পাওয়া যাচ্ছে না। নবগ্রাম স্বাস্থ্যকেন্দ্র ইত্যাদির বিল্ডিং হয়ে পড়ে আছে, এখনো চালু হয়নি। অবিলম্বে এইগুলি চালু করা দরকার।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker Sir, I want to draw the attention of the P.W.D. Minister regarding a very important road i.e. Kanki to Goagaun via Chakulia, in my constituency. On the last occasion I have got assurance that the road will be completed by 1992. Out of 22 K.Ms. only 10 K.Ms. work has been completed. This is a very vital link road connected with N.H. 31. Due to incompletion of the road vast population of that area has been suffering. The progress of work is very slow. So I would like to draw the attention of the Hon'ble Minister in charge of the P.W.Department to look into the matter so that the work may be completed within 1992. Thank you Sir.

**Mr. Speaker :** Hon'ble members are informed that to-morrow on the occasion of the 50th Death Anniversary of Gurudev Rabindra Nath Tagore, a Floral Tribute will be paid during recess in the Lobby. Members are requested to join on the occasion in the Lobby

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আই.এম. এফ ঋণ সংক্রান্ত বিষয়ে রাজ্য সরকারের সঙ্গে আলোচনার ওপর কেন্দ্রীয় অর্থমন্ত্রীর যে বক্তব্য কোনো কোনো সংবাদপত্রে প্রকাশিত হয়েছে সে সম্পর্কে আমি নিম্নলিখিত বিবৃতি পেশ করছি।

কেন্দ্রীয় অর্থমন্ত্রী টাকার অবমূল্যায়নের পর আমাকে ফোন করেন। এবং কয়েক মিনিটের মধ্যে ওঁর সাথে আমার একবারই কথা হয়। উনি আলোচনা করার কথা বলেন। আমাদের তরফ থেকে স্পষ্টভাবে বলা হয়েছে, আপনারা আই.এম.এফ ঋণ টাকার অবমূল্যায়ন এবং সংশ্লিষ্ট বিষয়ে মূল সিদ্ধান্তগুলি নেওয়ার আগে নয়, সিদ্ধান্তগুলি নেওয়ার পরে আলোচনার কথা বলছেন। এ অবস্থায় আলোচনার সাধারণতঃ অর্থ থাকে না। তাই পশ্চিমবঙ্গ সরকারের বক্তব্য-একটি বিকল্প পথের প্রস্তাব পুস্তিকার আকারে কেন্দ্রীয় সরকারকে জানানো হয়। কেন্দ্রীয় অর্থমন্ত্রী এই প্রেক্ষাপট জানেন। তাই আমরা আলোচনা করতে পিছিয়ে গেছি বলে যা বলা হয়েছে (এবং যা কিছু সংবাদপত্রে প্রকাশিত হয়েছে) তা ঠিক নয়।

আমরা মনে করি, দেশের সাধারণ মানুষের স্বার্থে, রাজ্য সরকার যে বিকল্প পথের প্রস্তাব, স্বল্পমেয়াদী এবং দীর্ঘমেয়াদী স্তরে, রেখেছেন তা সঠিক। আমরা মনে করি, কেন্দ্রীয় সরকার কিছু বিক্ষিপ্ত মন্তব্য করেছেন, কিন্তু এই বিকল্প প্রস্তাবকে যুক্তি সঙ্গতভাবে খণ্ডন করতে পারেন নি। কেন্দ্রীয় সরকার যদি এই ব্যাপারে আলোচনা করতে চান এবং আই.এম.এফ ঋণের সমস্ত শর্তাবলী জানান, যা আমরা প্রথম থেকেই দাবী করে আসছি, তাহলে আলোচনা করতে আমরা প্রস্তুত।

**[3.10—3.45 P.M.]**

**(Including adjournment)**

**জিরো আওয়ার**

**শ্রী নটবর বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত সংবেদনশীল এবং স্পর্শকাতর বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি যে বিষয়টি নিয়ে বলব সেটা পশ্চিমবাংলার সংস্কৃতির উপরও কটাক্ষপাত করছে। কাগজে দেখেছেন যে অমর নাথ ঘোষ ঘাস কাটছেন —সে ছবি বেরিয়েছে। স্যার, এই অমর নাথ ঘোষ রাজ্য কুস্তির চ্যাম্পিয়ান। তিনি এফ.সি.আই-এর হয়ে প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন কিন্তু এফ.সি.আই. তাকে কোন চাকরি দিতে পারে নি। আমাদের দুর্ভাগ্য, কলকাতা কর্পোরেশনে তিনি একটা ইনটারভিউ দিয়েছিলেন কিন্তু জনৈক অফিসার নাকি ৫ হাজার টাকা ঘুষ চেয়েছিলেন। এটা তদন্ত করে দেখা দরকার। তার পরিবার পশুপালন করে জীবিকা নির্বাহ করছে। এসব হলে ছেলেমেয়েরা আর মাঠে আসবে না এবং আমাদের সংস্কৃতির ভারসাম্য নষ্ট হবে। এটা একটা সংবেদনশীল ব্যাপার, এখানে অর্থমন্ত্রী আছেন, তার কাছে অনুরোধ, অমরবাবুকে যে কোন পোষ্টে চাকরি দেওয়া হোক। তাকে চাকরি দিলে তার ফ্যামিলিকে বাঁচানো যাবে। আর এটা হলে আমাদের ক্রীড়া ও সংস্কৃতির মানও রক্ষা করা যাবে।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি সাবজেক্টটা চেঞ্জ করছি। স্যার, কাগজে আমরা একটি অত্যন্ত মর্মান্তিক এবং পৈশাচিক ঘটনার কথা পড়লাম। খড়্গপুর আই.আই.টি'র একজন ছাত্র, বয়স ২৬ বছর, নাম সন্দিপ সিংহরায়, তার হোষ্টেলে ছাত্ররা এমনভাবে তার উপর পৈশাচিক অত্যাচার করেছে সারা রাত ধরে যে সে এখন মৃত্যুর সঙ্গে পাঞ্জা কষছে। ভাল ভাল ছাত্রছাত্রীর বাবা মা তাদের সন্তানদের সেখানে পড়তে পাঠায় কিন্তু কর্তৃপক্ষ দেখছি এ ব্যাপারে চরম গাফিলতি দেখাচ্ছেন। কাগজে দেখলাম ৪ দিন কেটে গেলেও কোন রকম ব্যবস্থা যারা করেছে তাদের বিরুদ্ধে নেওয়া হয়নি। এমন কি খোঁজ খবর পর্যন্ত নেওয়া হয়নি। এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি। কর্তৃপক্ষের গাফিলতির ফলে এই সমস্ত অমূল্য প্রাণ নষ্ট হচ্ছে। এ ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটি বিবৃতি দিলেন শুনলাম। স্যার, সেন্ট্রাল গভর্ণমেন্ট টাকার অবমূল্যায়ণ, শিল্পনীতি যা করছেন তার ফল ইতিমধ্যেই ফলেত শুরু করেছে। স্যার, আপনার নির্বাচন কেন্দ্রে, আপনি জানেন, হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন বলে একটি কারখানা আছে। সেখানে সরষের তেল, রেপসিড, পামোলিন-এই সমস্ত তেল তৈরি হয় এবং সেটা রেশন দোকানের মাধ্যমে বিক্রির ব্যবস্থা আছে। প্রতিদিন ওদের উৎপাদন ক্ষমতা ছিল ১ শো টন। শ্রমিকের সংখ্যা ২৭৬ জন। সেখানে জুন মাসে অর্ডার পাঠানো হয়েছে যে প্রডাকসান কমানো হোক। ইতিমধ্যেই সেখানে প্রডাকসান কমানো হয়েছে—১০০ টন থেকে প্রডাকসান নেমে হয়েছে ৩০ টন। তার সাথে সাথে ২৭৬ জন শ্রমিক কর্মচারীর মধ্যে ৭৬ জনকে তারা ছাঁটাই করেছে। এটা কেন্দ্রীয় সরকারের সংস্থা। সেখানকার শ্রমিক [illegible] সঙ্গে চুক্তি হয়েছিল যে ৪ বছরের জন্য ছাঁটাই হবে না, এদের কাজ থাকবে। কিন্তু এমন এক অর্থনীতি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কার্যকরী হচ্ছে যার ফল ইতিমধ্যেই ফলতে শুরু হয়েছে। স্যার, এটা শুধু আপনার নির্বাচনী কেন্দ্রই নয়, এটা সারা পশ্চিমবাংলার সমস্যা। একদিকে ভোজ্য তেল যা আমাদের দরকার তা দেবার ব্যবস্থা নেই অপর দিকে যেটুকু ব্যবস্থা ছিল তাও বন্ধ করে দেওয়া হচ্ছে। এ বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ

করছি। আমার অনুরোধ, ব্যাপারটা রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে টেক আপ করুন। এটা স্যার, এ পক্ষ ও পক্ষের ব্যাপার নয়, এটা সকলেরই ব্যাপার। এইভাবে ভোজ্য তেল উৎপাদন যদি বন্ধ হয়ে যায় এবং তাকে কেন্দ্র করে যদি কারখানায় ছাঁটাই হয় তাহলে পরে আমাদের দেশের অবস্থা কি হবে? এটা আপনার দৃষ্টিতে আনবার জন্য আমি উল্লেখ করলাম।

**মিঃ স্পীকার ঃ** পার্লামেন্টারী এ্যাফেয়ার্স মিনিষ্টার, লেবার এ্যান্ড ওয়েলফেয়ার মিনিষ্টারকে এই ব্যাপারের উপরে একটা ষ্টেটমেন্ট দিতে বলবেন।

**শ্রী লক্ষণ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এই হাউসে নিবেদন করছি। বেশ কিছুদিন ধরে লক্ষ্য করছি যে ভারতবর্ষের একটা ব্যাঙ্ক, ব্যাঙ্ক অব ক্রেডিট এ্যান্ড কমার্স ইন্টারন্যাশান্যালের ইণ্ডিয়ার একটা শাখা বিভিন্ন জালিয়াতির অভিযোগে অভিযুক্ত হয়েছে। ভারতবর্ষের কোটি কোটি ডলার বিদেশে পাচার করা হচ্ছে। আমরা লক্ষ্য করেছি সংবাদ পত্রের মাধ্যমে আমেরিকার Senate ও প্রশ্ন এসেছে। আমাদের প্রয়াত রাজীব গান্ধীর প্রতি শ্রদ্ধা রেখে বলছি যে তার সহযোগী এবং কংগ্রেস দলের কোন কোন নেতা এই জালিয়াতির সঙ্গে যুক্ত। আজকে কেন্দ্রীয় অর্থমন্ত্রী লোকসভায় বিবৃতি দেবেন। বিবৃতি দেবেন ঠিকই, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, হাউস থেকে সর্বসম্মতিক্রমে একটা তদন্ত কমিটি গঠন করা হোক। অন্ততঃ কংগ্রেস থেকে বারেবারে বিভিন্ন সময়ে বিচার বিভাগীয় তদন্ত করার কথা বলেন। কাজেই একটা বিচার বিভাগীয় তদন্ত কমিটি করে এটা খতিয়ে দেখা হোক।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৮১ সালে ভারতবর্ষের সমস্ত জনসংখ্যা গননার মাধ্যমে একটা রেকর্ড করা হয়েছিল। আবার এই বছর ১৯৯১ সালে পশ্চিমবঙ্গ সরকারের ডাইরেক্টোরেট অব সেনসাস-এর মাধ্যমে পশ্চিম বাংলার সমস্ত জনগননার কাজ শেষ করার কথা বলা হয়েছিল। আমাদের বঁনগা মিউনিসিপ্যালিটিতে ১৯৮১ সালে ৭০ হাজার ৯১২ জন জনসংখ্যা স্থির করা হয়। এবছর সেই শহরে বাইরে থেকে, বাংলাদেশ থেকে বহু লোক এসেছে। কিন্তু আমরা দেখছি যে সেখানে কোন প্রকার হাউস টু হাউস ঘুরে কোন রকম সেনসাসের ব্যবস্থা করা হয়নি।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খবরের কাগজে দেখেছি যে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী গ্রামে গ্রামে যাচ্ছেন বিদ্যুৎ বণ্টন ব্যবস্থা দেখাশুনার জন্য। আমি তাকে অনুরোধ করবো যে উনি যখন যাচ্ছেন তখন সেখানে গ্রামের জনপ্রতিনিধিরা সঙ্গে থাকলে ভাল হয়। যেমন বণ্টন ব্যবস্থা করবেন তেমনি চুরি, দুর্নীতিও বন্ধ করতে হবে। আমি একটা উদাহরণ দিচ্ছি। সরকারী কো-অপারেটিভের যে সমস্ত কোল্ডষ্টোরেজ আছে সেখানে যদি ১০ হাজার টাকা মাসে থাকে সেখানে প্রাইভেট সেক্টরে ১ হাজার টাকা দেয়। এই রকম ভাবে একটা প্রাইভেট সেক্টর বহু টাকার বিদ্যুৎ চুরি করে। যেখানে কোঅপারেটিভ থেকে ১০ হাজার টাকা দেয় সেখানে প্রাইভেট সেক্টর দেয় ১ হাজার টাকা। এই ভাবে বহু চুরি হচ্ছে।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর-খড়গপুরের এই যে বাস, প্রথম বাস রাত্রি ৪ টার সময়ে ছাড়ে, এই বাস প্রায় বন্ধ হয়ে থাকে। এর ফলে হাজার হাজার নিত্য ট্রেন যাত্রী তারা সময় মত অফিসে আসতে পারেনা, লেট হয়ে যায়, এ্যাবসেন্ট হয়ে যায়। অবিলম্বে এটা বন্ধ করা দরকার। সে জন্য আমি আপনার মাধ্যমে জানাচ্ছি এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য। মেদিনীপুরের আর.টি.এ নাকে সরিষার তেল দিয়ে ঘুমাচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি। আমরা আবার ৩.৪৫ মিনিটে মিলিত হব।

**[3.45—3.55 P.M.]**

**(After Adjournment)**

**Government Business ::**

**Legislation ::**

**The West Bengal Finance Bill, 1991.**

**Dr. Asim Kumar Das Gupta** : Sir, I beg leave to introduce the West Bengal Finance Bill, 1991.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Das Gupta** : Sir, I beg to move that the West Bengal Finance Bill, 1991, be taken into consideration.

**Dr. Asim Kumar Das Gupta** :

Sir,

Hon'ble Members may recall that in my Budget Speech on the 26th July, 1991, I have mentioned that in spite of our best efforts to raise the collection of existing taxes there will be a gap of Rs. 67 crores between the total receipts and the total expenditure during the current financial year. I have also informed the members that this gap will be met by way of additional resource mobilisation. In my budget speech I have proposed the measures I intend to undertake to meet the gap. I have also announced tax, concessions in respect of some items of public utility. The present Bill seeks to amend 7 (seven) taxation statutes to give effect to the proposals made in my budget speech particularly those which required amendment of law.

Opportunity has been taken in the present Bill to make provisions in the Sales Tax laws to empower the State Government to appoint a person as Special Commissioner of Commercial Taxes for better functioning of the Commercial Taxes Directorate.

I have clarified in my Budget Speech the measures we are proposing to undertake for additional resource mobilisation and tax concessions. Hon'ble Members will also get an idea of the measures proposed in the Bill in the statement of objects and reasons appended to the West Bengal Finance Bill, 1991, already circulated. I, therefore, refrain from further elaboration of the same.

I believe Hon'ble Members will support the measures proposed in the Bill in the larger interest of the State.

With these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট স্পিচে কিছু ইঙ্গিত দিয়েছিলেন, কোথায় কোথায় উনি ট্যাক্স একজেম্পশন করবেন, কোথায় কোথায় উনি ট্যাক্স কিছু বৃদ্ধি করবেন। আমি পরিষ্কার ভাবে দুটি জিনিস জানতে চাই তাঁর কাছ থেকে, আপনি এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স কিছু বাড়াতে চাইছেন। আপনার জিজ্ঞাসা যে ইনকাম ট্যাক্স একজেম্পশন আপ টু ২২ থাউজ্যান্ড। কিন্তু ১৯৪৪ সালে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স, তাতে ইনিশিয়্যাল একজেম্পশন ছিল ৩ থাউজ্যান্ড। পরবর্তীকালে এর লিমিট বাড়িয়ে ১০ থাউজ্যান্ড করা হয়, তাহলে যে গ্যাপটা পাওয়া যাচ্ছে ইনকামট্যাক্সে, সেটা হচ্ছে ২২ হাজার পর্যন্ত একজেম্পশন্ এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সে ১০ হাজার পর্যন্ত একজেম্পশন। আপনি আপার লিমিট বাড়াতে চেয়েছেন, এতে আমার কিছু বলার নেই। আপার লিমিট আপনি ৭৫,০০০ পর্যন্ত করতে চেয়েছেন, আগে ৬০,০০০ ছিল আউট অব এ ল্যাখ্। এটাতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু একটা এ্যানোম্যালি হচ্ছে, এটা আমি আপনাকে জানাতে চাই। ইনকা-ট্যাক্সের ক্ষেত্রে দেখুন একটা মানুষ, হি ইজ নট এনগেজড্ ইন এগ্রিকালচারাল ভোকেশন, তার বেলা ২২,০০০ টাকা পর্যন্ত একজেম্পশন দেবেন, আর যে এনগেজ্ড ইন্ এগ্রিকালচরাল ভোকেশন তার বেলা ১০,০০০ টাকা পর্যন্ত একজেম্পশন্ দেবেন। এই এ্যানোম্যালি থাকবে কেন? তাহলে কি মনে করব এই সরকার, They are in favour of urban rich, they are patronizing urban rich. There is a discrimination between urban rich and the rural masses engaged in agriculture.

এটার জবাব আপনার কাছে আমি চাইছি। আর একটা জিনিসও আপনার কাছে জানতে চাইছি এগ্রিকালচারাল ইনকট্যাক্স নিয়ে আজ পর্যন্ত চারিদিকে হৈ-হল্লা আছে, আমাদের এগ্রিকালচারাল সেক্টরে নাকি এখনো পর্যন্ত ট্যাক্স হয় নি, এরকম একটা বক্তব্য প্রায়ই শোনা যায়। আমরা এগ্রিকালচারে ইনভেস্ট করছি, অথচ এগ্রিকালচার থেকে রিটার্ন আসছে না। তবে আপনি যে বাজেট স্পিচ্ রেখেছেন তার অন্তত ৭০ জায়গায় আপনি ভূমি সংস্কারের কথা বলেছেন। এবং আমাদের প্রোগ্রাম আপনি নিয়েছেন বলে আপনাকে আমি সাধুবাদ জানাচ্ছি ইউ হ্যাভ নট্ এ্যাবনডন্ড ইট। এটা আমাদের প্রোগ্রাম, ইট ইজ আওয়ার লেজিসলেসন, ইউ আর নারিসিং ইট আপ। আমাদের এতে আপত্ত নেই। কিন্তু এক সঙ্গে ভূমি সংস্কার এবং এটা কি করে হবে? একদিকে সিলিং কমে যাচ্ছে, আর একদিকে ইনকাম ট্যাক্সের স্লাব নির্দিষ্ট করছেন। এর ফলে পরবর্তীকালে you cannot impose taxation upon those who have been reduced below taxation limit.

দুটো পরস্পর বিরোধী কথা থাকতে পারে না। আজকে গ্রাম বাংলা ছাড়াও র‍্যাপিড্আর্বানাইজেশন হচ্ছে আদার দেন মহকুমাস এ্যাণ্ড ডিস্ট্রিক্ট টাউনস। পশ্চিমবঙ্গ কেন সারা ভারতবর্ষ জুড়ে বোধ করি এই জিনিস চলছে। প্রত্যেক ডেভলপিং ইকনমির এটা একটা প্রবণতা। আর্বানাইজেশন এ্যাণ্ড ডেভলপমেন্টস প্রবণতা দেখা দেয়। আপনাকে একটা কথা আমি স্মরণ করিয়ে দিতে চাই, কাল যে কথা আমি বলবার চেষ্টা করেছিলাম—আপনি প্রাজ্ঞ মানুষ, জানেন নিশ্চয়ই, আপনার এক কালের গুরুদেব ভবতোষ দত্ত, তাঁর '৮৫ সালের একটা বই-তে লিখেছেন, আমি তার সঙ্গে আরো পাঁচ বছর যোগ করেই বলছি, এবং তার থেকেও ১৩৬ বছর আগের আমেরিকান লেখক হেনরী জর্জের

'প্রোগ্রেস এ্যাণ্ড পোভারটি' বই-এর লেখা থেকে যদি উল্লেখ করা যায় তাহলে দেখা যাবে যে তিনি বলেছেন, 'শিল্প এবং নগরায়ণ বৃদ্ধির সঙ্গে সঙ্গে জমির দাম অভূতপূর্ব-ভাবে বেড়ে যায় এবং জমির মালিকদের হাতে অভূতপূর্ব আনআর্ণাড ইনকাম আসে। আর প্রগতির সঙ্গে দারিদ্র অঙ্গাঙ্গীভাবে যুক্ত হয়ে পড়ে। হেনরী জর্জ বলেছিলেন, অন্যান্য কর তুলে দিয়ে শুধু জমির ওপর কর বসান হোক। তাহলে সরকারের হাতে টাকা আসবে এবং এই অসাম্য দূর হবে। আপনারা নিজেদের প্রগতিশীল বলেন এবং অনেক কথাই বলেন, কিন্তু এই লাইনটাকে আপনারা দেখছেন না। এই পয়েন্টটা আপনাদের নজরে আসছে না। এটা আমি কালকে বলবার চেষ্টা করেছিলাম, কিন্তু ভূমি রাজস্ব মন্ত্রী এই পয়েন্টটায় গেলেনই না। আমি যখন মন্ত্রী ছিলাম তখন যে জমির দাম ৫০০০ টাকা ছিল, আজকে সে জমির দাম ৫ লক্ষ টাকা হয়েছে। সেম্ জমির আজকে ঐ দাম হয়েছে। আপনি রেজিস্ট্রেশন অফিসে খোঁজ করলেই দেখতে পাবেন কি রেটে আজকে ট্রানসফার হচ্ছে। অথচ এর ওপরে কোন ট্যাক্স হচ্ছে না। যাই হোক ঐ থিয়োরি খুব একটা পাত্তা পায় নি, কিন্তু পরবর্তীকালে ইংলণ্ডে 'ফেবিয়েন সোসালিস্টস'-রা এই নিয়ে সোচ্চার হয়েছিলেন। কিছু কিছু লোক ঐ লাইন নিতে চেয়েছিল। আপনারাও নিজেদের প্রগতিশীল বলে দাবী করেন, তাহলে আপনারা এই লাইন কেন গ্রহণ করছেন না? আর্বানাইজেশনের সঙ্গে সঙ্গে ফ্যানটাসটিক ভাবে জমির দাম বাড়ছে এবং আনআর্ণাড ইন্‌কাম বেড়ে চলেছে। আজকে সে সব মানুষরাই আপনাদের পেট্রোনাইজ্ করছে বলে ফর্ ইয়োর পারভিউ অব ট্যাক্সেসন আপনারা ওদের গায়ে কোন ভাবেই হাত দিচ্ছেন না। আপনার কাছে আমার বক্তব্য, আপনি যে লাইনে ভাবছেন সেটা ভুল। অন্য দিক দিয়ে যে এ্যানোম্যালির কথা আমি বললাম সেগুলি আপনি দূর করতে পারেন।

**[3.55—4.05 P.M.]**

২ নম্বর, আপনি এ্যমিউজমেন্ট ট্যাক্স প্রবর্তন করেছেন। আপনার কাছে নিবেদন, গত ৫ বছরে ধরে এই অর্থ দপ্তরের দায়িত্বে আছেন—আমাকে কি বলে দিতে পারেন - ফুটবলের ক্ষেত্রে ১৫ টাকার মধ্যে কনসেশন দিয়েছেন - এই খাতে কত টাকা আয় হয়েছিল আদৌ যখন ট্যাক্স হয়নি। আমি জানি, ১৫ টাকার টিকিট বিক্রি হয় না। আপনার কাছে নিবেদন, আপনি গত ৫ বছরের হিসাব দেখুন, আপনার মন্ত্রীত্বকালে - আমি খেলাধূলায় খুববেশী দক্ষ নই - আপনি বলুন, এই খাতে কত টাকা আয় করেছেন? আজকে আপনি যদি একজেম্পশন দেন তাহলে আপনার এক্সচেকারে কত টাকা লস হবে? আপনি যেটা দিয়েছেন আমি মনে করি সোনার পাথর বাটি - ইট ইজ হক্স বলে মনে করি, কোন প্রয়োজন ছিল না, ১৫ টাকা পর্যন্ত টিকিট হয়না, আই হ্যাভ নেভার সিন। কোনকালে দেখিনি ১৫ টাকার টিকিট। তারপর সেল্‌স ট্যাকসে কিছু পরিবর্তন করতে চেয়েছেন। এর আগে আপনাকে অনুরোধ করেছিলাম পাওয়ার অফ ম্যানেজমেন্ট দিন, আপনি বলেছিলেন দেড় টাকা মাসে কিম্বা বছরে-এর বেশী বাড়েনি। আপনার সঙ্গে আমি একমত নই। আজকে পাওয়ার ম্যানেজমেন্ট ফর দি লাষ্ট ১৪ ইয়ারস ইনষ্টল ক্যাপাসিটি বাড়াতে পেরেছেন কিন্তু য়্যাকচুয়াল জেনারেশন বাড়াতে পারেননি। নট ইভেন ৩০ পারসেন্ট অ্যাট টাইমস। এক-একদিনে এমন অবস্তা হচ্ছে যেন ত্রাহি-ত্রাহি অবস্থা। মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে নেই, তাঁর জানা উচিৎ ছিল, আজকে সাধারণ গৃহস্থ পর্যন্ত বাধ্য হয় ইন দেয়ার চিলড্রেন, ইন দেয়ার ওয়ার্ডস্ ইনভার্টার রাখতে। একে তো কেরোসিনের আকাল। এটা আপনি বলবেন যেটা করতে চাচ্ছেন সেটা নয়, ইট রিফ্লেকটস দি এ্যটিচিউড। মানুষের দুঃখ-কষ্ট, মানুষের ইনকনভিনিয়েন্সের জন্য to what extent Government is sympathetic. এই কথাটা আমি বোঝাতে চাচ্ছি। শুধু তাই নয়, এরিয়া জেনারেটর এটাতে আমরা আপত্তি

করছি না। যারা পার্টোনাইজ করে বড় লোক তারা. জেনারেটর কিনে এ্যফর্ড করতে পারে, লেট দেম। কিন্তু সাধারম গৃহস্থের ক্ষেত্রে ট্যাক্স আনবেন? আর আপনি আর একটি কথা বলেছেন, সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে এ্যাসিসটান্ট কমিশনার কিম্বা কমিশনার নিযুক্ত করবেন। এতে ফিনানসিয়াল ইমপ্লিকেশন হবে। এই সেল্‌স ট্যাকসের ক্ষেত্রে আজ পর্যন্ত with your best effort we praise it আপনি কিছুটা বাড়াতে পেরেছেন, কিন্তু যে এভাশন টেনডেনসি আছে এটা চেক করার কি ব্যবস্থা করেছেন? এই সম্পর্কে আমি জানতে চাইছি। এবং এই এবাশনকে যদি চেক করতে হয় তাহলে ডায়রেকটোরেট কিম্বা এই জাতীয় এ্যশট্যাবলিশমেন্টের জন্য যে কমিশনার নিয়োগ করবেন তাতে ফিনানসিয়াল ইমপ্লিকেশন হবে। আপনি অবশ্য বলেছেন, ফিনানসিয়াল ইমপ্লিকেশন নেগলিজেব্ল। একটা পোস্ট করলেই হবে বলে আমি মনে করি না। কারণ পশ্চিমবাংলার যে ভৌগলিক আয়তন তারজন্য নর্থ-বেঙ্গলের ক্ষেত্রে ভাবতে হবে। এই প্রসঙ্গে বলতে চাই, আপনি কতকগুলি জেলাকে ক্লাব করে দিয়েছেন। ইনক্যামট্যাকসের ব্যাপারটা কেন্দ্রীয় সরকার করেন, কিন্তু এগ্রিকালচার ইনকামট্যাকসের ব্যাপারটা যদি ক্লাবিং করে দেন তাহলে তো ভীষণ অসুবিধায় পড়তে হবে। পশ্চিমদিনাজপুরের লোককে মালদায় যেতে হবে। সেখানে গিয়ে থাকা খাওয়ার জন্য আর্থিক খরচা হবে। বীরেনবাবু আপনাকে তৈলমর্দন করে সব মালদায় করে নিয়েছে। মানুষ এক জায়গা থেকে অন্য আর এক জায়গায় কি করে যাবে? এই ক্লাবিং কেন? সেখানে এমপ্লয়মেন্টের স্কোপ আছে? এ্যডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির রিপোর্ট দিয়েছে। সেখানে যে সুপারিশ করা হয়েছে সেই সুপারিশের মধ্যে অনেকগুলি কার্যকরী করতে দেখিনি। There are as many as 91 recommendations. কিন্তু সেগুলি কার্যকরী করতে দেখতে পাচ্ছি না। কতকগুলি ডিপার্টমেন্টকে একসঙ্গে করতে বলেছিল। সেইদিকে আপনার দৃষ্টি দেখিনি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি পণ্ডিত মানুষ, আর একটা জিনিষ আপনি আমাদের বুঝিয়ে দেবেন। আপনার যে ২৭ কোটি টাকার রেভিনিউ ডেফিসিট বাড়ল, ইউ হ্যাভ প্রোপসড ফর ৬৭ ক্রোরস, আপনার গুরু মহাশয়, দত্ত মহাশয়ের কাগজে লেখা পড়লাম, আমাদের যে ৪০০ কোটি টাকা একস্ট্র সেন্ট্রাল ট্যাক্স হয়েছে, সেটা শেয়ারে, তাতে ওয়েস্টবেঙ্গল শেয়ার হবে ৪০ কোটি টাকা। ৪০ ক্রোরস কাগজে পড়েছি, আপনি আরও ভাল বলতে পারবেন। বিশেষ করে এই ডেফিসিটের ৬৭ ক্রোরসের মধ্যে আমরা সেন্ট্রাল ডিভিসিব্ল পুল থেকে যদি ৪০ ক্রোরস পেয়ে যাই তাহলে ২৭ ক্রোরসের কথা আসে না। যদি ৪০ ক্রোরস পেয়ে যাই ফ্রম ডিভিসিব্ল পুল তাহলে যে গুলি সেন্ট্রাল ট্যাক্স করছে সেই ৪০০ কোটি টাকা এখানে আসবে। আমাদের স্টেট শেয়ার ৪০ কোটি ওখান থেকে আসবে, তার জন্য বিশেষ করে উদ্বিগ্ন হবার কথা নয়। আপনি জানেন, মানুষের মনে একটা রিএ্যাকসন হয়। যে কোন ফেজ ট্যাকসে মানুষের আপত্তি আছে। বড় লোকের উপর ট্যাক্স করতে নিষেধ করছি না। আপনার কতগুলি এ্যাটিচিউড লক্ষ্য করছি, ইউ আর ইন ফেবার অফ আর্বাণ রীচ। তাদের উপরে হাত দেবেন না। গতকাল ল্যান্ড রেভিনিউ বাজেটে আমি বার বার বলবার চেষ্টা করেছি আর্বাণ ল্যান্ডের কথা, আর্বাণ রীচের কথা বলেছেন? আপনাকে জিজ্ঞাসা করছি, আর্বাণকে বার বার বাঁচিয়ে যাচ্ছেন কেন? বার বার রীচের পক্ষে, সরকার তো ঢাক-ঢোল বাজিয়ে, আর ঐ বীরেণ মৈত্রের মত ভলেনটিয়ার বলছেন গরীবের সরকার। হোয়াটএভার ইউ আর ওয়ার্কিং ফর-ইউ আর ওয়ার্কিং ফর দি আর্বাণ রীচ। তাদের গায়ে হাত পড়ছে না, এই কথা আমরা স্পষ্ট করে জানাতে চাই। আরও নিবেদন করব ইউ আর প্যাট্রোনাইজিং ফর দি আর্বাণ রীচ, যে কথা আপনাকে গোড়ায় বলেছি, ইউ ফাইনড আউট ইওর ওয়েজ ফর দি রীচ এ্যান্ড দি স্পেশাল আর্বাণ রীচ ক্যান বি ট্যাকসড। ফেবিয়ান সোস্যালিষ্টরা এক সময়ে এ জিনিষটা নিয়েছিল। পশ্চিমবঙ্গে এই জায়গায় যেখানে ফেবুলাসলি আর্বাণ রীচ বেড়ে গেছে এ সম্বন্ধে

বলছি যে, আপনার কিছু ভাবনা-চিন্তা আছে কিনা। এখানে বিভিন্ন রেজিষ্ট্রেসন অফিসে ডকুমেন্ট নিয়ে আসেনা, কতখানি আর্বাণ শিলিং হচ্ছে, কতখানি রুরাল শিলিং হচ্ছে, এগ্রিকালচার, নন-এগ্রিকালচার কতখানি শিলিংয়ের মধ্যে হচ্ছে কোন উল্লেখই নেই। এ কথাটা কি বলবেন যে, ট্যাক্স এত বেড়ে গেল কেন? এটা কি একটা প্রবণতা দেখা দিয়েছে যে, জমি বেনামী করা? বেনামী কথাটা অবশ্য আইনে নেই। কিন্তু একটা প্রবণতা দেখা দিয়েছে, হোয়াটএভার ইজ দি রিজন ফর ট্রান্সফার, দেয়ার ইজ এ ক্রাউডিং ইন দি রেজিষ্ট্রেসন অফিস। একটা জিনিষ খুব সুন্দর ভাবেই দেখা যাচ্ছে যেটা ৮/১০ বছর আগে দিয়েছিলাম, সেটা পাওয়া যাচ্ছে না। যেহেতু আমরা বিরোধীপক্ষ এবং আপনারা আর্বাণের পক্ষে তাই আপনাদের কাছে অনুরোধ করব যে, যে প্রশ্নগুলি আমি দেখেছিলাম আপনি তার একটা উত্তর দেবেন, এবং ভবিষ্যত সম্বন্ধে বলবেন। আমার শেষ কথা অর্ডিন্যান্স কেন করতে গেলেন? ইউ হ্যাভ প্রোপোসড ইওর ট্যাকসেসন ইন জুলাই, আপনি বাজেট প্রেজেনটেসন করেছেন, অর্ডিন্যান্স কেন করতে গেলেন? একস্ট্রা কভার কতখানি আসবে? আই ওয়েলকাম দি প্রসেস। আপনারা সেন্ট্রালের বিরুদ্ধে এ্যাডমিনিষ্ট্রেটিভ প্রাইস বাড়িয়েছে তাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন, আপনি আজ আমাকে বলুন যে, অর্ডিন্যান্স কেন করতে গেলেন? আপনি যেটা করেছেন ২১৩টা দিতে পারতাম, চলে গেলে টুয়েলভথ ডে অফ ফেব্রুয়ারী ইট উইল বি এফেক্টিভ এতে ফ্রম ১২ টু ৩১ মার্চ এটা কতখানি একস্ট্রা কভার দেবে এটা আপনি বলবনে। এত প্রস্তাব করেছেন, এর প্রয়োজন আছে কিনা তার সারবত্তা বলবেন।

**[4.05—4.15 P.M.]**

কিংবা আশা আছে—উনি তো সুযোগ সন্ধানী মানুষ, প্রায়ই দল বদল করেন—কোন দিন ওখানে ওঁরা নিয়ে যাবেন, কোন দিন মন্ত্রীর আসনে বসলে আমরা আশ্চর্য হবো না। আপনার ট্যাক্স প্রপোজালের বিরোধিতা করে এবং অর্ডিনেন্সের প্রতি প্রবল আপত্তি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, একটা মজার ব্যাপার এখানে আপনি একটা পেপার সারকুলেট করছেন অর্থমন্ত্রী পারলামেন্টে কি বলেছেন সেই পরিপ্রেক্ষিতে। আপনি হাউসে বলেছেন এটা নিয়ম যে লোকসভার কোন ব্যাপার নিয়ে হাউসে সাধারণত আলোচনা হয় না। লোকসভায় মন্ত্রী যদি কিছু বলেন সেই ব্যাপারে অর্থমন্ত্রী তার ব্যবস্থা নিতে পারেন, উনি সংবাদপত্রে বিবৃতি দিতে পারেন কিন্তু এই ভাবে হাউসে বলতে পারেন না।

**মিঃ স্পীকার :** উনি বলতে বাধ্য হয়েছেন সুদীপ বন্দোপাধ্যায় এটা রেজ করেছিলেন বলে। This matter is raised by Mr. Sudip Bandyopadhyay. আপনি জানেন না আপনি বসুন।

**শ্রী সুব্রত মুখার্জী :** How this has come here ? Sir, it is a bad precedent.

**Mr. Speaker :** No, no. This is not a bad precedent. This is a policy matter. If it is published in the newspaper that the matter has been discussed in the Parliament then how do you discuss it here ? This is a policy matter. It can be discussed here.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, এখানে এটা আলোচনা কি করে করা যেতে পারে?

**মিঃ স্পীকার :** It can be discussed.

এই সব ছেড়ে দিন, এই সব পলিশি ম্যাটার। অনেক ব্যাপার নিয়ে তো এখানে আলোচনা করা হয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** আলোচনা তো করতে পারে না।

**Mr. Speaker :** একশো বার পারে আপনি রুলটা ভাল করে পড়ুন না। Dr. Abedin, you are an experienced parliamentarian, can you satisfy me on this point ? Let us have a debate if you like.

**Shri Zainal Abedin :** Sir, I am deeply obliged if you allow half an hour time for debate. But, sir, can we discuss it here without bringing a motion ? What has been happened in the proceedings of Parliament - can we discuss it here without a substantive motion ?

**মিঃ স্পীকার :** রুলটা এনে আমাকে দেখান না।

**Shri Zainal Abedin :** রুলটা আমি এখন দেখাতে পারছি না কিন্তু Sir, a member while speaking cannot raise any question with regard to the proceedings of Parliament.

**Mr. Speaker :** Dr, Abedin, he has not raised any question with regard to the proceedings of Parliament. I think you have not consulted the rules. Please take your seat.

**Shri Zainal Abedin :** Sir, I know the rules.

**Mr. Speaker :** Dr. Abedin, raising a question on a matter of proceedings relating to Parliament and discussing the policy matter mentioned in Parliament are two different things. I am sorry. I cannot agree with you on that. Please sit down.

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী :** মাননীয় স্পীকার স্যার, এখানে যে বিল উত্থাপন করা হয়েছে বিরোধি পক্ষের সদস্য জয়নাল আবেদিন সাহেব যে সব কথা বললেন তাতে মনে হলো কাজ নেই তো উকুন বাছ, আলোচনা করতে হবে তাই আলোচনা করলেন, এই হচ্ছে তাঁর বক্তব্য। এই বিলে বলার কিছু নেই কিছু বলতে হবে তাই বল্লেন। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স সম্পর্কে যা বলেছেন তাতে মনে হচ্ছে উনি বড় জমির মালিক, ওনার সব সময় আশংকা ওনার জমি থেকে যদি সরকার ট্যাক্স বেশী আদায় করে ফেলে তাহলে তো উনি কিছু করতে পারবেন না। এই বিলের বিষয় বস্তু হচ্ছে এই এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের স্লাব দুটি বাড়ানো হয়েছে। আগে দুটি ছিল এখন চারটি করা হয়েছে। তার মধ্যে দুটি স্লাব বাদ গিয়েছে। দুটি স্লাবে যে ট্যাক্স ধার্য্য করা হয়েছে তা প্রধানত চা বাগানের উপর।

চা বাগানের থেকে এই ট্যাক্সটা আসবে। যেমন, ৫ লক্ষ টাকা থকে ১০ লক্ষ টাকার যেসব চা বাগান, তার বৃদ্ধির হার ফাইভ পারসেন্ট। তদূর্দ্ধে যেসব বাগান সেখানে এইট পারসেন্ট করা হয়েছে। এর মধ্যে দিয়ে, অর্থমন্ত্রী যেটা তাঁর বিবৃতির মধ্যে উল্লেখ করেছেন—চার কোটি টাকা অতিরিক্ত কর আদায় হবে। সুতরাং ভয় পাওয়ার কিছু নেই। কেন্দ্রীয় সরকারের ঘাটতি বাজেটকে

অতিরিক্ত কর ধার্য্য করে পূরণ করার চেষ্টা যেটা করেছেন, সেই করের বোঝা ভারতবর্ষের সাধারণ মানুষের উপরে নানাভাবে পড়ছে। মানুষ তাতে ধুকছে। বিভিন্ন জিনিসের মূল্যবৃদ্ধি হচ্ছে। এখানে আমাদের অর্থমন্ত্রী সেই দৃষ্টিভঙ্গী নিয়ে তাঁর বাজেট উপস্থাপিত করেন নি। সুতরাং মৌলিক একটা তফাৎ, দৃষ্টিভঙ্গীর মৌলিক তফাৎ একটা আছে। এখানে যে সমস্ত ক্ষেত্রে কর ধার্য্য করা হয়েছে, যেজন্য বিল এসেছে, তাতে সাধারম মানুষকে স্পর্শ করবে না। সাধারণ মানুষের উর্দ্ধে উঁচুতলার ধনী লোক যারা আছে তাদেরই ঘাড়ে এটা পড়বে। এই যে কেবল টিভি-র নেট ওয়ার্ক সিষ্টেম, তাতে ভিসিপি, তাতে ভিসিপি এবং ভিসিআর। এর যারা হোল্ডার, তাদের ট্যাক্স দিতে হবে—প্রত্যেক সেটে অনধিক হাজার টাকা করে দিতে হবে প্রতি সপ্তাহে। আবার সেটাও হচ্ছে যারা কমার্শিয়াল পারপজে ব্যবহার করবে, যেমন, পথেঘাটে, ছোটছোট হলে এই যেসব আমরা দেখছি, তারা প্রচুর টাকা আমদানী করে। সেখান থেকে সরকার যদি কিছু নেয় তাহলে জয়নাল সাহেবের তাতে আপত্তি কেন? উনি কি এই ব্যবসা খুলেছেন? আপত্তি হওয়ার কোন কারণ তো নেই? এটা হচ্ছে সি. এম. ডি. এ. এলাকায়, হাজার টাকা প্রতি সপ্তাহে। আর সি. এম. ডি. এ. বহির্ভূত এলাকায়, গ্রামাঞ্চলে ৭৫০ টাকা কমিয়ে দেওয়া হয়েছে। উনি রুর‍্যাল এবং আর্বান এই দুটি ভাগ করে দেখিয়েছেন। রুর‍্যাল এবং আর্বানকে পরিষ্কার করে দেখানো হয়েছে। সেলস্ ট্যাক্স, এটা হচ্ছে ইনকামের বড় উৎস। সেখানে উনি নিজে স্বীকার করেছেন সেলস্ ট্যাক্স আমাদের পশ্চিমবঙ্গর সরকার বেশী আদায় করতে পারনে, এই সুবিধা সরকার নিতে পারেন। সেলস্ ট্যাক্সের ক্ষেত্রে আমরা বলছি যে, অতিরিক্ত এ্যাট দি রেট অফ ফিফটিন পারসেন্ট আমরা করছি। যেমন, প্রফেশন্যাল ট্যাক্স পুরোটাই আগে পঞ্চায়েত, কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি, এরা সব আদায় করতো। এবারে নতুন কথা হচ্ছে পুরসভা, পঞ্চায়েত এটা আদায় করবে না। সরকার নিজেই আদায় করবে। কারণ এতে অসুবিধা হচ্ছিল। সেজন্য এটা বিলের মধ্যে রাখা হয়েছে। এই নতুন ব্যবস্থাটা করা হচ্ছে। আর একটা হচ্ছে, আন-অথরাইজড রেজিষ্টার্ড ক্লাব যেগুলো যেখানে সেখানে গজিয়ে ওঠে, কংগ্রেসী রাজনীতির আড্ডাখানা গড়ে তোলার জন্য—যেমন, টাকা কিছু দিল, তুমি একটা ক্লাব করো বা এ্যামিউজমেন্টের ব্যবস্থা করো—সেখানে কি হয় তা আমরা জানি। তার ভেতরে কি আছে তা আমরা জানি। সেইসব ক্লাব, আন-অথরাইজড ক্লাবকে এই সেলস্ ট্যাক্সের আওতার মধ্যে আনা হচ্ছে। এতদিন তারা সেলস্ ট্যাক্সের বাইরে ছিল। সেলস্ ট্যাক্স ক্লাজ ৩, ৫ এবং ৬ এতে ছাড় দেওয়া হলো কিছু কিছু বিষয়ের উপরে। যেমন, খাদি এবং ভিলেজ ইন্ডাষ্ট্রী কর্পোরেশনের অনুমোদিত যে সমস্ত খাদি সিল্ক, সাধারণ মানুষ যাতে এগুলো সহজে কিনতে পারে এজন্য এর উপর থেকে কর ছাড় দেওয়া হয়েছে। পূর্ব পদ্ধতি যেটা ছিল, ঐ টাকা জমা দিত সেলস্ ট্যাক্স তারপর, অর্থাৎ জমা দেবার পর আবার রিইমবার্সমেন্ট করা হোত।

**[4.15—4.25 P.M.]**

এই পদ্ধতিতে টাকা জমা দিলে রিইমবার্সমেন্ট কর ৬/৭/৮ মাস দেরী হয়ে যায়, গ্রাম বাংলার তাঁতীদের খুব অসুবিধা হয়। সেইজন্য সেই টাকা তুলে দেওয়া হয়েছে। সেইজন্য সেলস ট্যাক্স পদ্ধতিতে ছাড় দেওয়া হয়েছে। এছাড়াও কর ছাড় দেওয়া হয়েছে সোলার থার্মাল ডিভাইসে, বল পেনে, ফাউন্টেন পেনে, লটারী টিকিটে, কার্ডিয়াক পেস মেকার ইত্যাদি এই সমস্ত জিনিসের উপর কর ছাড় দেওয়া হয়েছে এটা সাধারণ মানুষের খুব দরকার। এই জন্য এই দৃষ্টিভঙ্গীতে এই বিলের মধ্যে থেকে রেহাই দেওয়া হয়েছে। এছাড়া জীবনদায়ী ১৬টি ঔষধ যেটা সাধারণ মানুষের সব সময়ে প্রয়োজন হয় তার উপর থেকে সম্পূর্ণভাবে কর ছাড় দেওয়া হয়েছে। এবং এই জীবনদায়ী

ঔষধের ক্ষেত্রে যেখানে মিশ্রণ করা হয় দুটিকে মিলে একটি বা ৫টিকে মিলে একটি করা হয় সেখানেও ছাড় দেওয়া হয়েছে। আর ছাড় দেওয়া হয়েছে ৪ শতাংশ থেকে ১ শতাংশয়, আগে যেখানে ৪ ভাগ ছিল এখন সেখানে ১ ভাগ করা হয়েছে এটা হচ্ছে ইলেক্ট্রিক অডিও ইকুপয়েন্টস যেটা এখানে আমাদের রাজ্যে তৈরী হয়, অর্থাৎ অন্য রাজ্যের সঙ্গে আমাদের পশ্চিমবাংলাকে সেই বাজারের কম্পিটিশানে দাঁড়াতে গেলে আমাদের রাজ্যে যে সমস্ত ইলেকট্রনিক্স, অডিও ইকুপয়েন্টস তৈরী হয় তার উপর ট্যাক্স কমিয়ে দেওয়া হয়েছে। ৪ থেকে ১ ভাগ করে দেওয়া হয়েছে। যাতে এখানকার লোকেরা বাইরের বাজারগুলি ধরতে পারে। জয়নাল সাহেব গ্রামের ছেলে, আমরাও গ্রামে থাকতাম তখন তো ফুটবল চালু ছিল না গ্রামে সেই জাম্বুবল দিয়ে মাঠের মধ্যে লাথালাথি হয়েছে, সুতরাং বল খেলার মধ্যে আনন্দ এবং দেখার মধ্যে যে আনন্দ আছে তাতে যদি ছাড় দেওয়া হয় ফুটবল ম্যাচের টিকিটের উপর এ্যামুসমেন্ট ট্যাক্স সেটাতো খুব ভাল। তাই এটা সাধারণ মানুষের পক্ষে ভালই হল। আর একটা এ্যাডিশানাল সেল্স ট্যাক্স এটা বসবে না, কোথাও কোথাও সেটাতো বিলের মধ্যে দেওয়া আছে যেমন কেরসিন তেল, ডিজেল, জীবনদায়ী ঔষধ, গম, ডাল, ভোজ্য তেল। একমাত্র মোটর স্পিরিট বাদে, এইসব জায়গায় এ্যাডিশানাল সেল্স ট্যাক্স বসানো হবে না। এইগুলি সাধারণ মানুষ কনজিউম করেন, ব্যবহার করেন তাই এইগুলির উপর থেকে এ্যাডিশানাল সেল্স ট্যাক্স ছাড় দেওয়া হয়েছে। সুতরাং এই ব্যাপারটি খুবই ভাল। আমাদের কমন পিপিল যা ভোগ করে তার থেকে তাঁদেরকে রেহাই দেওয়া হয়েছে। মোটর গাড়ী ভাড়া খাটানো যেমন অমনিবাস আর্টিকুলেটেড ট্রলার-র উপর এবং ব্যক্তিগত মালিকানার গাড়ি এবং কোম্পানী মালিকানার ক্ষেত্রে ৫০ ভাগ ট্যাক্স করা হয়েছে। তাতে আপত্তি করার কিছু নেই। উনি যদি গাড়ীর মালিক হন, স্বনামে বেনামে কেউ যদি গাড়ীর মালিক হন আপত্তি করতে পারেন, তাছাড়া এখানে আপত্তির কোন প্রশ্ন উঠে না। তাই বাজেট বক্তব্যের মধ্যে অর্থমন্ত্রী বিভিন্ন প্যারাতে যেমন ৪৯ থেকে ৬০ এই কয়েকটি প্যারার মধ্যে অত্যন্ত পরিষ্কার ব্যাখ্যামূলক যে বক্তব্য রেখেছেন ট্যাক্সের বিষয়ে সেই বিষয়ের উপর এই বিলটা উপস্থাপিত হয়েছে। সুতরাং আমি এই বিল সমর্থন করে যাতে এই বিল এই হাউসে গৃহীত হয় তারজন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে ফাইনান্স বিল এনেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করি। কারণ, এর মধ্যে অনেক ভাল কথা, অনেক ছাড় আছে এবং অত্যন্ত সুচিন্তিতভাবে এই বিল এখানে আনা হয়েছে। ভারতবর্ষের কোন অর্থমন্ত্রী এইভাবে পর পর ঘাটতি শূন্য বাজেট উপস্থাপিত করতে পারেননি। জয়নাল আবেদিন সাহেব কিছু বলতে না পেরে শেষ পর্যন্ত খেলার টিকিট নিয়ে আরম্ভ করলেন। খেলার টিকিট ১৫ টাকা বড় কথা নয়, খেলার প্রশ্নে যে উদ্যোগ সেই উদ্যোগকে তিনি স্বাগত জানাতে পারলেন না। কারণ, খেলা নিয়ে উনি কিছু বোঝেন না, লোকের কাছ থেকে চিকিৎসার নামে ট্যাক্স দোহন করাটাই শুধু জানেন। আমি এই বিল সম্পূর্ণরূপে সমর্থন করছি। কিন্তু ফাইনান্স মিনিষ্টারের কাছে আমার কিছু অনুরোধ আছে। গ্রান্ড হোটেলে বসে ভি ডি ও দেখলে যে ট্যাক্স পল্লীগ্রামে ভি ডি ও দেখলে সেই একই ট্যাক্স করেছেন। এই ট্যাক্স করলে ট্যাক্স আদায় হবে না। আজকে দেখা যাচ্ছে গ্রাম বাংলায় যত ভি ডি ও চলছে তার ট্যাক্স তত পাচ্ছে না, তারা থানার সঙ্গে ব্যবস্থা করে সব জায়গায় ভি ডি ও চালাচ্ছে, সরকার ট্যাক্স পাচ্ছে না কিছু কিছু বেকার ছেলে কাজ করছে, থানার দারোগা কিছু বলছে না। কাজেই এই ভি. ডি. ও ট্যাক্স শহর এবং গ্রামের জন্য পৃথক করা দরকার। দ্বিতীয় কথা হচ্ছে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স। জয়নাল আবেদিন সাহেবের মত যে সমস্ত বিত্তবান লোক আছে তারা

ভায়ের সঙ্গে জমি ভাগ করে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স ফাঁকি দেওয়ার চেষ্টা করছে। কিন্তু কিছু কিছু বড়লোক আছে যারা ৫২ বিঘা জমির মালিক তাদের এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হচ্ছে। তারা বর্গা জমির ফসল পাচ্ছে কিন্তু তাদের এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স রয়েছে। নতুন নতুন ট্র্যাক্টর নিয়ে চাষ করে যারা লক্ষ লক্ষ টাকা রোজগার করছে তারা এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের আওতায় আসেনি। যারা উৎপাদন করছে সেই উৎপাদনের উপর ট্যাক্স করা যায় কিনা সেটা দেখতে হবে।

**[4.25—4.35 P.M.]**

হাটে ধান বিক্রী করার সময় ট্যাক্স করা যায় কিনা—হাজার হাজার মত ধান বিক্রী করছে, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিচ্ছে না। এইটি আমি ভেবে দেখতে অনুরোধ করছি। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আদায় করার ব্যবস্থাকে আরো জোরদার করা দরকার। আর একটি কথা আমি বলতে চাই। মার্জারিনের উপর আমাদের অক্ট্রয় ট্যাক্স থেকে বেশি সারা ভারতবর্ষের মধ্যে। এটা চিন্তা করতে বলছি। মার্জারিন গরীবের খাদ্য, বড় লোকে মাখন খায়। ইংলন্ডে লোকেরা মাখন খায়, আমাদের এখানকার গরীব লোকেরা মাখন খায় না, মার্জারিন খায়। এতে হার্ট ভাল থাকে, ক্লরেটোরাল বাড়ে না। জোকায় একটি কারখানা আছে মার্জারিনের। তামিলনাডুতে অকট্রয় ট্যাক্স নেই। জোকা থেকে কলকাতায় ঢুকতে গেলে ৪ হাজার ৪০ টাকা ট্যাক্স দিতে হয়। এটা গরীবের খাদ্য। কলকাতা থেকে তামিলনাডুতে পাঠাতে গেলে কম দামে পাঠাতে হবে। তামিলনাডু, কেরলে ট্যাক্স নেই। অন্ধ্রে ২% কর্নাটকে ২%, মহারাষ্ট্রে ২%, দিল্লীতে ৯৪ টাকা পায় টন, অর্থাৎ ২%। আমাদের এখানে ১ টনে ৪ হাজার ৪০ টাকা। এই মার্জারিনে আছে ভেজিটেবল্ অয়েল ফ্যাট ৮৪%, জল ১৪%, সল্ট এ্যান্ড আদার ২%। তাই মার্জারিনে ৮০ টাকার বেশি ট্যাক্স হওয়া উচিত নয়। এই এন্ট্রি ট্যাক্সটা বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এটাকে ক্ল্যাসিফাই করা হয়েছে লার্জ এ্যানিম্যাল অয়েল-এর সঙ্গে। বনস্পতির একটা বিরাট অংশ এতে আছে। অতএব এটাকে কমানো যেতে পারে। এই অর্ডারের ব্যাপারটা নিয়ে চিন্তা ভাবনা করতে অনুরোধ করছি। সর্বশেষে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটি বিষয় উল্লেখ করতে চাই। বিভিন্ন জেলায় জেলায় সেলস ট্যাক্সের যে অফিসগুলি হয়েছে, সেইগুলি একটা দুর্নীতির আড্ডাখানায় পরিণত হয়েছে। ওখানে ভিজিলেন্স অফিসার নিয়োগ করা দরকার যাতে করে ছোট ব্যবসায়ীদের সেলস ট্যাক্স অফিসে হয়রানি হতে না হয়। এই দিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখার জন্য অনুরোধ জানিয়ে, একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী দি ওয়েষ্ট বেঙ্গল ফাইন্যান্স বিল, ১৯৯১ যেটা এখানে পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে দু একটি কথা বলছি। স্যার, আপনি জানেন আমাদের দেশের কোন রাজ্য সরকারেরই প্রত্যক্ষ কর বসাবার খুব বেশি সুযোগ নেই। আমাদের রাজ্য সরকার এই প্রত্যক্ষ কর বসাতে গিয়ে অত্যন্ত সতর্কতা অবলম্বন করেছেন। আপনি জানেন ইন্টার ষ্টেট ট্রেডের ক্ষেত্রে ৪% এর বেশি গুডস এক্সপোর্টে ধরা যায় না। স্যার, আমি একটি কথা আপনার কাছে বলতে চাই। আমার যতদূর মনে আছে ১৯৮৭ সালে আমি এই সভায় ছিলাম এবং আপনি আমাদের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে একজন প্রবীণ প্রাজ্ঞ সদস্য হিসাবে স্বীকৃতি স্বরূপ তাঁকে একটি স্মারক প্রদান করেছিলেন। আমরা তাতে খুব খুশী হয়েছিলাম। আপনি ঠিক কাজই করেছিলেন। কিন্তু সালে ১৯৯১ তাঁর আচরণ দেখে হচ্ছে উনি সব থেকে নবীন। উনি স্কুলের ছাত্রের মত অতি চঞ্চল—

**মিঃ স্পীকার :** মিঃ মুখার্জি, ডাঃ জয়নাল আবেদিনের পুনর্জন্ম হয়েছে। এই জন্য উনি এখন কোলের শিশু।

**শ্রী নারায়ন মুখার্জী ঃ** সেইজন্য আমাদের রাজ্যসরকারের কর নির্দ্ধারণের ক্ষেত্র অত্যন্ত সীমাবদ্ধ। ডাঃ জয়নাল আবেদিন যা বললেন তাতে মনে হল যে শুধু আয়ের জন্যই করটা। স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট ভাষন দিয়েছেন এবং যে ফাইনান্স বিল এখানে পেশ করেছেন তা পড়ে আমাদের মনে হয়েছে শুধুমাত্র সম্পদ সংগ্রহই বড় কথা নয়, কর সংগ্রহ করার জন্য একটা নীতি আছে। কর্মসংস্থানের ব্যবস্থা, উৎপাদন বৃদ্ধি এবং তার সাথে সাথে রাজ্যের সম্পদ যাতে বৃদ্ধি পায় এবং বিত্তবানদের কাছ থেকে বিত্তহীনদের কাছে যাতে অর্থ যায়—সবলের হাত থেকে দুর্বলের হাতে—এটাই হচ্ছে আমাদের কর নীতি নির্ধারণের নীতি। শুধু আয় ব্যয়ের ভারসাম্য বা ঘাটতিশূন্য বাজেট তৈরি করাই আমাদের একমাত্র লক্ষ্য নয়, আমাদের লক্ষ্য সুষ্ঠু করনীতি। আপনারা দেখেছেন, এ্যামিউসমেন্ট ট্যাক্স এ্যাক্ট, ১৯২২ যেটা ছিল তাতে মন্ত্রী মহাশয় যা করেছেন সেটা হল যত দামের টিকিটের মূল্যই হোক না ফুটবল ম্যাচে সেটাতে তিনি ছাড় দিয়েছেন। সেলস ট্যাক্সের ক্ষেত্রেও তিনি অনেক কিছু করেছেন। সেখানে তিনি দেখেছেন সমাজের পিছিয়ে পড়া মানুষরা যা ক্ষতিগ্রস্ত না হ'ন। আমরা জানি যে ট্যাক্স বসাতেই হবে, আয় বাড়াতেই হবে কিন্তু তা সত্ত্বেও তিনি সাধারণ ক্রেতাদের প্রতি লক্ষ্য রেখেছেন। খাদি শিল্প উৎপাদন করে যেসব কারিগর এবং তা খরিদ করে যেসব সাধারণ ক্রেতা তাদের সুবিধার দিকে লক্ষ্য রেখে তিনি খাদি সিল্কের উপর থেকে বিক্রয় কর রেহাই দিয়েছেন। তা ছাড়া solar tharmal device, ball point pen, pace maker lottery ticket. এই সবের উপর থেকে বিক্রয় কর তুলে দেবার তিনি প্রস্তাব রেখেছেন। অপর দিকে যে সমস্ত ক্ষেত্রে বৃদ্ধির প্রস্তাব তিনি রেখেছেন সেগুলি যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখবো অপেক্ষাকৃত স্বচ্ছল লোকেরা যেগুলি ব্যবহার করেন তার উপর ট্যাক্স বসানো হয়েছে। রেফ্রিজারেটার, লিফ্‌ট, টেলিফোনের সরঞ্জাম ইত্যাদির উপর বিক্রয় কর ১৫ পারসেন্ট করেছেন। আগে হয়ত ছিল ১১ পারসেন্ট। তারপর ইনভাটার, জেনারেটার, এখান থেকে তিনি বিক্রয়কর খানিকটা বাড়াতে চেয়েছেন—১১ শতাংশ করেছেন, আগে ছিল ৮ শতাংশ। তারপর এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স যেটা নিয়ে জয়নাল সাহেব বললেন সেখানেও সামান্য পরিবর্তন করেছেন। এই ট্যাক্স সাধারণ মানুষের জন্য নয়, যারা সমর্থ তারা এটা দিতেন। এখানে যেটা করেছেন সেটা হচ্ছে, অনধিক এক লক্ষ টাকা আয়ে ৬৫ শতাংশ, অনধিক ৫ লক্ষ টাকা আয়ে ৭৫ শতাং শ, অনধিক ১০ লক্ষ টাকা আয়ে ৮০ শতাংশ এবং ১০ লক্ষ টাকার বেশী হলে ৮৩ শতাংশ। তারপর বৃত্তিকর যেটা পশ্চিমবঙ্গ বৃত্তিকর আইন '৭৯, তার আওতায় রাখা হয়েছে।

**[4.35—4.45 P.M.]**

তার আওতায় রাখা হয়েছে, বাড়তি কিছু নেই। কিছু কিছু বিজনেজ অর্গানাইজেশান আছে যেমন—বিউটি পার্লার, শীততাপ নিয়ন্ত্রিত হেয়ার ড্রেসিং, হেল্‌থ রিসর্ট, নাচ-গান হয় রেস্তোরা, এই সব বানিজ্যিক প্রতিষ্ঠানকে ১৯৮৯ সালের যে বিক্রয় কর আইন তাতে অর্ন্তভুক্ত করা হয়েছে, এটা বিশাল কোন ব্যাপার নয়। আবার দেখা যাচ্ছে যে সেলস ট্যাক্সের যে প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী রেখেছেন তাতে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যকে বাদ দিয়েছেন সাধারণ মানুষকে অব্যাহতি দেবার জন্য। এই যে ১৫ পারসেন্ট অতিরিক্ত বিক্রয় করের প্রস্তাব রেখেছেন তাতে সাধারণ মানুষকে অব্যাহতি দেবার জন্য নিত্যপ্রয়োজনীয় দ্রব্য যেমন—খাদ্যশষ্য, ভোজ্যতেল, চা, দেশলাই, কেরোসিন, ডিজেল সফ্‌ট কোক, ঔষধপত্র ইত্যাদিকে বাইরে রেখেছেন। সেজন্য যে কথা বলছিলাম যে কর বসাতেও হবে, আবার কর দিতেও হবে। কিন্তু কোথায় বসাতে হবে? যারা একটু গরীব মানুষ, বিত্তহীন মানুষ তাদের রেহাই দিয়ে যারা স্বাচ্ছন্দের মধ্যে দিনকাটান তাদের উপরে যাতে করটা বসানো যায় সেই

চেষ্টা করেছেন। এই ফিনান্স বিলের যে বক্তব্য, বাজেটে যে বিবৃতি দিয়েছেন তাতে এর প্রতি বিশেষ দৃষ্টি রেখে এই করের প্রস্তাব করেছেন। কাজেই এই ফিনান্স বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ফিনান্স বিল ১৯৯১, এর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমে বিরোধী দলের সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্যগুলি মন দিয়ে শোনার চেষ্টা করেছি এবং আমি যতটা সম্ভব সেগুলির আগে উত্তর দিচ্ছি এবং তারপরে মূল বক্তব্যে আসছি। জয়নাল সাহেব যে দৃষ্টিভঙ্গী নিয়ে বলেছেন তাতে প্রচ্ছন্ন সমর্থন চলে এসেছে সামগ্রিক ভাবে এবং সেটা আমি মাথা পেতে গ্রহণ করছি। আপনি এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স-এর ক্ষেত্রে একটা নির্দিষ্ট প্রশ্ন তুলেছেন। যদিও প্রশ্নটা ছিল কৃষিভিত্তিক, সাধারণ নয়। আমার বাজেট প্রস্তাবে ছিল চা বাগীচার উপরে কৃষিকর। তবুও আপনি বলেছেন যেখানে ব্যক্তিগত কৃষি আয়ের উপরে.একজেমশানের লিমিট আছে ১০ হাজার টাকা, যেহেতু ইনকাম ট্যাক্সের লিমিট তার থেকে বেশী দুই গুণের মত—তাহলে কি এখানে শহরের মানুষের উপর একটু বেশী একজেমশান-এর প্রবণতা আসছে না? আমি মূল প্রসঙ্গে যাবার আগে মাননীয় জয়নাল সাহেবকে একথা বলতে চাই যে আপনার বক্তব্যের মধ্যে স্ববিরোধীতা আছে। আপনি বললেন, কৃষিতে যে এত আয় হচ্ছে সেখানে কি ভাবে কর তাদের সম্বন্ধে করবেন বাজারে আসার আগে? আপনি এক দিকে বলছেন যে কৃষিতে আয় করা উচিত, আর এক দিকে বলছেন যে একজেমশানটা এ ক্ষেত্রে ১০ হাজার টাকা হবে কেন অর্থাৎ ১০ হাজার থেকে বাড়ান হোক। এখ'নে কিন্তু স্ববিরোধিতা আছে। জয়নাল সাহেব, আমার বক্তব্য ছিল চা বাগীচার উপরে আয় কর, সেখানে কিন্তু একজেমশান নেই। এর সঙ্গে কিন্তু তুলনীয় কর্পোরেট ইনকাম ট্যাক্স, সেখানে কোন একজেমশান নেই। কাজেই আমি যে প্রস্তাব রেখেছি সেখানে কোন অসঙ্গতি নেই। আর আপনি যেখানে মূল দৃষ্টিভঙ্গী আনতে চেয়েছেন, আমি তার উপরে একটা বক্তব্য রাখতে চাচ্ছি। সেটা হচ্ছে, শহরাঞ্চলে শুধু তো বিভিন্ন জেলাতে শহর আত্ম প্রকাশ করেছে, এটাতো ঘটনা। ধরুন—আপনার জেলার কথাই বলি, মালদা জেলা থেকে আপনার জেলায় যদি প্রবেশ করি, যদি রায়গঞ্জে আপনার এলাকায় যাই, গাজল পয়েন্ট থেকে শুরু করে ইটাহার যাবার আগে অনেক গঞ্জ এখনও দাঁড়িয়ে আছে। সেখানে জনসংখ্যা যথেষ্ট হয়েছে। যদি বালুরঘাটের দিকে যাই তাহলে আমার মনে হয় বনিয়াদপুর ইত্যাদি জায়গায় জনসংখ্যা খুব বৃদ্ধি পেয়েছে। এবং আপনি আরও নির্দিষ্ট ভাবে বলেছেন কলকাতা ইত্যাদি এলাকাতে এই যে জমির কেনা বেচা হচ্ছে, এখানে তো অনেক টাকা হতে পারে। রেজিষ্ট্রেশন অফিসের কথা উল্লেখ করেছেন, দেখুন, আপনি প্রকারান্তরে আমরা যেটা করেছি, সেটাকে কী রকম সমর্থন করে ফেলেছেন। কারণ আগের ঠিক বাজেট সেশনে, মাননীয় বিধায়কদের মনে থাকবে, মাননীয় সুব্রত মুখার্জীর মনে থাকবে, একটা মূল পরিবর্তন আমরা করি। ইণ্ডিয়ান ষ্ট্যাম্প এ্যাক্ট খুব পুরাণ এ্যাক্ট, উনিবিংশ শতাব্দীর এ্যাক্ট। এই এ্যাক্টটা কিন্তু আমরা এখান থেকে, রাজা বিধানসভার অনুমোদন নিয়ে কেন্দ্র থেকে সম্মতি এনেছি। কোন্টা এনেছি? আপনি যেখানটায় আমাদের দৃষ্টি আকর্যণ করছেন, সেটা ঠিক হেনরি জর্জের যে উদাহরণ আপনি দিয়েছেন, সেটা জমির দাম যে রকম বাড়ছে, আপনি মূলতঃ ক্যাপিট্যাল গেন্সটা ট্যাক্ত করতে বলছেন। আমি ক্যাপিট্যাল গেন্সটা ট্যাক্স করার ব্যবস্থা করেছি প্রথম। আমাদের রাজ্যে এটা ছিল না। ষ্ট্যাম্প ডিউটির কোন্টা পরিবর্তন করেছি, দুটো মূল জায়গায় ষ্ট্যাম্প ডিউটির ভ্যালুয়েশনে এতদিন মার্কেট ভ্যালুর কনসেপ্টটা ছিল না, আমি সেটা পরিবর্তন করে মার্কেট ভ্যাল্যুর উপর করেছি। আর কী দিয়ে ফাঁকি হচ্ছিল? ফাঁকি

হচ্ছিল কতকগুলো ইনফর্মাল এগ্রিমেন্ট, যার কোন রেজিষ্টার্ড ডিউই হচ্ছিল না। ষ্ট্যাম্প ডিউটির যে সংশোধন আমরা করেছি তাতে দুটো মূল পরিবর্তন হচ্ছে। একটা যখন কোন এক্সচেঞ্জ হচ্ছে, সেটা যে কোন ইনফর্মাল এক্সচেঞ্জ হোক, এর আওতায় আসছে এবং সেখানে মার্কেট ভ্যালুয়েশনটা হচ্ছে গ্রহণযোগ্য ভ্যাল্যু। জানেন, এর জন্য আমরা মনে করছি ইমপ্লিমেন্ট করার জন্য নগর উন্নয়ন দপ্তর এবং অর্থ দপ্তর মিলে আমরা একটা সেল করার সিদ্ধান্ত নিচ্ছি এবং এর মাধ্যমে আমার নিজের ধারণা আমরা লাগু করছি এই বছর থেকে। এর ফলে বেশ অতিরিক্ত ৫০ কোটি টাকার মত আসতে পারে। যেটা আমরা অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রস্তাবে রাখিনি। যেহেতু আগের বাজেটে ছিল, তাই এটা বুয়েন্সি হিসাবে সেই প্রস্তাব এসে গেছে, দেখবেন বুয়েন্সির রেটটা বাড়ানোর সেই একটা মূল কারণ। আপনি এটা আমাদের সমর্থন করেছেন, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ফুটবল ম্যাচের ক্ষেত্রে এটা ঠিক, আমি আগের দিনও বলেছি, এটা কিন্তু জেসচার। আপনি নির্দিষ্ট প্রশ্ন করেছেন, কখনও কী হয়? আমার মাথায়ও ছিল ১৫ টাকার উপরে যে সাধারণ ফুটবল খেলা হয়না, সুব্রত বাবু খেলাধুলায় ইন্টারেস্টেড আছেন, আমিও সময় পেলে এখনও একটু আধটু খেলি, এটা হয় না, আমরা জানি। কিন্তু প্রদর্শনী ম্যাচ যেগুলো হয়, ধরুন বছরে একটা হলো, ধরুন দু বছরে একটা হলো, তবু জেসচারটা দুটো জায়গায়। একটা হয়রানির হাত থেকে বাঁচার জন্য, যদি ট্যাক্স নাও দিতে হয়, জানবে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের একটা ছাপ মারতে গিয়ে একটা হয়রানি থাকে। তার থেকে অব্যাহতি দিয়ে দিচ্ছি। দ্বিতীয়তঃ হচ্ছে যেটুকু দৃষ্টিভঙ্গী দেখাচ্ছি, এর বেশী কিছু নয়, কিন্তু বেশী কিছু দাবীও করছি না। আপনি ইনভার্টারের ক্ষেত্রে বলেছেন ১১ পার্সেন্ট কেন করা হয়েছে। আমরা আশেপাশের রাজ্যে দেখেছি এই ধরনেরই আছে, উড়িষ্যার বোধ হয় এর থেকে একটু বেশী আছে। কিন্তু তা নয়। এখানে আমরা সোজাসুজি বলছি, আমরা বিদ্যুতের যে সমস্যা, তার সমাধান, উৎপাদন বৃদ্ধি এবং বন্টন এবং পরিবহনের মাধ্যমেই চাইছি, সাধারণ মানুষকে ইনভার্টার কিনতে বাধ্য করে নয়। সেই দৃষ্টিভঙ্গী থেকে এটা আমরা রেখেছি। এর বেশী নয়। আপনি স্পেশাল কমিশনারের পোস্টের সম্পর্কে যে প্রশ্ন রেখেছেন—আপনি বলেছেন অর্থ বরাদ্দ কী, যেহেতু এটা মানি বিল, সেই জন্য এটা বলতে হয়েছে, এই কারণে, আপনি অবগত আছেন যে তৃতীয় বেতন কমিশনের পরে ষ্টেট সার্ভিসের সাধারণভাবে ২১ নং স্কেল যে রকম বি. সি. এস. অফিসারদের দেওয়া হয়, অন্যান্য ষ্টেট সার্ভিসকেও দেওয়া হয়। তাই সেল্‌সট্যাক্সের ২১ নং স্কেলে তৈরী করতে হয়। পোস্টটা তাই স্পেশাল কমিশনার এর হয়। যেহেতু সেল্‌স ট্যাক্সের প্রতিটি পদ সাধারণ ভাবে এরা আইন থেকে সৃষ্ট হয়, তাই আইনের মধ্যে আমাকে আনতে হয়েছে। এর মধ্যে সত্যিই অর্থ বেশী নেই। তার কারণ যে সিনিয়ারিটিতে তারা আসেন, তারা নর্মাল স্কেলে যেখানে চলে গেছে, তারপর খুব বেশী এর জন্য অর্থ বরাদ্দ লাগে না। কিন্তু আপনি যেটা বলেছেন—এটা সেন্ট্রাল হেডকোয়ার্টারে লোকেটেড, অলমোস্ট ইন সি টু হয়, এসটাব্লিশমেন্ট লাগে না। কিন্তু আপনি বলতে গিয়ে অন্য যে কথাগুলো বলেছেন সেটা আমি আপনাকে উত্তর দিচ্ছি। সেল্‌স ট্যাক্সের, এটা ঠিক, ধরুন ১৯৮৭-৮৮ সালে আমাদের যা বিক্রয় কর থেকে আমরা পেতাম, কী তার আগের বছরটা যদি নেন, সেটা ৭০০ কোটি টাকার কম ছিল ১৯৮৬-৮৭ সালে। আমরা এখন বিক্রয় বানিজ্যিক কর এক সঙ্গে একটাকে নিলে ঠিক দ্বিগুণের একটু বেশী ১৪০০ কোটি টাকা নিয়ে গেছে।

**[4.45—4.55 P.M.]**

আমরা এখন বিক্রয় ও বানিজ্য করকে এক সঙ্গে নিয়ে ঠিক দু'গুণ ১৪০০ কোটি টাকায় নিয়ে গেছি। সাধারণভাবে লক্ষ্য মাত্রার ৯০ শতাংশ রাজ্য অর্জন করছে। আমি আপনার মাধ্যমে বিধানসভাকে জানাচ্ছি যে, এর মধ্যে আমাদের কোন আত্ম-সন্তুষ্টি নেই। আমরা মনিটরিংটা ডিষ্ট্রিক্ট

লেভেল পর্যন্ত নিয়ে যেতে চাইছি। সাধারণ ব্যবসায়ীরা, ছোট ব্যবসায়ীরা নিয়ম মেনে চলতে চাইছেন। যারা ফাঁকি দিচ্ছে তাদের ক্ষেত্রেও করা পদক্ষেপ নেব। এত দিন পর্যন্ত সেলস ট্যাক্স ডাইরেকটরে-এর ফ্যাংসনিংটা ছিল ডেস্ক ওরিয়েন্টেড। আমরা এখন ডেস্ক থেকে ফিল্ডে সেই ফ্যাংসনিংটাকে নিয়ে যেতে চাইছি। মাননীয় সদস্য জয়নাল সাহেব বাজেট আলোচনার সময় একটা প্রস্তাব রেখেছিলেন, আমি সময়াভাবে তখন উত্তর দিতে পারি নি। এখন আমি তাঁকে জানাচ্ছি যে, আমরা উৎসাহ ভাতার সিদ্ধান্ত নিয়েছি। বেশী কালেকসনের একটা অংশ দেবার সিদ্ধান্ত নিয়েছি। এ ছাড়া জেলা স্তরে যখন মিটিং গুলি হবে তখন জেলার নির্বাচিত প্রতিনিধি যাঁরা আছেন তাঁদের সঙ্গে মত আদান-প্রদান করব কর ইত্যাদির ব্যাপার। এটা আমরা ঠিক করেছি। উনি আর একটা প্রশ্ন তুলেছেন যে, অর্ডিন্যান্স করা হ'ল কেন? একটু পরিষ্কার বলা উচিত, যদিও সে অর্ডিন্যান্স যখন ইনট্রোডিউস করা হয়েছিল তখন বলা হয়েছিল, তবুও আর একবার বলি, এর সঙ্গে নতুন কোন কর আদায়ের বিষয় যুক্ত নেই। মূলতঃ এটা প্রোসিডুরাল ব্যাপার। এটা নিশ্চয়ই আপনাদের মনে আছে যে, ব্যবসার ক্ষেত্রে আমরা মাসিক রিটার্ন পদ্ধতি চালু করেছিলাম। তারপরে কিছু অসুবিধা হয়, ফলে সেই মাসিক রিটার্ণ থেকে আমরা কোয়াটারলি রিটার্ণে ফিরে আসি। সেই সিদ্ধান্ত অনুযায়ী আমরা ১২ই ফেব্রুয়ারী থেকে অর্ডিন্যান্স লাগু করি। আর একটা রিলিফ দেওয়া হয়। সেটা হচ্ছে প্রফেসনাল ট্যাক্স জমা দেওয়ার দিন আর একটু বাড়িয়ে দেওয়া হয়। এটাও আইন অনুযায়ী করতে হয়। বিল এনে পাশ করতে সময় লাগত, অর্ডিন্যান্স না করলে কোন লিগ্যাল প্রোটেকশন থাকত না এই পিরিয়ডে। এবিষয়ে আগামী ১০ দিনের মধ্যেই বিল আনছি। এটা এর চেয়ে বেশী কিছু নয়। আর একটা প্রশ্ন রেখেছেন, উনি বলেছেন, আমাদের মাননীয় অধ্যাপক ভবতোষ দত্তকে বিশ্লেষণ করে বলেছেন, সেন্ট্রাল ট্যাক্স এবারে বাড়বে তার থেকে অতিরিক্ত ৪০ কোটি টাকা রাজ্যে আসবে। হ্যাঁ, যদি ওঁরা কথা রাখেন তাহলে ৪০ কোটি যেমন আসবে, তেমন আবার অনেক কিছুই চলে যেতে পারে, সেই জন্যই ন্যূনতম পদক্ষেপ আমাদের নিতে হচ্ছে। এই প্রস্তাব গুলি কোন বিচ্ছিন্ন কিছু নয়, এগুলি আমাদের বাজেটের সঙ্গে যুক্ত। আমি আমার বাজেট বক্তৃতার মধ্যে বলেছি, আজকের বিতর্কে অতটা বলা উচিত হবে না। তবুও আমি নম্রতার সঙ্গে বলি যে, আমরা একটা বিকল্প দৃষ্টিভঙ্গী নিয়ে চলছি। যেহেতু আমরা মনে করছি সারা দেশের ক্ষেত্রে যে পদক্ষেপ নেওয়া হচ্ছে তাতে সেখানে স্বনির্ভরতার ওপর আঘাত আসতে পারে এবং আমরা মনে করছি এ ছাড়াও কর্ম সংস্থানের ওপর আঘাত আসতে পারে। সেখানে দাঁড়িয়ে রাজ্য স্তরে যেটা করা যায় সেই দৃষ্টিভঙ্গী রেখে এই স্বনির্ভরতা এবং কর্ম-সংস্থান এই দুটো উদ্দেশ্যের কথা মনে রেখেই আমরা বাজেট রচনা করেছি। বিরোধীরা মাঝে মাঝে বলেছেন যে, ঘাটতি শূণ্য বাজেট করেছেন, কিন্তু উন্নয়নহীন বাজেট। আমাদের বাজেটে, গোটা বাজেটেই উন্নয়নের কথা আছে। বাজেট প্রোপজাল-এ এবং প্ল্যান বাজেটে এসব পরিষ্কার বলা আছে। বিভিন্ন অসুবিধার মধ্যে দাঁড়িয়েও ১৩২৮ কোটি টাকা থেকে ১৪৮৬ কোটি টাকায় আমরা উন্নতি করতে পেরেছি। তবুও আমি ঐ সব কথার মধ্যে না গিয়ে মাননীয় সদস্যাকে একটু তুলনা করতে বলছি ১৯৭৬-৭৭ সালের সঙ্গে যখন মাননীয় সদস্য ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী ছিলেন।

আপনার সমস্ত অর্ডারের, নোটিং খুঁটিয়ে পড়েছি। ১৯৭৬-৭৭ সালে আর্থিক সমীক্ষা অনুযায়ী দেখতে পাচ্ছি তখন আপনাদের পরিকল্পনায় বরাদ্দ ছিল ২২৮ কোটি টাকা। আর এখন তার সঙ্গে যদি তুলনা করতে চাই তাহলে আমাকে মূল্য মান দিয়ে গুণ করতে হবে। এই মূল্যমানকে মূল্য নেব—পশ্চিমবাংলার ক্ষেত্রে ইকনমিক রিভিউতে যে প্রাইস ইনডেক্স আছে কত গুণ বেড়েছে? তিনগুণের একটু কম। আমি ইনডেক্স ধরে বলছি—আপনাদের পক্ষে একটু বলি—২২৮ কোটি টাকাকে ৩ দিয়ে গুণ করলে ৬৮৪ কোটি টাকা আসে। আমরা সেখানে ১৪৮৬ কোটি টাকা রেখেছি,

তারমানে তার দ্বিগুণেরও বেশী পরিকল্পনা বাজেট। এইভাবে প্রাইস হলে ডিফ্লেট করে দিলাম মূল্যমান বৃদ্ধির ব্যাপারে এগিয়ে বলেছি। আপনারা বাজেটকে উন্নয়নমুখী বলতে যা বোঝেন তার দ্বিগুণ উন্নয়নমূলক। কিন্তু আপনারা খরচ করতে পারবেন—এটা আপনাদের জিজ্ঞাসা। আমি বলছি, ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯, আগের বছর নিয়ে আমি কেন্দ্রীয় যোজনা কমিশনের তথ্য উল্লেখ করে বলছি, বাজেট বরাদ্দ থেকে ১০০ ভাগের বেশী খরচ করেছি। এই তথ্যের মধ্যে আর বেসী যাওয়া উচিৎ হবে না। উন্নয়নের ক্ষেত্রে বলেছেন যেহেতু জয়নাল সাহেব কৃষিটা ভাল বোঝেন তাই বলছি, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল এবং ১৯৭৯ থেকে ১৯৮০ সারা দেশে কৃষিতে বার্ষিক উন্নয়নের ক্ষেত্রে, যা বার্ষিক গড় ছিল য়্যানুয়াল রেট অফ গ্রোথ অফ ফুডগ্রেন প্রডাকশন, মানে ন্যাশনাল লেভেলে পশ্চিমবাংলা কেন ব্যর্থ ছিল? তাও সেই হার ছিল ১.৭ শতাংশ, দেশের গড় হারের চেয়ে অনেক নিচে। আর ১৯৮৭ সাল থেকে ১৯৯০ সাল দেশের হার ২.৫ থেকে ২.৪ শতাংশ কমে আসে। আমি উৎসটা বলছি, সেন্টার ফর মনিটরিং ইণ্ডিয়ান ইকনমি, সর্বভারতীয় তথ্যের হিসাবে যদি ব্যবহার করা হয় তাহলে দেশের হার কমে যাচ্ছে, আর রাজ্যের বার্ষিক অগ্রগতির হার ১.৭ শতাংশ। কিন্তু এখন বার্ষিক অগ্রগতির হার ৩.০ শতাংশ লাফিয়ে উঠেছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে একটি কথা বলেছেন। ভূমি সংস্কার আইন আপনারা করেছেন কিন্তু রূপায়ন আপনারা করেননি। এটা শ্রেণী স্বার্থে লাগবে তাই আপনারা করেননি। সেন্টার ফর সোসাল স্টাডিস এ্যন্ড রিসার্চ বলেছেন একন এখানে বাল কাজ হয়েছে। এই উন্নতির মূল কারণ কি? প্রতি জেলায় তথ্য নিয়ে তাঁরা এসেছেন, বিশেষত দুটি ক্ষেত্রে, ভূমি সংস্কার এবং সেচ। তাঁরা দেখে এই কথা বলেছেন। শিল্পের ক্ষেত্রে আগেও বলেছি, শিল্পের যে মূল সূচক ৬০-এর দশকে প্রথমে ১২০ মতন ছিল, ১৯৮৪ সালে সেটা কমে ১০৪ হয়েছিল আর এখন ১৪০ এর কাছাকাছি গেছে উন্নয়নের ক্ষেত্রে। হলদিয়া সর্ম্পকে প্রশ্ন করা হয়েছে ভারতবর্ষের যে অর্থনৈতিক সংকট তাতে হলদিয়া প্রকল্পে কোন প্রভাব ফেলবে কিন? উত্তর হচ্ছে না, না এই কারণে, হলদিয়া প্রকল্পে যতটুকু বিদেশী মুদ্রা লাগবে তার দ্বিগুণ বিদেশী মুদ্রা এই হলদিয়া প্রকল্প বাঁচাবে। এই আর্থিক সংকট এই প্রকল্প বাঁচাবে, বিদেশী মুদ্র বাঁচাবে, এরজন্য কোন সমস্যা হবে না। ৪০ কোটি টাকার কথা বলেছিলেন। ধরুন, বাজেটে যে কথা বলেছি, ১৯৯১-৯২ সালে ৭ হাজার ৩৪২ কোটি টাকার বাজেট। এর মধ্যে রাজ্যসরকার কত দেবেন আর কেন্দ্রীয় সরকার কত দেবেন। মূল হিসাবের যে সূচক বাজেটে এ্যট এ গ্ল্যান্স আছে সেই তথ্য আমি উল্লেখ করছি। ষ্টেটের মধ্যে ট্যাক্স, নন-ট্যাক্স রেভেনিউ যোগ হয়েছে এ্যজ পার এ্যকাউনটিং প্রাকটিশ। সেন্ট্রাল গর্ভনমেন্টের যে ডিভোলিউশন সেটা যোগ করেছি, এইসব করে একটা জিনিস শুধু বলতে চাই, দেখবেন লেখা আছে, স্মল সেভিংস-এর ক্ষেত্রে, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে যেটা রাজ্যের মানুষ করে তার কিন্তু ২৫ ভাগ নিয়ে নেয় কেন্দ্র আর ৭৫ ভাগ আমরা পাই, ৯৬৪ কোটি টাকা ১৯৯১-৯২ তে ধরা আছে, এটা রাজ্যের মূল। আর একটা কিন্তু রাজ্য সরকার দেন তার থেকে সরিয়ে রাখতে হবে কেন্দ্রীয় সরকার যা নিয়ে নেন যেটা লোন রিপেমেন্ট লায়াবিলিটি।

**[4.55—5.05 P.M.]**

লোন রিপেমেন্ট লায়াবিলিটি ওঁরা যা দেন তার চেয়ে বেশী প্রায় লোন রিপেমেন্ট লায়াবিলিটি—প্রায় ৭০০ কোটি টাকার মত হয়ে গেছে। ঐটা যদি বাদ দেন উইথ ইনটারেস্ট ধরে, ক্যাপিট্যাল ইনটারেস্ট বাদ দিয়ে, তাহলে একটা ভয়াবহ তথ্য বলছি। কেন্দ্র রাজ্য সম্পর্কের এই যে মূল বাজেট রাজ্য সরকারের এর মধ্যে রাজ্য সরকার নিজের পায়ে দাঁড়িয়ে ৭৩ শতাংশ অর্থ জোগাড় করেন, তার ২৭ শতাংশ দেন কেন্দ্রীয় সরকার। 73% is contributed by the State

Government directly or indirectly. আর নেট সেন্ট্রাল কনট্রিবিউস ২৭ পারসেন্ট। আমি বলছি এই কারণে যে, রাজ্যের এই সীমাবদ্ধ ক্ষমতা, যেখানে মানুষ রাজ্যের দিকে তাকায়, কিন্তু এমন অবস্থা দাঁড়িয়ে গেছে যে, কেন্দ্র রাজ্যের সম্পর্কের এই খানেই শেষ নয়। এর পর মূল জায়গাটা বলছি, আরও আঘাত কোনখানে আসছে। আমরা তো কেন্দ্রীয় বাজেটের প্রস্তাব এই রকম বলছি না, আমরা বলছি স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে একটা আঘাত আসছে। স্বল্প সঞ্চয়ের যে প্রকল্পগুলি রাজ্যের এক্তিয়ারভুক্ত ছিল, তার সঙ্গে তুলনীয় অন্য প্রকল্প যেগুলি ছিল সেগুলি ইউ. টি. আই. এগুলিকে আকর্ষণীয় করা হচ্ছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেব এর জন্য ক্ষতি হতে সুরু হয়েছে। ৪০ কোটি টাকা এর ধারে কাছে আসছে না, তার জন্য সমস্যাটা থাকছে। আমরা বলেছি এর জন্য যে ক্ষতিটা হচ্ছে সেটা পূরণ করুন। দ্বিতীয়তঃ বলেছি, ঐ যে ৮৬৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের তথাকথিত পরিকল্পনা সাহায্য, তথাকথিত বলছি এই কারণে, কারণ এর মূলটা ঋণ. সুদে আসলে ফেরত তো দিতেই হবে। এটা কেন্দ্রের তদানীন্তন যিনি ডেপুটি চেয়ারম্যান ছিলেন তিনি দিয়েছিলেন এই কারণে যে, সপ্তম যোজনায় কেন্দ্রীয় সরকারের যা দেয় ছিল তার ৬ শতাংশ ওরা কম দেয় এবং সপ্তম যোজনায় মাথা পিছু বরাদ্দ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সর্বনিম্ন। সেটা আমি ইকনমিক রিভিউতে দিয়েছি। এর জন্য পশ্চিমবঙ্গের একটা অধিকার একটা প্রাপ্য. মহারাষ্ট্র বা অন্য রাজ্যের তুলনায় আছে এবং তার জন্য এই অর্থটা ওঁরা দেন, যে অর্থ মহারাষ্ট্র এবং অন্য রাজ্যকে দিয়েছেন এটা লিখিত মিনিস্ট আছে। কিন্তু কেন্দ্রীয় যে বাজেট পেশ করা হয় তাতে এই অর্থটা যুক্ত নেই। তাই আমরা আলোচনায় বলেছি যাতে এটা পাওয়া যায়। যদি পাওয়া যায় খুবই ভাল, না পাওয়া গেলে সমস্যা আছে, সেটা আমরা উল্লেখ করেছি। এটা পাওয়া গেলে জানবেন ৮৬৩ ক্রোরস যেটা ধরে বাজেট করা হয়েছে সেটা রেসটোরড। স্বল্প সঞ্চয়ে যদি পাওয়া যায়, স্বল্প সঞ্চয়ের ক্ষতিটা হয়ে গেছে তাই ৪০ কোটি টাকা থেকে এটা পোষাচ্ছে না। আর জয়নাল আবেদিন সাহেব, আপনি নিশ্চয় আতঙ্কিত, যেভাবে সেস এবং রয়্যালটির আলোচনাটা চলছে সেস তো আমার, আপনার অধিকার, সেস তো মাটির উপর বসান হয়, মাটি তো পশ্চিমবঙ্গের মানুষের মাটি, আমার আপনার মাটি, তার নীচে কয়লা তো পশ্চিমবঙ্গের মানুষের অধিকার। রয়্যালটি তো জমিটা ব্যবহার করার জন্য, আমরা চাইছি, রয়্যালটি দেওয়ার জন্য সেসটা ছাড়তে বলছি। অধিকার কি মানুষ টাকা দিয়ে কিনতে পারে? যদি কেউ চায় আপনারা প্রতিবাদ করবেন না? হ্যাঁ, কিন্তু এই আঘাতগুলি আসছে। উন্নয়নের জন্য বাজেট। আমি এই পর্যন্ত অঙ্ক দিয়ে বললাম, তথ্য দিয়ে বললাম, যেটা প্রচলিত ট্যাক্স আছে সেই হারে ৯৮ শতাংশ সেলস ট্যাক্স, ২০ শতাংশ এক্সাইজ, ২১ শতাংশ এন্ট্রি ট্যাক্স আমরা বাড়িয়েছি। গড়ে ভারতবর্ষের ২৪ শতাংশের বেশী কেউ বৃদ্ধি করে নি। নাইনথ ফিনানস কমিশন—আমরা নম্রতার সঙ্গে বলেছি, আমরা প্রচলিত কর থেকে সব থেকে বেশী আদায় করছি। এখানে দাঁড়িয়ে ৬৭ কোটি টাকা অতিরিক্ত কর আমরা বাড়িয়েছি যদিও প্রকারান্তরে, প্রচ্ছন্নভাবে মেনে নেবেন আপনারা, যে আমরা কোন সাধারণ মানুষের উপর বোঝাটা চাপাই নি, শুধু বিত্তশালীদের উপর চাপিয়েছি। capital gain is very much included in the bouyance. তাই, আমি আপনাদের সমর্থন চেয়ে আমার বিতর্ক শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** ডাঃ আবেদিন, আমি ভাবছিলাম মাননীয় অর্থমন্ত্রী এমন কোন বিল আনতে পারেন কিনা, যে যাঁরা দীর্ঘদিন বিধায়ক থাকার পর যখন অবসর প্রাপ্ত হন এবং আবার পুনর্জীবন নিয়ে ফিরে আসেন তাঁদের উপর কোন কর চাপান যায় কিনা? The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Finance Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 8 and Preamble**

The question that Clauses 1 to 8 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**ডঃ অসীম দাশগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, আমি ক্লজ ওয়াইজ কিছু করছি না, দুটো ছোট ছোট প্রিনটিং মিসটেক আছে, কারেকসন করে দিচ্ছি।

**Dr. Asim Kumar Das Gupta :** Sir, I beg to move that the West Bengal Finance Bill, 1991, as settled in the assembly, be passed.

**মিঃ স্পীকার :** আপনার যে প্রিনটিং মিসটেক হয়েছে সেটা আপনি সারকুলেট করেছেন?

**Dr. Asim Kumar Das Gupta :** In Clause 3, in sub-clause (3) :-

(**1**) in item (**i**), in sub-item (**b**) in the proposed amendment to clause (**cc**) of sub-section (**1**) of section 5 of the Bengal Finance (Sales Tax) Act, 1941, for the word "substituted", the word "added" be substituted;

(**2**) in item (**ii**) in the proposed amendment to sub-section (**2**) of section 5 of the Bengal Finance (Sales Tax) Act, 1941, for the words, figure and letter "in clause (**vb**)", the word, figure and letters "in clause (**a**), in sub-clause (**vb**)," be substituted.

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনার আগেই দেওয়া উচিত ছিল।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি খুব রসাল মন্তব্য করেন, আপনি খুব রসিক মানুষ। আমি মাননীয় অর্থমন্ত্রীকে একটা কথা বলেছিলাম আগের দিন, আজকেও প্রম্পট করেছিলাম। স্মল সেভিং-এর ব্যাপারে একটা আশঙ্কা প্রকাশ করেছেন, ২৫ পারসেন্ট কাট হচ্ছে ৭৫ পারসেন্ট আসছে এবং একটা আঘাত আসছে বলছেন। আগের দিন আমি প্রশ্ন তুলেছিলাম যে ব্যাঙ্কিং আন্ডার সেন্ট্রাল গর্ভণমেন্ট আছে কিন্তু এই যে নন-ব্যাঙ্কিং যে একটা ইনভেষ্টমেন্ট শুনি আছে যেমন পিয়ারলেস, সঞ্চয়িতা, জনপ্রিয় এই অনেক জায়গায় ওই বীরেন মৈত্র মহাশয় সব এজেন্সী নিয়ে বসে আছেন এটা মারাত্মক ব্যাপার। আমি আগের দিন জিজ্ঞাস করেছিলাম এই সমস্ত ব্যাপারে। ওদের এমন সব স্পর্দ্ধা হয়ে গেছে যে অফিসারদের এনকারেজ করছে। এটা সেন্ট্রালের এ্যাফেয়ার্সে আসে না, মূলত রাজ্যের। মোটামুটি বলা যায় মহাজনী কারবার। রাজ্যের কোন আইন নেই এই বিষয়টা আনবেন কিনা? আমাদের সংবিধানের ২৪৮ ধারায় আছে সেখানে সেন্ট্রাল কিংবা স্টেট ডিফাইন করবে। কোন বাঁধন না থাকে তাহলে সেন্ট্রাল এ্যাণ্ড পারলামেন্ট ক্যান লেজিসলেট। আমি আগের দিন জানিয়ে ছিলাম এখনও বলি ওই সব ওদের যারা আছে, কেরলে ওদের বলে কুরি, ওই ফিল্ড অফিসার সমস্ত আছে তারা বাড়ি বাড়ি যায়—বীরেনবাবুর দলে ওই সমস্ত লোক আছে, তিনি এই সব করেন। যাই হোক ক্রুপুলাস করে সঞ্চয়িতা অনেক টাকা মেরে দিয়েছে। পিয়ারলেসে সেটা হবে কিনা জানিনা। সেই জন্য আপনাকে বলছি এবং সতর্ক করে দিচ্ছি এবং মন্ত্রী হিসাবে আমার এই লাইনটা বলুন। আর শেষ কথা বলছি আপনার সবটা তো মেনে নিলাম, আপনার দল তো রাখতে হবে, ফরেন লিকারে আপনি কিছু বাড়িয়েছেন আমাদের আপত্তি নেই, আপনার দল থাকবে তো?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওনার মূল প্রশ্নে উত্তর দিতে যাচ্ছি। উনি যেহেতু আজকের বিতর্কে উল্লেখ করেন নি তাই আজকে কিছু বলিনি, আগের দিন সময় পেলাম না তাই বলতে পারি নি। আমি কোন একটা সংস্থাকে আলাদা করে বলছি না. এই সংস্থাগুলিকে দুটি ভাগে ভাগ করতে হবে। এক হচ্ছে আমাদের ভাল লাগে না ওদের মধ্যে কিছু কিছু বড় বড় সংস্থা রিজার্ভ ব্যাঙ্কে রেজিস্টার্ড হয়েছে, সেই ক্ষেত্রে তারা রাজ্যের আওতার বাইরে চলে গেছে। তার বাইরে কিছু আছে সেইগুলির উপর রাজ্যের আইনের মধ্যে যা আছে আমরা তাদের চরম আঘাত আনতে যাচ্ছি। কি করে?

**[5.05—5.15 P.M.]**

দেখবেন আমরা একেবারে গ্রাম পর্যন্ত নিয়ে গেছি, মানুষকে মোটিভেট করেছিলাম। ঐসব জিনিসগুলো চলতে থাকলে আমাদের সর্বনাশ হয়ে যাবে। তাছাড়া স্বল্প সঞ্চয়ের যে বৃদ্ধি হয়েছে, ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত যেটা ৩২৫ কোটি টাকা ছিল সেটা এখন ১০০০ কোটি টাকাকে ছাপিয়ে গেছে। আমরা যখন প্রথমে যাই তখন আমরা দেখি, কেন্দ্রীয় সংস্থা ইউ. টি. আই. কে দিয়ে অন্য একটি রাজ্যে কিযাণ বিকাশ পত্র কিনে দেওয়া হলো, এতে দুঃখ হয়। এক হাজার টাকায় আমরা যে গেছি তার মূলে হচ্ছে ঐ নীচে পর্যন্ত স্বল্প সঞ্চয়কে বিকেন্দ্রীকরণ করে দিয়েছি। জেলায় এবং নীচে আমরা লক্ষ্যমাত্রা স্থির করে বলেছি যে, যদি কোন ব্লক এই লক্ষ্যমাত্রা অতিক্রম করতে পারে আইনে এটা ট্যাক্সভুক্ত নয় তাহলে তার অর্দ্ধেক টাকা ঐ বিশেষ ব্লককে দিয়ে দেব সেখানকার উন্নয়নমূলক কাজের জন্য। যেমন, আপনি ইটাহারে যদি এটা করেন, তাহলে ঐ টাকাটা ইটাহারেই খরচ হবে। আমরা বলেছি যে এরজন্য বাড়ীতে গিয়ে ক্যাম্পেন করতে হবে, সোজাসুজি মানুষকে বলতে হবে যে, ওগুলো করলে বিপদ হবে। আমরা এতে কিছুটা সুফল পাচ্ছি। তবে যেগুলো জালের বাইরে পালিয়ে গেছে, রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া রেজিষ্ট্রেশান দিয়ে দিয়েছে, সেগুলোর ক্ষেত্রে আমাদের কিছু করার নেই।

In Clause 3, in sub-clause (3) :—

(**i**) in item (**i**), in sub-item (**b**) in the proposed amendment to clause (**cc**) of sub-section (**1**) of section 5 of the Bengal Finance (Sales Tax) Act, 1941, for the word "substituted", the word "added" be substituted;

(**2**) in item (**ii**) in the proposed amendment to sub-section (**2**) of section 5 of the Bengal Finance (Sales Tax) Act, 1941, for the words, figure and letter "in clause (**vb**)", the word, figure and letters "in clause (**a**), in sub-clause (**vb**)," be substituted.

**Mr. Speaker :** Corrections have been recorded.

The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Finance Bill, 1991, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**Demand No. 38**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 38. Now, Shri Subrata Mukherjee.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তথ্য দপ্তরের যে বাজেট বরাদ্দ এখানে তথ্যমন্ত্রী পেশ করেছেন আমি সেটাকে সমর্থন করছি না। তার মূল কারণ হলো, বিগত ১৪ বছরের নিরিখে এই দপ্তরকে যদি বিচার করি তাহলে দেখানো যাবে যে, এই দপ্তর প্রচার সর্বস্ব এবং সংকীর্ণ রাজনৈতিক স্বার্থ ছাড়া আর উল্লেখযোগ্য তেমন কিছু করা হয়নি। আমি এমন কথা মনে করিনা যে, একটা দপ্তর এটা যেখানে লোক দেখানো কাজ হয়নি তা নয়। আমাকে মন্ত্রী মহাশয় হয়ত তাঁর জবাবী ভাষণে বলবেন যে, তথ্য দপ্তর নন্দন করেছে, চার্লি চ্যাপলিন হল করেছে এবং হয়ত বলবেন ম্যাণ্ডেলা এসেছিলেন তাঁকে সম্বর্ধনা দিয়েছে। কিন্তু সরকার পক্ষ পুরোপুরি আমি মনে করি, ১৪ বছরের একটা দপ্তর যেটা সেই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে সমস্ত মৌলিক সমস্যার সমাধান করতে পেরেছেন, তার সাথে যুক্ত মৌলিক বিষয়গুলোর কথা বলেন নি। তিনি প্রথম থেকে যেভাবে শুরু করেছেন, তার ব্যাখ্যা আমি জানতে চাইছি। তিনি যেটা বলেছেন, সংখ্যাগরিষ্ঠ মানুষ তাঁদের ভোট দিয়ে জিতিয়েছেন। সেটা তথ্য দপ্তরের অবদান। সরকার সম্পর্কে মানুষের আগ্রহ বেড়েছে। আপনারা জানেন কিভাবে সরকারী তৈরী করেছেন। ৫১ শতাংশেরর মত ভোট পেয়ে যদি জিততেন তাহলে এটা দাবী করতে পারতেন, নতুবা এতবড় কথা বাল যায় না। আমি আগেও বলেছি, আবার বলছি, মিশর যেসব নীল নদের দান, তেমনি আপনারাও বি. জে. পি.-র দান। পরবর্তী পর্যায়ে আক্রমণ করে বলেছেন। যথারীতি পুরণো কায়দায় বলেছেন যে, রেডিও, টেলিভিসান এগুলো এখনও সহযোগিতা করছে না এবং রেডিও, টেলিভিসান ও প্রসার ভারতী অনুমোদন বিল সরকার করেন নি। আপনারা আপত্তি করেছেন অথচ সেই কথাটা বলেন নি একটা লাইনও। এরমধ্যে একটা সরকার চলে গেছে, যার শরিক ছিলেন আপনারা।

সেই ১১ মাসের মধ্যে কি প্রসার ভারতী বিল পাস করে দেওয়া যেত না? এবং বারে বারে দেখছি এই পুরনো ট্যাকটিস আপনারা নিচ্ছেন। আপনি টি. ভি. নিউজ শুনবেন দেখবেন আপনাদের দল আপনাদের সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত কিন্তু সেইভাবে আমরা প্রচার পাইনা। আপনারা প্রত্যক্ষভাবে চাপ সৃষ্টি করেন এবং বেশী করে আদায় করে নেন। আপনারা টি. ভি. বয়কট করলেন, রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের যৌথভাবে আলোচনা করা তো দূরের কথা আপনারা টি. ভি. বয়কট করলেন আবার পরে আপনারাই স্বীকার করে নিলেন গণতন্ত্রের মাধ্যমকে ব্যবহার করে। আপনাদের সরকারের মূল উদ্দেশ্য ছিল এই দাবীর মাধ্যমে সরকারকে জনপ্রিয় সরকারে পরিণত করার কিন্তু তা করতে পারেননি। আপনাদের এই দাবী ব্যর্থতায় পরিণত হয়েছে, কিন্তু সেটা যদি করতে পারতেন যে পরিমাণ টাকা খরচ করেন অনেক বেশী জনপ্রিয় সরকার করতে পারতেন এবং অনেক উন্নয়নমূলক কাজও করতে পারতেন। আপনি এখানে কিছু কিছু সংবাদপত্রর সম্পর্কে কুরুচিপূর্ণ এমন এমন সব মন্তব্য করেছেন তার পরিণয় কোথায় যাবে আমি জানিনা, আপনি কি বিশ্বাস করেন না সংবাদপত্রের স্বাধীনতা থাকা দরকার আবার সঙ্গে সঙ্গে বিলো দি বেল্ট করবেন। এমন ভাবে আক্রমণ করবেন মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে আপনিও পর্যন্ত—কোন কোন ক্ষেত্রে যদি কোন সাংবাদিক খুন হয়ে যায় এতে অবাক হবো না। সংবাদপত্রের পলিসি নিয়ে পার্থক্য থাকতে পারে। একটা সংবাদপত্রর কর্মী বা সাংবাদিক সে অবশ্য কোন বিষয়ে যে সমর্থনকারী হবেই সেটা সে নাও হতে পারে। জাতীয় স্তরে যে সমস্ত সংবাদপত্র রয়েছে তাদের বেশীর ভাগই মালিকানা একচেটিয়া পুঁজিপতিদের হাতে তার জন্য পেশায় নিযুক্ত সাংবাদিক এবং সংবাদপত্রের কর্মীদের একেবারে নিগ্রহের পর্যায়ে নিয়ে যেতে হবে। এটা কি আপনাদের তথ্য দপ্তরের নীতি? আপনারা কোথায় কি করেচেন দেখুন, আপনারা ফিজিক্যাল এ্যাসাল্ট পর্যন্ত করেছেন। ভারত বন্ধের দিন দূরদর্শনের গেটে সি. পি. আই(এর) ক্যাডার দিয়ে টি। ভি. ক্যামেরাম্যানের ওপর হামলা হলো তাতে

তিনি আহত হলে না। ১৬ই আগষ্ট হাজরার মোড়ে পুলিশে ডাইরী হয়েছে ফোটোগ্রাফার তারাপদ ব্যানার্জী আহত হলেন, সি. পি আই. (এম) এর লোকেদের হাতে, তিনি মৃত্যুর সাথে লড়াই করছেন এব্যাপারে এফ. আই. আর. করা হয়েছে। বেলেঘাটায় বর্তমানের ফোটোগ্রাফার তিনি মার খেলেন, সব রেকর্ড আছে। হাওড়ায় প্রেস ফোটোগ্রাফার তিনি ক্যাডারদের হাতে মার খেলেন, হাওড়া ব্রীজে আরও একজন মার খেলেন ; উত্তরবঙ্গ সংবাদের সাংবাদিক দিবাকর মণ্ডল খুন হয়ে গেলো। আপনাদের ১৪ বছরের রাজত্বে যা হয়েছে তা কোন প্রদেশে এই ভাবে সাংবাদিক নিগ্রহ করার জন্য এবং প্রেস ফোটোগ্রাফারদের মারবার জন্য একেবারে ভিনডিকটিভ ওয়েতে যেটা করা হয়েছে তা নজিরবিহীন ঘটনা। আমি আগেও বলেছি সংবাদপত্র মানে যে সাংবাদিক তা কিন্তু নয় এটা আমি মানি না। এখানে এক জায়গায় অমিতাভ চৌধুরী তিনি লিখেছেন তারই বই থেকে পড়ছি--যিনি সাংবাদিক হবেন তাকে সামথিং অফ এভ্রিথিং অর্থাৎ সব কিছুর কিছু কিছু জানত হয়, তাকে সমদর্শী হতে হয়, এ্যাডভোকেট না হয়ে বিচারক হতে হয় তৎক্ষণাৎ সিদ্ধান্ত নেবার বা লেখার ক্ষিপ্রতা দেখাতে হয়। পরিশ্রমী হতে হয় ভাষাবিদ না হন, ভাষা নিয়ে খেলার জাদুরত করতে হয়, সর্বপরি দেশপ্রেমী হতে হয়। দীর্ঘকাল চেষ্টা করে আসছি তবু প্রতিদিনই মনে হয় কত কিছু পড়িনি, কত কিছু জানিনা এখনও শেখার কত বাকি আছে। তবু মনে হয় তিনি সবটা বলেননি, তিনি সব সময় বলতেন একটি সংবাদপত্র যদি সমাজের দর্পণ হয় তাহলে একটি সংবাদপত্র অফিসও বিরাট একান্নবর্তী পরিবারের প্রতিচ্ছবি। একান্নবর্তী পরিবার ভেঙে গেছে আছে সংবাদপত্রের অফিস। কথাগুলি ব্যাক্তিগত ব্যাপার নয় একথা আমি মনে করি, সাংবাদিকরা এই ভাবে যারা আপনাদের তথ্য দেবে তাঁদেরকে এই ভাষণের মধ্যেও আপনি এমনভাবে ভিনডিকটিভ ওয়েতে আক্রমণ করেছেন তা আমি ভাবতেই পারি না।

**[5.15—5.25P.M.]**

আমি দেখছি বহু জায়গায় করছেন তাই। কিন্তু আসলে কাজ কি করেছেন—দুটি কাজ করেছেন, একটা যুগান্তর আপনাদের আমলে বন্ধ হয়ে গেছে, অমৃতবাজার আপনাদের আমলে বন্ধ হয়ে গেছে, খোলার কোন তাগিদ নেই। কোন সময় কিছু পাওয়ার জিনিস আগে হয়ত দিয়েছেন, ঠিক তার পরে ৬/৮ মাস হয়ে গেল কোন উদ্যোগ নিচ্ছেন না। কে করবে এটা, আপনাদের কি কিছু করণীয় নেই? তাহলে হাত তুলে বলে দিন আপনার কিছু করার নেই, ওরা সব মরে যান, আত্মহত্যা করুন। করেছেও তাই, আত্মহত্যা করেছে কর্মচারীরা, সংবাদপত্রের সাংবাদিকরা। এই ঘটনাগুলি আপনার বাজেটের মধ্যে রাখেননি। বসুমতী একটা ন্যাশান্যাল ইনস্টিটিউসান, যখন আমরা সরকারে ছিলাম আমরা বারে বারে বসুমতীকে রক্ষা করার চেষ্টা করেছি, বসুমতী কর্পোরেশান করার চেষ্টা করেছি। আজকে বসুমতীকে নিয়ে চলে যাচ্ছেন উত্তরবঙ্গে, কলকাতায় বসুমতী ছাপা হবে না। কলকাতার যে সংবাদপত্র..........

(আর এস পি বেঞ্চ থেকে তুমুল গোলমাল)

স্যার, আমি বারে বারে বলেছি আপনি [**] শ্রেণীর লোকদের একটু থামান, এরা যদি বারে বারে ইন্টারফেয়ার করে তাহলে তো কিছু বলা যায় না।

**মিঃ স্পীকার ঃ** চাকর এক্সপাঞ্জ হয়ে যাবে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, ১৯১৪ সালের ৬ই আগষ্ট থেকে এই বসুমতী পত্রিকা নিয়মিতভাবে চালু আছে। বারে বারে সুপারিশ বিভিন্ন জায়গা থেকে করা হয়েছে এবং সামান্য সমস্যা যদি সমাধান

*[Expunged as ordered by the chair]

করতেন তাহলে এই জাতীয় একটা ইনস্টিটিউসান বেঁচে যেতে পারত। সমস্যাগুলির আমি কিছু কিছু ইঙ্গিত দিয়েছি, আপনার কাছে তুলে ধরা হয়েছে। এগুলি কি সমাধানের অযোগ্য অথবা করা যায় না? বসুমতীকে কলকাতায় চালু রেখে আপনি প্রচার করতে পারলেন না, সেই বসুমতীকে উত্তরবঙ্গে নিয়ে যেতে হবে। উত্তরবঙ্গ এমন কিছু মার্কেট নয়, উত্তরবঙ্গে ছোট ছোট পত্র-পত্রিকা থাকা সত্বেও আজকে সেখানে সেটাকে চালু করবেন বলছেন। উত্তরবঙ্গে এই স্টাফরা যদি যায় তাহলে তাঁরা যে বেতন পান তাতে তাঁদের স্ট্যান্টার্ড অব লিভিং কোথায় যাবে একবার ভেবে দেখেছেন কি? উত্তরবঙ্গে গেলে তাঁদের দুটো সংসার প্রতিপালন করতে হবে। এইসব সমস্যা না দেখেই উনি সরাসরি এই ডিসিসান নিয়েছেন। কিন্তু আসল যে সমস্যা বসুমতীর সেই সমস্যাগুলি ধামাচাপা দিচ্ছেন। সেই সমস্যাগুলি কি তার দু'একটা নমুনা দিচ্ছি সম্পাদকীয় কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে সুষ্ঠু পরিকল্পনা নেই আপনি নিশ্চয়ই স্বীকার করবেন। নিয়মিত সম্পাদকীয় বোর্ডের বৈঠক হয় না। পুরান লাইনো মেশিনের জন্য লোড শেডিংএর জন্য তাজা খবর পরিবেশিত হয় না। দায়িত্ব বণ্টন না থাকার ফলে সংবাদ পরিবেশনার ক্ষেত্রে ভারসাম্য থাকে না। সংবাদপত্রের প্রয়োজনীয় কাজের অভাবে সার্কুলেশান দিনের পর দিন কমতির দিকে। সম্পাদকীয় বিভাগে যেসব ত্রুটিগুলি অভিজ্ঞ কর্মক্ষম সর্বক্ষণের সাংবাদিক রাখা প্রয়োজন সে সম্পর্কে ব্যবস্থা নেন না। প্রতিদিন নির্দিষ্ট সময়ে প্রকাশনের দায়িত্ব প্রাপ্ত ব্যক্তিদের নিয়ে অন্যান্য পত্রিকা বোর্ডের সাংবাদিকদের নিয়ে সভা করা উচিত, সেটা আপনি করেন না। রিপোর্টার, সাব-রিপোর্টার ইত্যাদি যেসব দায়িত্ব বণ্টন করা উচিত তাও করেন না। সার্কুলেশানের যেটা খুব কি পয়েন্ট সেটার দিকে আপনি নজর দেননি এবং সমস্ত বিভাগে বিজ্ঞাপন বিভাগে দুর্নীতিতে ভরিয়ে দিয়েছেন। যিনি এর সর্বোপরি দায়িত্বে রয়েছেন সেই মানুষটির দুর্নীতি অপদার্থতা এবং অযোগ্যতা এমন জায়গায় গিয়ে পৌঁছে যে আজকে বসুমতীকে তুলে নিয়ে যেতে হচ্ছে উত্তরবঙ্গে। এটাকে একেবারে ফেলে দিতে পারছেন না, কিন্তু আরো বেশী লসের খাতায় চলে যাবে। আর একটা বিভাগ আছে যেখানে জবের কাজ হয়। জবের যারা কাজ করবে তাদের মাইনে ইত্যাদি সুযোগ-সুবিধার ক্ষেত্রে সংবাদপত্রের লোক হিসাবে ধরা হবে, ফলে যথারীতি মাইনে দেওয়া এবং প্রাপ্তির সঙ্গে সমতা থাকবে না, অর্থাৎ এটা একটা সিক ইণ্ডাষ্ট্রি হবে। সেখানে মেশিনগুলি থাকবে পুরান মেশিন, ৬ পাতা থেকে ৮ পাতা করবেন না, সেটা করলেও চলে যায়, আর সেটা নিয়ে যাবেন উত্তরবঙ্গে। উত্তরবঙ্গ নিয়ে যাঁরা চেঁচাচ্ছেন তাঁরা জানেন না যে নতুন চাকরি সেখানে হবে না ইনডাষ্ট্রিয়াল নিউ প্রোজেক্ট না হলে, এই লোকগুলিই যাবে উত্তরবঙ্গে।

কাজেই দুটি কাজ উনি সংবাদপত্র সম্পর্কে করেছেন। এক নং সাংবাদিক মারিয়েছেন, আর দু নং হচ্ছে বসুমতীকে বন্ধ করে দিতে চলেছেন। আর ৩ নং হচ্ছে যুগান্তর, অমৃতবাজার খোলাতে পারেন নি। আর কি করেছেন? আমি একটা ছোট্ট কথা এক বছর আগে করবার জন্য বলেছিলাম। উনি বলেছিলেন প্রেস আইডেনটিটি কার্ডাটি করে দেবেন। এই প্রেস আইডেনটিটি কার্ডটি অতি নিম্ন মানের, জঘন্য কার্ড। এটা এমন কিছু বেশি পয়সার ব্যাপার নয়। উনি এখানে বলেছিলেন, আমি কার্ডাটি পরিবর্তন করব। আপনি একটা কার্ড চেয়ে নিয়ে দেখবেন, পরিবর্তন করেছেন কিনা আজও আপনি সেই কার্ডটি পরিবর্তন করেন্ নি। আপনার এ্যাসিওরেন্স ছিল। আমি ইচ্ছা করলে এ্যাসিওরেন্স কমিটিতে দিতে পারতাম। কিন্তু আমি মনে করি, আপনি নিজে পারলে এটার পরিবর্তন করবেন এবং অন্তত এইবারে এটা নিয়ে আসবেন। আমি বারে বারে বলেছি, যে এ্যাওয়ার্ডগুলি কেন্দ্রীয় সরকার থেকে ঘোষণা করা হয় সেই এ্যাওয়ার্ডগুলি ইম্প্লিমেন্ট করার

ক্ষেত্রেও উদ্যোগ নেওয়ার দরকার আছে। বহু সংবাদপত্র এই এ্যাওয়ার্ডগুলি দেয়নি। আপনি সেই ব্যাপারে ব্যবস্থা করতে পারেন নি এবং আজ পর্যন্ত আপনি সিদ্ধান্তে পৌঁছতে প্যারেন নি যে, কি করে এই ব্যবস্থাগুলি করে দিতে পারবেন। এব্যারে আমি চলচ্চিত্রের কথায় আসছি, সংবাদপত্রের পরেই যেটা আপনি আপনার বাজেট ভাষণে বলেছেন এবং এই চলচিত্র সম্পর্কে বলতে গেলে আপনি নিশ্চয় 'রূপায়ণে'-র কথা বলবেন। আপনি নন্দন করেছেন, আপনাকে স্বাগত জানাই—ভালই করেছেন। কিন্তু 'রূপায়ন' করাটা খারাপ হয়েছে বলছি না, করাটা ভালই হয়েছে। কিন্তু রূপায়ন কোনদিনই বানিজ্যিক সফলতা আনতে পারবে না। আপনি একটা সংবাদ রাখুন, যে দু লক্ষ টাকা করে অনুদান দিচ্ছেন সিনেমা করবার জন্য, সেই দু লক্ষ টাকার বেশিটাই 'রূপায়নে' চলে যাচ্ছে। কারণ, আপনি কন্ডিসনাল অনুদান দিচ্ছেন। এখন আপনি জোর করে তদ্বির করে রাখতে পারছেন— কিন্তু আপনি কি জানেন আদারওয়াইজ সবাই মাদ্রাজ অথবা বম্বে চলে যাচ্ছে? আপনি শুনুন, আমি অথেন্টিসিটি নিয়ে বলছি—১৫ দিনের কাজ মাদ্রাজ অথবা বম্বেতে ২ দিনে করা হচ্ছে এবং বেটার কাজ হচ্ছে। এখানে মেশিন ভাল, কিন্তু আপনি এমন সমস্ত অযোগ্য লোকদের নিয়ে এসেছেন, যার ফলে মেশিন ভাল হওয়া সত্ত্বেও প্রোডাকসন ভাল দিতে পারছে না। পার্টিকুলারলি এই সমস্ত জগতের টেকনোলজি নিয়ে এসেছেন, যেগুলি খুবই হাই টেকনোলজি। কাজেই আপনি যাকে বসিয়েছেন তাকে দিয়ে পারবেন না এই কাজ উদ্ধার করতে। এখন সন্তু বোস দেখছেন। তিনি একজন আউটরাইট নন-টেকনিক্যাল ম্যান, যদি আমি ঠিক বলে থাকি আর যে মেশিন আপনি বসিয়েছেন, সেগুলি খুব হাইলি টেকনোলজিক্যাল মডার্ন মেশিন। আপনি দারুণ মডার্নাইজেসন করে রূপায়ন করেছেন এবং তার সঙ্গে রেকর্ডিংও করেছেন খুব ভাল। আপনি ৮০ হাজার টাকার অনুদান করেছেন আন্ডার প্রোডাকসন তারপর ১০ হাজার টাকা পার প্রিন্ট দেবেন। দেখা যাচ্ছে ৪০ হাজার যদি পার প্রিন্ট হয় তাহলে ১০ হাজার টাকা উদ্বৃত্ত আয় ওদের কাছ থেকে করে নিচ্ছেন ঘুরিয়ে ফিরিয়ে রূপায়নের থ্রু দিয়ে। যদি ২ লক্ষ টাকার প্রোডাকসনে অনুদান থাকে তাহলে এটা উপঢৌকন হিসাবে সরকারের ঘরেই চলে যাচ্ছে, লাভ হচ্ছে না এবং যার পরিণতি হিসাবে আপনি যখন শুরু করেছিলেন তখন ৩০/৪০ টা টোটাল প্রোডাকসন ছিল বাংলা সিনেমা, আপনি আজও সেই জায়গাতেই দাঁড়িয়ে আছেন। রূপায়ন আপনাকে নতুন করে কিছু এগিয়ে দিতে পারেনি। ওয়াষ্টিং চার্জ হচ্ছে আপনার এখানে করার জন্য ২০%, যার ফার্ষ্ট কপি চার্জ হচ্ছে ২০%। যার ফলে আপনার প্রোডাকসন বাড়েনি। মাদ্রাজ অথবা বম্বের সঙ্গে রূপায়নকে কমপিটিসনে যেতে হচ্ছে। তার সঙ্গে আবার প্রসাদ কোম্পানী এবং উড়িষ্যা গর্ভণমেন্ট, ওরাও এক সঙ্গে একই ধরনের রূপায়নের মত ভেরি সপিসটিকেটেড্ মেশিন দিয়ে করছে কলকাতার কাছেই। তাহলে আর মাদ্রাজ অথবা বম্বেতে যেতে হবে না। কাজেই উড়িষ্যার ভুবনেশ্বরে যদি এই ধরনের জিনিস হয়ে যায় তাহলে এই জায়গায় উপযুক্ত লোক না নিয়ে এলে আরো নানা রকম শরিক হয়ে যাবেন বানিজ্যিক দৃষ্টিভঙ্গী থেকে। আমার নিজের কথা না বলে একটা খুব কঠিন কথা বলছি। নীরোদ রায় একজন নামকরা ফটোগ্রাফার এবং তাঁর কথা নিশ্চয় মনে রাখবেন। তিনি টেক্‌নিক্যাল কথা বলেছেন এক জায়গায়। তাঁর সেই উক্তি আমি এখানে উদ্ধৃত করছি। তিনি বলেছেন—'ফটোগ্রাফি শিক্ষা কতকগুলি জায়গায় অন্তরায় হতে পারে। তার প্রমাণ হচ্ছে ত্রুটিপূর্ণ ল্যাবরেটারি কাজ। কারণ, ল্যাবরেটরির কাজ সম্বন্ধে প্রাথমিক জ্ঞান না থাকলে নেগেটিভ-এর ভাল মন্দ বুঝতে একজনের পক্ষে সম্ভব নয়। শুধু এটুকু অজ্ঞতার জন্য ছবি ভাল তুললেও ত্রুটিপূর্ণ নেগেটিভ হতে পারে। এতে শুধু অর্থ, আর পরিশ্রমের অপচয় ঘটবে, উপরন্তু ছবির ভবিষ্যতও নষ্ট হবে। ফটোগ্রাফির আনন্দ মাটি হবে। আধুনিক ল্যাবরেটরিকে

বলা চলে ফটো নার্সিং হোম। আপনি নিশ্চয় নীরোদ রায়ের নাম শুনেছেন। তিনি সব চেয়ে ভাল ফটোগ্রাফার এবং ফটো ল্যাবরেটরির একজন প্রজ্ঞা পুরুষ। তিনি এই কথা বলছেন।

**[5.25—5.35 P.M.]**

কাজেই সেই সমস্ত মানুষকে যদি রূপায়নে নিয়ে আসতে পারেন তাহলে রূপায়ন সার্থক হ'তে পারে, তা না হলে এর ভবিষ্যতে অন্ধকার হবে। এবারে আমি চলচ্চিত্র সম্পর্কে আরো কয়েকটি কথা বলি। এর আগে আপনার সঙ্গে দেখা করে আমি বারে বারে বলেছিলাম যে একটা কমপ্রিজেনসিভ বিল নিয়ে আসুন—বেঙ্গল-এর ফিল্ম ইণ্ডাষ্ট্রি সম্পর্কে একটা সম্পূর্ণ বিল নিয়ে আসুন। স্যার, এর তিনটি ভাগ—প্রডাকসান, এগজিবিসান এবং কলাকুশলীদের ব্যাপার। এই সব মিলিয়ে যদি আপনি একটি কমপ্রিহেনসিভ বিল না আনেন তাহলে সমস্যার সমাধান হবে না। আপনি বলেছেন যে আপনি দু লক্ষ টাকা করে অনুদান দিয়েছেন। প্রথম দিকে যে আনুদান দিয়েছেন সেটা ঐ 'মা' 'ঝড়' ইত্যাদি বইকে। ঐ উৎপল দত্ত বা যারা আপনাদের পথনাটিকা করেন তাদের দিয়ে দিয়ে শেষ করে দিয়েছেন। দ্বিতীয়বার আপনি সেটা বুঝেছেন এবং তা সংশোধন করার চেষ্টা করেছেন। কিন্তু আপনি রিকভার করতে পারছেন না। এই অনুদান অনন্তকাল ধরে দিতে পারেন না। তা ছাড়া এই অনুদান একটা ক্ষুদ্রস্বার্থে দেওয়া হয়েছে। আমি তাই মনে করি এ ক্ষেত্রে একটা কমপ্রিহেনসিভ বিলের কথা আপনার ভাবা উচিত। আপনি কি বাংলা ছবি দেখানোর জন্য চেনের ব্যবস্থা করতে পেরেছেন? আজকে যদি ৫০/৬০টি বাংলা ফিল্ম তৈরি হয়ে যায় তাহলে তা দেখাবার ব্যবস্থা করতে পারবেন কি? যে সব অঞ্চলের ৬০/৭০ পারসেন্ট বাঙালী, বাংলা ছবির হল রয়েছে সেখানেও আপনি তা দেখাতে পারছেন না অর্থাৎ বাংলা ছবি দেখাতে পারছেন না। সেখানে আপনি কোন এমন লোভনীয় শর্ত দিতে পারছেন না যাতে হলগুলি বাংলা ছবি দেখাতে পারে। আপনি এখানে এমন কোন লোভনীয় শর্ত বা সুবিধা দিতে পারছেন যাতে অন্যান্য ষ্টেট থেকে অন্য ভাষার ফিল্ম করবার জন্য তারা এখানে আসে। সে প্ল্যান যদি আপনার না থাকে তাহলে এখানে ফিল্ম ইণ্ডাষ্ট্রির উন্নতি হতে পারে না। আপনি জানেন এক সময় বাংলা ছবি যা তৈরী হত তার একটা বড় বাজার ছিল। পশ্চিমবঙ্গের বাইরে আসাম ইত্যাদি জায়গাতে বাংলা ছবি দেখানো হত। এটা এখন সংকীর্ন হতে হতে এই পশ্চিমবঙ্গের ভেতরে ছোট একটুখানি জায়গায় এসে দাঁড়িয়েছে। এই সীমাবদ্ধ জায়গা থেকে বাংলা ছবিকে যদি বিস্তার লাভ করাতে না পারেন এর মার্কেটিং-এর ব্যবস্থা করাতে না পারেন তাহলে দেখবেন ভবিষ্যতে আরো সর্বনাশ হবে। আপনার বক্তৃতার মধ্যেও সেই সর্বনাশের ইঙ্গিত আছে। এবারে আমি কেবল টি. ভির কথায় আসছি। কেবল টি. ভি'র ব্যাপারটা এখানে তো অর্থমন্ত্রী মহাশয় আছেন, তিনি তো তা রেকগনাইজড করে দিয়েছেন ঐ ট্যাক্স বসিয়ে। এই নতুন যুগে কেবল টি. ভি. কে আটকাবেন কি করে সেটা আপনাকে ভাবতে হবে। এ ব্যাপারে সমস্যা রয়েছে। মাদ্রাজে আন্দোলন করেও তারা আটকাতে পারে নি। মাদ্রাজে তবু ৪ হাজারের বেশী সিনেমা হল আছে, সেখানে পশ্চিমবঙ্গে ক'টা হল আছে—১২শো/১৩শোর বেশী হল নেই। সিনেমা হল যদি প্রচুর পরিমাণে থাকে তাহলে ইণ্ডাষ্ট্রিকে বাঁচাতে পারবেন, তার সঙ্গে যুক্ত মানুষদের বাঁচাতে পারবেন। সে ব্যবস্থা কিন্তু আপনি করেন নি। তাই আমি মনে করি, শুধু অনুদান নয়, তার সঙ্গে সার্বিক প্ল্যানিং যদি করতে পারেন তাহলে ইণ্ডাষ্ট্রি বাঁচবে, নতুবা চলচ্চিত্র শিল্পকে বাঁচানো যাবে না শুধু ঐ নন্দন করে। এ বিষয়ে অবশ্যই আপনার আরো ভাবনা চিন্তা করা দরকার। আমি আবার কেবল টি. ভি'র কথা বলি। আমি বলি এর ভবিষ্যৎটা ভাবুন। এখানে তো শুধু ট্যাক্স বসাচ্ছেন কিন্তু এই

কেবল টি. ভি. যে আমাদের সংস্কৃতির অবক্ষয় ঘটাচ্ছে সেটাও আপনাকে ভাবতে হবে। সেখানে শুধু তো সি. এন. এর সংবাদই দেখছে না সেখানে তার সঙ্গে খারাপ জিনিস দেখেও অনেক সন্ধ্যা তাদের কেটে যাচ্ছে। এই কেবল টি. ভি'র দৌলতে কত এরকম খারাপ রাত তাদের কেটে যাচ্ছে ভাবতে পারবেন না। ছেলেদের পড়াশুনারও এতে ক্ষতি হচ্ছে। এই কেবল টি. ভি. কে কি ভাবে সংক্ষিপ্ত করতে পারেন সেটা চিন্তা করুন। অবশ্য এটা একা আপনার দপ্তরের কাজ নয়, এটা মিলিতভাবে করতে হবে এবং এমন প্রচার এর বিরুদ্ধে চালাতে হবে জনমানসে যাতে মনে হবে কেবল টি. ভি দেখা মানে হেরোইন খাওয়ার মতন জিনিষ। এক টি. ভিই. তো শেষ করে দিচ্ছে, তার উপর এই জিনিষ চলছে। একদিকে আপনারা ওয়ার্ক কালচারের কথা বলছেন অন্য দিকে ঢালাও কেবল টি. ভি. চলছে। শুধু পশ্চিমবঙ্গে বা ভারতবর্ষের নয়, সারা বিশ্বের যত রকমের পপ সংগীত তা এতে দেখানোর ব্যবস্থা করা হয়েছে এবং লোক তা দেখছে। এ সম্পর্কে কি করে সামাজিক আন্দোলন গড়ে তোলা যায় তা আপনাদের দেখতে হবে। এর পর আমি বাংলাভাষার কথায় আসছি। আপনারা বারবার বলেছেন যে বাংলাভাযা সর্বত্র চালু করবেন। আজকে বলুন ক'টা জায়গায় বাংলা ভাষা চালু করেছেন? আপনার দপ্তরে স্লিপটা পর্যন্ত ইংরাজীতে ছাপা হয়। আপনার সঙ্গে দেখা করতে গেলেও আপনার দপ্তরে ইংরাজী স্লিপে লিখতে হয়। আপনি বলুন কতজন লোকের ট্রেনিং-এর ব্যবস্থা করতে পেরেছেন, ক'টা বাংলা টাইপ রাইটারের ব্যবস্থা করতে পেরেছেন ব্লক লেভেল পর্যন্ত, ক'টা বাংলা ষ্টেনোর ব্যবস্থা করতে পেরেছেন এই ১৪ বছরে তার প্রতিটি হিসাব বছর ওয়ারি আমাদের দিয়ে বলতে হবে যে এই করেছেন। আপনারা বলেন বাংলাভাষায় না হলে লেখাপড়া শেখা যাবে না, বাংলা ভাষা শিখতে হবে অথচ যে কোন পরীক্ষা বাধ্যতামূলকভাবে ইংরাজীতে করছেন। আপনাদের ফাইল ইংরাজীতে লিখছেন। আপনার সঙ্গে দেখা করতে গেলেও ইংরাজীতে স্লিপ দিতে হচ্ছে। ডাঃ রায়ের যে স্বপ্ন ছিল, তা আপনি করবার জন্য ১৪ বছর সময় পেয়েছিলেন, কিন্তু কোন জায়গায় বাংলা ভাযায় কাজ হয় না, আপনি সেটা করতে পারেন নি। আপনি আজকেও বলবেন বাংলা ভাষায় আপনি করতে পেরেছেন? কিন্তু আমরা নিশ্চিত ভাবে জানি যে আপনি এই জায়গায় সম্পূর্ণ রূপে ব্যর্থ হয়েছেন। আপনি এখানে বাজেট ভাষণে বলেছেন যে চলচ্চিত্র প্রযোজনায় বাংলা এবং নেপালী চলচ্চিত্র নির্মাণ অধিকতর আগ্রহ এবং উৎসাহিত করার উদ্দেশ্যে রঙীন চলচ্চিত্র নির্মাণে ভর্তুকী দেবার ব্যবস্থা করে আরও আকর্ষণীয় করা হচ্ছে। আমি প্রথমে আপনার কাছে আপত্তি করছি যে গোর্খা ভাষাটা নেপালে নয়, নেপালী ভাযা বললে, এটা কিন্তু বিদেশী ভাযা, আর গোর্খা ভাষাটা এই দেশী ভাষা, সুতরাং এখানকার লোকের ভাযা। সুতরাং নেপালী শব্দটা আপনি বহুল পরিমানে এখানে ব্যবহার করেছেন। আমি বলছি আপনাকে, ভাষাটা হলো--

গোলমাল

সুতরাং আমি মনে করি এটা সংশোধন করবেন এবং যারা এখানে তিনজন সদস্য এসেছেন, আমার মনে হয় তারাও বলবেন। আপনাদের দাবী আছে যে বৃহত্তর নেপাল ইত্যাদি, অমুক তমুক এই সব সমর্থন করুন, বহুবার করেছি। কিন্তু এটা ঐ ভাবে নেবেন না, এটা গোর্খা ভাষা। আর আপনি আর একটা জিনিস করেছেন কেবল টি. ভি.-র উপর ট্যাক্স বসালেন, ঠিক আছে। আমি বলছি ওটা একটা সামাজিক চেতনা তৈরী করতে হয়। কিন্তু যাত্রা থিয়েটার, আপনি মনে করেন না, এটাকে উন্নত করার দরকার? রাজশক্তির সাহচর্য্য ছাড়া এই ধরনের আমাদের নিজস্ব যে

সমস্ত সম্পদ, যেগুলো আমাদের জাতীয় চেতনা তৈরী করতে পারে, শুধুমাত্র এটা বিনোদনের ব্যাপার নয়, আজকে সেই জিনিসগুলোকে আপনারা মনে করেন না. যে সেইগুলো উন্নত করা দরকার এবং সহযোগিতা করা দরকার? যাত্রা যে পরিমানে বেড়ে গিয়েছিল, আপনার আমলে তা আরও সংকুচিত হয়ে গেল। যাত্রা করতে গেলে পুলিশ, পঞ্চায়েত, এমন সব হ্যাজার্ডাস নিয়ে আসা হচ্ছে, পারমিশন এবং অন্যান্য ব্যাপারে—কেন ট্যাক্স তুলে দিচ্ছেন না? যদি ফুটবল খেলার উপর থেকে ট্যাক্স তুলে নিতে পারেন তাহলে যাত্রার উপর থেকে কেন ট্যাক্স তুলে নিচ্ছেন না? আমি দাবী করছি যে যাত্রা, থিয়েটার, সার্কাস ইত্যাদি এই সমস্ত সামান্য জিনিস, অথচ অত্যন্ত গভীর ভাবে রেখাপাত করে সমাজ জীবনে। এইগুলো থেকে সম্পূর্ণ ভাবে ট্যাক্স মকুব করে দেওয়া উচিত। এটা-ও আমার স্বপ্ন নয়, ডাঃ রায়ের স্বপ্ন। আমরা এটাকে বাস্তবায়িত করেছিলাম, উনি সেইগুলো আবার চাপিয়ে দিয়েছেন। আমরা থিয়েটার জগতে এক সময় প্রথম স্থানে ছিলাম। আমরা পশ্চিমবাংলার মানুষ শিখিয়েছি ভারতবর্ষের মানুষকে থিয়েটার, যাত্রা এবং অন্যান্য সংস্কৃতি। আজকে সেই সমস্ত জিনিসগুলো মৃতপ্রায় হয়ে গেছে। আজকে থিয়েটারের অবস্থাগুলো দেখছেন না? কতকগুলো অপসংস্কৃতির দিকে চলে গেছে। আর কতকগুলো বিলুপ্তি ঘটে গেছে। তার পরিণতি কোথায়? স্বভাবতঃই আমি মনে করি এই বাজেটের যে মুল বক্তব্য, সেই বক্তৃতা, এটা কোন নীতির পরিচয় বহন করেনি, ১৪ বছরের নিরীখে বিচার করলে কোন স্বার্থকতার দিকে এগিয়ে দিতে পারেন নি এবং ব্যর্থতায় পরিপূর্ণ। আর একটা কথা বলে আমি শেষ করবো, যেটা খুব দম্ভের সঙ্গে বলে থাকেন বিভিন্ন জায়গায়, যে পূর্ব ভারতের সংস্কৃতি সম্মেলন এবং সংস্কৃতির প্রচার ব্যবস্থা আপনি করেছেন—আলবাত্ নয়। এটা কংগ্রেস সরকারের সময় তৈরী হয়েছিল। প্রথম সংস্কৃতি সম্মেলন করে, তারপর আমাদের উদ্যোগে এটা গৌহাটিতে হয় এবং একের পর এক আমরা তার জন্য পুস্তিকা বের করি। আপনি সেই সমস্ত তথ্যগুলোকে নিয়ে, তারপর নিশ্চয়ই প্রচার করবেন। আমি সর্বোপরি আর একটা বিষয় সংযোজন করছি, সেটা হলো আরকিওলজি ডিপার্টমেন্ট। এই ডিপার্টমেন্টের একটা সবচেয়ে বড় কথা, দুটো ভাগ এই ডিপার্টমেন্টের। মনে রাখবেন বুদ্ধদেব বাবু আপনি এই ডিপার্টমেন্টকে দেখবার সময় পান না। যার ফলে যা খুশি হয়। একটা খনন কাজের কিছু ব্যবস্থা করেছেন, কিন্তু এক্সপ্লোরেশনের আরও বেশী ব্যবস্থা করা উচিত্। আর কনজারভেশন, এই ব্যবস্থা এত পুয়োর, এত চুরি হয়ে যাচ্ছে, ভাল ভাল ক্যামেরা চুরি হয়ে যাচ্ছে, ভাল ভাল পটারিজ চুরি হয়ে যাচ্ছে, ভাল ভাল ডকুমেন্ট চুরি হয়ে চলে যাচ্ছে। এইগুলো আপনাদের জানানোর দরকার আছে। সুতরাং প্রিজারভেশন এবং কনজারভেশন, সেই সম্পর্কে আপনি নির্দিষ্ট তথ্য দেন নি। সুতরাং আমি মনে করি শুধু একসক্যাভেশন—কয়েকটা জায়গায় দেখে এসেছি বলে বলছি, তাও কী ঐতিহাসিক নিরীক সেটা বলেন নি। এটা আমাদের জানার দরকার ছিল। শুধু ঘুরে এসেছেন, বেড়িয়ে এসেছেন, না, সত্যিকারের কোন একসক্যাভেশন এর ব্যবস্থা করেছেন, সেটা জানার দরকার ছিল। পুরাতত্ব বিভাগটা কিন্তু আমাদের ইতিহাসের সঙ্গে যুক্ত এবং পশ্চিমবাংলায় এমন এখনও বহু জায়গা আছে, যেখানে পুরাতত্ব অনেক ভাল কাজ করতে পারে। আমার একটা সাজেসন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত মার্টিন আর হুইলারের সরাসরি ছাত্র, এই রকম মানুষ রয়ে গেছেন, যারা একসক্যাভেশন করে এই সম্মান বাড়াতে পারে। আপনি কনট্রিবিউশন করুন। এই বলে আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.35—5.45 P.M.]**

**শ্রী বিষ্ণুপদ বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মন্ত্রী মহাশয় তাঁর ভাষনে আগে ইনফরমেশন বলে পরে কালচারের কথা বলেছেন। আমি একটু উল্টে নিয়ে প্রথমে কালচার দিয়ে শুরু করে পরে ইনফরমেশনে যাচ্ছি। কালচার সম্বন্ধে কোন কিছু বলা এবং শোনাতেও একটু বিপদ আছে। আমাদের যেমন হাঁচি পায়, কাশি পায়, বমি পায় তেমন কোন কোন বাঙ্গালী ভদ্রলোককে মাঝে মাঝে কালচারে পায় এবং বেগটা যখন প্রবল হয়ে ওঠে তখন কালচার সম্বন্ধে কিছু একটা করে, কিছু একটা বের করে দিয়ে মুখ-টুখ ধুয়ে খবরের কাগজে ছবি তুলে বলেন যে, তিনি কালচার সম্বন্ধে কিছু একটা করেছেন। কালচারের মত একটা সর্বব্যাপক প্রবহমান বিশাল ব্যাপার চিমটি কেটে কিনতে যাওয়ার মত ভুল আর কিছু হতে পারে না। সে জন্য বিচ্ছিন্ন কয়েকটা ঘটনা তুলে দিয়ে কালচারের বিচার করতে যাওয়াটা একটা ভয়ঙ্কর কাণ্ড হয়ে যায়। সুব্রতবাবু যে বিষয়ে আলোচনা করলেন সে বিষয়ে তাঁর অধিকার আছে। কিন্তু মুশকিল হ'ল এই যে, দেশের কালচার থেকে বিচ্ছিন্ন কংগ্রেসী কালচার বলে একটা কালচার আছে। এই কালচারের নামকরণটা প্রথম পড়েছিলাম আনন্দবাজারের একটা ক্রুদ্ধ সম্পাদকীয়তে। সে কালচার গোটা দেশের মধ্যে হঠাৎ বিস্ফোরক আকারে বেড়ে উঠেছে, যা গোটা সমাজ জীবনের কাছে একটা বিপজ্জনক অবস্থা সৃষ্টি করেছে। সে কালচারটা হচ্ছে, সাম্রাজ্যবাদী কালচার থেকে শুরু করে যত রকম প্রতিক্রিয়াশীল কালচার আছে তার একটা কক্‌টেল্। সেই কালচারের আবেষ্টনীর মধ্যে থেকে দেশের গোটা কালচারকে বোঝা শক্ত। রবীন্দ্রনাথ বলেছেন, এটা দেখতে গেলে তৃতীয় একটা চোখ চাই, যে চোখটাকে বলে দেশ দেখা চোখ, সংস্কৃতি দেখা চোখ। কিন্তু কংগ্রেসীদের দুটো চোখ দিল্লীর দিকে, আর মাঝখানের চোখের আধখানা দিয়ে—আড় চোখে তাঁরা দেশ দেখেন। দেশের কালচারকে সম্যক্ বোঝা তাই তাঁদের পক্ষে কখনই সম্ভব নয়। একটি বিচ্ছিন্ন ঘটনাই এখানে উল্লেখ করি। নাগপুরে কংগ্রেসের যুব সম্মেলন হয়েছিল। সেটা দেখে বিদেশী সাংবাদিকরা যদি বলেন, এটাই ভারতীয় কালচার! ঐ কালচার কি ভারতবর্ষের কালচার? কিন্তু সে ঘটনা তো ভরতবর্ষে ঘটেছিল। ধরুণ কেউ রবীন্দ্রনাথ পড়ল না, বঙ্কিম পড়ল না, এমন কি আজকালের ছোট গল্পও পড়ল না, কেবল আনন্দবাজার পত্রিকা পড়ে বলল যে এটাই পশ্চিমবঙ্গের কালচার, তাহলে কি ভাবে পশ্চিমবঙ্গকে জানতে পারবে? কি করে পশ্চিমবঙ্গের পরিচয় পাবে? মাননীয় মন্ত্রী মহাশয় দু' একটা সংবাদপত্রের কথা ইনফরমেশন অধ্যায়ে রেখেছেন। আমার মনে হয় এই ধরণের সংবাদপত্রগুলি আমাদের সংস্কৃতির সংকট সৃষ্টি করছে। এটা পশ্চিমবঙ্গের সংস্কৃতির বিপদ। পশ্চিমবঙ্গের মূল্যবোধকে বিপর্যস্ত করে দিচ্ছে। সংবাদপত্রের যে ট্র্যাডিশন আমাদের আছে তাকে ক্ষুন্ন করছে। আমাদের ২০০ বছরের লালিত একটা মূল্যবোধকে ধ্বংস করে দিচ্ছে। এটাকে কালচারের সংকট হিসাবেই আমাদের দেখা উচিত। সুব্রতবাবু বললেন, সাংবাদিকরা নিগৃহীত হয়েছেন। হ্যাঁ, সবাই তার প্রতিবাদ করেছি। সংবাদপত্রের স্বাধীনতা আমাদের দেশের ২০০ বছরের লালিত একটা মস্ত বড় জিনিস। কিন্তু মুশকিল হ'ল আমাদের অভিজ্ঞতা। গ্রামের জোতদার যখন চাষীকে লাঠি মারতে পাঠায় তখন যে লাঠি ধরে সে কিন্তু জোত্দার নয়, সেও একজন নিরন্ন ক্ষেতমজুর। তাকে সাময়িক খেতে দেওয়ার ফলে সাপ মারতে শিবের মাথায় ঘা পড়ে যায়। জনগণের রোষ সেখানে বিভ্রান্ত হয়ে যায়। এই অসহায় অবস্থা সাংবাদিকদেরও এবং এই অসহায় অবস্থা জনগণেরও। উভয়ের মাঝে পড়ে এমন একটা বৈরিতাপূর্ণ সম্পর্কের মধ্যে ওঁরা চলে যান যা অনভিপ্রেত। এগুলিই ইতিহাস হয়ে থাকবে। এগুলি খুবই নিন্দনীয়। গোটা অবস্থাটাকে না পাল্টে, এটা পাল্টান সম্ভব নয়। আমি এবার আমাদের সংস্কৃতি দপ্তরের মধ্যে একটু যাই। আমাদের মূল সংস্কৃতির মূল আশ্রয় হ'ল জনসাধারণ, তাঁরাই সমস্ত সংস্কৃতিকে ধরে রাখেন। বেদ বলুন, পুরাণ বলুন, ভাস্কর্য বলুন, তাদের সমস্ত গৌরব জনগণের চিত্তে আশ্রয় করে থাকে। তাদের মাঝে—জনগণের—সংস্কৃতিকে নিয়ে

যাবার যে লক্ষ্য এর মধ্যে আছে, এই মূল্যবান দলিলের মধ্যে আছে, সেটা ওঁরা বুঝতে পারবেন না। আমি মনে করি মন্ত্রী মহাশয়ের যে ভাষণ, সেই ভাষণ পশ্চিমবঙ্গের তথ্য ও সংস্কৃতির ক্ষেত্রে একটা মূল্যবান দলিল, একটা স্পষ্ট দিক নির্দেশিকা। এমন একটা মহা দলিলের বিরুদ্ধে যে কি বলা যায় সেটাই আমি বুঝতে পারছি না। আমাদের পশ্চিম বাংলার গ্রামের চারিদিকে তাকিয়ে দেখলে দেখা যাবে যে গ্রামের মানুষও গান রচনা করে। আমাদের যে মাটিতে ফুল ফোটে সেই মাটিতে অজস্র শিল্পী, ফুটে ওঠে। এখন তাদের কানে কানে বলা হচ্ছে—তুমি শিল্পী গো শিল্পী, শিল্পীর বাঁচার জন্য খুব বেশী অর্থের প্রয়োজন নেই। শিল্পী চায় সমঝদারী। আমরা যদি সমঝদার হয়ে শিল্পীকে উৎসাহ দিই, তার পিঠ চাপড়ে দিই, তার গানের সঙ্গে গলা দোলাই তাহলেই শিল্পী উৎসাহিত হয়। অর্থের জন্য সে কাঙ্গাল হয়ে বসে থাকে না। এই দলিলের মধ্যে এই শিল্পীর জন্যও অর্থের বন্দোবস্ত করে তাকে উৎসাহিত করার কথা বলা হয়েছে। ফলে তারা আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে সৃজন কর্মের একটা বিরাট যজ্ঞ শুরু করে দিয়েছে। ইতিমধ্যেই সেখানে অনেক কুঁড়ি ধরেছে। এখনই তার সব হয়ত ফুল হয়ে ফুটে ওঠেনি। পশ্চিমবঙ্গের এই এক সম্ভাবনাময় স্পষ্ট ছবি এই দলিলের মধ্য দিয়ে আমাদের চোখের সামনে ফুটে উঠেছে। এই দলিলে বলা আছে; নাট্যে, গানে, বিভিন্ন অনুষ্ঠানে সমস্ত রকম সাংস্কৃতিক প্রয়াসের মাঝে গ্রামের ঐ সব অখ্যাত মানুষেরা আজকে সম্মান পেয়েছে, পেয়েছে তার সৃজনী শক্তির স্বীকৃতি। এই স্বীকৃতি পশ্চিমবঙ্গের সমস্ত সৃষ্টি ক্ষমতা বৃদ্ধিকে উৎসাহিত করছে। এটাই মন্ত্রী মহাশয়ের বক্তব্য থেকে বেরিয়ে এসেছে। এর জন্য আমরা শ্লাঘাবোধ করছি। আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। কারণ আমরা দেখছি পশ্চিমবঙ্গের লোক সংস্কৃতি সংরক্ষণ এবং বিকাশের জন্য লোক-সংস্কৃতি পর্ষদ তিনি গঠন করেছেন। গ্রামের লোক-সংস্কৃতির শিল্পীদের চিন্তা-ভাবনাকে সুশিক্ষিত করার, লোক-সংস্কৃতিকে উন্নত করার, পুনর্নির্মাণ করার একটা ঢেউ তাঁরা সৃষ্টি করেছেন। এটা অতীতে আমাদের কাছে অভাবনীয় ছিল। এটার মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবঙ্গের শিল্প-সংস্কৃতির জগতে আগামীদিনে যে বিরাট পরিবর্তন আসছে তার আভাস আমরা পাচ্ছি। কিন্তু এটা দেখতে গেলে ঐ দেশ দেখা চোখের দরকার। চোখটা দিল্লীতে বাঁধা দিয়ে এটা দেখা যায় না। আমাদের যে মাস-মিডিয়া সেন্টার হয়েছে একটা—আপনি জানেন যে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সংবাদপত্রগুলিকে এখন কেউ দেখেনা। ওরা ভোটের কথা লিখলে ১০/২০টা জিতিয়ে দিলে তখন একটু আধটু নজর পড়ে। সেই ক্ষুদ্র সংবাদপত্রগুলির সমস্যা, তাদের সাংবাদিকদের সুশিক্ষিত করে তোলা, তাদের সম্বন্ধে ভাবা—এটা পশ্চিমবঙ্গে আগে ছিল না। 'বসুমতী' নিয়ে অনেকেই এখানে অশ্রুজল ফেলছেন। কিন্তু অজস্র সেই সব সংবাদপত্র যারা প্রায় জন্ম লগ্ন থেকেই অনাথ, সেই সব সংবাদপত্রের ক্ষেত্রে একটা যুগান্তর সৃষ্টি করা হচ্ছে। এর আগে কেউ ভাবেনি এদের কথা। একটা দেশ কয়েকটা সংবাদপত্রের জমিদারী না। গোটা দেশের মধ্যে সংবাদপত্রের উদ্যোগ এবং বিভিন্ন সাংস্কৃতিক উদ্যোগের মধ্যে দিয়ে যদি একটা বিশুদ্ধ হাওয়া প্রবাহিত হয় তাহলে তার মধ্যে দিয়ে সকলকে শিক্ষিত করে তোলা যায়। সেই উদ্দেশ্যেই এই প্রয়াস। এই প্রয়াস এর আগে কখনও দেখা যায়নি। এটা এখন দেখা যাচ্ছে। তাহলে এটা পুনরুজ্জীবনের লক্ষণ। এই পুনরুজ্জীবনের লক্ষণ দেখতে গেলে চোখের দরকার। এটা না দেখে সমস্ত উদ্যোগের সমালোচনা করার অর্থ মানুষকে বিভ্রান্ত করা। আমাদের প্রচলিত বৃহৎ সংবাদপত্রগুলির ক্ষেত্রে আমরা তাই দেখছি। এখানে ইলেকট্রনিক্স গণমাধ্যমের সমস্যার কথা বলা হয়েছে। প্রসার ভারতী বিলের মধ্যে দিয়ে আইন করে কেন্দ্রীয় সরকার একটা পাবলিক কর্পোরেশান করার কথা বলছেন। আমরা বুঝতে পারছি না যে পাবলিক কর্পোরেশান কি রকম হবে? মাঝে মাঝে মনে হচ্ছে ঐ বহরমপুর মিউনিসিপ্যাল কর্পোরেশান যে রকম সে রকম একটা ব্যাপার করতে যাচ্ছে। এই কর্পোরেশনে কারা কারা থাকবে, এটা আমরা বুঝতে পারছি না। কাগজে দেখলাম ঐ যে কেবল নিয়ে সুব্রতবাবু অত কথা বললেন—কেন্দ্রীয় মন্ত্রী নাকি একটা ন্যাশান্যাল কেবল অথরিটি তৈরী করছেন। এর কি দরকার? কি করবে

কেবল টি.ভি ? আর সেখানে রাজ্যের অধিকার কি হবে ? এই কেবল টি.ভি কি উন্নয়ণমূলক খবর পাঠানোর জন্য ব্লক স্তর পর্যন্ত পাঠানো হবে, না, স্পনসরদের উপর মনিটারিং-এর দায়িত্ব তুলে দিলে গোটা দেশের ওপর একটা অপসংস্কৃতির তাণ্ডব চালানো হবে ? শুরু করা হচ্ছে আই.এম.এফ কালচার। পাবলিক সার্ভিস কালচার ধ্বংস করে দেওয়া হচ্ছে। শুরু করা হচ্ছে আই.এম.এফ সংস্কৃতি, আই. এম. এফ কালচার। আন্তর্জাতিক অর্থভাণ্ডারের কালচার শুরু হচ্ছে। এই যে বিপদ আসছে, এই বিপদের মধ্যেও গণমুখী সংস্কৃতিকে প্রবাহিত রাখার। একমাত্র নিদর্শন হতে চলেছেন পশ্চিমবঙ্গের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর ভাবনা। একেই আমি দিক-নির্দেশিকা বলে মনে করছি। একে আমি দলিল বলে মনে করছি। আগামী দিনেও সাংস্কৃতিক আন্দোলনের ইস্তাহার হিসাবে একে গ্রহণ করা যায় বলে আমি মন্ত্রী মহাশয়ের বক্তব্যকে সমর্থন করে তাঁর ব্যয়-বরাদ্দের দাবীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.45—5.55 P.M.]**

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় তার ডিমান্ড নম্বর ৩৮ বিভিন্ন খাতে যে ১৫ কোটি ৪১ লক্ষ ৪২ হাজার টাকা মঞ্জুর করার দাবী জানিয়েছেন আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। ডিমান্ড নাম্বার ৩৮ যে কথাগুলি উনি বলেছেন তা দেখে হাসি লাগে, লজ্জা পায়। কলকাতা সল্টলেকে হোপ-৮৬ অনুষ্ঠানে নেচেছিলেন মিঠুন চক্রবর্তী। সেই অনুষ্ঠানে অনেকেই ছিলেন, জ্যোতিবাবুও ছিলেন। বর্তমান যুগ হচ্ছে হোপ-৮৬-এর যুগ, নব আনন্দে জাগোর যুগ, হাওয়া-হাওয়ার যুগ, ঝুমা-চুমার যুগ, চুমা-চুমার যুগ ! এইসব জিনিস দেখা যায় না। তাই মাননীয় তথ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য যদি শ্মশানঘাটের মরা মানুষ শোনে তাহলে সেও লাফিয়ে উঠবেন। তথ্যমন্ত্রী তার বাজেট ভাষণের প্রথমেই বলেছেন এবং স্বীকার করেছেন পশ্চিমবাংলার বুকে সাম্প্রদায়িক শক্তি মাথা তুলেছে এবং তাকে প্রতিহত করার জন্য সর্বান্তকরণে প্রয়াস চালানো উচিত। তাঁর এই বক্তব্যকে কংগ্রেস দলের সদস্য হিসাবে আমরা নিশ্চয়ই দাবী করবো পশ্চিমবাংলার বুকে সাম্প্রদায়িক শক্তি প্রতিহত্ করা উচিৎ। কিন্তু কি পন্থায়, কি প্রক্রিয়ায় সেই সর্ম্পকে মাননীয় মন্ত্রী মহাশয় কোন উল্লেখ করেননি। হয়তো আমি মনে করছি, উনি ইঙ্গিতে যে কথাটা বলতে চেয়েছেন-এই আগেরদিনেও বলেছেন এখনও হয়তো বলতে চাইছেন সেটা হচ্ছে একটা সাম্প্রদায়িক দল, যে দলটি হচ্ছে ভারতীয় জনতা পার্টি-সেই দলটিকেই ইঙ্গিত করছেন বলে আমার মনে হয়। এখন আমাদের সুপরিকল্পিতভাবে মানুষকে বোঝাতে হবে এই সাম্প্রদায়িক বিপদ কোথা থেকে আসছে, তানাহলে পশ্চিমবাংলার বুকে রাজনৈতিক সংঘর্ষ বেড়ে যাবে। উনি পণ্ডিত মানুষ, আমি আশা করবো, উনি আমার কথা সংশোধন করে বলবেন কি পন্থায়, কি প্রক্রিয়ায় পশ্চিমবাংলার বুক থেকে সাম্প্রদায়িক শক্তিকে আমরা প্রতিহত করতে পারি। আমরা দেখছি, "পশ্চিমবঙ্গ", "যুবমানস", "দৈনিক বসুমতি" প্রভৃতি যত কাগজ এবং বই বেরুচ্ছে সবই তথ্য দপ্তরের টাকা বা পশ্চিমবঙ্গ সরকারের টাকায় চলছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি, এই কাগজ এবং ম্যাগাজিনগুলি সি.পি.এমের দৈনিক মুখপত্রে পরিণত হয়েছে। এই বিষয়ে কোন উল্লেখ আপনার বাজেট ভাষণে নেই। আপনারা সরকারী মাধ্যম রেডিও এবং টি.ভি. বয়কট করেছিলেন। কেন করেছিলেন, তার উত্তরে আপনারা বলেছিলেন, আপনাদের যে কর্মসূচী সেই কর্মসূচী রেডিও এবং টি.ভিতে সঠিকভাবে তুলে ধরে না। কিন্তু আমি বলবো বরঞ্চ আমাদের কথা রেডিও এবং টি. ভি তুলে ধরে না আমি দায়িত্ব নিয়ে বলতে পারি আমাদের বহু গুরুত্বপূর্ণ কথা রেডিও এবং টি.ভি অমিট্ করে গেছে। অথচ গুরুত্বপূর্ণ নয় এমন কথা এবং ছবি রেডিও এবং টি.ভিতে খুঁটিয়ে দেখানো বা বলা হয়েছে। রেডিওতে বড় বড় করে বলা হয়েছে। আপনারা এই যে অভিযোগ করেছেন আমার মনে হয় এটা অসত্য অভিযোগ। পশ্চিমবঙ্গের বুকে টি.ভি এবং রেডিও নিরপেক্ষ ভূমিকা পালন করছে, আপনাদের ভাষণ সত্য নয়। সবচেয়ে আশ্চর্য্য লাগে যে, আপনার

ভাষণের মধ্যে আপনি একটা জায়গায় বলেছেন 'এ রাজ্যে দু-একটি সংবাদপত্র ধারাবাহিকভাবে এই সরকারের বিরোধী। তারা বিকৃত তথ্য এবং মিথ্যা সংবাদ প্রচার করছে। মতাদর্শগতভাবেই তারা আমাদের বিরোধিতা করে চলেছে। আমাদেরও দায়িত্ব সরকারী প্রচার মাধ্যমের সাহয্যে এই সংবাদপত্রগুলিরও চরিত্র উদঘাটন করা। ভবিষ্যতেও সেই কাজ আমরা করে চলব!' আমি জানিনা দু-একটি সংবাদপত্র বলে আপনারা কি কথা বলতে চেয়েছেন। কাকে কোন মতের কথা বলতে চেয়েছেন। নাম করে বলছি বিভিন্ন দিক থেকে পশ্চিমবঙ্গের বুকে এক কালের নামকরা কাগজ আনন্দবাজার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে সমালোচনা করায় আজ আনন্দবাজার এবং বর্তমানের দিকে দৃষ্টি নিক্ষেপ করেছেন। আমি মনে করি কোন সুস্থ, গণতান্ত্রিক সরকারের এই দৃষ্টিভঙ্গী রাখা ঠিক নয়। কারণ, আনন্দবাজার এবং বর্তমান গণশক্তির মত দলীয় মুখপাত্র নয়। আনন্দবাজার বা বর্তমান আপনাদের সরকারের নিরপেক্ষ সমালোচনা করে তাই তাদের সম্পর্কে আপনার বাজেটে এত উষ্মা প্রকাশ করেছেন। তারপর আপনি বলেছেন তথ্য চিত্র নির্মাতাদের উৎসাহ দানের জন্য অতীতে কোন প্রকল্প ছিল না। আপনি একটু ভেবে দেখবেন, মাননীয় সুব্রত মুখার্জী যখন পশ্চিমবঙ্গের তথ্য মন্ত্রী ছিলেন তখন চলচ্চিত্র শিল্পে উৎসাহ দেওয়া হোতো। তখন গণদেবতা, সোনারকেল্লা ইত্যাদি বইগুলি হয়েছিল এবং তাতে উৎসাহ দেওয়া হয়েছিল। একটু আগে মাননীয় সুব্রত বাবু বলেছেন যে, আমরা আশা করেছিলাম যে, যুগান্তর পত্রিকাকে সরকার অধিগ্রহণ করবেন সে সম্বন্ধেও কোন কথা আপনার বাজেটে নেই। চলচ্চিত্রের কথা বলছেন, আপনারা নাকি সত্যজিৎ রায় এবং অন্যান্য বড় বড় চিত্র পরিচালককে সাহায্য করেছেন, তা কংগ্রেসের সময়েও সত্যজিত রায়, তপন সিংহ এঁদের উৎসাহ দেওয়া হোতো, অর্থ সাহায্য করা হোতো। একটা কথা লিখেছেন, কলকাতার মিনার্ভা হলের কোন উন্নয়ন না করে নূতন নামকরণ করেছেন চার্লি চ্যাপলিন হল। একটা কথা বলছি, চার্লি চ্যাপলিন পৃথিবীর বুকে একজন নামকরা চলচ্চিত্র শিল্পী, তাঁর নামে একটা নূতন হল করা উচিত ছিল। মির্নাভা অনেক পুরনো হল। আজ যদি একটা ছোট ছেলেকে জিজ্ঞাসা করা হয় শহীদ মিনার কে করেছে সে বলবে পশ্চিমবঙ্গ সরকার, কারণ শহীদ মিনারের মাথাটায় শুধু লাল রং করে ছেড়ে দেওয়া হয়েছে তেমনি আজকে মির্নাভার নাম পাল্টে চার্লি চ্যাপলিন হল করে ছেড়ে দেওয়া হয়েছে। চার্লি আন্তর্জাতিক ক্ষেত্রে অত্যন্ত নাম করা ছিলেন, তাঁর নামে একটা নূতন হল করা উচিত ছিল।

তারপর সেন্ট্রাল এ্যাভিনিউ, মহম্মদ আলী পার্ক ওখানে কেশব সেনের বাড়ী অধিগ্রহণ করবেন বলে কলিকাতা—৩০০য় বলেছিলেন, সেখানে একটা টীনের ফলক লাগিয়েছেন যা দেখে মন্ত্রী মহাশয় হয়ত নিজেই লজ্জা পাবেন। কলকাতা-৩০০ বছর পূর্ত্তির সময়ে বলেছিলেন যে, সমস্ত মনিষীদের স্মৃতি বিজড়িত স্থানগুলি আমরা রক্ষণাবেক্ষণ করব। এই প্রসঙ্গে আপনাদের জানাই যখন নাট্য এ্যাকাডেমী চালু হয় নাটক বাইরে হয়েছে। অনেক কথাই বলেছেন, এই প্রসঙ্গে জানাচ্ছি মাননীয় বুদ্ধদেব বাবু পণ্ডিত লোক বাংলা জানেন, উনি যখন ১৯৬৬ সালে এম.এ. করেন আমি তখন ইউনিভারসিটিতে ছিলাম, উনি পণ্ডিত, বাগ্মী, অনেক বিষয়ে জ্ঞান আছে. তাঁর বাজেট ভাষণে তিনি বলেছেন নাট্য এ্যাকাডেমীর প্রসারতা দেখিয়ে উনি সাফল্যের দাবী করেছেন, আজকে আমি মনে করি গ্রুপ থিয়েটারের নামে পার্টিবাজী করা হচ্ছে, সরকারী টাকা নিয়ে গ্রুপ থিয়েটারকে দেওয়া হচ্ছে, এতে সাধারণ মানুষের কোন উপকারই হচ্ছে না, ঐ গ্রুপ থিয়েটারে যাঁরা আছেন তাঁরা সরকারী টাকা নিয়ে টাকার অপচয় করছেন।

**[5.55—6.05 P.M.]**

যাঁদের ধারা অনুসরণ করে পশ্চিমবাংলার বুকে নাট্য আন্দোলন ছড়িয়ে পড়েছিল তাঁরা কিন্তু উপেক্ষিত। উনি বাংলার লোক, তাই ওনাকে উদ্দেশ্য করে বলছি নাট্য জগতে যে গিরিশোত্তর যুগ সেই গিরিশোত্তর যুগকে বলা হয় শিশির যুগ। এই যুগের প্রবর্ত্তন কারী হচ্ছেন শিশির ভাদুড়ি। নাট্যাচার্য শিশির ভাদুড়ি যে নাটক অবলম্বন করে ইতিহাস সৃষ্টি করেছিলেন সেই নাটকের নাম হচ্ছে সীতা এবং তার নাট্যকার

হচ্ছেন যোগেশ চন্দ্র চৌধুরী। তাঁর জন্মশতবর্ষ সম্পর্কে পশ্চিবঙ্গ সরকার অবহিত। যোগেশ চন্দ্র চৌধুরী প্রথম নাট্যকার যাঁর সীতা ১৯৩০ সালে আমেরিকায় অভিনিত হয়েছিল। যোগেশবাবু সম্পর্কে এই যুগের অন্যতম শ্রেষ্ঠ নাট্যকার, যাঁর নাম হচ্ছে শম্ভু মিত্র, তিনি তাঁর পরিচয় পত্রিকায়, গন্ধর্ব পত্রিকায়, বহুরূপী পত্রিকায় বলেছেন যে আজ আমরা যে নাট্যধারায় অভিনয় করি সেই ধারার প্রবর্ত্তক পিতার নাম হচ্ছে যোগেশ চন্দ্র চৌধুরী। তারাশংকর বন্দ্যোপাধ্যায় বলেছেন নাট্য সাহিত্যে এবং নাট্যাভিনয়ের পুষ্টি সাধনে যোগেশ চন্দ্র চৌধুরীর প্রতিদান অবিস্মরণীয়। এই এক জনের কথা আমি বলছি যাঁর জন্য কিছু করা হয়নি। ১৯৫৬ সালে রসরাজ অমৃতলাল বসু স্মরণ সভায় নাট্যাচার্য শিশির কুমার ভাদুড়ী বলেছিলেন যে যোগেশ চন্দ্র চৌধুরী আধুনিক নাট্য রচনার ক্ষেত্রে গিরিশ চন্দ্রকে অতিক্রম করেছিলেন। বিশ্ববিখ্যাত শিল্পী যামিনী রায়, এই যামিনী রায়ের উৎথানের ক্ষেত্রে যোগেশ চন্দ্র চৌধুরীর যথেষ্ট অবদান ছিল এবং পরোলোকগত শিল্পী তাঁর শেষ জীবন পর্যন্ত যোগেশ চন্দ্র চৌধুরীর পরিবারের সঙ্গে যোগাযোগ ছিল। আজকে যামিনী রায়কে নিয়ে লেখা হচ্ছে, নিশ্চয় কিছু করা হবে, কিন্তু যে পরিবারকে যোগেশ চন্দ্র চৌধুরী সাহায্য করেছিলেন তাঁর সম্পর্কে সরকার কিছু করেন নি। আজকে আমার কাছে ৫টি চিঠি আছে যামিনী রায়ের নিজের হাতের লেখা, চিঠিটা যোগেশ চন্দ্র চৌধুরীর ভাই সুরেশ চন্দ্র চৌধুরীকে লেখা যিনি আদি ব্রহ্ম সমাজের আচার্য্য ছিলেন। এটা অরিজিনাল চিঠি যামিনী রায়ের লেখা সুরেশ চন্দ্র চৌধুরীকে। যদি প্রয়োজন মনে করেন তাহলে এই চিঠি তথ্য দপ্তর নিতে পারেন। পরবর্তীকালে নাট্য জগতের অন্যতম পুরধা যাঁর নাম হচ্ছে শিশির মল্লিক, উনি যখন ১৯৩৫ সালে কথা সাহিত্যিক শরৎ চন্দ্র চট্টোপাধ্যায়ের কাছে চরিত্রহীন উপন্যাসের অভিনয় সর্ত্ত কিনতে যান তখন শরৎ চন্দ্র চট্টোপাধ্যায় বলেছিলেন যে যোগেশ চন্দ্র চৌধুরী যদি আমার উপন্যাসের নাট্যরূপ দেন তবেই আমি অভিনয়ের সর্ত্ত দেব। এর সমর্থনে আমি একটা চিঠি দাখিল করছি যে চিঠিটা শরৎ চন্দ্র চট্টোপাধ্যায়ের নিজের লেখা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই চিঠিটা শরৎ চন্দ্র চট্টোপাধ্যায়ের নিজের হাতের লেখা চিঠি, যদি মনে করেন তাহলে এই অমূল্য সম্পদটা সরকার অধিগ্রহণ করতে পারেন। যাই হোক আজকে আপনারা পশ্চিমবাংলার বুকে গিরিশ মঞ্চ করছেন, শিশির মঞ্চ করছেন, অহীন মঞ্চ করছেন কিন্তু যোগেশ মঞ্চ করছেন না। আজকে আপনারা পশ্চিমবাংলার বুকে উত্তম কুমারেরর স্মৃতি রক্ষার জন্য অনেক কথা বলেছেন। আধুনিক যুগে চলচ্চিত্র জগতের প্রবাদ পুরুষ যাঁর নাম হচ্ছে দুর্গা দাস বন্দোপাধ্যায়, যাঁর নাম হচ্ছে নির্মলেন্দু লাহেড়ী, যাঁর নাম হচ্ছে মনোরঞ্জন ভট্টাচার্য্য, যাঁর নাম হচ্ছে নরেশ চন্দ্র মিত্র, এঁদের স্মৃতি রক্ষার কোন ব্যবস্থা এই সরকার করেন নি। বর্তমান আধুনিক ধারার যে নাট্যকার, যে নাট্য ব্যক্তিত্বের ইতিহাস, যে নাট্য প্রযোজনা তাঁরা করেছেন আমি মনে করি অতীত দিনের যে সমস্ত মহাপুরুষ আছেন, নাট্য ব্যক্তিত্ব আছেন তাঁদের কথা তাঁদের ইতিহাস যদি পরবর্ত্তী প্রজন্মের জন্য আপনি ভি.ডি.ও ক্যাসেট করেন, অডিও ক্যাসেট করেন এবং সেটা যদি গ্রামে গঞ্জে দেন তাহলে সেই গুলো পরবর্ত্তী প্রজন্মের কাছে তাহলে নাট্য আন্দোলনের ধারাকে তারা উৎসাহিত করবে। অতীত দিনের যে সমস্ত মহাপুরুষ আছেন যাঁদের কথা স্মৃতি বিজড়িত হয়নি, যাঁদের কথা বলা হয়নি, যাঁদের সম্পর্কে কোন আলোচনা হয়নি তাঁদের সম্পর্কে সরকার যদি দৃষ্টি দেন, সরকার দৃষ্টি দিয়ে যদি এঁদের কথা লেখেন, ওঁদের ব্যক্তিত্বের কথা লেখেন, ওঁদের ইতিহাসের কথা লেখেন এবং সেইগুলি গ্রামে-গঞ্জে দেন তাহলে পশ্চিমবাংলার বুকে নাট্য আন্দোলন অনেক বেশী উৎসাহিত হবে। কিন্তু আজকে আমরা জানি বহু ক্যাসেট, ভিডিও ক্যাসেট বেরিয়েছে, অডিও ক্যাসেট বেরিয়েছে। সরকার একে উৎসাহিত করছেন। কিন্তু ৫০/৬০ বছর আগে থেকে চালু যেমন, এইচ.এম.ভি.-হিজ মাষ্টার'স ভয়েস'এর যে সমস্ত পৌরাণিক পালা, সামাজিক পালা ইত্যাদি যেগুলো রেকর্ড আকারে ছিল সেগুলোর সংরক্ষণের কোন ব্যবস্থা সরকার করেন নি। আমরা টি.ভি.তে রামায়ণ, মহাভারত দেখেছি। কিন্তু নিমাই সন্নাস, মীরাবাঈ, প্রতাপাদিত্য, সুদামা, চন্দ্রগুপ্ত, মীরকাশেম, আলমগীর ইত্যাদি যে সমস্ত রেকর্ড আছে, এগুলোকে নতুন করে প্রিন্ট করে পরবর্তী প্রজন্মকে জানাবার

কোন চেষ্টা করেন নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, যদি এই সমস্ত রেকর্ডের কোন প্রিন্ট আপনি না পান তাহলে আমি তা যোগাড় করে দিতে পারি। যেগুলো দিয়ে সরকার ভারতবর্ষের পরবর্তী প্রজন্মকে সাহায্য করতে পারবেন, পরবর্তী প্রজন্ম অতীত দিনের অনেক কিছু জানবার সুযোগ পাবে। নাট্যাচার্য শিশির ভাদুড়ীর যে পাণ্ডুলিপি এবং তিনি যে সমস্ত অভিনয় করেছিলেন, তারমধ্যে যেগুলো বর্তমানে দুষ্প্রাপ্য, যেমন পাণ্ডবের ভূমিকায় তিনি যে অভিনয় করেছিলেন, প্রভাদেবী, নির্মলেন্দু লাহিড়ীর রেকর্ড, রবীন্দ্র নাথ ঠাকুরের নিজের কণ্ঠে গান এবং আবৃত্তি এই সমস্ত রেকর্ড আমার কাছে আছে। এর প্রিন্ট যদি চান তাহলে আমি সরকারকে দিতে পারি, কপি যোগাড় করে দিতে পারি। শিশির ভাদুড়ির পৌরাণিক পালায় বিভিন্ন অভিনয় এবং রবীন্দ্রনাথের কণ্ঠে দেবতার গ্রাস আবৃত্তির যে রেকর্ড, এগুলোর প্রিন্ট আমি সরকারকে যোগাড় করে দিতে পারি। পরবর্তী প্রজন্মের কাছে সরকার যদি এগুলোকে নতুন ভাবে প্রিন্ট করে বাজারে ছাড়তে পারেন তাহলে গ্রামেগঞ্জে যাঁরা পৌরাণিক পালা দেখেন, ঐতিহাসিক পালা দেখেন তাঁরা উৎসাহিত হবেন। পৌরাণিক পালাগুলোর মধ্যে যেমন উল্লেখযোগ্য চন্দ্রগুপ্ত, প্রতাপাদিত্য, নিমাই সন্ন্যাস, রবীন্দ্রনাথ ঠাকুরের নিজ কণ্ঠে যে গান ও আবৃত্তি করেছেন, এগুলোর প্রিন্ট পাওয়া বর্তমানে দুষ্প্রাপ্য। যদি সরকার মনে করেন তাহলে এগুলোর রেকর্ড যোগাড় করে দিয়ে আমি সাহায্য করতে পারি। এই বাজেটে নতুন কোন প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় দেন নি, পুরণো ভাঙা রেকর্ড চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবঙ্গ সরকারের তথ্য দপ্তর মানুষের জন্য অনেক কাজ করবেন ইত্যাদি কথা বলেছেন। এই বাজেটকে আমি বিরোধিতা করছি। আপনি পণ্ডিত ব্যক্তি, আপনাকে উপদেশ বা জ্ঞান দেব এই ধৃষ্টতা আমার নেই। তবে আমি যে সমস্ত পৌরাণিক পালা ও দুষ্প্রাপ্য পাণ্ডুলিপির কথা বললাম, সেই সমস্তর প্রিন্ট ও কপির উপযুক্ত সংরক্ষণের ব্যবস্থা আপনি করবেন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি তথ্য ও সংস্কৃতি দপ্তরের বাজেট সমর্থন করে দু'চারটি কথা বলছি। মাননীয় তথ্য মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের প্রথমে বামফ্রন্টের সাফল্যকে তুলে ধরেছেন এবং এই যেটা তিনি তুলে ধরেছেন এটা সংসদীয় গণতন্ত্রের রীতি। কংগ্রেস এই সংসদীয় গণতন্ত্রের রীতি মানে না। গ্রাম বাংলার মানুষ বামফ্রন্টকে ব্যাপক ভাবে জয়ী করেছেন এটাকে সুব্রতবাবু মেনে নিতে পারেন নি। বামফ্রন্ট বিগত ১৪ বছর ধরে গ্রাম বাংলার বুকে শিল্প, সাহিত্য ও সংস্কৃতির ক্ষেত্রে অগ্রগতি ঘটিয়েছেন, তারফলেই এই জয় হয়েছে এবং তথ্য দপ্তর অত্যন্ত বলিষ্ঠ ভাবে এগুলোকে তুলে ধরার চেষ্টা করেছে। আজ রেডিও, টি.ভি. সম্পর্কে আপনারা জানেন। কংগ্রেস বলছে যে বামফ্রন্ট সংকীর্ণ দলীয় স্বার্থকে চরিতার্থ করবার জন্য তথ্য দপ্তরকে ব্যবহার করে। আমরা জানি, কেন্দ্রীয় তথ্যমন্ত্রী অজিত পাঁজা তদানিন্তন সময়ে তথ্যমন্ত্রী থাকাকালে টি ভি.তে নেতাজী সুভাষ চন্দ্র বসুকে দেখিয়েছিলেন। সুভাষ চন্দ্র বসুকে লম্পট বলে উল্লেখ করা হয়েছিল। সারা ভারতবর্ষের মানুষ তার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল।

**[6.05—6.15 P.M]**

প্রসার ভারতী বিল অর্থাৎ কোন প্রচার মাধ্যমকে শোষণ শ্রেণী যাতে তাদের শ্রেণী স্বার্থে ব্যবহার করতে না পারে এই উদ্দেশ্যে রচিত হয়েছিল এবং সংসদে সেটা পেশ হয়েছিল কিন্তু বর্তমানে কেন্দ্রীয় সরকার এই প্রসার ভারতী বিল সম্পর্কে সঠিক নীতি বা সিদ্ধান্ত গ্রহণ করেননি। শুধু তাই নয় এই প্রচার মাধ্যমকে দুইটি ব্যক্তিগত মালিকানাধীন গোষ্ঠীর হাতে দেবার জন্য কেন্দ্রীয় সরকার তাদের বাজেটে প্রস্তাব রেখেছেন যে গভীর উদ্বেগ নিয়ে দেশজুড়ে প্রসার ভারতী বিলকে আইনে পরিণত করবার দাবীতে গণ-আন্দোলন গড়ে তোলার প্রয়োজন আছে। সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা, বিচ্ছিন্নতাবাদ গোটা দেশে একটা ভয়াবহ আকার ধারণ করেছে যার থেকে পশ্চিমবাংলা প্রায় মুক্ত। আমি গর্বের সঙ্গে বলতে পারি এই বাংলা ক্ষুদিরাম, নেতাজী, জগদীশ চন্দ্রের বাংলা এখানে সাম্প্রদায়িকতার কোন স্থান নেই। এক্ষেত্রে তথ্য

ও সংস্কৃতি দপ্তর বিগত ১৪ বছর ধরে তারা বলিষ্ঠ ভূমিকা পালন করেছে। এছাড়া আমি আরেকটি বিষয় বলতে চাই প্রতি জেলা এবং প্রতিটি মহকুমায় ভারতবর্ষের জাতীয় জীবনে বেশ কয়েকটি দিন যেমন ২৫শে বৈশাখ, ২৩শে জানুয়ারী, ৩১শে অক্টোবর স্মরণীয় করে রাখার জন্য তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে ট্যাবলো ও তথ্যচিত্র প্রদর্শনী আয়োজনের প্রস্তাব করছি। এই তথ্য ও সংস্কৃতির ক্ষেত্রে শিল্প সংস্কৃতির ক্ষেত্রে এখানে আরো প্রস্তাব রাখা হয়েছে সবগুলিকে আমি পূর্ণ সমর্থন করছি। পশ্চিমবাংলায় ৪টি পাবলিক হল তৈরী করবার প্রস্তাব রয়েছে। এক্ষেত্রে আমার প্রস্তাব হচ্ছে কুচবিহারের ক্ষেত্রে একটা পাবলিক হল প্রস্তুত করার সিদ্ধান্ত নেওয়া হোক। পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে রবীন্দ্র সংস্কৃতি বিকাশের জন্য রবীন্দ্র ভবন তৈরী হয়েছে। কিন্তু কুচবিহারের রবীন্দ্র ভবন কুচবিহারের উন্নয়ন তহবিলের টাকায় সংস্কার করা হয়েছে। আমি সরকারের কাছে প্রস্তাব রাখছি সরকার থেকে কুচবিহার রবীন্দ্র ভবনটি গ্রহণ করা হোক। পুরাতাত্ত্বিক কার্য্যকলাপের জন্য পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকে পুরাতত্ত্ব গবেষণা ও খননকার্য্যের ফলে প্রাপ্ত দ্রব্যাদির সংরক্ষণ ইত্যাদির ব্যবস্থা করা হয়ে থাকে। কিন্তু আমরা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছি কুচবিহারের বিশিষ্ট্য সমাজসেবী এবং এই বিধানসভার প্রাক্তণ সদস্য শ্রী জীবন দেব কর্তৃক সম্পাদিত গৌহাটি থেকে ত্রিবান্দ্রম এক্সপ্রেস, এই বইটি থেকে অনেক তথ্য পাওয়া গিয়েছে। রাজ্য সরকারের অর্থে ২১ জন খ্যাতনামা বিশিষ্ট ব্যক্তি মুক্তির সংগ্রামে ভারত নামে একটি বই রচনা করেছেন। কিন্তু আমরা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছি যে সেখানে বক্সা পোর্ট সম্পর্কে ২১টি লাইনও নেই। শুধু তাই নয় প্রায় উপেক্ষিত ওখানে যারা জেল খেটেছিলেন এখানকার মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়, প্রশান্ত শূর এবং নেতাজী সুভাষ চন্দ্র বসু এদের নিয়ে বইটা বেরুলেও সেখানে বক্সার পোর্টের সম্পর্কে কিছু উল্লেখ নেই। আমি এই প্রসঙ্গে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে কয়েকটি নির্দ্দিষ্ট প্রস্তাব রাখতে চাই। এই বক্সার পোর্ট জাতীয় স্মারক হিসাবে অধিগ্রহণ করা হোক এবং ঐ বইটিতে এই বিষয়টিকে সংযুক্ত করা হোক। আর বক্সার পোর্টে যারা অন্তরীণ অবস্থায় ছিলেন তাদের জীবনপঞ্জি দিয়ে বইটি প্রকাশ করা হোক এবং এই ব্যাপারে একটি পাঠাগার গবেষণাকেন্দ্র ও তথ্যশালা নির্মাণ করা হোক। তথ্য ও সংস্কৃতি দপ্তর যেভাবে বাং লার সমস্ত শিল্পী কলাকুশলীকে যোগ্য ভূমিকা দিতে সহায়তা করেছেন সেটা বিশেষভাবে উল্লেখযোগ্য। কিন্তু সুব্রত বাবুরা সেটা মানতে চান না, কংগ্রেস দল সেটা মানতে চায় না। সংবাদপত্রের স্বাধীনতা প্রয়োজন এবং স্বাধীনতার প্রয়োজনে সংস্কৃতি—ফ্রিডম ইজ দি রেকগনিসান অব নেসাসিটি। আমি আর একটা কথা বলতে চাই সংস্কৃতি দুটি ধরণের থাকে—একটা হচ্ছে সর্বহারা সংস্কৃতি, আর একটা হচ্ছে পুঁজিবাদী সংস্কৃতি। কালচার ইজ দি সুপারস্ট্রাকচার অব ইকনমি। ভারতবর্ষে যে পুঁজিবাদী রাষ্ট্র ব্যবস্থা কায়েম রয়েছে এই ব্যবস্থায় সর্বহারা সংস্কৃতি চালু করা যায় না।

সর্বশেষে এই বাজেট বরাদ্দকে পূর্ণ সমর্থন করে প্রসার ভারতী বিলকে আইনে পরিণত করার দাবিতে সকলকে আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্যমন্ত্রী তাঁর যে বাজেট পেশ করেছেন এই বাজেটের মধ্য দিয়ে রাজ্য সরকারের তথ্য ও সংস্কৃতি দপ্তরের যে নীতি প্রতিফলিত হয়েছে আমি তার সমালোচনা করে এখানে বক্তব্য রাখছি। মাননীয় তথ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষণে সুস্থ সংস্কৃতি গড়ে তোলার উদ্দেশ্যে এক গুচ্ছ প্রস্তাব এবং তাঁর বিভিন্ন কর্মসূচীর কথা এখানে উল্লেখ করেছেন। সেই প্রস্তাব কতখানি কার্যকরী বা তার সীমাবদ্ধতা সেই বিতর্কে আমি যাচ্ছি না, কিন্তু আমি তাঁকে প্রথমেই একটা প্রশ্ন করতে চাই একটা সুস্থ সংস্কৃতি তিনি গড়ে তুলতে চাইছেন কিন্তু সংস্কৃতি দূষণের সমস্ত দরজাগুলি উন্মুক্ত রেখে সুস্থ সংস্কৃতি গড়ে তোলার কোন প্রয়াস কার্যকরী হতে পারে কিনা এটা হচ্ছে আমার প্রথম প্রশ্ন এবং সেই প্রশ্নের ভিত্তিতে আমি দু'একটা কথা বলছি। আজকে পশ্চিমবঙ্গের সংস্কৃতি পশ্চিমবঙ্গের বাস্তব চিত্র কি প্রতিফলিত

করছে? প্রথমতঃ আমরা দেখতে পাচ্ছি সারা রাজ্যে এই বামফ্রন্টের রাজত্বে মাদক দ্রব্যের প্রচলন এবং তার সহজলভ্যতা সেটা প্রশমিত করা দূরের কথা তার হ্রাস প্রাপ্তি দূরের কথা দিনের পর দিন তার ভয়াবহ বৃদ্ধি প্রাপ্তি সেটা উদ্বেগজনক। একমাত্র কলকাতার বুকের উপর ড্রাগ এ্যাডিক্টেডের সংখ্যা আজকে লক্ষাধিক ছাড়িয়ে গেছে। আজকে স্কুল-কলেজে ড্রাগ এ্যাডিকটেডের বিরুদ্ধে নানা উপদেশ এবং লালবাজার থেকে সেখানে নানা নির্দেশের ব্যবস্থা করতে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশ্লীল পুস্তক পুস্তিকা আজকে যেভাবে ছেয়ে গেছে, তার সঙ্গে ব্যবসায়ী বিজ্ঞাপন ও অশ্লীল বিজ্ঞাপনের যেভাবে ঢালাও প্রচার হচ্ছে সেগুলি আজকে প্রশমিত করার ক্ষেত্রে আপনার সরকার কোন কার্যকরী ভূমিকা নিতে পারেননি। আজকে বড় সমস্যা হচ্ছে ভি ডি ও, ভি ডি ও সেন্টার আজকে কি গ্রামে কি শহরে ব্যাঙের ছাতার মত গড়ে উঠছে যেটা সমাজ জীবনে মারাত্মক প্রতিক্রিয়া সৃষ্টি করছে। এই ভি ডি ও প্রদর্শন হচ্ছে এগুলি অত্যন্ত নিম্ন মানের হিন্দি ছবি এখানে দেখান হচ্ছে যে হিন্দি ছবিগুলির একমাত্র বিষয় হচ্ছে সেক্স এবং ভায়োলেন্স এবং তার ফলে আমাদের দেশের অপরিণত বয়স্ক যুব সমাজের অবক্ষয় হচ্ছে।

**[6.15—6.25 P.M.]**

এই কথা অস্বীকার করবার উপায় নেই যে আজকে গ্রামাঞ্চলে পর্যন্ত বিকাল ৪ টা থেকে রাত্রি ১১ টা পর্যন্ত, কখনো কখনো গভীর রাত পর্যন্ত ভি. ডি. ও. হলগুলি কানায় কানায় পূর্ণ থাকে। ছেলেদের পড়াশুনা ডকে উঠে যাচ্ছে তারা সন্ধ্যাবেলায় পড়াশুনা ছেড়ে দিয়ে এই সমস্ত ভি. ডি. ও. হলগুলি পরিপূর্ণ করে দিচ্ছে গ্রামের অভাবী পরিবারগুলির অর্থনীতি বিপর্যস্ত করে তুলেছে। ভি. ডি. ও.র নেশায় অভাবী ছেলে মেয়েরা যে কোন ভাবেই হোক পয়সা জোগাড় করছে। এই রকম একটা অবস্থায় এই ধরণের অবাঞ্ছিত ভি. ডি. ও. সো বন্ধ করা, নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে আপনার সরকার কার্যকরী কোন পদক্ষেপ নিতে পারেনি। সরকারী হোটেল, কলকাতার বিভিন্ন নামী দামী হোটেলগুলিতে ক্যাবারে নৃত্য অবাধে চলেছে। সুস্থ সংস্কৃতির কথা বলছেন, আর অন্য দিকে অবাধে ক্যাবারে নৃত্য প্রদর্শিত হয়ে চলেছে। আপনি যখন প্রথম ১৯৭৭ সালে এই বিধানসভায় এসেছিলেন তখন আপনি তথ্যমন্ত্রী-আমি গ্রেট ইস্টার্ণ হোটেলের ক্যাবারে ডান্স সম্পর্কে আপনাকে প্রশ্ন করেছিলাম। আপনি সঙ্গে সঙ্গে উঠে বলেছিলেন, আমি দেখব, এটা বন্ধ করব। আর একটি কথা—যেখানে ৮টি লাইসেন্স ছিল সেটা বেড়ে ৩ গুণ হয়েছে এবং ক্যাবারে নৃত্য অবাধে চলেছে। সুস্থ সংস্কৃতির কথা বলছেন, আর এক দিকে মদের দোকানের ঢালাও লাইসেন্স দেবার ব্যবস্থা করেছেন। এই জিনিস আজকে চলেছে। আজকে সুস্থ সংস্কৃতির নামে সরকারী পক্ষ থেকে অপসংস্কৃতির চেষ্টা চলেছে, আপনার দপ্তর থেকে হয়ত নয়। হোপ, ৮৬, নব আনন্দে জাগো, বক্রেশ্বর, ৮৯ ইত্যাদি এই সমস্ত জিনিস হচ্ছে। সেখানে বম্বে ফিল্মের স্কেল ভায়োলেন্সের নায়কদের এনে তাদেরকে সংস্কৃতির ধারক বাহক হিসাবে অভিনন্দিত করা হচ্ছে। সরকারী তরফ থেকে এই জিনিস চলেছে। এই রকম একটা পরিস্থিতিতে দাঁড়িয়ে বলা হচ্ছে বিদ্যুৎ সংকটের ফলে বিদ্যুৎ প্রকল্পের জন্য, খরা ত্রাণের হাত থেকে রক্ষা করার জন্য অর্থ সংগ্রহের প্রয়োজন। অর্থ সংগ্রহের প্রয়োজনে সংস্কৃতির অন্য জায়গা আছে। কিন্তু তার জন্য যে কোন সংস্কৃতি চর্চা কবতে হবে? অপসংস্কৃতি চর্চা করতে হবে? আমাদের দেশে স্বদেশী আন্দোলনের যুগেও তো অর্থের প্রয়োজন ছিল। স্বদেশী আন্দোলনের নেতারা সংস্কৃতিক আবেদন নিয়ে গিয়েছিলেন। চারণ কবি মুকুন্দ দাসের আবেদনের ফলে কূল-বধূরা তাদের গহনা ইত্যাদি যা কিছু ছিল সবই স্বাধীনতা আন্দোলনের তহবিলে অকাতরে দান করেছিলেন। কাজেই সুস্থ সংস্কৃতি চর্চার ভিত্তিতে জনসাধারণের কিছু কিছু কাজ করতে হয়। তার জন্য জনগণের সাড়া পাওয়া যায়। তার জন্য অপসংস্কৃতির আশ্রয় নিতে হবে না। এইগুলিই আজকের বিচার্য্য বিষয়। আমরা দেখতে পাচ্ছি আজকে শিল্প, সাহিত্য, সংস্কৃতির উপর যে আক্রমণ—ঐতিহাসিক কালে আমরা জানি নব জাগরণের যুগে যে শিল্প, সাহিত্য, সংস্কৃতি মানুষকে দিয়েছে তা মানুষের জীবনকে উন্নত, সুন্দর করেছে, মানুষকে সমাজ সচেতন করেছে। আর আজকের দিনে সম্প্রতিকালে শিল্প, সাহিত্য,

সংস্কৃতির যে থিয়োরি, চলচ্চিত্র ইত্যাদি সংস্কৃতির সমস্ত ক্ষেত্রেই যেভাবে বাস্তবতার নামে পর্ণগ্রাফির নির্লজ্জ প্রদর্শন হচ্ছে, যেভাবে এর সঙ্গে পাল্লা দিয়ে বিভিন্ন ধরণের পুস্তক, পুস্তিকাতে বাণিজ্যির বিজ্ঞাপন দিয়ে ব্যবসা করছে তাতে সামাজিক অবক্ষয়ের আরো দ্রুত অবনতি হচ্ছে। এইগুলি কোন স্বতঃস্ফূর্ত ব্যাপার নয়। এর পিছনে, নেপথ্যে রয়েছে শাসক চক্রের মদত, যারা চাইছে সমস্ত মানুষকে জীবন বিমুখ, সমাজ বিমুখ করে তুলতে, মানুষের সুকুমার বৃত্তিগুলিকে মুছে দেবার জন্য ইন্ধন যোগাচ্ছে। এই রকম পরিস্থিতিতে যুগে যুগে এই জিনিস চলেছে। যুগে যুগে কায়েমী স্বার্থের লোক, কায়েমী স্বার্থবাদীরা এই জিনিস করেছে, শুধু ভারতবর্ষেই নয়, সারা বিশ্বে। তাই একদিন চীনের মানুষকে আফিম খাইয়ে এই ভাবে ঘুম পাড়িয়ে রাখার চেষ্টা করেছে, যার বিরুদ্ধে গোটা বিশ্বের মানুষ আমাদের দেশের রবীন্দ্র নাথ পর্যন্ত সোচ্চার হয়েছেন, যার বিরুদ্ধে নজরুলের অগ্নিবীণায় প্রতিবাদের সুর ধ্বনিত হয়েছে। তিনি বলেছেন ওরা মানুষকে মারেনি, মেরেছে মনুষ্যত্বকে। শরৎ চন্দ্র একই ভাষায় বলেছেন সব চেয়ে যেটা ভয়ঙ্কর তা হল মানুষের মৃত্যু, যেটা বেদনাদায়ক, তার চেয়ে আরো বেশি বেদনাদায়ক, ভয়ঙ্কর হচ্ছে মনুষ্যত্বের মৃত্যু। এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে সেই সমস্ত সুস্থ সংস্কৃতি কর্মসূচী গ্রহণ করার কথা বলছেন।

এ তো অপপ্রয়াস হবে যদি না আপনি সুস্থ সংস্কৃতি গড়ে তুলতে পারেন। সংস্কৃতি আজ যেভাবে কলুষিত হচ্ছে, তার দ্বারগুলি আজকে যদি উন্মুক্ত রাখেন তাহলে তো আরো সর্বনাশ হবে। ঐসব অশ্লীল পত্রপত্রিকা এইরকম অবাধে যদি চলে, ভি.ডি.ও. গুলি যদি এই রকম অবাধে চলে এবং একেবারে গ্রামাঞ্চলে ঢুকে সেখানকার সুকুমারমতি ছেলেমেয়েদের মনুষত্বকে যদি এইভাবে মেরে দেয় এবং আপনারা যদি তার বিরুদ্ধে পদক্ষেপ গ্রহণ না করেন তাহলে কিন্তু সর্বনাশ হবে। এই ভি.ডি.ও. গুলির ব্যাপারে পিটিসান কমিটির রিপোর্টও আমার জানি। ডিপার্টমেন্ট এখানকার পিটিসান কমিটির সঙ্গে বসেছিল এবং তারা বলে গিয়েছে এ্যাকচুয়ালি প্রশাসনের হাতে সে রকম আইন নেই যাতে এই ভি.ডি.ও. গুলি বন্ধ করা যায়। তা যদি হয় তাহলে সেই আইন করার জন্য আপনারা প্রশাসনের তরফ থেকে ব্যবস্থা নিন। কারণ এইভাবে অবাধে যদি চলতে দেওয়া যায় তাহলে সুষ্ঠু সংস্কৃতি গড়ে উঠবে কি করে? এসব প্রশ্ন কিন্তু আজকে গুরুত্ব দিয়ে বিচার করতে হবে। এবারে আমি সংবাদপত্রের প্রসঙ্গে আসবো। সংবাদপত্রের স্বাধীনতার কথা আপনারা বলেন। কেন্দ্রীয় সরকার যে ভাবে সংবাদপত্র, গণমাধ্যমগুলির কণ্ঠরোধ করেছেন এবং একেবারে সরকারী নিয়ন্ত্রের আনার চেষ্টা করছেন সে সম্পর্কে আপনারা যথেষ্ট সমালোচনা করেন। কিন্তু যে সব কথা সংবাদপত্রের স্বাধীনতা সম্পর্কে আপনারা বলেন সত্য সত্য কি সংবাদপত্র সম্পর্কে সেসব কথাগুলির মর্যাদা আপনারা দেন? এই ভাষণে সংবাদপত্রের বিরুদ্ধে যেভাবে আপনারা মতামত প্রকাশ করেছেন সেটা আমরা দেখেছি। সংবাদপত্রের স্বাধীনতা মানে, সুস্থ সাংবাদিকতার মানে কি অন্ধভাবে সরকারের স্তাবকতা করা? সরকারের সমালোচনা করলেই সেই সংবাদপত্র কুৎসা রটনা করছে, মিথ্যাচার করছে একথা কি বলতে হবে? আমি নিশ্চয় একথা বলছি না যে সব সংবাদপত্রের ভূমিকা সব সময় সঠিক। স্বদেশী আন্দোলনের যুগে সংবাদপত্রের যে ঐতিহ্য ছিল তা অনেকখানি বিনষ্ট হয়েছে একথা অস্বীকার করি না। এই অবস্থার মধ্যে আপনারা সংবাদপত্রের যে স্বাধীনতার কথা বলেন, গণতন্ত্রের যে কথা বলেন তা তো আপনাদের আচরণের মধ্যে প্রতিফলিত হচ্ছে না। কংগ্রেসের সময় সাংবাদিকরা লাঞ্ছিত হয়েছেন, নিগৃহীত হয়েছেন, শাসকদলের দ্বারা সমালোচিত হয়েছেন সেকথা আমরা জানি কিন্তু আপনাদের সময়ও তো একই জিনিষ দেখতে পাচ্ছি। আপনাদের রাজত্বে সাংবাদিকরা আপনাদের ক্যাডারদের দ্বারা নিগৃহীত হয়েছেন, লাঞ্ছিত হয়েছেন, পুলিশের দ্বারা সাংবাদিক, প্রেস ফটোগ্রাপাররা লাঞ্ছিত, নিগৃহীত হয়েছে—এরকমের ঘটনা তো একের পর এক ঘটেছে। এটা তো নতুন নয়। তাহলে তফাতটা কি? আমরা দেখেছি, সংবাদপত্রের উপর আপনারাও বিধিনিষেধ আরোপ করেছেন। মরিচ ঝাঁপির ঘটনার সময় আমরা তা দেখেছি। সেখানে মরিচঝাঁপির প্রকৃত ঘটনা যাতে সাংবাদিকরা তুলে ধরতে না পারেন তারজন্য তাদের যাতায়াতের উপর বিধিনিষেধ আরোপ করা

হয়েছিল এবং সাংবাদিকদের সেখানে প্রবেশ নিষিদ্ধ করা হয়েছিল। সুতরাং সংবাদপত্রের স্বাধীনতায় আপনারাও হস্তক্ষেপ করেছেন। আমরা দেখেছি বিদ্যুৎ সংকটের প্রশ্ন সাংবাদিকদের কাছে যথাযথভাবে সংবাদ পরিবেশন করা হয়না। দপ্তর থেকে সেখানে নির্দেশ দেওয়া হয়েছে যে ইচ্ছা মত সাংবাদিকদের সংবাদ পরিবেশন করা যাবে না। সাংবাদিকরা লাঞ্ছিত হয়েছেন। দিবাকর মণ্ডল মৃত্যু বরণ করেছে—এই সমস্ত ইতিহাস আছে। আপনাদের হাতে বসুমতী আছে, গনমাধ্যম যেসব আছে সেখানেও নিরপেক্ষ সাংবাদিকের ভূমিকা আপনাদের পত্রিকাতে প্রতিফলিত হয়না। এই বলে এই বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকের এই বিতর্কের আসরে আমার কতকগুলি বক্তব্য নিবেদন করতে চাই। যিনি এই দপ্তরের মন্ত্রী তাকে আমি দীর্ঘদিন ধরে চিনি এবং দীর্ঘদিন ধরে তার সঙ্গে একসঙ্গে রাজনীতি করেছি। ব্যক্তিগত জীবনে তিনি আমার ঘনিষ্ট বন্ধু। তার রুচি, তার ইচ্ছা সবই আমার জানা। স্যার, আপনি জানেন, যে পরিস্থিতির মধ্যে এ রাজ্যে আমরা ক্ষমতায় এসেছি তারমধ্যে দাঁড়িয়ে আর্থিক অগ্রগতির কথা আমাদের চিন্তা করতে হচ্ছে।

**[6.25—6.35]**

তার সঙ্গে সঙ্গে মানুষের চেতনার যে দিক সেই দিক সম্পর্কে নিশ্চয়ই চিন্তা-ভাবনা করতে হচ্ছে। একটু আগে সরকারের সমর্থন করে অধ্যাপক বেরা যে বক্তব্য রাখলেন সেটা শুনতে ভাল লাগলো। তিনি যেখান থেকে ভূমিকা করে এগোলেন সেটাই ভাবতে হবে আমাদের সকলকে। কোন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমরা সংস্কৃতি সম্পর্কে চিন্তা ভাবনা করছি, তথ্য সম্পর্কে চিন্তা করছি সেটা ভাবতে হবে। আজকে চারিদিকে গণ-মাধ্যমগুলি যারা মূলতঃ নিয়ন্ত্রণ করছেন তারা ভুল তথ্যের প্রবাস সৃষ্টি করছেন এমন ভাবে যার মধ্যে সঠিক কথা বলাও খুব কঠিন। আমরা যে রাজ্যে বাস করি সেই রাজ্যে বামফ্রন্ট সরকার আছে। সেই রাজ্যে কিছু তথা কথিত সুপরিচালিত এবং সুপ্রবাহিত গণ-মাধ্যম আছে যাদের সংবাদপত্র বলি। তাদের প্রয়াস দেখা যায় একটা দৃষ্টিভঙ্গী থেকে বর্তমান সরকারের কাজকর্মকে তুলে ধরার জন্য চেষ্টা করে, যে দৃষ্টিভঙ্গীর সঙ্গে নিশ্চয়ই এই সরকারের দৃষ্টিভঙ্গীর মিল নেই। এরা স্বাধীন গণ-মাধ্যমের কথা বলেন, মূল্যবোধের কথা বলেন। এদের মধ্যে কাউকে বলা হয় এরা নাকি বাংলার বিবেক। একটা পত্রিকার নাম বলতে হচ্ছে, আনন্দ বাজার পত্রিকা, যার সম্পর্কে একটা প্রচার আছে যে এরা নাকি বাংলার বিবেক, বাংলার বুদ্ধিজীবী। কিন্তু কি তাদের দৃষ্টিভঙ্গী, কি ধরণের রক্ষণশীল মানসিকতা তাদের? সঠিক তথ্য সঠিক ভাবে যদি তারা প্রকাশিত করতো তাহলে বলার কিছু থাকতো না। কিন্তু সঠিক তথ্য যখন তাদের দিক থেকে বেঠিক হয়ে যায় তখন আমাদের মর্মবেদনার কারণ হয়ে যায়। ইচ্ছা করে সমস্ত ভুল তথ্য পরিবেশিত হচ্ছে, যেগুলির অর্থ একটাই সেটা হচ্ছে বামগ্রন্ট সরকারকে মানুষের কাছে হেয় প্রতিপন্ন করা, তাদের কাজকে ছোট করে দেখানো। যেমন-এই বিধানসভার একজন সদস্য নির্বাচিত হয়ে এসেছেন, তিনি এখানে আছেন, দীপক মুখার্জী, তিনি বজবজ কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছেন। আনন্দ বাজার পত্রিকা পড়ে দেখুন সেখানে লেখা হয়েছে শ্রী মুখার্জী পরাজিত। তাহলে বুঝুন অবস্থাটা কি। এই রকম অনেক আছে। সেদিন দেখলাম বাঁকুড়ার একজন বি.জে.পি'র নেতা, গুণময় চ্যাটার্জী, তিনি নাকি মারা গেছেন, বামফ্রন্টের লোকেরা তাকে নিয়ে গিয়ে কেটে টুকরো টুকরো করে ফেলেছে। পরবর্তীকালে গুণময় বাবু নিজে বিবৃতি দিয়ে বলেছেন যে আমি বেঁচে আছি। আবার কাশীনাথ মিশ্র, তিনি কংগ্রেসের একজন নেতা, কে কোথ থেকে টেলিফোন করলো কাশীনাথ মিশ্রের চরিত্র হনন করার জন্য, একটা সংবাদপত্র প্রকাশ করে দিল-তার একটা কিশোরী কন্যা আছে যে আমাদের কন্যার মত, তার সম্পর্কে কতকগুলি কথা পরিবেশিত করতে এতটুকু লজ্জা, এতটুকু দ্বিধা হলনা। এই যে গণ-মাধ্যম, এই যে সংবাদপত্র তাদের সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গীতে যদি আমরা একটু কড়া চোখে

তাকাই এবং তাদের যদি বলি যে একটু সঠিক দৃষ্টিভঙ্গী নিয়ে তথ্য পরিবেশিত করার চেষ্টা করুন তাহলে সেটা অন্যায় হবে? সঠিক দৃষ্টিভঙ্গীতে আপনারা যদি সমালোচনা করেন তাহলে সেটা নিশ্চয়ই সমর্থনযোগ্য। কিন্তু মিথ্যার উপরে দাঁড়িয়ে সমালোচনা করবেন না, সেটা রাজনীতি হয়ে যায়, এটা দাসত্ব হয়ে যায়। আপনারা একদিকে স্বাধীন কথা বলবেন, আর একদিকে রাজনীতি করবেন, এই জিনিস মানুষ বরদাস্ত করবে না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারে আমরা যারা আছি, আমরা যা মনেপ্রাণে বিশ্বাস করি তা নিয়ে আপনাদের সামনে দাঁড়াতে চাই এবং আমরা সেই আউট লুক নিয়ে লড়াই করছি। আপনাদের অনেক টাকা আছে এবং বিভিন্ন রং-বেরংয়ের পত্রিকা বের হচ্ছে। আজকাল 'সানন্দা' বলে একটা পত্রিকা বের হয়েছে। সেই পত্রিকার যে বিষয়বস্তু এবং তার কভার পেজে যা বের হচ্ছে তাতে আমার মনে হয় আমাদের ঘরের ছেলে-মেয়ে, বৌ-ঝি-যারা আছে তাদের ঠিক রাখা খুব কঠিন। আমরা একটা পিছিয়ে পড়া দেশে বসবাস করছি। এক শ্রেণীর শাসন শেষ হয়েছে আমাদের দেশে। অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া একটা দেশ, আমরা স্বীকার করি যে এখানে আসতে আসতে গণতন্ত্রের বুনিয়াদ গড়ে তোলা হচ্ছে। এখানে শিক্ষার প্রসার হয়নি। এই দেশে দাঁড়িয়ে আমেরিকান কালচারের আমদানী করা হচ্ছে এবং বলা হচ্ছে যে এই হচ্ছে রাস্তা, এই হচ্ছে পথ। এখানে কোন মূল্যাবোধের জন্ম দেওয়া হচ্ছে? আমাদের বামফ্রন্ট সরকারের মন্ত্রী তার বিরোধিতা করবেন না, বলবেন না যে কাজ অন্যায়? এই জিনিস আমরা হতে দেখনা। আমরা যেমন মাঠে ময়দানে এর বিরুদ্ধে লড়াই করছি তেমনি সমস্ত জায়গায় এর বিরুদ্ধে লড়াই করতে হবে। সরকারের ক্ষমতায় যখন আমরা আছি, আমাদের ক্ষমতা আছে, সেই ক্ষমতা নিয়ে আমরা লড়াই করে চলেছি বলে ওদের গাত্রোদাহ হচ্ছে। সংবাদপত্রের স্বাধীনতার কথা উনি বলেছেন। আপনি যখন মন্ত্রী ছিলেন তখনকার অবস্থার কথা চিন্তা করে দেখুন। রবীন্দ্রনাথের কথা লেখা হত, আপনারা কেটে দিতেন। গান্ধীজী বলতেন, যে সরকার খেতে দিতে পারে না সেই সরকারের ক্ষমতায় থাকার অধিকার নেই। গান্ধীজীর লেখা আপনারা কেটে দিয়েছেন, গান্ধীজীর বাণীকে আপনারা কেটে দিয়েছেন। আজকে মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুকে উপদেশ দিয়ে বলছেন যে সংবাদ পত্রের স্বাধীনতা রক্ষা করতে হবে। আমি বলি এরা কুম্ভিরাশ্রু বর্ষণ করে সময়ে সময়ে এবং সেই কাজ করে চলেছেন। ঐ গণ-মাধ্যমগুলিতে মিস ইনফরমেশান আছে। কাজেই আপনি সঠিক ভাবে সমালোচনা করেছেন এবং মিসইনফরমেশানের বিরুদ্ধে যে লড়াই সেই লড়াই আমাদের থাকবে। আপনি লড়ে যান, আমরা আপনার পাশে আছি। এর সঙ্গে সঙ্গে আপনাকে আরো দু'একটি কথা বলবো। আপনি নন্দন করেছেন বলে আপনাকে সকলেই প্রশংসা করেছেন। তবে নাটকের ক্ষেত্রে আমাদের যে কাজ হচ্ছে, সেটা ও হচ্ছে গীরিশ মঞ্চের সঙ্গে নাটকের একটা আরকাইভ আপনি তৈরী করেছেন। কিন্তু আপনারা এটা বোঝেন যে এটা যথেষ্ট পরিমাণে আজকে আমাদের যে দাবী, সেই দাবীর পাশাপাশি এসে দাঁড়ায় না। আমরা জাতীয় নাট্য মঞ্চের জন্য বহুদিন ধরে দাবী করে এসেছি। কাজেই আমরা আশা করবো, আপনার নেতৃত্বে সেই লড়াই হবে। আর কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়াই করুন, আমাদের রাজ্য সরকার পাশে থাকবে যাতে আমরা সেই জাতীয় নাট্যশালা তৈরী করতে পারি এবং তার সঙ্গে সঙ্গে আর একটা কথা শুধু নিবেদন করবো, আপনি অনেকগুলো দপ্তর এক সঙ্গে নিয়ে কাজ করছেন, কাজেই আপনি প্রথমে যখন তথ্য মন্ত্রী হয়েছিলেন, তখন যে ভাবে তথ্য দপ্তরকে দেখে আপনি পশ্চিমবাংলার একটা প্রজন্মের একটা আশার আলো জাগিয়ে তুলেছিলেন, ইদানিংকালে আপনার অনেক দায়িত্ব বাড়বার ফলে আপনি নিশ্চয়ই এদিকে তেমন ভাবে দেখছেন না। কাজেই এদিকটাকে আরও একটু ভাল ভাবে নজর দেওয়া দরকার। দেখতে আপনি পারেন, আপনার সেই ক্ষমতা আছে, আপনাকে আমি জানি, আপনার পাশে দাঁড়িয়ে আমরা লড়াই করবো, আপনি পারেন, এই জিনিসটা দেখতে হবে। কারণ মূল্যাবোধকে নামিয়ে আনার জন্য ওরা যে চক্রান্ত করে চলেছে এবং এটা ওরা করেন, ওদের আমলে ওরা করেছিলেন। আমাদের ছেলেদের হাতে মদের বোতল তুলে দিয়েছিলেন, আমাদের ছেলেদের প্রজন্মকে নষ্ট করেছিলেন ওরা। কাজেই আপনি সেখানে দাঁড়িয়ে লড়াই

করছেন। কাজেই মূল্য বোধের জন্য নিশ্চয়ই আমরা লড়াই করবো, আর মূল্যবোধ যদি ঠিক থাকে তাহলে নিশ্চিত ভাবে আপনি জানবেন যে ওরা যে চক্রান্ত করছেন এবং এখানে আসতে চাইছেন, ওরা আসতে পারবেন না। আপনি সঠিক ভাবে এই বক্তব্য এখানে রেখেছেন এবং আপনার বক্তব্যকে সমর্থন করে, আপনার যে দাবী তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী এই বিভাগের জন্য ১৯৯১-৯২ সালের যে ব্যয় বরাদ্দ দাবী পেশ করেছেন, তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এই সভায় অনেকেই নুতন এসেছি, সভার কাছে আমাদের প্রত্যাসা অনেক, বিশেষ করে বিরোধী দলের যাঁরা আছেন, তাঁদের কাছে গণতান্ত্রিক রীতিনীতিতে আমাদের চাহিদাও আছে। বিশেষ করে তথ্য ও সংস্কৃতির দপ্তরের যখন আলোচনা হচ্ছে, সংস্কৃতির মান সম্বন্ধে যে পশ্চিমবাংলার মানুষের কাছে আমরা গৌরবোজ্জল মুখ দেখাতে পারি, সেই দায়িত্ব আমরা নিতে চাই। কিন্তু দুঃখিত, মাননীয় বিরোধী দলের অন্যতম নেতা বক্তব্য রাখতে গিয়ে যে শব্দ চয়ন করলেন, আমাদের অন্যান্য সদস্যদের প্রতি, সেই সংস্কৃতির ধারক বাহক আমরা নই। আমরা কংগ্রেসের সংস্কৃতির বিরুদ্ধে দাঁড়িয়েই পশ্চিমবাংলার মানুষকে লড়াই করতে হচ্ছে, আত্মত্যাগ করতে হচ্ছে এবং আজকে ১৪ বছরের এই নব সংস্কৃতির জন্ম পশ্চিমবাংলায় আমাদেরই দিতে হয়েছে এবং হচ্ছে। আমি বলতে চাই সমস্ত সদস্যারা একমত একমত হবেন, বিরোধী দলের সদস্যরাও হবেন, যে আমরা পশ্চিমবাংলার যে কোন প্রান্তের মানুষ গ্রামে নগরে বন্দরে, শহরে, তারা এই ১৪ বছরের সময় কালের মধ্যে অনুভব করতে পারছি, উপলব্ধি করতে পারছি যে এই সরকারের তথ্য সংস্কৃতির একটা বিভাগ আছে। এই বিভাগের অস্তিত্ব, এই বিভাগের কর্ম কাণ্ড আছে, এই অনুভব, এই উপলব্ধি এর আগের বছরগুলোতে ছিল না। স্বাধীনতার পর থেকে দীর্ঘ ১৫ বছরের খতিয়ান যদি আমরা দেখতে চাই তাহলে এই দপ্তরটিকে অনেকগুলোর সঙ্গে যুক্ত করে রাখার গভীর যড়যন্ত্র করা হয়েছিল এবং এমন কী আবগারির সঙ্গেও এই দপ্তরটিকে যুক্ত করা হয়েছিল। আমার মনে হয়েছে সংস্কৃতি বোধ হয় তখন আবগারির সঙ্গে মিশে গিয়েছিল তাই আজকে গণ মাধ্যমকে আমরা মনে করি তথ্য সংস্কৃতির বিভাগ, গণ মাধ্যম হিসাবে এটাকে কাজে লাগাতে চাই। সেই কারণে প্রথম যুক্ত ফ্রন্ট এবং দ্বিতীয় যুক্তফ্রন্টে তথ্য এবং পাবলিক ইনফরমেশন এই তথ্য সংস্কৃতি বিভাগকে আলাদা স্বীকৃতি দেওয়া হয়। সেই কাজ কর্ম স্বাধীন স্বত্বা নিয়ে দপ্তর হিসাবে সেই কাজ তারা পরিচালনা করতে পারে।

**[6.35—6.45 P.M.]**

মাননীয় সদস্য সুব্রত মুখার্জী বললেন, স্বাধীন স্বত্বা নিয়ে দপ্তরের কাজ-কর্ম পরিচালনার ক্ষেত্রে বরাদ্দের পরিমাণ খুবই কম। সুব্রতবাবু এক সময় এই দপ্তরের মন্ত্রী ছিলেন। সিদ্ধার্থ শংকর রায়ের জমানার শেষ প্রদীপ যখন জ্বলছিল তখন ১৯৭৪-৭৫ সালে এই দপ্তরের বাজেটের পরিমাণ ছিল ১ কোটি ৭৫ লক্ষ ৬৯ হাজার টাকা। আজকে বিরোধী দলের বন্ধু যখন বলছেন, কিছুই হচ্ছে না, একেবারে নেগেটিভ্ এ্যাপ্রোচ্, তখন এই দপ্তরের যে ব্যয় বরাদ্দ নিয়ে আমরা আলোচনা করছি তার পরিমাণ প্রায় সাড়ে ১৫ কোটি টাকা। জম্মু-কাশ্মীর থেকে কন্যাকুমারী, গুজরাট থেকে মেঘালয়-মণিপুর পর্যন্ত গোটা ভারতবর্ষে স্বাধীনতার ৪৪ বছর পরে আজকে যখন সাম্প্রদায়িকতার আগুনে মানুষের জীবন বিপন্ন, গোটা দেশের ঐক্য এবং সংহতি বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে যখন বিপন্ন তখন পশ্চিম বঙ্গের গণতন্ত্র প্রিয় মানুষ একই দেশের একই আকাশের তলায় দাঁড়িয়ে দৃঢ়-সংকল্প হয়ে তাকে প্রতিরোধ করছে। ফলে আজকে পশ্চিম বাংলায় দাঙ্গা-হাঙ্গামা সং ঘঠিত হতে পারছে না। পশ্চিম বঙ্গের তথ্য ও সংস্কৃতি বিভাগ সাম্প্রদায়িক সম্প্রীতি এবং অখণ্ডতা রক্ষা করার জন্য কার্যকরী ভূমিকা গ্রহণ করতে সক্ষম হয়েছে। এ ক্ষেত্রে এই বিভাগের পক্ষ থেকে জনগণকে যে নেতৃত্ব দেবার বিরাট দায়িত্ব রয়েছে সে দায়িত্ব এই বিভাগ মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যর নেতৃত্বে সঠিক-ভাবেই

পালন করছে এবং সে জন্য আমরা গর্ব অনুভব করছি। ভারতবর্ষ বিভিন্ন জাতি, বিভিন্ন ধর্মের মানুষের বাস-ভূমি। আমাদের এই রাজ্যেও অনেক ধর্মের, অনেক বর্ণের মানুষ বাস করেন এবং আমাদের দুঃখের হলেও স্বীকার করতে হচ্ছে যে. আমাদের প্রতি ১০০ জন মানুষের ৬০ জনই দারিদ্রসীমার নীচে বাস করেন এবং প্রায় ৫০ ভাগ মানুষই নিরক্ষর। এই অবস্থার মধ্যে আমরা লক্ষ্য করছি যে, আজকে প্রচারের যেটা সব চেয়ে বড় মাধ্যম সেই ইলেকট্রনিক্স মিডিয়াকে দেশের মূল শাসন ক্ষমতায় যাঁরা আছেন তাঁরাই নিয়ন্ত্রণ করছেন। ইলেকট্রনিক্স মিডিয়াকে তাঁরা কি ভাবে ব্যবহার করছেন? তাঁরা সেখানে কেবলমাত্র নিরপেক্ষতাকেই জলাঞ্জলি দিয়েছেন, তাই নয়, গণতান্ত্রিক রীতি-নীতিকেও জলাঞ্জলি দিয়েছেন। তাঁদের বিভ্রান্তিকর প্রচার আজকে গোটা দেশের মানুষকে বিভ্রান্ত করছে। তাঁরা কি ভাবে বিভ্রান্তিকর সংবাদ প্রচার করছেন দেখুন, গত ২১শে মে রাজীব গান্ধীর এ্যাসাসিনেশনের পর ২৩শে মে' রাত্রি ১১'টা থেকে ১১'টা ৫ মিনিটের মধ্যে অল ইণ্ডিয়া রেডিও একটা সংবাদ প্রচার করে, সে সংবাদে বলা হয়, —জ্যোতিবাবু হৃদ-রোগে আক্রান্ত হয়েছেন, তাঁকে হাসপাতালে স্থানান্তর করা হয়েছে। তারপরে অবশ্য রাত্রি ১২'টা থেকে ১২'টা ৫ মিনিটে তারা লজ্জা এবং দুঃখের সঙ্গে ভুল স্বীকার করেন। গোটা দেশের মানুষ যখন রাজীব গান্ধীর হত্যা-কাণ্ডজনিত পরিস্থিতি খানিকটা বিভ্রান্ত যখন গোটা দেশ সাম্রাজ্যবাদী চক্রান্তের দ্বারা আক্রান্ত তখন তারই মুখোমুখী দাঁড়িয়ে অল ইণ্ডিয়া রেডিও, ইলেকট্রনিক্স মিডিয়া, যে মিডিয়া ওঁদের নেতৃত্বে পরিচালিত সেই মিডিয়া এই রকম সংবাদ পরিবেশন করল। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আমরা 'প্রসার ভারতী' বিলকে স্বাগত জানাচ্ছি, কিন্তু সাথে সাথে আমরা লক্ষ্য করছি যে, আজকে চক্রান্তও শুরু হয়েছে টি. ভি এবং রেডিওকে ব্যক্তিগত মালিকানার হাতে ছেড়ে দেবার জন্য। যে প্রচার মাধ্যম গণতান্ত্রিক ব্যবস্থার একটা অঙ্গ সেই প্রচার মাধ্যমকে ব্যক্তিগত মালিকানায় দেওয়া যায় না। আমি এই সভায় স্পীকারের পারমিসন নিয়ে বলতে চাই যে, আমাদের এই কলকাতা শহরকে ওঁরা বলেছিলেন, মুমূর্ষু নগরী, দুঃস্বপ্নের নগরী এবং বিদ্রুপ করে বলেছিলেন মিছিল নগরী। হ্যাঁ, কলকাতা দুঃস্বপ্নের নগরী, প্রতিক্রিয়াশীলদের কাছে দুঃস্বপ্নের নগরী, কলকাতা সাম্রাজ্যবাদী শক্তির কাছে দুঃস্বপ্নের নগরী। এই কলকাতা শহর সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের পীঠ-স্থান। এই কলকাতা শহর সাম্প্রদায়িক সম্প্রীতির তীর্থ ভূমি। এই কলকাতা শহরের ৩০০ বছর পূর্তি উৎসব পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং কলকাতা কর্পোরেশনের যৌথ উদ্যোগে পালিত হয়েছে। আপনারা হয়ত কেউ কেউ দেখেছেন বা কেউ কেউ শুনেছেন, বহুল প্রচারিত 'আজকাল' পত্রিকায় এক কোণে একটা সংবাদ বেরিয়েছে, সেটাতে আপনারা নিশ্চয়ই আনন্দ পেয়েছেন পশ্চিম বঙ্গের মানুষ হিসাবে বা কলকাতার নাগরিক হিসাবে। কারণ আপনারা কলকাতার ৩০০ বছর দেখেছেন। আমি বলতে চাই, ক্ষমতার দম্ভে কলমের এক আঁচড়ে ১৯৭৫ সালে বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুরের যার ৫০তম ডেথ্ এ্যানিভারসারি আমরা আগামী কাল পালন করবো, আপনারা নোটিশ পেয়েছেন-সেই রবীন্দ্রনাথ ঠাকুরের "চিত্ত যেথা ভয় শূণ্য, উচ্চ যেথা শির"-তাও কেটে দিতে আপনারা কসুর করেননি। আপনাদের দৃষ্টি-ভঙ্গীর সঙ্গে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের দৃষ্টি-ভঙ্গীর অনেক তফাৎ। আজকে এই তৃণমূলে দৃষ্টি-ভঙ্গীর জন্যই জেলায়-জেলায় রবীন্দ্রভবন তৈরী করবার সংকল্প ঘোষণা করেছেন। এই বাজেটে ৪টি রবীন্দ্রভবন তৈরী করার জন্য ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন। সংস্কৃতি এটাকেই বলে। সংস্কৃতির ধারক-বাহক বামফ্রন্ট সরকার, সংস্কৃতির ধারক-বাহক পশ্চিমবাংলার সাড়ে ৫ কোটি মানুষ। সংস্কৃতির ধারক-বাহক কং গ্রেস-আই নয়, সংস্কৃতির ধারক-বাহক বর্তমান কংগ্রেস শাসিত কেন্দ্রীয় সরকার নয়। আমি বিনয়ের সঙ্গে শেষ আবেদন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই, আজকে আমাদের কর্মযোগ্য শুরু হয়েছে তথ্য ও সংস্কৃতিকে তৃণমূলে নিয়ে যাওয়ার। সেই তথ্য ও সংস্কৃতির মাধ্যমে পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে যে কৃষক পরিবারের ছেয়ে-মেয়ে যাদের মধ্যে প্রগতিশীল চিন্তা-ভাবনা আছে তাদের কথা ভাবতে হবে। আজকে তারা সমাজে পাদ-প্রদীপের আলোয় উদ্ভাসিত। বিভিন্ন এ্যকাডেমীর মধ্য দিয়ে যা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার

তৈরী করেছেন সেই এ্যাকাডেমীর মাধ্যমে, প্রশিক্ষণের মাধ্যমে আজকে পশ্চিমবাংলার বিভিন্ন জেলার গ্রামে-গঞ্জে যে সমস্ত প্রতিভাবান যুবক-যুবতীরা আছে তাদের সমাজে প্রতিভাত করুন। আমি অভিনন্দন জানাচ্ছি, আপনি আপনার কর্মযোগ্য চালান। আমরা যারা প্রতিনিধিত্ব করছি তারা এ্যাসেম্বলীর ভিতর এবং এ্যাসেম্বলীর বাইরে দাঁড়িয়ে সংস্কৃতি রক্ষার স্বার্থে, প্রগতির স্বার্থে বামফ্রন্ট সরকারের যে আন্দোলন সেই আন্দোলনের পাশে থাকবো। এই বাজেটের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় ডেপুটিস্পীকার স্যার, মাননীয় তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভাট্টাচার্য্য মহাশয় তাঁর যে বিভাগীয় বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলছি। স্যার, একটা দেশ কত উন্নত তা বিচার করা যায় সেই দেশের সংস্কৃতির মান কত উন্নত তা দিয়ে। আজকে গোটা দেশব্যাপী সাংস্কৃতির কাঠামো খড়ের মতন টুকরো টুকরো হয়ে যাচ্ছে. সেই অবস্থায় পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ভারপ্রাপ্ত মন্ত্রী যিনি কৃষ্টিবান এবং দৃঢ়চেতা মানুষ তাঁর উদ্যোগে পশ্চিমবাংলার এই চারিদিকে ভেঙে পড়া অবস্থার মধ্যে এই পরিকাঠামোকে যতটুকু উন্নত করার চেষ্টা করছেন তারজন্য আমি সমর্থন করি। আমি মাননীয় সদস্যর সুব্রতবাবুর বক্তব্য শুনে আশ্চর্য্য হয়ে গেলাম। উনি তো আগে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী ছিলেন। ওনার বক্তব্য শুনে মনে হল উনি যেন টি. ভি. সিরিয়াল করছেন। বিরোধী দলের নেতা হিসাবে বক্তব্য রাখলে অনেক কনষ্ট্রাকটিভ আলোচনা বেরিয়ে আসতো। আমার সময় কম, আমি দু-একটি কথা বলবো। এই বৎসরটি শ্রদ্ধেয় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের শতবার্ষিকী উৎসব। আপনি এই উৎসবে যাবেন।

**[6.45—6.55 P.M.]**

আমি মেদিনীপুরের পক্ষ থেকে আপনার কাছে বলব, পশ্চিমবঙ্গের একজন মানুষ হিসাবে বিনয়ের সঙ্গে আবেদন করব যে, বীরসিংহ গ্রামকে আদর্শ গ্রাম হিসাবে ঘোষণা করে সেখানে বিদ্যাসাগরের স্মৃতি বিজড়িত সমস্ত জিনিষকে তুলে ধরতে চাই। শিক্ষা প্রতিষ্ঠানে সমস্ত স্মৃতি বিজড়িত জিনিষগুলি যদি পশ্চিমবঙ্গের সমস্ত গ্রামের রুচিবান মানুষের কাছে তুলে ধরা যায় সেজন্য আমি আবেদন করছি। তারপর আমি মাননীয় সাংস্কৃতিক বিভাগের মন্ত্রীর কাছে বিপদের দিকটা তুলে ধরতে চাই, বিপদের দিক হচ্ছে এই যে, ভারতকথা এবং কলকাতা পত্রিকা বন্ধ হোক, কারণ ওতে যা খবর প্রকাশিত হয় তা আমরা পড়ে দেখেছি, তবে মাননীয় সুব্রতবাবু বসুমতী সম্পর্কে একটা আশঙ্কা প্রকাশ করেছেন বা তাকে উত্তরবঙ্গে শিলিগুড়িতে নিয়ে যাবার কথা বলছেন, আমি যেটুকু জানি তাতে তার যেন সূত্রটাকে বন্ধ করা হচ্ছে না। মাননীয় সুব্রত বাবুর ভয় পাবার কিছু নেই। তারপর আমি যেটা বলতে চাই, ভি. ডি. ও., ভি. সি. আর. ভি. সি. পি'র কথা ; কলকাতায় কতকগুলি ভি. ডি. ও. পারলার ব্যাঙের ছাতার মত গজিয়ে উঠেছে, ভি. ডি. ও. লাইব্রেরী গড়ে উঠছে। এটা শক্ত হাতে ধরতে হবে। সবচেয়ে ক্ষতিকর হচ্ছে ব্লু ফিল্মি, এক্স ব্লু ফিল্ম সেগুলিতে অত্যন্ত নগ্ন ভাবে যৌন চিত্র প্রদর্শন করা হচ্ছে, এই ক্ষতিকর দিকটা বন্ধ করতে হবে। আমাদের দেশে হিন্দী বইয়ে যে ধরনের নগ্ন এবং যৌন দৃশ্য দেখান হচ্ছে এটা আমাদের দেশের ভবিষ্যৎ যুবকদের পক্ষে অত্যন্ত ক্ষতিকর হচ্ছে। ভি. সি. আর. যুব এবং শিশু মনের উপর যে কি রকম ক্ষতিকর হয় তা আমি একজন মনস্তত্ত্ববিদ ডাঃ সুবীরবাবুর লেখা থেকে দু-একটি কথা উল্লেখ করতে চাই। হিন্দী এবং ইংরাজী ফিল্মের চাল চলন যেখানে গুন্ডা, এবং বদমায়েসদের হিরো করে দেখান হয় সেই সব সিনেমা দেখে ছেলেদের মরাল ভেঙ্গে যাচ্ছে। ভি. সি. পি. এবং ভি. সি. আরে বাংলা বইকে চ্যালেঞ্জ করছে, যার জন্য অনেক বাংলা বইয়ের পরিচালক আশঙ্কা প্রকাশ করেছেন এমন কি একজন বড় পরিচালক শ্রী মৃণাল সেন তিনিও আশঙ্কা প্রকাশ করেছেন। এ সম্বন্ধে আপনি অনেক কথা লিখেছেন। আপনার কাছে একটি কথা নিবেদন করব যে, আগামী দিনে বাংলা ফিল্মকে যদি বাঁচিয়ে তুলতে হয় তাহলে তার

প্রোডাকশান কষ্টটা কমাতে হবে এবং তার প্রতিবন্ধকতাকে ব্যর্থ করতে হবে। ভি. সি. পি. এবং ভি. সি. আর শক্ত হাতে যদি বন্ধ না করতে পারেন তাহলে খুবই মুশকিল হবে। গ্রামাঞ্চলে ভি. সি. আর. সারারাত্রি ধরে চলে, এমন কি স্কুল কলেজের সামনেও চলে, এজন্য আপনি যে দৃঢ় পদক্ষেপ নিতে আরম্ভ করেছেন তার জন্য আপনাকে সাধুবাদ জানাচ্ছি। সব শেষে একটা প্রস্তাব রাখব, আদিবাসীদের সম্বন্ধে, আদিবাসীদের সমস্ত সংস্কৃতিকে যদি ফিল্মে বার করা যায়, মেদিনীপুরের অধিবাসী ঝাড়খণ্ডীদের কালচারকে বিকৃত করা হচ্ছে, যার জন্য মেদিনীপুরবাসী হিসাবে আমি আশঙ্কিত, আদিবাসীদের সেই কালচার নিয়ে যদি বই প্রকাশ করা যায় তাহলে তাদের তা শিক্ষার পক্ষে সহায়ক হবে। সবশেষে আবেদন করব যে বাংলার চলচ্চিত্রকে ভি. সি. আর., ভি. সি. পি'র হাত থেকে বাঁচাবার জন্য দৃঢ়ভাবে এগিয়ে না এলে আজকে সব কৃষ্টি ভেঙ্গে পড়বে, পশ্চিমবঙ্গের সংস্কৃতিকে এগিয়ে নিয়ে যাবার জন্য আপনি পশ্চিমবঙ্গের সমস্ত রুচিবান মানুষের অকুণ্ঠ সমর্থন পাবেন, তাঁরা আমাদের পিছনে আছেন এই কথা বলে আপনার ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে যে ব্যয় বরাদ্দের দাবী ৩৮ নং ব্যয় বরাদ্দ দাবী মাননীয় মন্ত্রী মহাশয় রেখেছেন তাকে সামগ্রিকভাবে সমর্থন জানাচ্ছি, সমর্থন জানাতে গিয়ে—আজকে আমরা যখন এই বিষয় নিয়ে আলোচনায় বসেছিলাম তখন আমরা দেখছিলাম যে, মাননীয় বিরোধীদলের সদস্যরা এই সব প্রশ্নের উপর নানা আলোচনা করেছিলেন।

তাঁর বক্তব্য আমরা শুনেছি। তিনি যে কথা বলতে চান তা হচ্ছে এই যে এখানে সবটাই রাজনৈতিক ক্রিয়াকলাপ, এর মধ্যে যা কিছু করা হয়েছে তাতে সামগ্রিক কোন কাজ হয় নি। তিনি বলতে চেয়েছেন দেশের মানুষের সম্পদ নিয়ে আমরা কোন চিন্তাভাবনা করিনি। অনেক বড় বড় কথা বলতে চেয়েছেন বিভিন্ন ভাবে। সংবাদপত্রের স্বাধীনতার কথা এবং অনেক অনেক বিষয়ের উপর বলতে চেয়েছেন। আমরা যদি পুরানো দিনে ফিরে যাই তাহলে আমরা কি দেখতে পাই? যাঁরা এই সংবাদ পত্রের স্বাধীনতার কথা বলছেন তাঁরা একটা সময় ক্ষমতায় ছিলেন, তাঁরা এই সংবাদপত্রের স্বাধীনতা কি ভাবে রক্ষা করেছিলেন সেটা সবাই জানেন। আমরা সবাই যাঁদের শ্রদ্ধা করি, রবীন্দ্রনাথ, নজরুল, সুকান্ত—এঁদের ব্যাপারে আমরা জানি তাঁরা সঠিক ভাবে তাঁদের কথা সংবাদপত্রের মাধ্যমে প্রকাশিত হতে দেন নি। আমরা জানি কোন উদ্দেশ্য নিয়ে তাঁরা ওই জিনিষ করেছেন। আমি এই কথা বলতে চাই তাঁরা আবার এই সমস্ত বিষয়ের উপর কথা বলছেন! অতিতে ইতিহাস আমরা জানি এবং মানুষও দেখেছে কি ভাবে তাঁরা ওই দপ্তরকে ব্যবহার করেছে। এই কথা আমি জোরের সঙ্গে অত্যন্ত সহজ ভাবে বলি একটা সময় তাঁরা মানুষকে কি ভাবে বিপথে পরিচালনা করা যায়, মানুষের জীবন এবং তরুন-তরুনীদের জীবন কি ভাবে বিপথে পরিচালিত করা যায় সেই ভাবে দপ্তরকে ব্যবহার করেছেন। মানুষকে বিচ্ছিন্ন করে দিয়ে একটা হিংসাত্মক পথে ঠেলে দিয়েছেন এবং মানুষের নৈতিক অধিকার নিশ্চিন করে দিয়েছেন অতিতে এই দপ্তরকে ব্যবহার করে। আমি এই কথা বলতে চাই ১৪টা বছর ধরে আমরা বারে বারে চেষ্টা করেছি, শুধু কিছু মানুষের জন্য নয়, গোটা দেশের বুকে সমাজটাকে বাঁচিয়ে রাখার। সমাজের উপর সঠিক দায় দায়িত্ব যারা পালন করে সেই মেহনতি মানুষ, শ্রমজীবী মানুষ, সমাজের উন্নতির জন্য যারা জীবনটাকে ব্যয় করে এই অবস্থার মধ্যেও তথ্য এবং সংস্কৃতি দপ্তর তাদের প্রতি শ্রদ্ধাশীল, তাদের প্রতি আগ্রহ আছে, চিন্তা-ভাবনা আছে। তাদের উন্নতির জন্য, বিভিন্ন কাজের মধ্যে দিয়ে তাদের সংস্কৃতিকে বাঁচিয়ে রাখবার জন্য এই তথ্য দপ্তর কয়েক বছর ধরে প্রচেষ্টা করেছে। সেই জন্য আমরা আনন্দিত এবং

গর্বিত। আজকে আমরা লক্ষ্য করেছি—আদিবাসীদের জন্য ওঁরা অনেক কথা বলেছেন কিন্তু আদিবাসীদের সংস্কৃতির বিকাশ ঘটানোর জন্য তাঁরা কোন চেষ্টাই করেন নি। কিন্তু বিগত কয়েক বছর ধরে এই তথ্য এবং সংস্কৃতি দপ্তর গ্রামাঞ্চলে আদিবাসীদের হুল উৎসব প্রতিষ্ঠিত করেছে। আদিবাসীদের পুরানো ইতিহাসের কথা মানুষের কাছে স্মরণ করিয়ে দেবার জন্য বিভিন্ন ভাবে প্রচার করে নানা উদ্যোগ গ্রহণ করেছে এই দপ্তর। এই কথা ওনারা কল্পনাও করতে পারেন নি। এই জন্য করতে পারেন নি যে তাদের জন্য কোন ভাল কথা তাঁরা চিন্তা করতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই এই সমস্ত মানুষগুলির সংস্কৃতি পরিবর্তনের মধ্যে দিয়ে এই বিধ্বস্ত ভারতবর্ষে পশ্চিমবাংলা একটা নূতন চিন্তাধারা আমরা লক্ষ্য করেছি। সারা ভারতবর্ষে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে কিন্তু পশ্চিমবাংলার গ্রামের অবহেলিত মানুষগুলি জীবন দিয়ে তা রক্ষা করেছে, সাম্প্রদায়িক দাঙ্গা থেকে পশ্চিমবাংলা মুক্ত। তারা জীবন দিয়ে প্রমাণ করার চেষ্টা করেছে যে এখানে সাম্প্রদায়িক দাঙ্গার বীজ বপন করা যাবে না। তার প্রমাণ হচ্ছে গোটা ভারতবর্ষ আজ নড়বড়ে, গোটা ভারতবর্ষের পুঁজিবাদী শক্তি এবং বিদেশী চক্রান্তের মধ্যে দেশকে অন্য পথে পরিচালিত করার চেষ্টা করছে। তার বুকে দাঁড়িয়ে আজকে আমাদের এই তথ্য সংস্কৃতি দপ্তর বিভিন্ন ভাবে প্রচারের মাধ্যমে পশ্চিমবাংলার জনগণকে জাগ্রত করে এই সমস্ত জঘন্য কাজে প্রতিবাদ জানিয়েছে এবং সেটাকে রুখে দিয়েছে। এই কথা বলে তথ্য সংস্কৃতি দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমার হাতে যে সময় আছে তাতে সকলের বক্তব্য শেষ হবে না, আমি আরো আধ ঘণ্টা সময় বাড়াতে চাচ্ছি। আশা করি এই ব্যাপারে সকলের মত আছে।

(ভয়েস : হ্যাঁ)

আধঘণ্টা সময় বাড়ানো হলো।

**[6.55—7.05 P.M.]**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বাজেট প্রস্তাবের পক্ষে এবং খানিকটা বিরুদ্ধে যে আলোচনা হয়েছে, আমি সে সম্পর্কে কয়েকটি মন্তব্য করবো। আমি খানিকটা বিরুদ্ধে বলছি এই কারণে—বিরোধী দলকে ধন্যবাদ যে আমাকে কোন সংশোধনী বা ছাঁটাই প্রস্তাব তাঁরা দেন নি। আমি সংক্ষেপে কয়েকটি কথা বলবো। একানে যে প্রসঙ্গগুলো এসেছে, একটা গুরুত্বপূর্ণ বিষয় এসেছে যেমন, এ. আই. আর., টি. ভি., রেডিও, কেবল্ টি. ভি এবং ভিডিও এইসব প্রসঙ্গ এসেছে। এ. আই. আর. সম্পর্কে এই অভিযোগ করা হয়েছে, আমাদের বিরোধী দলের পক্ষ থেকে বলা হলো, আপনারা এই অভিযোগের মাধ্যমে খানিকটা প্রচার পাচ্ছেন। এই ভাবেই আমরা বলছি, ঘটনাটি ঠিক তা নয়। সরকারী দলের যে বক্তব্যগুলো জনগণের কাছে পৌঁছানো দরকার, আমরা তারবেশী আশা করিনি, তারবেশী আশা করিও না। ব্যক্তিগত ভাবে কোন ভাবমূর্তি তৈরী করার জন্য আমরা তৈরী করি না। এটা আমাদের কংগ্রেস দলের বিরুদ্ধে অভিযোগ আছে। আমাদের প্রয়োজন নেই। আমরা শুধু এটা চেয়েছি। আমি আজ পর্যন্ত টি. ভি. তে কোন ইন্টারভিউ দিইনি। শুধু সরকারী দল বা সরকারের যে নীতিগুলো জনগণের জানা প্রয়োজন তার বাইরে এ. আই. আর. এবং টি. ভি.-র কাছে দাবী করি না। যখন সেখানে ব্যতিক্রম দেখা যাচ্ছিল, বিকৃত করার চেষ্টা করছিল তখন আমরা বয়কট করেছিলাম। পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্ত্তার ভিত্তিতে সেই নীতির পরিবর্তন করেছি। সরকারের নীতিকে তারা বাস্তব ভাবে তুলে ধরুণ, আমরা তারবেশী চাইছি না। এই বিধানসভার অধিবেশন চলছে, অধিবেশনের কি ধরনের সংবাদ ওখানে পরিবেশন

করা হয়, স্পীকার মহাশয় একটি সর্বদলীয় কমিটি করলে দেখতে পাবেন যে এর চেহারা কি। এ. আই. আর এবং টি. ভি. সম্পর্কে এই মুহূর্তে জোর কথা হচ্ছে যে বিগত সরকার এগারো মাস ছিলেন, তখন তাঁরা পাস করিয়ে নিলেন না কেন? এতো সময় আপনারা দেন নি। কংগ্রেস আমলে তাঁদের যে কাজ করার কথা ছিল তা তাঁরা করেন নি। শ্রীমতী গান্ধী 'সাহা কমিশন' করেছিলেন, কিন্তু তার রেকমেণ্ডেশানগুলো পড়ার সময় পান নি। কিন্তু ভি. পি. সি-এর সরকার একটি পূর্ণাঙ্গ বিল তখন করেছিলেন এগারো মাসের মধ্যে। এগুলোর পিছনে চাপটা ছিল। তার আগে কংগ্রেস এমন এক জায়গায় এ. আই. আর. এবং টি. ভি.-কে নিয়ে গিয়েছিলেন যা সারা দেশের মানুষের মনে এটা এসেছিল—একটা সন্দেহ এসেছিল। তখন মন্ত্রী ছিলেন উপেন্দ্র। তিনি এগারো মাসের মধ্যে তাড়াহুড়ো করে এটা করেছিলেন। যাইহোক, সেই বিল, সরকারী নিয়ন্ত্রণে এবং আর্থিক সহযোগিতায় ফাংশানাল অটোনমি'র মতো এক ধরনের প্রতিষ্ঠান হবে—সরকারী আনুকূল্যে এক ধরনের ফাংশানাল অটোনমি হবে, এই রকম বিল ছিল। এগারো মাসের সরকার চলে যাওয়ার পরে কি হয়েছে? আমরা শুনছি, ঐ বিল আসতে পারে নাও আসতে পারে। সেকেণ্ড চ্যানেল বিক্রি করা হবে বলে মাননীয় মন্ত্রী মহাশয় বিবৃতি দিয়ে যাচ্ছেন। এটা কংগ্রেসের ভোটের সময়ে ম্যানিপেস্টোতে ছিল। এটা আমেরিকান পদ্ধতি। এটা এখানে হবে না। সেকেণ্ড চ্যানেল বিক্রি করতে গেলে বিপজ্জনক হবে। এর দুটি কারণ।

কেন্দ্রের সরকারের হাতে যখন ছিল তখন আমরা বলেছিলাম আমাদের হাতেও দিন সেকেণ্ড চ্যানেল। তখন কেন্দ্রের সরকারের হাতে ছিল। প্রসার ভারতী বিল হয়ে যাবার পরে আমরা বলিনি আমাদের হাতে দিন। ফাংশানাল অটোনমি হয়ে যাবার প্রসার ভারতী বিলের মধ্যে আমরা বলিনি আমাদের বক্তব্য নয় যে আমাদের হাতে দিন সেকেণ্ড চ্যানেলকে। ফাংশানাল অটোনমি হয়ে যাবার পরে এখন কথাটা আরও বিপজ্জনক কি সেকেণ্ড চ্যানেল বিক্রি করা হবে। সেকেণ্ড চ্যানেল আমাদের কেন দরকার। কোন দেশ এই কথা বলছেন যে দেশের ৬০/৭০ ভাগ মানুষ এখনও লেখাপড়া জানেনা। সেকেণ্ড চ্যানেল আমাদের নিরক্ষরতা দূরীকরণে দরকার। সেকেণ্ড চ্যানেল আমাদের টেক্‌নিক্যাল এডুকেশানে দরকার, সেকেণ্ড চ্যানেল আমাদের ভাষা শিক্ষায়, পরিবার পরিকল্পনায় দরকার। সেকেণ্ড চ্যানেল কেন তুলে দেবেন, কাদের হাতে তুলে দিচ্ছেন। যাদের কাছে বিক্রি করতে চাইছেন তাতে আমাদের দেশেরই বিপদ বাড়বে। সুব্রতবাবু আরও ভেবে দেখবেন সেকেণ্ড চ্যানেল বিক্রি হলে আমাদের দেশের যে অবস্থা দেশের মধ্যে থেকে দেশ ভাঙনের শক্তি আগুন জ্বালাতে চাইছে, এই শক্তি কাজে লাগাবে। এই শক্তি পুঁজিপতিদের সামনে রেখে সেকেণ্ড চ্যানেল দখল করবে। সারা দেশে আগুন ছড়িয়ে পড়বে, সেই আগুন টেলিভিশন নেভাতে পারবে না। আমাদের দেশের বাস্তবতা বুঝে আমাদের দেশের দারিদ্রতা বুঝে আমাদের দেশের নিরক্ষরতা বুঝে, শিক্ষা বুঝে সাম্প্রদায়িকতা বুঝে এসব দেবেন। আমরা বলছি জাতীয় বির্তক হোক, জাতীয় বির্তক হবার আগে হঠাৎ গোপনে দিয়ে দেবেন না সেকেণ্ড চ্যানেল, বিক্রি করবেন না সেকেণ্ড চ্যানেল। কাদের কাছে বিক্রি করবেন একচেটিয়া পুঁজির কাছে, একচেটিয়া পুঁজির হাতে, প্রিন্টিং মিডিয়ার চেহরা আমরা দেখেছি। আমাদের তাদের ওপর ভরসা নেই, তাই একচেটিয়া পুঁজির হাতে মারাত্মক বিপদ্ সৃষ্টি হতে পারে। এবারে আসছি অন্য প্রসঙ্গে সুব্রতবাবুর যে মানসিকতা কেবল টিভি-র ব্যাপারে সেটা আমরা বুঝেছি। কেবল টিভি একটি স্বতন্ত্র, একদম নূতন টেকনোলজি, সারা দুনিয়া জুড়ে আসছে। এ ব্যাপারে ভারতে আমরা কি বলতে পারি এটা আটকে দেব, এটা আমরা চাই না, আমরা বলতে পারি না। নূতন টেকনলজি আমাদের দেশে আসবে না, এটা আমরা বলতে পারিনা, এটা বলা যায় না, বলা উচিৎও নয়। আমরা যেটা বুঝেছি কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত করেছেন এখানে দেবেন, ভারতে

এটা হবে। বোম্বে এবং মাদ্রাজে এটা শুরু হয়ে গেছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলছি আপনারা এটা নিয়ন্ত্রণ করুন। একটা গাইড লাইন করুন, একটা লাইসেন্সের ব্যবস্থা করুন, আমরা একটা ট্যাক্স নেব। আমরা মনে করি কেবল টিভি আসতে দেব না, এই দেশে এটা করা যাবে না, এটা পৃথিবীর কোন দেশ পারেনি, করা যায়নি, এটা নীতিও নয়। কিন্তু আমরা জানি এর মারাত্মক ফল আছে প্রিন্টিং মিডিয়ার ওপর ধাক্কা দেবে, ট্র্যাডিশানাল বা চিরাচরিত আমাদের যে চলচ্চিত্র তার ওপর ধাক্কা দেবে। সিনেমা শিল্প ক্ষতিগ্রস্থ হবে। কিন্তু আমরা এটা আইন করে বলতে পারিনা যে আমাদের দেশে এটা চলবে না। আমরা এটা করেছি, কেন্দ্রীয় সরকারকে এটা আইন তৈরী করতে বলেছি। আমরা লাইসেন্স নিতে বলবো, আমরা ট্যাক্স নেব এবং আমরা যেটা সিনেমা আইনে নিয়ন্ত্রণ করি সেই সিনেমাটোগ্রাফি এ্যাক্ট, রেগুলেশান এ্যাক্ট ৫৪ তার ওপর দাঁড়িয়ে আমরা লাইসেন্স করবো। এবং আমরা নিয়ন্ত্রণ করার চেষ্টা করবো। কিন্তু আমরা এটাকে আসতেই দেব না, এটা বলতে পারছি না। কিন্তু আপনি বলেছেন একটা সামাজিক আন্দোলনের চেহারা নেওয়া দরকার, আমরা মনে করছি এই কারণে যে সি. এম. এ. তার মাধ্যমে যেসব ফিল্ম আসছে আমাদের আগামী দিনে ডিসেম্বর মাসে বি. বি. সি.-র এশিয়ান স্যাটেলাইট এসে যাবে। সমস্ত দিক থেকে এই ধরনের একটা পাশ্চাত্য সংস্কৃতি আমাদের ঘরে ঘরে পৌঁছে যাবে। আপনি কি বলবেন এই দেশে এটা আমরা করতে দেব না। আমাদের এখানে স্যাটেলাইট করতে দেব না। আমরা বলছি নিয়ন্ত্রণ চাই এবং সামাজিক আন্দোলন চাই। বিকল্প সাংস্কৃতিক আন্দোলন ছাড়া আপনি এই বিপদকে রুখতে পারবেন না। এই ব্যাপারে আমরা যদি এক সাথে একটা কার্যক্রম গ্রহণ করতে পারি সেক্ষেত্রে নিশ্চয়ই আমাদের, আপনাদের প্রতি সেই আহ্বান রইলো। দ্বিতীয়তঃ হচ্ছে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে এসেছে। সংবাদপত্র ও সাংবাদিকদের সম্বন্ধে আমার শুধু একটাই আক্ষেপ সুব্রতবাবুর কাছ থেকে এগুলি শুনতে হচ্ছে ৫ বছর আপনি ছিলেন সেন্সরসিপের মন্ত্রী। আপনার ডিপার্টমেন্টে সেই সময় আর কিছু কাজ ছিল না। সারা কলকাতা শহরের সমস্ত কাগজের—আপনাকে দোষ দিচ্ছি না, যদি আপনি না মানতেন দিল্লি তাহলে আপনাকে কি করতো কে জানে—একমাত্র কাজ ছিল, ভোরবেলায় গিয়ে শেষ রাত্রে গিয়ে আপনার দপ্তর থেকে সেন্সর করিয়ে আনা।

**[7.05—7.15 P.M.]**

আপনার কাছ থেকে সাংবাদিক নিগ্রহ শুনতে লজ্জা লাগে। সংপাদপত্র সম্পর্কে আমরা যে মনোভাব দেখিয়েছি এটা মৌলিক একটা মনোভাব। এই রাজ্যের বামপন্থী সরকারের অস্তিত্বকে এই রাজ্যের বৃহৎ সংবাদপত্র যাদের অনেক টাকা তারা সহ্য করতে পারে না, এটা ওরাও জানে, আমরাও জানি। আমরা ওদের নিয়ন্ত্রণ করতে চাই না, ওরাও আমাদের নিয়ন্ত্রণ করতে পারবেন না এটা হচ্ছে আমাদের কথা। আপনাদের ওরা নিয়ন্ত্রণ করে। আমি শুধু দুটো অনুরোধ আপনার কাছে করব, একটু বোঝার চেষ্টা করুন, আমি বেশী উদাহরণ দেব না, আমি বলছি সাংবাদিকদের ব্যাপারে যে ঘটনার কথা উল্লেখ করেছেন আপনার সঙ্গে আমি একই সুর মিলিয়ে বলছি সাংবাদিকদের ফটোগ্রাফারদের বিরুদ্ধে যে ঘটনা ঘটান হয়েছে মারাত্মক অন্যায় ঘটনা। সরকার সমস্ত ব্যাপারে পদক্ষেপ নিয়েছেন, তার সঙ্গে একথা কি বলা যাবে না যে আমাদের রাজ্যের কয়েকটি সংবাদপত্রের মৌলিকভাবে মতাদর্শ আমাদের বিরুদ্ধে আমরাও ওদের বিরুদ্ধে পরিষ্কার কথা, এ তো বামপন্থীরা জন্ম লগ্ন থেকে জানে। আমি আপনার কাছে দুটি উদাহরণ দেব। নির্বাচনের কিছুদিন আগে বানতলায় ঘটনা ঘটল, সেই ঘটনার রেশ কি চলছে আপনারা জানেন, কারা অপরাধী, কি ব্যাপার, কমিশন চলছে, বিচার চলছে, চার্জসিট হয়ে গেছে, শাস্তি হবেই। সেই ঘটনার পরের দিন রাইটার্স বিল্ডিংসে মুখ্যমন্ত্রী যখন ঘর

থেকে বেরিয়ে আসছেন তখন আমি তাঁর পাশে, লিফ্‌টে ওঠার মুখে একজন বিশেষ সাংবাদিক জিজ্ঞাসা করলেন ঘটনা কি শুনেছেন? উনি বললেন হ্যাঁ, বর্বর নৃশংস ঘটনা। এরপরেও কি আপনি বলছেন পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়েনি? উনি বললেন না, একটা ঘটনা থেকে কি বোঝা যায় পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়েছে? এই হচ্ছে ওঁনার জবাব। এক মাস ধরে হিংস্র প্রচার চলল কি, না, মুখ্যমন্ত্রী বলেছেন নাকি এই রকম তো কতই হয়। এক মাস ধরে মিথ্যা প্রচার চলল, তার উপর অন্ততঃ ৮টা এডিটোরিয়াল হয়েছে, এখান থেকে বাংলা ইংরাজী কাগজ দিল্লীতে ছড়িয়ে দেওয়া হয়েছে, দিল্লী থেকে চলে গেছে বাইরে, সম্পূর্ণ একটা মিথ্যা উক্তির উপর এক মাস ধরে ক্যাম্পেন হয়েছে। আমরা বলব না এটা মৌলিক অর্থেই একটি মতাদর্শের সংগ্রাম? সবচেয়ে বড় বিচার করেন জনগণ। ঐ কাগজগুলির চোখের সামনে নির্বাচনের ফল বেরিয়েছে, জনগণ বিচার করেছেন আমাদের। দ্বিতীয় কথা হচ্ছে সুব্রত বাবু, আপনারাও সেই বিপদের সম্মুখীন হয়েছেন, নির্বাচনের বুকে এই শহরের একটা ইংরাজী কাগজ আমরা জানতাম এতদিন ওরা পার্ক স্ট্রীট কালচার করে, আমাদের এখানে কালা সাহেবদের কাগজ, আমরা দেখলাম ওরা হনুমানদের সংস্কৃতি করতে আরম্ভ করেছে, নৃশংসভাবে ঘৃণ্য পথে সাম্প্রদায়িকতার প্রচার শুরু করল এই কলকাতা শহরে একটি ইংরাজী কাগজ। আমরা বলব না এটা অন্যায় হচ্ছে? এতে আমাদের দেশের বিপদ হচ্ছে বলব না? এতে সাম্প্রদায়িকতাকে উস্কানি দেওয়া হচ্ছে বলব না আমরা? এই কথাগুলি আমার রিপোর্টে য ভাষায় বলা আছে আমি বলছি, এই ভাষা থেকে আত্মমর্যাদা সম্পন্ন কোন বামপন্থী সরকার সরে আসতে পারে না, সেই ভাষা হচ্ছে এই আমি যে কথা এখানে ব্যবহার করেছি সেই কথা আমাকে বলতেই হবে যে আমাদের মতাদর্শ গতভাবে তারা আমাদের বিরোধিতা করে চলেছে, আমাদেরও দায়িত্ব সরকারী প্রচার মাধ্যমে সাহায্যে এই সংবাদপত্রগুলির চরিত্র উদঘাটন করা এবং সেই কাজ আমরা করে চলেছি। সেই সঙ্গে সঙ্গে সাংবাদিকদের ক্ষেত্রে আমরা যে কথা বলেছি আমি প্রতিটি সাংবাদিক বন্ধুর কাছে খোলা মনে বলেছি, সংবাদপত্র প্রতিষ্ঠানগুলিকে বলেছি, প্রেস ক্লাবকে বলেছি, জার্নালিস্ট এ্যাসোশিয়েশানকে বলেছি, ফটোগ্রাফার এ্যাসোসিয়েশানকে বলেছি যে যদি এই ধরনের অন্যায় ব্যাপার হয় আপনারা ছুটে আসবেন, আমরা সেই ঘটনার প্রতিকার করার জন্য যা করণীয় আছে আমরা করব,. কোন অবস্থাতে সাংবাদিকদের বিরুদ্ধে বা ফটোগ্রাফারদের বিরুদ্ধে কোন অন্যায় করার অধিকার এই রাজ্যের কারোর নেই, যা করবে আইনের শাসন সবার উপরে প্রযোজ্য এই কথা আমরা পরিষ্কারভাবে বলেছি। যুগান্তর অমৃতবাজার সম্বন্ধে শুধু অনুরোধ করি একবার আপনারা যুক্তভাবে মনোরঞ্জন রায়ের সঙ্গে সমাবেশ যোগ দিন, আপনি আমাকে অভিযোগ করছেন, কতবার বলেছি যান দয়া করে, আপনাদের দলের একজন লোক গোটা ব্যাপারটা ডুবিয়ে দিয়ে দুর্নীতি করে টাকা-পয়সা সব কিছু গোলমাল করে দিয়ে পালিয়ে পালিয়ে বেড়াচ্ছে। আমাদের হাতে আইন আছে পি এফের জন্য আমরা তাঁকে জেলে পাঠাতে পারি, দু'বার চেষ্টা করেছি, ঠিক শেষ মুহূর্তে এসে টাকা জমা দিয়ে দিচ্ছে।

আমি বললাম যৌথভাবে আপনারা একটা চাল সৃষ্টি করুন। আপনি আসুন এবং আপনি, সিটু নেতা এক সঙ্গে বক্তৃতা করুন। আপনাদের তো আমরা খুঁজে পাই না। আমি এখনো বলছি— আপনাদেরই একজন সদস্য বলে বসলেন, সরকার অধিগ্রহণ করুন। সরকার কখনই করবে না। সরকার যুগান্তর, অমৃতবাজারকে কখনই অধিগ্রহণ করবে না, আমাদের এই সরকার থাকতে। আমাদের দায়িত্ব নয়। তারা তুলে দেবেন, কি বাঁচাবেন, সেটা তাদের দায়িত্ব ব্যক্তিগত মালিকানার— এটা ব্যক্তিগত মালিকানার প্রশ্ন। সরকার তাদের কাছে দু তিনটি প্রস্তাব দিয়েছিলেন। আমাদের প্রাক্তন

চীফ্ সেক্রেটারি তাঁর নেতৃত্বে কমিটি হয়েছিল, মুখ্যমন্ত্রী সেই কমিটি তৈরী করে দিয়েছিলেন। ব্যাঙ্কের কাছে সরকারের যা করা উচিত নয়, তাসত্ত্বেও আমরা এগিয়ে গিয়ে সরকারের সেই দায়িত্ব পালন করেছিলাম। ব্যাঙ্কেও একটা কমিটি হয়েছিল। সেখানে একটা পত্র ঠিক হয়েছিল। কিন্তু সমস্ত কাগজপত্র, হিসাব পত্রেই গোলমাল ব্যাঙ্ক সেই কথা মানল না। সেই ব্যাঙ্কের কাছে এখন আবার একবার পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতিতে যাবার চেষ্টা করেছেন। কিন্তু কোন ব্যাঙ্কই তাকে ছুঁতে চাইছে না। আমরাই প্রথম প্রস্তাব দিয়েছিলাম এবং আমরা এখনো মনে করি যে, আমাদের সেই প্রস্তাব মেনে নিলে একটা পথ বেরত। তরুন দত্ত কমিটি করেছিলেন স্টেট ব্যাঙ্কের সঙ্গে। সেই পথ মেনে নিলে, আমাদের প্রস্তাব মেনে নিলে একটা পথ বেরোত, সরকার আর কি করবে? আমাদের যা দায়িত্ব বিজ্ঞাপন দেওয়ার—বিজ্ঞাপন ছাড়াও আমরা বিজ্ঞাপন দিয়েছি সাংবাদিকদের মাইনে দেবার জন্য এবং আমাদের কোটার বাইরে আমরা বিজ্ঞাপন দিয়েছি। মুখ্যমন্ত্রী কমিটি করে দিয়েছেন স্টেট ব্যাঙ্ককে নিয়ে এবং আমরা জোর করে বলেছি আপনারা টাকা দিন, আমরা গ্যারেন্টার হব। কিন্তু কোন পথেই কিছু হল না। আর আপনারা এটার পরে আমাকে বলছেন, আপনারা কি দায়িত্ব পালন করেছিলেন? আমি আপনাদের বলছি—আপনারা কি দায়িত্ব পালন করেছিলেন? কংগ্রেস দল হিসাবে আপনারা কি দায়িত্ব পালন করেছিলেন? মালিক তো আপনাদেরই দলের লোক। কাগজটাই খুলল না। আমি যুগান্তর, অমৃতবাজার পত্রিকার সাংবাদিকদের সঙ্গে নিয়মিত ভাবে যোগাযোগ রেখে চলেছি এবং আমরা যথেষ্ট ভাবে চেষ্টা করছি। তবে এই মুহূর্তে কি চেষ্টা হচ্ছে, সেটা এখনই আমি বলতে পারছি না। একটা চেষ্টা চলছে, মাননীয় মুখ্যমন্ত্রী কথাবার্তা বলছেন দিল্লীতে এবং যা সম্ভব তা নিয়ে তিনি কথা বার্তা বলছেন কিছু ব্যক্তির সঙ্গে এবং আমাদের হাতে যেটুকু সম্ভাবনা আছে, আমরা সব পথেই চেষ্টা করছি। কিন্তু আমরা করতে পারিনি। কারণ আমাদের প্রস্তাব তারা মানেন নি। আমাকে আর একটি কথা খুব তাড়াতাড়ি করে বলতে হবে। চলচ্চিত্রের ব্যাপারে সুব্রতবাবু সঠিকভাবেই বলেছেন যে, সামগ্রিকভাবে যদি একটা পূর্ণাঙ্গ নীতি ভারতবর্ষে তৈরী না হয় তাহলে এই শিল্পের সমস্যা আলগা আলগা ভাবে, বিচ্ছিন্নভাবে সমাধান করা যাবে না। আমি শুধু তাঁকে বলার চেষ্টা করব—অতীতে এই দপ্তর ছেড়ে যাবার পরে আমার বিভাগ সম্পর্কে তাঁর একটু বেশি মনোযোগ ছিল। সম্প্রতি এখন দেখছি তিনি অনেক দূরে চলে গেছেন, আজকাল আর খবরও রাখেন না দেখছি। যদি খবর রাখতেন তাহলে বুঝতে পারতেন যে, ঐ ৩টি জায়গায় একই সঙ্গে পদক্ষেপ ফেলার চেষ্টা করছি। প্রোডাকসন সেন্টার হচ্ছে পূর্বাঞ্চলের একটা দীর্ঘদিনের দাবী—আমাদের কালার লেবরেটেরি চাই। আমরা সেই কাজটি সম্পূর্ণ করতে পেরেছি। ভারতবর্ষের কোন রাজ্যে কোন সরকার এটা করতে পারেনি। দ্বিতীয় হচ্ছে সিনেমা হলের ব্যাপার। একটা সামগ্রিক নীতি ফিল্ম ডেভেলাপমেন্ট করপোরেসনে স্বতন্ত্র চ্যানেলে যাতে আমরা ফিল্ম প্রকাশ করতে পারি, একজিবিট করতে পারি, একজিবিট করতে পারি—আর তৃতীয় হচ্ছে আর্ট ফিল্ম ইণ্ডাস্ট্রির সঙ্গে শ্রমিক কর্মচারী যারা আছেন তাদের স্বার্থে আমি শুধু বলছি—এই শ্রমিক কর্মচারীদের স্বার্থের প্রশ্নে আমরা ভারতবর্ষের যে কোন রাজ্যের থেকে ভাল আছি। কংগ্রেস আমলের থেকে কর্মচারীরা অনেক ভাল আছে। আর রূপায়নের ব্যাপারে আপনি যা বললেন—আপনার জানা নেই, গত ফিল্ম ফেসটিভ্যাল মাদ্রাজে যেটা অনুষ্ঠিত হয়েছিল সেইখানে যে ক'টা ইণ্ডিয়ান ফিল্ম এ্যাওয়ার্ড পেয়েছে, ৪টি ফিল্ম এ্যাওয়ার্ড পেয়েছে, এই ৪টি ফিল্মই আমাদের রূপায়নে হয়েছে। আপনার এটা জেনে রাখা ভাল যে, পশ্চিমবাংলায় এখানে ৩৮/৪০টি ফিল্ম হয় তার দু একটি বাদ দিলে নামকরা কয়েকজন মাদ্রাজ, বম্বে চলে যান—শতকরা ৯০

ভাগ ফিল্মে কাজই পশ্চিমবাংলার রূপায়নে হয়। এটা আপনার জানা নেই। (ভয়েস ঃ অনুদান দেন।) অনুদান না দিলেও যাবে। অনুদান দিয়েছি, তাদের যাওয়াটা নিশ্চিত করার জন্য। অনুদান শুধু রূপায়নের জন্য না—অনুদান হচ্ছে বাংলা বই-এর সাফল্য বাড়াবার জন্য। আর একটি কথা এখানে উঠেছে আর একজন সদস্য বলেছেন আপনি ডকুমেন্টারি ফিল্ম করে গেছেন—এটা কেন বললেন সুব্রতবাবু? সুব্রতবাবুও ফিল্ম করেছেন, আমিও করেছি। সুব্রতবাবু যে কটা করেছিলেন আমি তার থেকে অনেক বেশি করেছি। তবে এটুকু বলতে পারি যে, উনিই এটা শুরু করেছিলেন ঠিক'ই কথা ; ১৪ বছরে আমাদের এ্যাওয়ার্ড আপনার থেকে ৩ গুণ বেশি। নাটক, যাত্রার ব্যাপারে অনেকে বলেছেন সঠিকভাবেই বলেছেন ক্ষিতিবাবু বলেছেন, আরো অনেকেই বলেছেন। আমরা আর্কাইবোর ব্যাপারে গুরুত্ব দিচ্ছি। মধুসূদন মঞ্চ, শিশির মঞ্চ, গিরিশ মঞ্চ আমরা করেছি, শিলিগুড়িতে দীনবন্ধু মঞ্চ করেছি। আসানসোলে একটি হয়েছে আর পুরানো যাত্রা পালা, নাটক ইত্যাদি প্রিজারভেসনের ব্যাপারে কংগ্রেসী মাননীয় সদস্য প্রবীর ব্যানার্জি বলেছেন এবং তাঁর বাড়ীতে কিছু পুরানো যাত্রা পালার রেকড আছে, পুরানো সম্পদ আছে, আমার বিভাগ তাঁর সঙ্গে যোগাযোগ করবে এবং এই ব্যাপারে তাঁর সহযোগিতা আমরা চাইব।

**[7.15—7.25 P.M.]**

এ ছাড়া যোগেশ চৌধুরীর ব্যাপারে আমরা একটা বই বার করেছি সেটা আপনার জানা নেই। নাট্য অকাদেমির ব্যাপারে নাট্য অকাডেমি থেকে বার করা হয়েছে। কিন্তু আমরা বেশী কিছু করতে পারি নি এটা ঠিক। নাট্য অকাডেমির কাজকে বাড়ানো হবে। যাত্রার ব্যাপারে সুব্রতবাবুর সঙ্গে আমি একমত যে আরো একটু মনোযোগ আমার দেওয়া ভাল। যাত্রার ব্যাপারে আমরা একটু হয়ত দুর্বল হয়ে গিয়েছি। কিন্তু গ্রামাঞ্চলে ঐ যে জটিলতা ছিল—বি. ডি. ও লেভেল ইত্যাদিতে সেই জটিলতা আমরা সাম্প্রতিককালে কাটিয়েছি সেটা আপনি খবর নিয়ে দেখবেন। দ্বিতীয় প্রশ্ন বাংলাভাষা। আমি সুব্রতবাবুর সমালোচনা মূলতঃ মেনে নিচ্ছি। যে আবেগ নিয়ে, যে চিন্তা নিয়ে বামফ্রন্ট সরকার সরকারী প্রশাসনে বাংলাভাষা প্রচলন করার কথা বলেছিল। সেই তুলনায় আমাদের কাজের গতি খুবই দুর্বল। আমি ওকে একটা হিসাব দিতে পারি। সেটা অবশ্য কংগ্রেসের সরকারের সময়ের তুলনায় ভাল। আমাদের এই মুহূর্তে পশ্চিমবাংলায় সমস্ত সরকারী দপ্তরে ৩০০ বাংলা টাইপরাইটার আছে, ১০৬ জন বাংলা ট্রানস্লেটার আছেন। কংগ্রেস আমলে এটা ছিল না। এটা নতুন করেছি, পোষ্ট ক্রিয়েট করতে হয়েছে এবং আমাদের স্থায়ী ট্রেনিং-এর ব্যবস্থা আছে বাংলা টাইপের। এগুলি আমরা করেছি। তবে তার থেকে আমি বলতে পারছি না যে তাতে আমি নিজে খুশি। আমাদের সরকারী দপ্তরে—রাইটার্সে কি ভাষা লেখা হচ্ছে সেটা বড় কথা নয়। সুব্রতবাবু আমার ঘরে হিন্দিতে লিখলেও যেতে পারেন, সেটা কোন কথা নয়। রাইটার্সে কি ভাষা লেখা হচ্ছে আমাদের সরকারী ফাইলে সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে, পঞ্চায়েত, স্বাস্থ্যদপ্তর, হাসপাতাল, থানা-পুলিশে-মানুষ যেখানে যান, সই করেন, ফরম ফিলআপ করেন আজও সেখানে ইংরাজী চলছে। এটা আমাদের কাছে সত্যিই অবমাননাকর। এই অবস্থাটা কাটাবার জন্য সমালোচনা আমি মাথা পেতে নিচ্ছি। বেশী বক্তৃতা করে লাভ নেই যা দরকার তা করতে হবে। তারপর সুব্রতবাবু ভাষার ব্যাপারে যেটা বললেন তাতে আমার ধারনা যে আপনার একটু স্মৃতিভ্রম হয়েছিল। নেপালী ভাষার ব্যাপারে বলি, নেপালী ভাষা সব সময় নেপালী ভাষা ছিল, আছে এবং থাকবে। সব সময় নেপালী ভাষা। ইতিহাসের দিক থেকে, ভাষাতত্ত্বের দিক থেকে...

(গোলমাল)

আমার ওনাদের কাছে পরামর্শ নেবার প্রয়োজন নেই সুব্রতবাবু। ওদের ভাষা শুধু ওরা বলবেন না। ভারতবর্ষে নেপালীরা আছেন মেঘালয়ে, আসামে, পশ্চিমবাংলায়, সিকিমে, বিহারে, উত্তরপ্রদেশে। সমস্ত কিছুর মতটা ওরা তিনজন বলছেন না। ওরা ৩ জন ভারতবর্ষের সমস্ত নেপালীদের প্রতিনিধিত্ব করছেন না। ভাষাতত্ত্ব আমাদের জানা আছে, ইতিহাস আমাদের জানা আছে।

(গোলমাল)

শুধু সকলের জানার জন্য আমি বলে দিই, ওরা জানেন না বোধহয়, যখন সুবাস ঘিসিং সাহেবের সঙ্গে আমাদের চুক্তি হয়েছিল তখন একটি চুক্তি হয়েছিল আমাদের সরকারের সঙ্গে এবং আর একটি চুক্তি হয়েছিল দিল্লীর সরকারের সঙ্গে। দিল্লীর সরকারের সঙ্গে যে চুক্তি হয়েছিল সেই চুক্তির বয়ানে লেখা আছে যে কেন্দ্রীয় সরকার নেপালী ভাষাকে সাংবিধানিক স্বীকৃতি দেবে না। নেপালী ভাষা। সেই সময়, '৮৬ সালে নেপালী ভাষা নেপালী ভাষাই ছিল। এখন সেই নেপালী ভাষাকে বলা হচ্ছে গোর্খালী ভাষা। এটা ওরা বলছেন, আমরা মানি না। এ তো ওদের বক্তব্য। আমি মনে করি ভারতবর্ষের সংখ্যাগরিষ্ঠ নেপালী যে ভাষা বলবেন সেই নেপালী ভাষাই আমাদের ছিল এবং নেপালী ভাষাই আমাদের থাকবে।

(গোলমাল)

পুরাতত্ত্বের ব্যাপারে শুধু দুটি নতুন খবর আপনাকে দেব। আপনি জানেন না বোধহয় যে সম্প্রতি আমাদের ঐ বিভাগের অধিকর্তা হয়েছেন শিলং বিশ্ববিদ্যালয়ের পুরাতত্ত্ব বিভাগের যিনি প্রধান ছিলেন তিনি। শুধু একেবারে আমলাদের হাত দিয়েই এটা চলছে না। আপনি প্রিজারভেসানের কথা বলেছেন। আপনাদের সময় এই আর্কিওলজি মিউজিয়াম কি অবস্থায় পড়ে ছিল এবং কোথায় ছিল আপনি জানেন। আপনি নিজে তখন ঐ দপ্তরের দায়িত্বে ছিলেন। এ ব্যাপারে আপনার বিশেষ আগ্রহ আছে আমি তাও জানি। আপনাকে বলছি, আপনি দয়া করে বেহালায় আমাদের প্রিজারভেসানের নতুন জায়গাটা একবার দেখে আসুন। বেহালায় আমরা নতুন মিউজিয়াম করেছি. আপনি সেটা দেখে এসে বলুন যে এ ব্যাপারে আমরা গুরুত্ব দিয়েছি কিনা। এসকাভেসান ইত্যাদি নিয়ে আপনার যদি কোন বক্তব্য থাকে নির্দিষ্টভাবে তা আমাকে লিখে দেবেন—আপনি এ ব্যাপারে বিশেষজ্ঞ আমি আমার বিভাগকে জানাব। কিন্তু প্রিজারভেসানের ব্যাপারে কি হচ্ছে তা একবার বেহালাতে গিয়ে দেখে আসুন।

আর কেশব সেনের বাড়ীর ব্যাপারে আপনাদের জানানোর জন্য বলছি, অধিগ্রহণ করার পরে স্টে হয়েছিল, মাসের পর মাস অপেক্ষা করছি ; মহামান্য হাই কোর্টের সাড়া পাচ্ছিনা, এটা আমাদের দুর্ভাগ্য। বক্সারের প্রস্তাব আমরা পাঠিয়েছিলাম একটা মিউজিয়াম করার জন্য এবং মাননীয় সদস্যারা আমাকে সঠিক ভাবে স্মরণ করিয়ে দিয়েছেন, ঐ প্রস্তাবে আরো একটা টুরিষ্ট পর্য্যবেক্ষণ কেন্দ্র হবে, একটা মিউজিয়াম হবে। সেই প্রস্তাব ডিভিশন্যাল কমিশন হয়ে এখন সংশ্লিষ্ট দপ্তরে ফিরে এসেছে। আমরা দেখছি কি করা যায়। তবে ওখানে একটা সমস্যা আছে রাস্তা তৈরী করার ব্যাপারে, কারণ টাইগার প্রোজেক্ট মাঝখানে পড়ে যাচ্ছে। আর বসুমতীর ব্যাপারে আমাদের কথা হচ্ছে, এই বিষয় বাজেট ভাষণের মধ্যে রাখিনি কারণ বিষয়টি এখনও আমাদের আলোচনার পর্যায়ে আছে, প্রসাশনিক পর্যায়ে এটা আলোচনার স্তরে

আছে সে জন্য এই সম্পর্কে চূড়ান্ত মত কিছু বলা অসুবিধা আছে, এটা নীতি বিরোধও হবে। তবে আমি প্রথমে একথা বলতে চাই, মাননীয় সদস্য সুব্রতবাবু বলেছেন, এটা আপনারা উন্নত করার চেষ্টা করলেন না। কিন্তু ঘটনা তা নয়। আপনারা এই সমস্যার আর্থিক দিকটা একটু বোঝার চেষ্টা করবেন। আজ পর্যন্ত প্রায় ২৫ কোটি টাকা সরকারের লোন হয়ে গেছে যা কোন দিন ফেরত আসবে না। প্রতি মাসে একটা বিশাল অঙ্কের টাকা খরচ করা হয় যা কোন দিন ফেরত আসার সম্ভাবনা নেই—সরকার কি এই রকম একটা নীতি নিয়ে চলবে না, একটা বাঁচার চেষ্টা করবে? একটা ডুবন্ত নৌকা থেকে লোককে বাঁচার চেষ্টা করা হয়েছে। বাঁচার চেষ্টা করাটা বেপরোয়া নয়। আমরা আলোচনা করে দেখেছি যে ৩টি নীতি আমরা এক সঙ্গে গ্রহণ করতে পারি একটা হচ্ছে জব ওয়ার্ক। জব ওয়ার্ক বলতে আমি বলতে চাচ্ছি না শুধু খাতা-পত্তর ছাপা। সরকারী টেক্সট বুক যদি আমরা ছাপতে আরম্ভ করি তাহলে আমাদের অনেকটা ধার কমে যায় এবং এটা করার ফলে অনেকটা ধার কমে এসেছে, অনেকটা আয় বেড়েছে। দ্বিতীয় হচ্ছে, কলকাতায় একটা মাসিক বা পাক্ষিক সাহিত্য পত্রিকা যেটার খুব প্রয়োজন এবং বাজার আছে, সেই বিষয়ে চিন্তা করছি এবং বসুমতীর প্রিংটিং টেকনোলজিতে পারবে, না, অন্য ধরনের প্রিংটিং টেকনোলজির প্রয়োজন হবে সেটাও চিন্তা করছি। তৃতীয় হচ্ছে, উত্তরবঙ্গে কাগজ নেই, সেখানে ছোট ষ্টাফ নিয়ে ছোট একটা কাগজ বের করা। জব ওয়ার্ক, লিটারেরি ম্যাগাজিন এবং কাগজ—এই ৩টি যদি করা যায় তাহলে একটা বাঁচার চেষ্টা করা যেতে পারে। বসুমতীর কোন সাংবাদিকের, কোন কর্মচারীর, কোন শ্রমিকের জীবন-জীবিকায় টান পড়বে, চাকুরী যাবে, ক্ষতি হবে, সংসার নিয়ে বিপদে পড়বে, ২টি ঘর হয়ে যাবে—শিলিগুড়ি, কলকাতা, তাদের ঘর সংসারের সমস্যা আমার সমস্যা, আপনারা দয়া করে তাদের সমস্যাগুলি আমাকে দেখিয়ে দেবেন। কাজেই আমি এই বিষয়গুলি মাথায় রেখে একটা ডুবন্ত নৌকা থেকে তাদের বাচাঁনোর চেষ্টা করবো কি করবো না? আমি মনে করি করবো। কোন সরকারের এটা নীতি হতে পারে না যে বছরের পর বছর টাকা নিয়ে নষ্ট করবে। সেই চেষ্টা আমরা করবো। আমি সব শেষে একথা বলতে চাই যে আমার বাজেট প্রস্তাব মূলতঃ আপনারা সমর্থন করেছেন, তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী পক্ষ থেকে কিছু সমালোচনা করা হয়েছে। আমি সকলের সমর্থনের মধ্যে দিয়ে কাজ করার চেষ্টা করবো। এই রাজ্যের সাফল্য, এই রাজ্যের গৌরব, এই রাজ্যের সাম্প্রদায়িক ঐক্য এবং সম্প্রীতি বজায় রাখার জন্য আপনারা দয়া করে এই বাজেটকে সমর্থন করুন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that a sum of Rs. 15,41.48,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Pubiicity and 6220—Loans for Information and Publicity."

(This is inclusive of a total sum of Rs. 7,71,33,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-25 p.m. till 1-00 p.m. on Thursday, the 8th August, 1991, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Thursday, the 8th August 1991 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 21 Ministers, 7 Ministers of State and 179 Members.

**[1.00—1.10 P.M.]**

(Noise and interruptions)

(At this stage several members from both sides of the House stood in their seats)

**Mr. Speaker :** বসুন, বসুন

**(Noise and interruptions)**

**Mr. speakr :** Please, please............

**মিঃ স্পীকার :** গতকাল আমি যেটা ঘোষণা করেছিলাম সেটা আজকে আর একবার আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। আজকে গুরুদেব রবীন্দ্রনাথ ঠাকুরের ৫০-তম মৃত্যুবার্ষিকী। এই উপলক্ষ্যে রিসেসের সময় আমরা লবিতে একটা ছোট্ট ফাংশন করছি এবং সবাইকে তাতে অংশগ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি। আজকে অনেক সদস্য আমাকে রিকোয়েস্ট করেছেনে কোশ্চেন আওয়ার স্থগিত রাখার জন্য, কারণ তাদের একটা গুরুত্বপূর্ণ ব্যাপার আছে তাঁরা সেটা নিয়ে আলোচনা করতে চান। আমি প্রথমে লক্ষ্মী দে'কে সে ব্যাপারে বলতে অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আপনার রুলিং আছে—

(প্রচণ্ড গোলমাল)

**মিঃ স্পীকার :** আপনি এখানে বসুন, লক্ষ্মীবাবু বলুন :

(গোলমাল)

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পীকার মহাশয়, দুদিন আগে আমরা এই হাউসে যে আশঙ্কা প্রকাশ করেছিলাম তা আজকে সত্যে প্রমাণিত হয়েছে। মুর্শিদাবাদ জেলার জেলা কমিটির নেতাকে অপহরণ করা হয়েছিল — কমিউনিস্ট পার্টি (মার্কসবাদী)-র অন্যতম নেতা মানব সাহাকে সমাজবিরোধীরা অপহরণ করেছিল এবং অনেকে আশা প্রকাশ করেছিলেন যে, হয়ত, সমাজবিরোধীরা তাঁকে ছেড়ে দেবে। কিন্তু আমাদের আশঙ্কা ছিল। এবং আমাদের আশঙ্কা মত গতকাল তাঁর ডেড বডি উদ্ধার হয়।

তাঁর ডেড বডি আমাদের সামনে উপস্থিত হলে দেখা যায় যে, তার শরীরে একাধিক গুলি করা হয়েছে। মুখে, বুকে, গলায় গুলি করা হয়েছে। এমনকি নৃশংসতারও একটা সীমা আছে, কিন্তু এক্ষেত্রে তার আঙ্গুল কেটে নেওয়া হয়েছে, শরীরের বিভিন্ন জায়গায় আঘাত করে ক্ষত-বিক্ষত করা হয়েছে এবং শেষে তার বডিটি নদীর জলে ভাসিয়ে দেওয়া হয়েছে। এই ঘটনাটা আপনার সামনে এইজন্য উল্লেখ করতে চাই যে, আজকে বিভিন্ন জায়গায় এই জিনিস শুরু হচ্ছে। ইতিমধ্যে শুধু মুর্শিদাবাদ জেলায় ১৫ জন মানুষ খুন হয়ে গেছে। আমি একথা বিনীতভাবে উত্থাপন করতে চাই যে হ্যাঁ, ঠিকই, রাজনৈতিক কোন খুনকে আমরা কেউ সমর্থন করি না, কিন্তু আমরা বিভিন্ন ক্ষেত্রে দেখেছি যে কোথাও মারপিট হয়েছে — কেউ কেউ উল্লেখ করতে পারেন, কোথাও কোথাও মারপিট হয়েছে এবং মারপিটের মধ্যে কেউ খুন হয়ে গেছেন। এটাও ঠিক নয়। কোথাও হয়ত কোন বিরোধকে কেন্দ্র করে দু'পক্ষ দাঁড়িয়ে গেল মারপিট হ'ল, কেউ তীর ব্যবহার করল, কেউ হয়ত খুন হয়ে গেল। এ খুনও সমর্থনযোগ্য নয়। আমরা কখনই সমর্থন করি না। কিন্তু যখন আমরা দেখি যে, ব্যক্তিকে হত্যা করা হচ্ছে, বেছে বেছে ব্যক্তিদের তুলে নিয়ে যাওয়া হচ্ছে, নেত্রী স্থানীয় মানুষদের তুলে নিয়ে যাওয়া হচ্ছে এবং খুন করা হচ্ছে তখনই আমাদের আশঙ্কা হয়।

(গোলমাল)

মাননীয় স্পীকার মহাশয়, আপনাকে স্মরণ করতে বলছি এবং আমাদের এখানে পুরানো এম.এল.এ. যাঁরা আছেন তাঁদেরও স্মরণ করতে বলছি, সংবাদপত্রকেও একটু স্মরণ করতে বলছি, বিভিন্ন মিডিয়ামগুলিকেও একটু স্মরণ করতে বলছি, — ১৯৭১ সালে দমদমে আমাদের পার্টির নেতা অনন্তবাবু খুন হয়েছিলেন। হাওড়ায় আমাদের পার্টির জেলা কমিটির নেতা জীবন মাইতি খুন হয়েছিলেন এবং নির্দিষ্ট ব্যক্তি হিসাবেই খুন হয়েছিলেন। আমরা দেখেছিলাম পরিকল্পনামাফিক আমাদের পার্টির বর্ধমান জেলার নেতা কালো'দাকে খুন করা হয়েছিল। আমরা দেখেছি এই সময়ে আমাদের অনেক নেতা ও কর্মীকে পরিকল্পনা করে খুন করা হয়েছে। ১৯৭১ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত আমরা এই জিনিস দেখেছিলাম এবং ১৯৭২ সালের পর থেকে তা গোটা ভারতবর্ষের গলা টিপে, টুঁপি টিপে ধরে গণতন্ত্রকে খুন করা হয়েছিল।

**[1.10 — 1.20 P.M.]**

আমরা আবার সেই জিনিস দেখতে পাচ্ছি। ১৯৭১ সালে সুকৌশলে হেমন্ত বসুকে মার্ডার করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির উপর চাপিয়ে দেওয়া হয়েছিল। এইভাবে ব্যক্তিহত্যা আবার শুরু হয়েছে। তুলে নিয়ে গিয়ে গোপনে পরিকল্পনামাফিক খুন করা হচ্ছে। এই খুন সমাজবিরোধী ছাড়া এইভাবে হয় না। তাই আমি সকলকে বলছি, এটা আজকে ভাবার বিষয়। ১৯৭১ সালের মত আবার ব্যক্তিহত্যা শুরু হয়েছে, জেলার নেতারা খুন হচ্ছে। শ্রী সিদ্ধার্থ শংকর রায় যেদিন থেকে ফিরে এসেছেন সেদিন থেকেই আমাদের চিন্তা ছিল। আমি কাগজওয়ালা এবং আমাদের এম.এল.এ.-দের বলেছি, আবার ১৯৭১ থেকে ১৯৭৭ সাল ফিরিয়ে আনার পরিকল্পনা হচ্ছে আর কাগজওয়ালারা অন্যভাবে ছবি আঁকছেন। ব্যক্তি হত্যার বিরুদ্ধে সকলকে রুখে দাঁড়ানো উচিৎ যাতে আগামীদিনে সন্ত্রাস না বাড়ে, খুনের রাজনীতি ছড়িয়ে না পড়ে। এইমাত্র ফরওয়ার্ড ব্লকের নেত্রী বলে গেলেন, তাদের নেতাকেও বলা হচ্ছে তুলে নিয়ে গিয়ে খুন করবো। আপনারাই মাফিয়াচক্রের নেতা অধীর চৌধুরীকে ভোটের প্রার্থী করিয়েছিলেন, এর থেকেই প্রমাণ করে দিয়েছেন এবং সিদ্ধার্থ শংকর রায় আসার পর থেকেই তা প্রমাণ হয়ে গেছে। ব্যক্তি হত্যা দিয়ে শুরু করেছেন। এই বিষয়ে আমরা আলোচনা চাইছি। আজকে কোশ্চেন আওয়ার বাদ দিয়ে

আলোচনার সুযোগ দেওয়া হোক। আমরাও বলবো, ওনাদেরকে বলতে দেওয়া হোক এবং জেলার লোক যারা তাদেরও বলতে দেওয়া হোক। আপনার এর বিরোধিতা করছেন কিনা তাই বলুন। আমরা চাই আলোচনা। কোশ্চেন আওয়ার বন্ধ থাক। কংগ্রেসের বক্তব্য থাকলে আমরাও তা শুনতে চাই, আপনারাও বলুন। এখন কোশ্চেন আওয়ার সাসপেণ্ড করা হোক এই দাবী আপনার কাছে করলাম।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, পয়েন্ট অফ অর্ডার। আমার পয়েন্ট অর্ডার হচ্ছে, আপনি সম্প্রতি একটা রুলিং দিয়েছেন, সেই রুলিং-এ আপনি বলেছিলেন, গণ্ডগোল হতে পারে, যে কোন বিষয়ে আলোচনা করবেন কিন্তু কোশ্চেন এ্যানসারের সময় কোন আলোচনা হবে না যতই গুরুত্বপূর্ণ হোক। আপনি ক্যাটেগরিক্যালি বলে দিয়েছেন। এইরকম গণ্ডগোল আগেও হয়েছিল। আপনি বারবার বলেছিলেন রুলিং পার্টিকে বিশেষ করে দায়িত্ব নিতে হবে এবং অপোজিশনকেও সেই সঙ্গে দায়িত্ব নিতে হবে। পরবর্তীকালে দায়িত্ব নিয়ে কোশ্চেন আওয়ারে চেঁচামেচি করেছি কিন্তু, কোশ্চেন আওয়ার সাসপেণ্ড করার জন্য লিখিতভাবে কিছু বলিনি। আপনি কোশ্চেন আওয়ার সাসপেণ্ড করে লক্ষ্মীবাবুকে বলতে দেবেন। আলোচনার পথ তো খোলা আছে। এই বিষয় নিয়ে যদি বলতে চান তাহলে অন্য সময় বলুন, আপত্তি করছি না, হোল-ডে রয়েছে। আপনি নির্দিষ্ট সময় করে দিন, ওঁরাও বলবেন, আমরাও বলবো। আপনার রুলিং ভায়োলেট করে করছেন কিনা? আপনি কি করে পার্টি হচ্ছেন। কোশ্চেন আওয়ার চলতে দিন। এই বিষয়ে যদি আলোচনা করতে চান নির্দিষ্ট সময় এবং দিন ধার্য্য করে দিন। আমরা আলোচনার অংশগ্রহণ করবো। ইউ হ্যাভ ইওর ওন রুলিং এ্যণ্ড নাউ ইউ আর বাই-পাসিং ইট।

**Dr. Zainal Abedin :** Sir, other day you gave a ruling that during Question Hour, no other subject shall be discussed and should be allowed to be discussed. And, now Sir, it is again you, who permitted the Ruling Party to violate your ruling. The other day also, because of the unruly behaviour of the brute majority of the Ruling Party, you had to adjourn the House. Sir, the House belongs to the Opposition. Henceforth if you allow the Ruling Party to violate your ruling as they have brute majority, you will have no force to control or to prevent the opposition from violating your ruling. You have given them a licence violating your own ruling to corner the Opposition and to forfeit their right to put questions.

**Mr. Speaker :** Mr. Sinha, what is your objection?

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী এবং ডাঃ জয়নাল আবেদিন যা বলেছেন আমি তাঁদের সঙ্গে একমত হয়ে সবিনয়ে একটি প্রশ্ন আপনার সামনে রাখতে চাই। প্রত্যেক মৃত্যু বা মার্ডার কেস যদি পশ্চিমবঙ্গে ঘটে তাহলে কিন্তু আমাদের তরফে যারা মারা যাচ্ছে — আজ যেমন সরকারী পক্ষকে আপনি সুযোগ দিচ্ছেন আলোচনা করার, কোয়েশ্চেন আওয়ার সাসপেন্ড করে, সেই রকম সুযোগ আমাদের দলের তরফেও আপনাকে দিতে হবে। একথা আপনাকে জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি দুদিন শহরে ছিলাম না। আমি কাগজে দেখেছি এর মধ্যে হাউসে মারামারি হয়েছে এবং শাসকদলের লোকেরা তেড়ে এসে মারতে গিয়েছিলেন। তারপর আপনি একটা

সিদ্ধান্ত নিয়ে রুলিং দিয়েছিলেন যে কোন খবরের আলোচনা হোক সেটা কোয়েশ্চেন আওয়ার্স বরবাদ করা হবে না। অনেক কথা লক্ষ্মীবাবু বলেছেন, তা আমাদের আলোচনাতেও কোনও আপত্তি নেই। খুনের ব্যাপারে আমাদেরও অনেক কথা বলার আছে, আমাদেরও শাহাজাদা, আমতার গোপাল এরা খুনই হয়েছে এবং হাজার হাজার লোক গ্রাম ও ঘর ছাড়া। কেউ যদি অত্যাচারিত না হয় বা খুনের ব্যাপারে যদি কেউ বলতে চান তাহলে মেনসন আছে, আপনি আলাদা একটা সময় করে সেটার জন্য আলোচনা করতে পারেন, শাসক দল এ্যাডজোর্নমেন্ট মোশন দিতে পারেন। আমাদের আপত্তি নেই। আমি আপনার রুলিং কাগজে পড়েছি, আজকে আপনার মুখ থেকে শুনে চক্ষু কর্ণের বিবাদ ভঞ্জন করতে চাই। সুতরাং আপনি এসে হাউসে কি রুলিং দিয়েছেন কোন কারণে প্রশ্ন ঘন্টা যে স্যাকটেমাম নেচার যে স্যাংটিটি এটাকে নষ্ট হতে দেবেন না। কোন একটা জায়গায়, প্রথমে যেটা আপনি উল্লেখ করেছেন — আগে মন্ত্রীরা কোয়েশ্চেন আওয়ার্সে প্রিপেয়ার্ড হয়ে আসতেন না, আপনি বলেছিলেন হেল্ড ওভার পছন্দ করেন না, এর জন্য আপনি তিরস্কার করেছেন। আগে কোয়েশ্চেন আওয়ার্সে মাত্র মন্ত্রী উপস্থিত থাকতেন, এখন ৬ জন আছেন, তাহলে যখন প্রশ্ন ঘন্টার এত গুরুত্ব তখন তাকে বাতিল না করে প্রশ্নোত্তর শুরু হোক। তারপর আপনি বলবেন শাসক দলের মধ্যে কারা কারা আলোচনা করতে চান। এটা আলোচনারই জায়গা, দিস ইজ এ টকিং শপ। এখানে নিশ্চয় আলোচনা হবে। আমাদের সব সন্দেহ দূর করার জন্য রুলিংটা রিইটারেট করুন, ফার্মলি করুন, আমি বিশেষ করে ফার্ম এ্যান্ড ফিবার ওদের বুট মেজরিটি ভয়েস অফ রিজিনস হলে এই হাউসকে সাপ্রেসড করতে পারবেন না, ফেলে দিতে পারবেন না।

**Mr. Speaker :** Today Hon. member Shri Lakshmi Kanta Dey has made a request that Question Hour be suspended and a very important matter be discussed arising out of the murder of a District Committee member of Murshidabad of his party. Day before yesterday, I did not suspened the Question Hour. But the debate was lengthy and questions could not be taken up. I had made certain suggestions / recommendations on that day. I requested the Hon. members that Question Hours is very important, so it should not be suspended. From time to time certain occasions may arise or certain other situation may demand the suspension of Question Hour which was done in the past. This is not for the first time. The Oppostion made he demand on other day. I, without taking the Ruling Party into confidence, suspended the Question Hour because I felt, they had an important matter for which they agitated justifiably and the Question Hour was suspended. At that time the Opposition passed good remarks because it went in their favour.

So a Speaker can be a good Speaker if he passes ruling in favour of the Opposition and a Speaker becomes a bad Speaker if the passes rulling against the Opposition - that is not a correct decision, that is not a justifiable thing. Today's situation in context with the previous

occasion when we have suspended Question Hour I think Mr. Lakshmi Dey's demand is quite justified. It can be equated with the Opposition demand on the other day when we suspended the Question Hour. So I decide to suspend the Question Hour. We will discuss the matter.

..... (At this stage Members belonging to Cong (I) walked out of the Chamber)...

.....(At this stage the Member belonging to Jharkand Party walked out of the Chamber)..

....(At this stage the Members belonging to GNLF walked out of the Chamber)...

**Mr. Speaker :** Now Shri Abdul Hasant Khan.

**[1.20 — 1.30 P.M.]**

**শ্রী আবুল হাসনাত খান :** আপনারা চলে যাচ্ছেন কেন, আপনারা শুনে যান। আপনারা খুন করেছেন, আপনারা মানব সাহাকে খুন করেছেন। চলে যাচ্ছেন কেন?....

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে প্রশ্ন-উত্তর পর্ব বন্ধ রেখে যে বিষয় আলোচনা করার জন্য আজকের সভায় আমাদের সময় দিয়েছেন এটা আমি আমার পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের জেলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অন্যতম নেতা মানব সাহাকে খুন করা হয়েছে। গত ৫ তারিখ সন্ধ্যার সময় থেকে তাকে পাওয়া যাচ্ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, গত ৫ তারিখ ছিল বহরমপুর বন্ধ। বহরমপুরে পৌরসভা কংগ্রেসের দ্বারা পরিচালিত হচ্ছে। তাঁদের দুর্নীতি স্বজনপোষণ প্রতিরোধের বিরুদ্ধে নাগরিক জীবনের স্বাচ্ছন্দ্য ফিরিয়ে আনার জন্য নাগরিক কমিটি গত ৫ তারিখে বন্‌ধ ডাকা হয়েছিল। এই বন্‌ধ ছিল সর্বাত্মক, সকল মানুষ এই বন্‌ধে সাড়া দিয়েছে। এই মানব সাহা ছিলেন বন্‌ধের অন্যতম সংগঠক এবং নাগরিক কমিটির নেতা। বন্‌ধ শেষ হয়ে যাওয়ার পর সন্ধ্যা ৬টায় তিনি বাড়ি থেকে বার হয়েছিলেন বাজার করার জন্য। বাজার করার পর তার সঙ্গে তার দুই বাচ্চা মেয়ে ছিল, তাদের হাতে বাজারের ব্যাগ দিয়ে সে পার্টি অফিসে আসছিল। সন্ধ্যা বেলায় বন্‌ধ হওয়ার ফলে স্বাভাবিকভাবে অচল অবস্থার সৃষ্টি হয়, কোন যানবাহন ছিল না, লোকজন ছিল না। সেই সুযোগে সেখান থেকে তাকে অপহরণ করে, গত ৫ তারিখ থেকে তাঁকে পাওয়া যাচ্ছে না। গত পরশু দিন এই বিধানসভায় এটা নিয়ে আলোচনা হয়েছে, গতকাল আলোচনা হয়েছে, আমাদের আশঙ্কা সত্যি বলে প্রমাণিত হয়েছে। গতকাল ভাগীরথী নদী থেকে তাকে উদ্ধার করা হয়েছে। তাকে গুলি করা হয়েছে, কান কেটে নেওয়া হয়েছে, নাক কেটে নেওয়া হয়েছে এবং তার একটা হাত কেটে নেওয়া হয়েছে। আমি স্পষ্ট করে বলতে চাই এই খুনের পেছনে আছে কংগ্রেসের হাত, কংগ্রেস এই কাজ করেছে। যাদের বিরুদ্ধে মানব সাহা লড়াই করেছিল তারাই এই কাজ করেছে।

আমি আরও বলতে চাই যে সেখানকার বিধায়ক এবং সেখানকার খুনী বাহিনী তার নেতৃত্বে এই কাজ ঘটাচ্ছে। আজকে অধীর চৌধুরীর নাম লোকের মুখে মুখে প্রচারিত, কুখ্যাত সমাজবিরোধী যাকে কংগ্রেস নবগ্রাম থেকে প্রার্থী হিসাবে দাঁড় করিয়েছিল। নবগ্রাম থেকে সে হেরে গেছে। কিন্তু হেরে যাওয়ার পর সে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। শুধুমাত্র সাধারণ মানুষের উপরে আক্রমণ করা হচ্ছে না, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতাদের উপরে, বামফ্রন্টের নেতাদের উপরেও আক্রমণ করা হচ্ছে, তাঁদের হত্যা করা হচ্ছে। নির্বাচনের আগে এবং পরে আমাদের পার্টির ১৫ জনকে হত্যা করা হয়েছে। ওখানে আমাদের পার্টির চেয়ারম্যানকে খুন করা হয়েছে। আমাদের জেলা কমিটির সদস্য কার্ত্তিক ঘোষকে খুন করেছে। এইভাবে একটার পর একটা খুন চালিয়ে কংগ্রেস আমাদের সন্ত্রস্ত করার চেষ্টা করছে এবং নাগরিক জীবনকে বিপর্যস্ত করার চেষ্টা করছে। এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ ও প্রতিরোধ করা প্রয়োজন। গতকাল বামফ্রন্টের পক্ষ থেকে মুর্শিদাবাদের বন্ধ ডাকা হয়েছিল এবং সেই বন্ধ সফল হয়েছে। বন্ধের মধ্যে কংগ্রেসের বিরুদ্ধে সর্বস্তরের মানুষ প্রতিবাদ জানিয়েছেন, ধিক্কার জানিয়েছেন। এখানে সকলেই উপস্থিত আছেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। এই ঘাতকবাহিনীর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করলে চলবে না, এই খুনের পেছনে যারা আছে, যারা খুন সংগঠিত করেছে, যারা পেছন থেকে কলকাঠি নাড়ছে তাদের ধরা দরকার এবং গ্রেপ্তার করা দরকার। সেই সঙ্গে সঙ্গে যারা টাকা-পয়সার বিনিময়ে খুন করছে, তাদের শুধু ধরলেই চলবে না। এর পেছনে কারা আছে এটা মোটামুটিভাবে আমরা সবাই জানি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করবো, অবিলম্বে যেন এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করা হয় এবং নাগরিক জীবনের নিরাপত্তা ফিরিয়ে আনার ব্যবস্থা করুন। আমাদের অনেক নেতার নাম খুনী বাহিনীর তালিকায় আছে। সেই নামের মধ্যে আমি বিশেষ করে বলতে চাই, নবগ্রাম থেকে নির্বাচিত বিধায়ক শিশির কুমার সরকার আছেন। তাঁর বিরুদ্ধে নির্বাচনে যে দাঁড়িয়েছিল — অধীর চৌধুরী — সে শিশির কুমার সরকারকে খুন করবার জন্য ঘুরে বেড়াচ্ছে। ওখানে ফরওয়ার্ড ব্লকের নেতা সম্পত দাস খুন হয়েছেন। এইভাবে একের পর এক আমাদের পার্টির সদস্যকে খুন করা হচ্ছে। এমনকি আমাদের বিধায়ক মোজাম্মেল হককে খুন করার জন্য হুমকি দিয়েছে। যারা আমাদের বামফ্রন্টের সমর্থক, জেলাস্তরের যারা নেতা তাদের বিরুদ্ধে কংগ্রেসের খুনী বাহিনী চক্রান্ত চালিয়ে যাচ্ছে। এই ঘাতকবাহিনীর বিরুদ্ধে শুধু প্রতিবাদ নয়, প্রতিরোধ গড়ে তোলা দরকার এবং প্রশাসনের পক্ষ থেকে যথাযথভাবে ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবি জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল কান্তি গুহ :** স্যার, আজ ২২শে শ্রাবণ। নাগিনেরা চারিদিকে ফেলিছে বিষাক্ত নিশ্বাস, শুনাইতে শান্তির লালিত বাণী ব্যর্থ পরিহাস। আজ আমাদের জীবনে শান্তির বাণী ব্যর্থ হয়ে উঠেছে। গত ৫ই আগস্ট এই হাউসে আমরা যে আশঙ্কা করেছিলাম, আমাদের উদ্বেগ প্রকাশ করেছিলাম তা রূঢ় বাস্তবে পরিণত হয়েছে। প্রয়াত মানব সাহা সমাজ বিরোধীদের দ্বারা - সবাই আশঙ্কা করছেন কংগ্রেসের দ্বারা নিহত হয়েছেন। এই অবস্থা আজকে এসে দাঁড়িয়েছে। আমাদের যারা শত্রু, এতদিন যারা দূরে ছিল, যাদের কথা আমরা শুনেছি, যাদের ছবি আমাদের কাছে অস্পষ্ট ছিল, তারা ক্রমেই দীর্ঘ ছায়া বিস্তার করছে। বামফ্রন্টের বৃত্ত ক্রমেই সংকুচিত হচ্ছে, আমাদের শ্বাসরোধ করার ব্যবস্থা করছে। পশ্চিমবঙ্গের দিকে দিকে এই অশান্তি দেখা দিয়েছে। পুরুলিয়ার আনন্দমার্গী, মেদিনীপুরে ঝাড়খণ্ড, দার্জিলিংয়ে গোর্খাল্যাণ্ড এবং অন্যান্য কংগ্রেসীরা সমাজবিরোধীদের দিয়ে আমাদের যেভাবে আক্রমণ করবার চেষ্টা করছে তার প্রধান এবং প্রথম বলি হলেন কমরেড মানব সাহা।

[1.30 — 1.40 P.M.]

তাই আমরা আজকে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসুন যেখানে আমরা পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা চিন্তা করছি, সাথে সাথে আমরা প্রতিজ্ঞাবদ্ধ এবং প্রতিশ্রুতিবদ্ধ যে পশ্চিমবঙ্গের বুকে এই ধরণের ঘটনা আর ঘটতে দেবো না যে কোন মূল্যে তার প্রতিরোধ করবো। আরেকটি কথা ৫ তারিখে আমরা আশঙ্কা প্রকাশ করেছিলাম কিন্তু তারপরে ২টি দিন ধরে গোটা পুলিশ প্রশাসন মুর্শিদাবাদে কি করছিলেন সেটা আমরা বুঝতে পারছি না। দুদিন ধরে গ্রামের মানুষরা মানব সাহার মৃতদেহ উদ্ধার করেছেন এবং সি পি এমের অফিসে খবর দিয়েছেন। কিন্তু পুলিশের যে নেট ওয়ার্ক থাকে এই ব্যাপারে যেন কিছুটা শিথিলতা দেখা গেছে। যেভাবে সশস্ত্রভাবে এগোন উচিত সেইভাবে কাজ হয়নি। দুটি দিন ধরে তারা কি করছিলেন? আমাদের শঙ্কা সেখানেই যে, কিছু একটা গোলমাল আছে।পুলিশী প্রশাসন এই ব্যাপারে কতখানি সক্রিয় ছিল এই ব্যাপারটা জানিয়ে আমাদের সাহায্য করবেন। শুধু আমাদেরই নয়, পশ্চিমবঙ্গের সাধারণ নাগরিক জানতে চাইছে পুলিশ কি করছিল। আপনার মাধ্যমে আজ বলতে চাই যে আমরা রাজনৈতিক কর্মীদের আজকে বুঝে নিতে হবে যে, চারিদিক থেকে আক্রমণ এসেছে। ধনতান্ত্রিক আক্রমণ, সামাজিক আক্রমণ এবং এখন আবার রাজনৈতিক আক্রমণ শুরু হয়ে গেছে। সুতরাং এই ব্যাপারে চিন্তাভাবনা করা দরকার। এই বিধানসভা থেকে সাড়ে ৫ কোটি মানুষের কাছে একই বার্তা আমাদের পৌঁছে দিতে হবে। কংগ্রেসীরা এবং কংগ্রেস মদতপুষ্ট সমাজীবরোধীরা, যারা এই পশ্চিমবঙ্গের শান্তি নষ্ট করতে চাইছেন, যারা সাম্রাজ্যবাদী, পুঁজিবাদীর পৃষ্ঠপোষক আজকে এগিয়ে আসছে, তাদের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। তাই আপনার মাধ্যমে আজকে এই পবিত্র বিধানসভার ভেতরে দাঁড়িয়ে সাধারণ মানুষের কাছে বুঝিয়ে দিতে চাই যে সাধারণ মানুষ যেন সচেষ্ট হন। এবং সেটা হলে পরেই আমাদের কাছে পরম পাওয়া হবে বলে মনে করি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশির সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আলোচনায় আমাকে বলতে অনুমতি দিয়েছেন বলে আমি আমার ব্যক্তিগত তরফ থেকে এবং মুর্শিদাবাদ জেলাবাসীর পক্ষের থেকে সংগ্রামী অভিনন্দন জানাচ্ছি। আমরা আজকে অত্যন্ত দুঃখের সাথে লক্ষ্য করছি যে মুর্শিদাবাদ জেলায় পার্টির নেতৃত্বে কংগ্রেস (আই) চক্রান্ত ও ষড়যন্ত্র করে তারা মাফিয়া চক্রের দ্বারা নৃশংসভাবে হত্যা করা হয়েছে। তাই যেদিন প[illegible] নির্বাচনের দিন ঘোষণা করলো তখনই বুঝতে পেরেছিলাম যে পশ্চিমবঙ্গের বুকে এইবার কংগ্রেস (আই) ১৯৭১-৭২ সালের ঘটনা নামিয়ে আনবে। তার ফলে একদিকে সাম্প্রদায়িক শক্তি [illegible] চক্রান্ত এবং আরেকদিকে কংগ্রেসের মাফিয়া চক্রের দ্বারা আক্রমণ এই ঘটনা ঘটছে। তারা সারা ভারতবর্ষের ব্লুপ্রিন্ট তৈরী করে বামফ্রন্টের কর্মীদের হত্যা এবং সন্ত্রস্ত করা চক্রান্ত করছেন। আমি মুর্শিদাবাদ জেলার লোক, আমি জানি নির্বাচনের দিন ঘোষণা হবার আগের থেকেই আমাদের হরিহরপুরে যে সভাপতি আছেন তাঁকে হত্যা করা হল। সেই হত্যার নায়ক কে এবং তাকে আজ পর্যন্ত গ্রেপ্তার করতে পারেন নি। তারপরে আমরা দেখছি যে নবগ্রাম বিধানসভা কেন্দ্রের মধ্যে আজিমগঞ্জ এবং জিয়াগঞ্জ থানার বেনীপুর গ্রামে ভূদেব রামকে অপহরণ করলো কিন্তু আজ অবধি তার মৃতদেহ কেউ খুঁজে পায় নি। পুলিশও তার কোন হদিশ করতে পারেনি। এরপরে নির্বাচনের সময়ে সারা পশ্চিমবঙ্গ জুড়ে আমরা দেখেছি কংগ্রেসীদের লোকেরা মোটর গাড়ী এবং মোটর সাইকেল নিয়ে গ্রামের পর গ্রাম এবং বাড়ীতে ঢুকে হামলা করেছিল এবং মানুষকে ভীতি সন্ত্রস্ত করে তুলেছিল।

সেখানে সন্ত্রাসের ভেতর দিয়েও সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ, গরীব মানুষ তারা অত্যন্ত সতর্কতার সঙ্গে নির্বাচনের দরিয়া পার করেছে এবং নির্বাচনে কংগ্রেস (আই) কে ভরাডুবি করেছে। মুর্শিদাবাদটা ওদের ভোট ব্যাঙ্ক ছিল তাই ওরা মুর্শিদাবাদে যেখানে কাটরা মসজিদ বের করে সেখানে সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টা করবে, কিন্তু সেখানকার শান্তিপ্রিয় মানুষ তারা সাম্প্রদায়িক সম্প্রীতির কথা ঘোষণা করে। এইভাবে কংগ্রেস সেখানে ষড়যন্ত্র করার চেষ্টা করেছে। ওরা মাফিয়া চক্রের হাতেও পরাভূত হয়, ওরা ওখানকার মাফিয়াদেরকে নিজেদের দিকে টানবার চেষ্টা করেছিল, কবজা করতে চেয়েছিল কিন্তু পারেনি। নির্বাচনের পরে তারা ঘোষণা করেছিল ফল বেরুনোর পর মুর্শিদাবাদ জেলায় যাদের জনপ্রিয়তা আছে তাঁদেরকে খুন করা হবে। এমনিভাবে হরিহর পাড়ায় ও নবগ্রাম থানার বিজয়ী প্রার্থীকে তারা খুন করার হুমকি দিয়েছে। এখন ওখানে কংগ্রেসিরা গ্রামেগঞ্জে বলছে, ৬ মাসের মধ্যে মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়া ও নবগ্রাম থানায় বাই ইলেকশান হবে। সুতরাং আমি বলতে চাই এবং মুখমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই মুর্শিদাবাদ জেলায় কংগ্রেসিদের চক্রান্ত যদি ব্যর্থ না করা যায় তাহলে মুর্শিদাবাদের মানুষ আতঙ্কগ্রস্থ ও সন্ত্রস্ত হয়ে পড়বে, তাই সেখানে শান্তিশৃঙ্খলা ফিরিয়া আনার স্বার্থে পুলিশ প্রশাসনের একটা অংশে যারা নির্বিকার হয়ে আছে এবং মাফিয়া চক্রকে সাহায্য করছে আজকে যদি এদেরকে সতর্কতার সঙ্গে ধরা না হয় তাহলে জেলার শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হবে তাই মাফিয়া চক্রের উপর সরকারি প্রশাসনের সতর্ক দৃষ্টি দেওয়া দরকার। কমরেড মানব সাহা তিনি ছিলেন অত্যন্ত জনপ্রিয় নেতা, '৬৫ সালের আগে থেকে যিনি শিক্ষক আন্দোলনের সঙ্গে বিভিন্নভাবে যুক্ত ছিলেন, মুর্শিদাবাদ জেলায় এমন কোন লোক নেই যারা মানব সাহাকে চেনেনা বা জানেনা। মানব সাহা অত্যন্ত ধীরস্থির মানুষ ছিলেন তাঁকে যে এইভাবে খুন করা হবে এটা কেউই চিন্তা করতে পারেনি। কাল যখন আমার সঙ্গে লোকেদের দেখা হয় তারা বলেছিলেন যে ওরা ওঁকে ছেড়ে দেবে, দেখবেন ফেরৎ দেবে। কিন্তু যারা ধরেছে তারা ফেরৎ দিতে জানে না তারা ওঁকে খুঁচিয়ে খুঁচিয়ে মেরেছে, কাগজে যদিও বলেছে গুলি করেছে, কিন্তু তাকে গুলি করা হয়নি, নৃশংসভাবে তাঁকে খুঁচিয়ে খুঁচিয়ে মারা হয়েছে। স্যার, তাই আমার আবেদন অবিলম্বে এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন ব্যাপারটি দেখেন এবং মুর্শিদাবাদ জেলায় শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনেন এবং মানুষের মনে যেন শান্তি ফিরে আসে। আজকে বিরোধীপক্ষের বন্ধুরা এখানে নেই, কিন্তু তাঁদের কাছে আমাদের দাবী এই রাজনৈতিক হত্যাকাণ্ড বন্ধ করা হোক তাই আশু কর্তব্য ও আশার দাবী রেখে মুর্শিদাবাদ জেলাবাসীর পক্ষ থেকে এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**[1.40 — 1.50 P.M.]**

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আবার সেই অন্ধকার যুগের সম্মুখীন হলাম। আপনারা জানেন এবারের নির্বাচনের প্রাক্‌কালে যখন পশ্চিমবাংলার ভাগ্যাকাশে সিদ্ধার্থ শঙ্কর রায়কে উদীত হতে দেখলাম এবং সারা পশ্চিমবাংলার মানুষকে স্মরণ করিয়ে দিল সেই অন্ধকার দিনকে এগিয়ে নিয়ে আসার চেষ্টা হবে। সেই চেষ্টা হয়েছে। আজকের দিনে মনে পড়ছে শ্রদ্ধেয় নেতা হেমন্ত বসুর কথা। যাঁকে প্রায় এমনভাবে হত্যা করা হয়েছিল সমাজবিরোধীদের দিয়ে এবং সেদিন শাসনে ছিলেন সিদ্ধার্থ শংকর রায়। তিনি সহজেই ব্যাপারটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির উপর চাপিয়ে দেবার চেষ্টা করেছিলেন। আজকে তিনি ক্ষমতায় নেই। ক্ষমতায় না থেকে তিনি বিরোধীদের নেতৃত্ব পাওয়ার সঙ্গে সঙ্গে পরিকল্পিত পদ্ধতির মধ্যে দিয়ে বিভিন্ন জায়গাতে রাজনৈতিক খুনগুলি করবার চেষ্টা করা হয়েছে একের পর এক ঘটনার মধ্য দিয়ে। যে জায়গায় মুর্শিদাবাদ জেলা যাচ্ছে, সকলেই জানে খুব সেনসেটিভ জেলা। এখানে সীমান্ত ও অঞ্চল আছে। এখানে হিন্দু মুসলিমের দাঙ্গা আছে। এখানে নানা ধরণের

অবস্থা আছে। এখানে অধীর চৌধুরী নামে যে মাফিয়া আছে, শোনা যায় যে, তিনি না কি জেলা প্রশাসনের সঙ্গে সঙ্গে আর একটি প্যারালাল প্রশাসন রান করান। তিনি না বললে কন্ট্রাক্টরী পাওয়া যায় না, তিনি না বললে রাস্তা দিয়ে চলার সময় নিরাপত্তা পাওয়া যায় না অথাৎ এক কথায় তিনি সবারই নিরাপত্তা বিধান করেন। তিনিই আসলে প্রশাসন চালান। তিনিই কমন দাদা। এই রকম একটা কথা চালু আছে মুর্শিদাবাদে। আমি জানি না সেখানে প্রশাসনের সমস্ত কর্তারা রয়েছেন অথচ এতটা কুখ্যাত মাফিয়া একটা জেলায় বসে দীর্ঘদিন ধরে এই রকম কাজকর্ম করে যাচ্ছেন। আমি এটা বুঝতে পারছি না। এবারের কংগ্রেসিরা তকমা নিয়ে তিনি বিধানসভায় দাঁড়িয়েছিলেন। যদি জিতে আসতেন তাহলে এখানে এসে বিধানসভা অলংকৃত করতেন, অলংকৃত করবার চেষ্টা করতেন। তিনি ভাব দেখাতেন যে তিনি স্বাভাবিক মানুষ, আইন-শৃঙ্খলা মানা মানুষ। তার ভাগ্যে হয়নি। মুর্শিদাবাদের মানুষ তার যোগ্য জবাব, সমুচিত জবাব দিয়েছেন। আজকে প্রতিশোধের রাজনীতি করছেন। কংগ্রেস পেছন থেকে উস্কানি দিচ্ছে, মদত দিচ্ছে। মানব সাহাকে যেভাবে খুন করা হয়েছে, আমরা আশংকা করছি এইভাবে বিভিন্ন জায়গাতে খুন করবার চেষ্টা করা হবে। কাজেই মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই হাউসে, যে যাঁরা এইভাবে খুনের রাজনীতি করেন, পশ্চিমবাংলাকে অন্ধকারের দিকে ঠেলে দেবার চেষ্টা করেন, সাম্প্রদায়িক চক্রান্তে সারা দেশকে টলটলায়মান করবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলার স্থিতাবস্থাকে টলটলায়মান করবার চেষ্টা করছেন। মুস্কিলটা হচ্ছে — এখানে মানুষ আছেন। অসংখ্য মানুষদের সামনে দাঁড়িয়ে তাঁরা চ্যালেঞ্জ নিতে পারেন না। কেন আদালতে তাঁরা বারবার প্রত্যাখ্যাত হন। কেন তাঁরা অন্ধকারের থাকবার চেষ্টা করছেন? এটা বলতে চাই যে, পশ্চিমবাংলার বুকে এই জিনিস হতে দেবো না। জনগণকে বিভিন্নভাবে সতর্ক করা হচ্ছে। এইভাবে রক্তাক্ত পরিস্থিতি পশ্চিমবাংলার বুকে তৈরী হবে না, পশ্চিমবাংলার মানুষ তা সহ্য করবেন না। গণতন্ত্রের পরিবেশ — সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা দাঁড়িয়ে আছে। শুধু ভারতবর্ষ নয়, আজকে সারা পৃথিবীর সামনে উদাহরণ হিসাবে দাঁড়িয়ে আছে। পৃথিবী থেকে মানুষ আসছেন, দেখছেন প্রকৃত গণতন্ত্রে এর অবস্থাটা কী? পশ্চিমবাংলায় গণতান্ত্রিক পরিবেশ অটুট থাকুক এটা কেউ কেউ পছন্দ করছেন না, কেউ কেউ সহ্য করছেন না। এখানে তাঁরা অস্থির অবস্থার সৃষ্টি করবার চেষ্টা করছেন। তাঁরা আজকে মনে করছেন না যে, ১৪ বছরের শাসনে যাঁরা আছেন তাঁদের জনপ্রিয়তা অতি সহজেই নষ্ট করে দেওয়া যাবে। ১৯৭০ সালের পর গঙ্গার জল অনেক দূর গড়িয়ে গেছে। পরিস্থিতি অনেক বদল হয়ে গেছে। ১৯৭২-৭৭ সালে যে অবস্থার সৃষ্টি হয়েছিলো সেই অবস্থার সৃষ্টি আর হতে দেবো না। এই কাজ অতো সহজ হবে না। এটা আমার চ্যালেঞ্জ নিচ্ছি। আমরা চ্যালেঞ্জ নেবার জন্য প্রস্তুত। আপনারা হয়তো সেই পরিণতির কথা চিন্তা করছেন। নিজেদেরকে সাবধান করবার চেষ্টা করবেন। আমরা গণতন্ত্র মানি, আমরা গণতান্ত্রিক পরিবেশকে রক্ষা করতে চাই। আপনারা অনেক খুন করেছেন, জেলখানার মধ্যে খুন করছে না। আমরা কোন প্রতিশোধ নিইনি, কোনো রকম বদলা নিতে যায়নি। জেনে রাখবেন লক্ষ লক্ষ মানুষ কোটি কোটি মানুষ বদলা নেবেন কংগ্রেসের বিরুদ্ধে। এই কথা স্মরণ করিয়ে দিতে চাই।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিজের দেওয়া রুলিং আপনি আজকে ব্যাহত করছেন, ভায়োলট করেছেন। টোকেন প্রোটেস্টে আমরা গিয়েছিলাম। প্রোটেস্ট ওয়াক আউট করেছি। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে সপ্তাহে একদিন অ্যাভেলেবেল। যে বিষয়টা আলোচনার জন্য অনুমতি দিয়েছেন সেটা মানীয় মুখ্যমন্ত্রীর দপ্তর এবং কর্তৃত্ব। আমার বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রীকে শুনেত হবে। মাননীয় মুখ্যমন্ত্রী আজকে সারা পশ্চিমবঙ্গে যে জঙ্গলের রাজত্ব কায়েম করছেন তাতে অপোজিশানকে

নীচু করে দিয়েছেন। খোদ কলকাতা, মৈনুদ্দিন শাহজাদা, আব্বাস্‌দীন আহমেদ, বারুইপুর, কেশপুর, কান্দুয়ায় একের পর এক খুন করে চলে যাচ্ছেন। একটা কৌশল নিয়েছেন আমাদের নেতৃস্থানীয়দের এলিমিনেট করার। একটা চক্রান্ত করছেন এলিমিনেট করার সংগঠিত গুণ্ডাবাহিনী দিয়ে। আজকে আমাদের তরফ থেকে যেখানে যেখানে ঘটনা ঘটেছে --- সৌগত রায় আছেন, শোভনদেব চট্টোপাধ্যায় আছেন, সুব্রত মুখার্জী আছেন। মাননীয় মুখ্যমন্ত্রীকে আজকে বিবৃতি দিতে হবে এই জঙ্গলের রাজত্ব তিনি কতদিন চালাবেন?

আর কাকে কাকে খুন করবেন, এলিমিনেট করবেন? কারণ কমিউনিস্টদের কৃতিত্ব স্ট্যালিনিস্টদের একটা কৃতিত্ব এলিমিনেট করা। কিন্তু নিরীহ মানুষের উপর অত্যাচার করবেন না। ৭৪ বছরের বুড়ো, ক্লাস সেভেনের ছাত্রকে আপনারা অ্যারেস্ট করেছেন শাক বাজিয়ে। আপনারা আর কাকে কাকে খুন করবেন বলুন, আমরা এগিয়ে যাবো, কিন্তু সাধারণ মানুষের উপর অত্যাচার করবেন না। আমরা যেকোন হত্যার নিন্দা করি, আমরা গান্ধীবাদী, আমরা শান্তিতে বিশ্বাস করি। আপনাদের আমলে আপনারা হিসেব দিতে পারবেন না, আপনাদের আমলে চৌদ্দ বছরে সতের হাজার কংগ্রেস কর্মী খুন হয়েছেন, সে ব্যথা আমাদের আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কোশ্চেন আওয়ার সাসপেণ্ড করেছেন, আমরা প্রোটেস্ট করছি, আমাদের বলতে দিতে হবে আমাদের দুঃখের কথা। মাননীয় মুখ্যমন্ত্রীকে কোনদিন পাই না, সপ্তাহে একদিন পাই, আজকে কথার উত্তর তাকে দিতে হবে। খোদ কলকাতায়, বারুইপুরে, কেশপুরে, ভাঙ্গড়ে, তেহট্টে, কান্দুয়ায়, সর্বোপরি গার্ডেনরিচে আপনারা কি করেছেন? আজকে পালিয়ে থাকলে চলবে না, বিবৃতি দিতে হবে, উত্তর দিতে হবে এবং সহজভাবে তার কাছে আবেদন করব আর কতজনকে নেবেন, কাকে কাকে আপনার চাই, স্ট্যালীনপন্থীরা অপজিশানকে লিকুইডেশানে দিতে চায়, আমাদের নেতৃস্থানীয় যাঁরা তাদের এলিমিনেট করতে চাই। আমাদের কাকে কাকে এলিমিনেট করতে চান সেই লিস্ট দিলে আমরা এগিয়ে যাবো। আপনারা যারা দুষ্কৃতকারী তাদের প্রোটেকশানের নামে পাবলিক রোষ থেকে বাঁচাবার জন্য লালবাজারে নিয়ে এসে তাদের বিরিয়ানি পরিবেশন করছেন, এর আমরা ধিক্কার জানাই। আজকে আমরা খুনের রাজনীতিতে, হিংসা রাজনীতিতে বিশ্বাস করি না। আপনারা হিসাব দিন চৌদ্দ বছর একটানা আছেন, পুলিশখাতে আটান্ন কোটি টাকা ছিল ১৯৫৭ সালের বাজেটে, আজকে করেছেন ৩৫২ কোটি টাকা, গতবারে ছিল ৩৫৮ কোটি টাকা। আজকে সেই পুলিশ কী করছে? What your police is doing? What your inteligence is doing? এ জিনিস কেন আপনার আমলে ঘটে? কেন বিচার হয় না, কেন আসামী ধরা পড়ে না? যারা খুন করছে তাদের ধরুন আপনারা, আমাদের তাতে কোন আপত্তি নেই, কিন্তু নির্দোষ মানুষকে ধরবেন না। আপনি দোষীকে ধরুন আমরা সহযোগিতা করব। কিন্তু দোষীকে ধরার নামে ক্লাস সেভেনের ছাত্রকে, ৭৪ বছরের বুড়োকে ধরে তাদের জেলে পুরবেন এ জিনিস হতে দেব না। মাননীয় মুখ্যমুন্ত্রী আমাদের পূর্ণ সহযোগিতা পাবেন আইন-শৃঙ্খলা ফিরিয়ে আনতে। আমাদের বিরোধী দলের নেতা আপনার কাছে চিঠি দিয়েছিলেন এপ্রিল মাসে এ্যাপ্রিহেন্ড করে যে, এই জিনিসটা ঘটতে পারে। আপনি সেই চিঠি প্রত্যাখ্যান করেছেন। আপনি লিখেছেন যখন খুন হবে তারপর পুলিশ যাবে। খুনের সম্ভবনাকে আমরা নিউট্রালাইজ করতে চেয়েছিলাম। আমাদের নেতা আপনাকে অনুরোধ করেছিলেন আসুন আপনারা আমরা একসঙ্গে বসি এই ঘটনা যাতে আর না ঘটে। কারণ, আপনারা যে আবহাওয়া তৈরী করেছিলেন খুনের আবহাওয়া তারজন্য আপনারা প্রস্তুত হচ্ছিলেন। যেকোন মানুষ খুন হলে আমরা তারজন্য দুঃখিত। এরজন্য মুখ্যমন্ত্রীকে সম্পূর্ণভাবে দায়ী, বামফ্রন্ট সরকার সম্পূর্ণভাবে দায়ী, মন্ত্রীসভার অনেকে আছেন যাঁরা খুনের সময় পরোক্ষভাবে সহযোগীতা দিয়েছেন। যাইহোক, আমাদের সৌগত রায় এবারে খুনের কথা বলবেন।

**[1.50— 2.00 P.M.]**

**শ্রী মোজ্জামেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিষয়ে আলোচনার সুযোগ দেওয়ায় আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, আজকে মানব সাহার মত ব্যক্তি — সি.পি.এম. নেতার কথা বাদই দিলাম — শিশুর মত যার মন, ফুলের মত যে কোমল, সেই ব্যক্তিকে যারা খুন করতে পারে তারা আজকের দিনে পশ্চিমবাংলায় যদি রবীন্দ্রনাথ জীবিত থাকতেন তাহলে তাঁর মত ব্যক্তিকেও এই কংগ্রেস খুন করতো। স্যার, আজকে খুন করার মূল কারণ হচ্ছে এই — স্যার, মুর্শিদাবাদ জেলায় খুনের রাজত্ব কায়েম করার চেষ্টা করছে কংগ্রেস(ই)-র নেতৃত্ব। তার মূল কারণই হচ্ছে, মুর্শিদাবাদ জেলা ছিল সামন্ততন্ত্র প্রভুদের একছত্র প্রভুত্ব। তাদের সেই প্রভাব খর্ব করে সি.পি এম. তথা বামফ্রন্ট যেভাবে গণ আন্দোলন, শ্রেণী সংগ্রামের মধ্য দিয়ে ঐ জোতদারদের সমস্ত জমি ছিনিয়ে নিয়ে মানুষের মধ্যে যে প্রভাবের জোয়ার সৃষ্টি করেছে তাতে ওরা জনগন থেকে বিচ্ছিন্ন হয়ে মানুষের কাছ থেকে দূরে সরে গেছে — সেই কারণেই আজকে এই পথ অবলম্বন করেছে। আমরা লক্ষ্য করছি, ওরা এমনভাবে জনগন থেকে বিচ্ছিন্ন হয়েছে যে, এখন ওদের একমাত্র শক্তি হচ্ছে সমাজবিরোধীরা এবং এই সমাজীবরোধী ছাড়া ওরা চলতে পারে না। আমরা গত লোকসভা এবং বিধানসভার নির্বাচনে এটা দেখেছি যে, কংগ্রেস(ই)-র প্রার্থীর সঙ্গে হরিহরপাড়া এবং নবগ্রামের ৩০/৪০ জন ব্যক্তি অবৈধ আগ্নেয়াস্ত্র নিয়ে সামনে যাচ্ছে, তার মধ্যে প্রার্থী যাচ্ছে। মানুষ এর প্রতিবাদ করছে, ঘৃণা করেছে তাই হুমকি দিয়েছে বিভিন্ন সময়ে এলাকায় বাছাই করা সি.পি.এম. যে সমস্ত নেতা খুন সাধারণ সহজ ও সরলভাবে প্রত্যেকটি মানুষের সঙ্গে ওতঃপ্রোতভাবে জড়িত, সেই সমস্ত মানুষ, নেতাকে তারা খুন করবে। ওরা আমার এলাকাতেও বলেছে যে, এইভাবে তারা খুনের রাজত্ব চালাবে। স্যার; আমি আর একটা বিষয় বলতে চাই যে, কমলবাবু যেটা বললেন যে, ঐ জেলার পুলিশের বড় কর্তাদের একাংশকে ওরা কুক্ষীগত করেছে এবং এখানে বসে আছেন মাননীয় দায়িত্বশীল ব্যক্তির নেতৃত্ব অধীর রঞ্জন চৌধুরী সমস্ত সমাজবিরোধীদের নিয়ে ঐক্যবদ্ধ আক্রমণ পরিকল্পিতভাবে চালিয়ে যাচ্ছে স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি যে, মুর্শিদাবাদ জেলায় এই সমাজ বিরোধীদের কঠোরভাবে দমন করার ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি খুবই চিন্তিত এবং আতঙ্কিত। কারণ, আমি যেদিন সংবাদপত্র দেখলাম, কংগ্রেসের তরফ থেকে আমারে প্রধানমন্ত্রী পি ভি. নরসিমা রাওয়ের কাছে গিয়েছিলেন এবং তিনি লাল নির্দেশ দিয়েছেন যে, তোমরা আন্দোলন কর — তারপর থেকেই দেখছি একটির পর একটি খুনের ঘটনা ঘটে চলেছে। স্যার শুধু মুর্শিদাবাদ নয়, আমাদের দাঁতনে ২রা আগস্ট তারিখে সুনীল রায়ের বাড়ীতে চড়াও হয়ে তাকে গুম করার চেষ্টা করেছিল, কিন্তু পারেনি। কেশপুর, মেদিনীপুর সদর থানা, পাঁচথুরি, বিনপুর প্রভৃতি জায়গায় ওরা একটা আন্দোলনের পথ নিয়েছে। গোলমাল করো পশ্চিমবাংলায়। যার ফলে ওরা আশা করছে এখানে রাষ্ট্রপতির শাসন হবে এবং ওদের রাজত্ব ফিরে আসবে। এইভাবে আসবে না। আমি বলছি খুব দৃঢ় হস্তে সমস্ত দুষ্কৃতকারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং খুনের রাজনীতির অবসান করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুর্শিদাবাদ জেলায় সি. পি. এম. সংগঠক এবং জেলার সি. পি. এম. নেতা মানব সাহার হত্যাকাণ্ডের বিষয় এখানে উল্লেখিত হয়েছে। সর্ব প্রথমেই এই হত্যাকাণ্ডের জন্য যারা দায়ী তাদের দ্ব্যর্থহীন ভাষায় আমি নিন্দা করছি এবং অবিলম্বে যারা এই হত্যাকাণ্ডের জন্য দায়ী তাদের যাতে ধরা হয় তার জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আজকে খুবই উদ্বেগের বিষয় যে ব্যক্তিহত্যার এই যে রাজনীতি — আজকে রাজনৈতিক প্রতিপক্ষকে মতাদর্শগত সংগ্রামের ভেতর দিয়ে নয়, ব্যক্তি হত্যা এবং সন্ত্রাসের পথে গিয়ে ক্ষমতা দখলের রাজনীতি যেভাবে পেয়ে বসেছে সেটা মারাত্মক। সেখানে ব্যক্তি হত্যার ঘটনা আজকে মারাত্মক রূপ নিচ্ছে। তার ফলে রাজ্যের প্রতিটি স্বাধীনতাকামী, গণতন্ত্রপ্রিয় মানুষ তারা আজকে সবাই উদ্বিগ্ন। স্যার, সেই অর্থে আজকে তার গুরুত্ব বুঝে আপনি হাউসের কাজ সাসপেণ্ড রেখে এটা আলোচনা করতে দিয়েছিলাম। তবে এ ক্ষেত্রে বলি, আপনি নিজেই যেহেতু গতকাল রুলিং দিয়ে বলেছিলেন যে কোয়েশ্চেন আওয়ার — যতই গুরুত্বপূর্ণ বিষয় থাক কোয়েশ্চেন আওয়ারটা চলবে, তারপর আলোচনা হবে কিন্তু আপনিই সেই রুলিং ভেঙে এই সিদ্ধান্ত নিয়েছেন এটা আমাদের কাছে দুর্ভাগ্যজনক সেটা অবশ্যই বলব। তবে সাথে সাথে বলব, এই যে রাজনৈতিক হত্যাকাণ্ড ঘটেছে, ঠাণ্ডা মাথায় খুন করা হচ্ছে তার যথাযথ তদন্ত করা হোক এবং অপরাধীদের শাস্তির ব্যবস্থা করা হোক। এটা ছাড়া পশ্চিমবঙ্গের বুকে আরো যেসব হত্যাকাণ্ডের ঘটনা ঘটেছে — সে কংগ্রেস কর্মীই হোক, সি. পি. এম. কর্মীই হোক, এস. ইউ. সি. আই-এর কর্মীই হোক — সেখানে দলমত নির্বিশেষে সমস্ত হত্যাকাণ্ডের যাতে যথাযথ এবং নিরপেক্ষ তদন্ত হয় এবং হত্যাকারীরা যাতে শাস্তি পায় তার ব্যবস্থা করা হোক। এই হত্যা এবং সন্ত্রাসের রাজনীতি যাতে বন্ধ হয় তারজন্য যথাযথ প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বহরমপুরে যে সি. পি. এম নেতা মানব সাহা মারা গিয়েছেন তার হত্যাকাণ্ডের তীব্র নিন্দা করছি এবং তার শোক-সন্তপ্ত পরিবারের প্রতি আমি আমার সমবেদনা জ্ঞাপন করছি। তার সঙ্গে সঙ্গে অপরাধীদের গ্রেপ্তারের দাবী জানাচ্ছি। যদিও আমার কাছে খবর আছে যে এই ভদ্রলোক, সি. পি. এমের অর্ন্তদ্বন্দ্বের ফলেই মারা গিয়েছেন তবুও আমি বলব মুখ্যমন্ত্রী সব অপরাধীদের খুঁজে বার করুন এবং তাদের কঠোর শাস্তির ব্যবস্থা করুন। স্যার, রাজনৈতিক দল হিসাব, আমরা কংগ্রেসিরা খুনের রাজনীতির বিরুদ্ধে এবং বামফ্রন্টের জমানায় জ্যোতি বসুর মুখ্যমন্ত্রিত্বেই We have been at the receiving end of murder. আমাদের একের পর একর্মীকে হারিয়েছি আমরা। এই হাউসের প্রাক্তন সদস্য, এম.এল.এ অসমঞ্জ দে, কাশীনাথ তা-এরা নিহত হয়েছেন। আমাদের প্রাক্তন কাউন্সিলার মৈমুদ্দিন শাহাজাদাকে তার বাড়ীতে ঢুকে হত্যা করা হয়েছে। তাছাড়া স্যার, আপনি জানেন, ১৮ জন কংগ্রেস কর্মী মারা গিয়েছেন। এর মধ্যে কান্দুয়ার গোপাল পাত্র আছেন, মেদীনীপুরের পাঁচকুড়ি গ্রামের দুর্যোধন দলুই আছেন, ভাঙ্গড়ের আব্বাসুদ্দিন মণ্ডল আছেন, বারুইপুরের অঘোর মাহাতো আছেন। পশ্চিমবঙ্গে এরকম ১৮টি নাম করে করে আমি বলে দিতে পারি। মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছি কিন্তু অপরাধীদের কোথাও গ্রেপ্তার করা হয়নি। স্যার, আপনি জানেন যে, কংগ্রেস করার অপরাধে কংগ্রেস কর্মীদের বাড়ীতে আগুন দেওয়া হয়েছে, হাত চিহ্নে ভোট দিয়েছে বলে তাদের হাত কেটে নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে এ জিনিস হয়েছে। স্যার, গণশক্তিতে দেখেছি যে, সি. পি. এম.-এর অনেক কর্মী খুন হয়েছেন — ৫৯ জন। সি. পি. এম.-এর কর্মী হলেও এর জন্য আমরা সমানভাবে দুঃখিত। তার কারণ, আমরা জানি যারা মারা যায় তাদের মা হয়ত পার্টি করে না। কংগ্রেস কর্মীরা মারা গেলে তাদের মারা যেমন কাঁদেন সি. পি. এম.-এর কর্মীরা মারা গেলেও তাদের মা'রা তেমনি কাঁদেন। কিন্তু এইসব খুনের জন্য দায় এবং দায়িত্ব কার? পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর, যিনি রাজ্যের আইন-শৃঙ্খলার দায়িত্বে আছেন। পশ্চিমবাংলার প্রশাসন আজ ভেঙ্গে পড়েছে, আইন-শৃঙ্খলা আজ ভেঙ্গে পড়েছে। একটা দুর্নীতিগ্রস্ত পুলিশ প্রশাসন মানুষকে নিরাপত্তা দিতে পারছে না। আইন-শৃঙ্খলার উন্নতি হওয়া দরকার। আসুন আমরা সবাই মিলে দাড়িয়ে এখানে খুনের রাজনীতির তীব্র নিন্দা করি। সঙ্গে সঙ্গে ব্যক্তি হত্যা এবং সন্ত্রাস যাতে না হয়, তার সঙ্কল্প গ্রহণ করি।

**[2.00— 2.10 P.M.]**

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পক্ষ থেকে ডঃ জয়নাল আবেদিন এবং সৌগত রায় বহরমপুরে যে খুন হয়েছে তার প্রতিবাদ করেছেন, আমিও তার প্রতিবাদ করছি। কারণ খুনকে আমরা সমর্থন করি না, আজও করছি না। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমি একদিন খবর পেলাম যে, বহরমপুরের ঐ খুনের ব্যাপার নিয়ে কংগ্রেসীদের বাড়িতে বাড়িতে হামলা করার জন্য সি. পি. এম.-এর ক্যাডারবাহিনী পুলিশের সহযোগিতায় রাস্তায় নেমে পড়েছে এবং আমাদের বহরমপুরে কংগ্রেস অফিসে হামলা করার জন্য সশস্ত্রবাহিনী আজকে এগিয়ে এসেছে। এখানে পুলিশ মন্ত্রী আছেন, মুখ্যমন্ত্রী আছেন, আমি আশা করব এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেবেন। এই রাজনীতির কথাই আমি বলতে চেয়েছিলাম। যখন শাহাজাদার মৃত্যু হয় তার বাড়ীর সামনে, তার পুত্রের সামনে তাকে কুপিয়ে কুপিয়ে কাটা হয় তখন বুঝতে পারেননি যে খুনটা কত নিষ্ঠুর। তখন আপনাদের গলার আওয়াজ পাওয়া যায়নি। কোথায় ছিলেন মানববাবু যখন কান্দুয়াতে হাত কেটে নেওয়া হয়? আপনি চিন্তা করুন তো যদি আপনার ভাইয়ের হাত কেটে নেওয়া হত কাস্তে-হাতুড়ি তারায় ভোট দিয়েছে বলে? এই ব্যাপারে আমাদের পার্টি থেকে অপজিশান লিডার সবচেয়ে আগেই চিঠি দিয়েছিলেন। মুখ্যমন্ত্রী কেন এগিয়ে আসেননি, কেন তিনি এগিয়ে এসে মিটিং করেননি। এর পরিণতির কথা ভেবে আমরা বারে বারে বলেছি। আজকে ব্যর্থতার দায়-দায়িত্ব আপনাকে নিতে হবে। মুখ্যমন্ত্রী বলুন তো — আজকে ছেড়ে দিন সে লোকটা সি. পি. এমের লোক বা কংগ্রেসের লোক কে মেরেছে আমরা জানি না — আজকে যদি কংগ্রেসের কেউ করত তাহলে জ্যোতিবাবু এক লাইনে বলতেন যে, আমি তো বিস্তৃত কিছু জানি না, পুলিশের রিপোর্ট আসুক, তারপরে জানাব বা হয়ত বলতেন একটা কলিং এ্যাটেনশান দিন, আমি একটা স্টেটমেন্ট করে দেব। আর, তা না হলে বলতেন যে, এটা একটা পারিবারিক কলহ। আজকে এটা কোথায় যাচ্ছে? আপনি যদি থামাতে চান তাহলে থামান, তা নাহলে পরিণতি ভয়ঙ্কর। আজকে এটা জানা গেল যে খুনের রাজনীতি একপক্ষে হয় না। আপনাদের ১৪ বছরে — এখানে একজন আর. এস. পি'র সদস্য ভাষণ দিচ্ছিলেন — ১৯টা খুন হয়েছে। কসবায় কংগ্রেসের লোককে ১৪ বছরে ১৯টা খুন করা হয়েছে। সুতরাং খুন করলে গায়ে লাগে। সব রক্তের রঙই লাল, আজকে এটা প্রমাণিত হয়ে গেল। আমরা আপত্তি করেছি। ঠাণ্ডা মাথায় এই যে, একটার পর একটা খুন করা হচ্ছে, একে কি কেউ সমর্থন করেন? আমরা করি না। আজকে স্বীকার করবেন, মুখ্যমন্ত্রী এখানে আছেন, পুলিশ যার নাম বলেছে, সেই লোক, সেই মানুষ হচ্ছে আর. এস. পি'র। দেবব্রতবাবু তখন কলকাতার বাড়ীতে থাকতেন না, কেন তাকে গ্রেপ্তার করেন নি তখন? কেন জ্যোতিবাবু বহরমপুরে সার্কিট হাউসে বসে পুলিশকে নির্দেশ দিয়েছিলেন যে, তাকে মুক্তাঞ্চল করে দেওয়া হোক? কার যুক্তিতে করা হয়েছিল? কাজেই অস্বীকার করার উপায় নেই যে প্রশাসনকে [illegible] নিয়ন্ত্রণ করতে গিয়ে প্রশাসনিক শৈথল্য এসেছিল। তার পরিণতিতে আজকে এগুলি হচ্ছে। আজকে খুন যদি বন্ধ করতে চান তাহলে আসুন, আমরা সকলে মিলে একটা বন্ধ করি। আর খুন যদি চালাতে চান তাহলে আপনাদেরও বন্ধ হবে না, আমাদেরও বন্ধ হবে না।

**Shri Narendra Kumar :** Mr. Speaker, Sir, I want to express my deep sorrow flr the murder case of Beharampore. I want to express my sympathy for the bereaved family. But we want to point out that it is not democratic to oppose the representatives of the Opposition parties. You

have noted that very recently in Darjeeling hills one after another murder took place. CPI(M) cadres have committed those murders. When We pointed out repeatedly about these murders you have not paid attention. It is not democratic. Although, We express our deep sorrow to the bereaved family of Berhampore, at the same time, We want equal treatment whenever cases of murders came just like the GNLF workers, leaders, who were being killed. I will produce two photographs before You for proof who murdered in Baragaon, Rimbick. Whenever, cases of murder came, you have not listened it very properly. So as a democratic measure, We would like to draw your attention that proper attention should be paid whenever the question of murders come to this Assembly and the Treasury Benches should not accuse the representatives over here. Sir, it is a democracy. Immediately, after pointing it out, you should not accuse the persons like this. Otherwise, the democratic norms will be useless. So we very politely want to say again that our stand is our own. Whenever the question of such murder comes, we want equal treatment, we want always equal treatment.

**ডাঃ মানস ভূঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে পর্য্যালোচনা আমরা খুন নিয়ে করছি- অত্যন্ত বেদনা দায়ক, এটাই আমরা বলতে চেয়েছি, গত ১৪ বছর ধরে বাংলার মা কাঁদছে, বাংলার মাটি রক্তে ভিজে গেছে। আমরা এটাই বলতে চেয়েছি। বহরমপুরের মানব বাবু যে খুন হয়েছেন, তার জন্য আমরা আন্তরিক ভাবে দুঃখিত এবং তাঁর পরিবারের প্রতি আমরা সমবেদনা জানাই। এটাই আমরা বলতে চেয়েছি যে শুধু মানব সাহা নয়, শুধু সি. পি. এম. নয়, শুধু কংগ্রেস নয়, শুধু সি. পি. আই. নয়, সমস্ত রাজনৈতিক দল আজকে এই খুনের রাজনীতির শিকার হচ্ছে, এই রাজ্যের যে প্রধান শাসক দল তার নীতির জন্য। তার নীতির জন্য, কারণ যে রাজনৈতিক দলটা রাজত্ব করছে ১৪ বছর, তারা একদলীয় শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করার জন্য। প্রশাশনকে সুন্দরভাবে কাজে লাগাচ্ছে এবং এই এক দলীয় শাসন ব্যবস্থা কায়েম করার জন্য গণতান্ত্রিক পদ্ধতির মধ্যে থেকে গণতন্ত্রকে খুন করার এত বৃহৎ প্রক্রিয়া ভারতবর্ষের কোন রাজ্যে নেই। আমরা এই হাউজে বহুবার বহু বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, বলেছি, মতের অমিল থাকতে পারে, আদর্শের ফারাক থাকতে পারে, কিন্তু বিরোধী রাজনীতি করার জন্য পরিকল্পনা মাফিক শাসক দল পুলিশকে দিয়ে খুন করাবে, লুঠ করাবে, এইভাবে চললে পরে, তার পরিণতি এই দাঁড়ায় তাই আজকে পশ্চিমবাংলার প্রতিটি জায়গায় আজকে ব্যক্তি হত্যা হচ্ছে, তার পেছনে রয়েছে — বিভিন্ন যে দিক রয়েছে, তার অন্যতম দিক হচ্ছে রাজনৈতিক অভিসন্ধি। আজকে সেই রাজনৈতিক অভিসন্ধির মূল কারণ মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির একদলীয় শাসন ব্যবস্থা প্রতিষ্ঠা করার জন্য একটা প্রচেষ্টা। স্যার আপনি অবাক হয়ে যাবেন, আমি একটা উদাহরণ দিচ্ছি। পরশুদিন আপনার অনুগ্রহে এখানে একটা আলোচনা হয়েছিল, মেদিনীপুরের সবং-এবং কেশপুর নিয়ে। আমরা দাবী করেছিলাম পুলিশ পদক্ষেপ নিন। গুনড়ুত নিয়ে আপনাকে বহুবার বলা হয়েছে। গুনড়ুত গ্রামে ঘটনা ঘটলো, তীর খেল গুনড়ুত গ্রামের মানুষ, লুঠ হলো

গুন্‌ড়ুত্‌ গ্রাম, গতকাল রাত দেড়টায় সময় — মুখ্যমন্ত্রী শুনুন, পুলিশ বাহিনী গিয়ে গুন্‌ড়ুত্‌ গ্রামে ঢুকলো। সি. পি. এম. এর নেতারা মেয়েদের দিয়ে শাঁখ বাজালো, পুলিশ পালিয়ে এল। পাশের গ্রাম শীতলদা থেকে ৭০ বছরের বৃদ্ধ, ক্লাস সেভেনের ছাত্র, পাশের গ্রাম থেকে গ্রেপ্তার করেছে। আমি চ্যালেঞ্জ করছি, মুখ্যমন্ত্রী এই চ্যালেঞ্জ এ্যক্সপেক্ট করুন। যারা নন-নেমড এফ. আই. আর. পার্সন, তাদের গ্রেপ্তার না করে গুন্‌ড়ুত্‌ গ্রাম থেকে গ্রেপ্তার না করে পুড়াল এবং শীতলদা ৭০ বছরের বৃদ্ধকে গ্রেপ্তার করা হয়েছে, স্কুলের ছাত্র আবদুল রহিম তাকে গ্রেপ্তার করা হয়েছে। আমি আপনার মাধ্যমে এই ঘটনা সত্য কিনা মুখ্যমন্ত্রী জানান, আমি তাঁকে চ্যালেঞ্জ করছি।

**[2.10— 2.20 P.M.]**

**শ্রী নরেণ হাঁসদা :** মাননীয় স্পীকার মহাশয়, মানব সাহাকে খুন করা হয়েছে বলে যে খবর পাওয়া গেছে, সেটা খুবই দুঃখের। এ বিষয়ে আমি ব্যক্তিগত-ভাবে এবং আমার পার্টির পক্ষ থেকে গভীর দুঃখ প্রকাশ করছি এবং শোক-সন্তপ্ত পরিবারকে সমবেদনা জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, মানব সাহার খুনের ঘটনা পশ্চিমবাংলার মানুষের কাছে এবং শাসক-কুলের কাছে লজ্জার ব্যাপার। এর সঙ্গে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে শুধু মানব সাহার খুনের ঘটনাই নয়, এই রকম খুনের ঘটনা পশ্চিমবাংলায় প্রতি দিনই ঘটছে। যে দিন ঝাড়খণ্ড মুক্তি মোর্চার প্যালারাম সর্দারকে রাণীবাঁধে খুন করা হয়েছিল সেদিন সি. পি. এম বন্ধুরা সে ঘটনার বিরুদ্ধে কোন প্রতিবাদ জানান নি, কোন দাবী তোলেন নি। বিনপুরে গঙ্গারাম মাণ্ডিকে যে দিন খুন করা হয়েছিল সেদিনও তাঁরা প্রতিবাদ জানান নি। বিনপুরেই কুশধ্বজ মাইতিকে খুন করা হয়েছিল এবং সে খুনের ঘটনারও ওঁরা প্রতিবাদ করেন নি, কোন দাবী তোলেন নি। আমরা দেখছি মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ায় ঝাড়খণ্ড মুক্তি মোর্চার শান্তিপূর্ণ আন্দোলনের ওপর আক্রমণ নেমে আসছে, আন্দোলনকারীরা খুন হচ্ছে। আমরা কোন বিচার পাচ্ছি না। আজকে পশ্চিমবাংলার গণতন্ত্রকে খুন করা হচ্ছে। ভারতবর্ষের পবিত্র সংবিধানকে খুন করা হচ্ছে।

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, গত পরশু দিন আমরা এখানে যে আশংকা প্রকাশ করেছিলাম তা আজকে বাস্তব-রূপ নিয়ে আমাদের সামনে প্রকাশিত হয়েছে। স্যার, আপনি জানেন গতকাল মুর্শিদাবাদে হরতাল পালিত হয়েছে ১৯ জন সি. পি. এম নেতা কর্মী খুনের প্রতিবাদের এবং জেলা নেতা মানব সাহার অপহরণের প্রতিবাদে। এই মুহূর্তে আমরা যখন এবিষয়ে আলোচনা করছি তখন সাহা আর অপহৃত অবস্থায় নেই, তাঁর মৃত দেহ পাওয়া গেছে। পরশু দিন এই প্রসঙ্গে বহরমপুরের এম.এল. এ শংকর দাস পালের নাম করে বলা হয়েছিল, তিনি মানব সাহাকে খুঁজে বের করে দিন, তিনি কিন্তু খোঁজ করেন নি। এই নিয়ে সেদিন এখানে অনেক বিতর্ক হয়েছিল এবং পাল্টা অভিযোগ করে মাননীয় সদস্য অনেক গুলি কথা বলেছিলেন আজকে আমরা দেখছি মানব সাহাকে তুলে নিয়ে গিয়ে খুন করা হয়েছে। এ বিষয়ে আমাদের নির্দিষ্ট অভিযোগ, কংগ্রেসী লোকেরাই তাঁকে তুলে নিয়ে গিয়ে খুন করেছে। আজকেও বিরোধী বন্ধুরা এই কথার মধ্যে না গিয়ে অনেক কথাই বলছেন। এই প্রসঙ্গে আমি একটা কথা বলছি, বার বার আমরা অভিযোগ করি, আনন্দবাজার কাগজ সম্পর্কে বামপন্থীরা অভিযোগ করি যে, তাঁরা আমাদের বিরুদ্ধে সব সময় কথা বলেন এবং ওঁদের পক্ষ কথা বলেন। হ্যাঁ, স্যার, একথা ঠিক যে, আনন্দবাজার কাগজ ওঁদের কথা বলে, কিন্তু ঐ কাগজই আজ লিখেছে — গতকাল কেশপুরে ওঁরা গিয়েছিলেন, কিন্তু সি পি এম-এর লোকেরা যে গ্রাম গুলিতে খুন হয়েছে সেগুলিতে একবারও গেলেন না। গেলেন শুধু কংগ্রেস যে জায়গা গুলি সম্বন্ধে অভিযোগ করছে সেগুলিতে। কেন? উসকানি

দেবার জন্য? এটা ঠিকই সি পি এম-এর মানুষ যেখানে খুন হয়েছে সেখানে মানুষ ক্ষিপ্ত, ক্ষুব্ধ, তাঁরা সেখানে অবশ্যই প্রতিবাদ জানাচ্ছে এবং প্রতিবাদ জানাবে। ওঁরা কংগ্রেসীদের উৎসাহিত করার জন্য কেশপুরে গিয়েছিলেন, কিন্তু যান নি বহরমপুরে, যেখানে মানব সাহাকে তুলে নিয়ে গিয়েছিল এবং দুদিন পরে তাঁর মৃত দেহ পাওয়া গেছে। এমন কি আজকে কংগ্রেসীরা এই ঘটনার প্রতিবাদে একটা কথাও বলছেন না। তাহলে কি ওঁরা খুনের রাজনীতি শুরু করতে জান? এ কথা ঠিক আমাদের স্বরাষ্ট্র দপ্তরের কিছু ত্রুটি আছে। কেই ত্রুটি হচ্ছে [illegible] নাম করে যারা এই সমস্ত কাজ করে তাদের অনেক সময়-ধরে সহ্য করা। কিন্তু এর ফলে জনগণ যে ভাবে ক্ষিপ্ত হয়ে উঠেছে তা তে অবস্থা ভয়াবহ হয়ে দাঁড়াতে পারে। স্যার, ওঁরা মানুষকে তুলে নিয়ে যাচ্ছে, খুন করছে, যখন তখন আক্রমণ করছে। সে কথা এখানে তোলা হচ্ছে তখন ওঁরা এখান থেকে ওয়াক্ আউট করছেন। যেখান থেকে ওয়াক আউট করছেন সেখানেই আবার ফিরে এস — সে বিষয়ে — আলোচনা করছেন। কি অদ্ভুত নির্লজ্জ ব্যাপার। নির্লজ্জতারও একটা সীমা থাকে।

**শ্রী শঙ্কর দাস পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে কথা হাউসের সামনে বলতে চাই সেটা হচ্ছে, মানব সাহাকে খুন করা হয়েছে সেটা নক্কার জনক ঘটনা। কংগ্রেস দল কোনভাবেই এটাকে সমর্থন করে না। যে বক্তব্য সৌগত রায় রেখেছিলেন — ওখানে ওদের পার্টির ঝগড়া আছে। আমি স্মরণ করিয়ে দিতে চাই, মানব সাহার ফ্যামিলির সঙ্গে আমার ব্যক্তিগত যোগাযোগ আছে। মানব সাহার বাবা রাজসাহি থেকে এসেছিলেন এবং আমাদের মোটর এ্যাসোসিয়েশনের কর্মী ছিলেন। তাঁর সঙ্গে আমার ব্যক্তিগত সম্পর্ক ছিল। আমার নামে যেটা বলা হয়েছে সেটা রাজনৈতিক চক্রান্ত ছাড়া আর কিছু নয়।

**মিঃ স্পীকার :** এটা পারসোন্যাল এক্সপ্ল্যানেশন নয়। আপনি পারসোনাল এক্সপ্ল্যানেশন দেবেন বলেছিলেন।

**শ্রী জোতি বসু :** মাননীয় স্পীকার মহাশয়, এখানে বিভিন্ন বিষয়ে যে আলোচনা আগে হয়েছিল এবং আজকেও হচ্ছে বিশেষ বিশেষ কিছু ঘটনা সম্বন্ধে, আমার কল-এ্যাটেনশন মোশনের উত্তরে সেইসব আমি পরে বলবো। আমাদের সাথী মানবেন্দ্র সাহার ভয়ঙ্কর ভাবে মৃত্যু হয়েছে, আপনি শুনেছেন এবং সংবাদপত্রেও বেরিয়েছে। আমি তার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করে এবং তার পরিবারবর্গের প্রতি আমাদের সমবেদনা জ্ঞাপন করে এই সম্বন্ধে কিছু বলতে চাই। আমরা দেখছি কিছু দিন ধরে, ২ রকমের রাজনৈতিক হত্যা যেটাকে আমরা বলি, কোন রাজনৈতিক কোন একজন মারলো — [illegible] হত্যা বলে না — গাছপালা নিয়ে ঝগড়া হল, পারিবারিক ঝগড়া হল, দুই জন রাজনীতি করেন, মারামারি করেন এগুলি বলে না। কিন্তু রাজনৈতিক কতকগুলি ঘটনা ঘটেছে, তারমধ্যে একটি হল ব্যক্তি হত্যা হচ্ছে। এগুলি ধরা কঠিন হচ্ছে। আমি যা বুঝতে পারছি মুর্শিদাবাদের ঘটনা থেকে, কয়েকটি জায়গায় ঘটনা থেকে সেটি হচ্ছে হত্যা। যেমন, মানব সাহাকে হত্যা করা হল, ধরে নিয়ে গিয়ে, কিডন্যাপ করে নিয়ে গিয়ে হত্যা করা হল। এই রকম কতকগুলি হয়েছে। কতকগুলি হচ্ছে নির্বাচনের ঠিক পরেই, পরবর্তীকালে — বিশেষ করে আগে বিশেষ হয়নি — পরবর্তী কালে হয়েছে — সে গুলি ২। ৪ টি আছে — যাকে গ্রুপ ক্ল্যাশ বলে — যৌথভাবে, এদিকে দাঁড়িয়ে গেল একটা দল আর অন্য আর একদিকে দাঁড়িয়ে গেল আর একটা দল, সেখানে দুই [illegible] দলের মধ্যে কোন একটি বিষয় নিয়ে বিবাদ হল, মারপিট হল, পুলিশ এসে হয়তো গুলি করলো এবং সেই গুলিতে কেউ মারা গেল — এইরকম হয়েছে এবং এগুলিকে কনট্রোল করা বা নিয়ন্ত্রন করা খুব কঠিন হওয়া উচিত নয়। যে কয়েকটি ঘটনা ঘটেছে সেগুলি নিয়ে আমরা বসেছি, দেখছি এবং পুলিশ বাজেট যখন হবে তখন

বিশদভাবে বলা যাবে। কিন্তু বক্তি হত্যা — এটাকে নিয়ন্ত্রন করা খুবই কঠিন এ বিষয়ে কোন সন্দেহ নেই। যখন হয় তখন আগে থেকে খবর পাওয়া — প্রতিরোধ করে কিছু হয় না, সাবধানতা অবলম্বন করলেও হয়না। মুর্শিদাবাদে — নির্বাচনের পর থেকে — সেখানে আমাদের বন্ধুরা আমাদের পার্টির তাঁরা বলেছেন যে আমাদের জীবন সংশয় এবং ইতিপূর্বে ঘটেছে, এটা প্রথম ঘটনা নয়। সেখানে বোধ হয় নির্বাচনের আগে থেকে আজ অবধি ৮।৯ জন মারা গেল। তারমধ্যে কয়েকজন আমাদের কর্মী নেতৃ-স্থানীয় এবং কয়েকজন আমাদের সমর্থক। এইভাবে ব্যক্তিহত্যা হয়েছে, মারা গেছে এবং আমি যা বুঝতে পারছি বহরমপুরের আশেপাশে সেখানে কতকগুলি ক্লাব ইত্যাদি গড়ে উঠেছে। আমি সব খোঁজ খবর নিচ্ছি, শেষ অবধি জনগনের সমর্থন দরকার হবে, কিন্তু প্রশাসনিক ব্যবস্থা নিশ্চয়ই দরকার — এটা আমরা দেখবো কি করতে পারি। যারা এইসব হত্যা সংগঠিত করাচ্ছেন টাকা-পয়সা পাচ্ছেন। এরা টাকা-পয়সার মালিক হয়েছে। আমি দেখলাম, মুর্শিদাবাদের ২।১ জন কংগ্রেস নেতা বলেছিলেন সর্বনাশ হয়ে যাচ্ছে — একজন অধীর চৌধুরী নবগ্রামে দাঁড়াচ্ছেন।

**[2.20— 2.30 P.M.]**

এখন যিনি বিরোধীদলের নেতা সিদ্ধার্থ বাবু তিনি তাকে দাঁড় করিয়েছেন। সেখানকার দু-দলের কংগ্রেসী — কিছু কংগ্রেসী নেতার আপত্তি ছিল — এর বিরুদ্ধে যত কিছু মামলা কত খুনের এ্যাটেমপ্ট ; কিল বলে অনেক কিছু সেখানে আছে, শুনেছি টাকা পয়সাও অনেক আছে। সে বলেছিল যে আমি এবার ভাল মানুষ হয়ে যাব, সাধারণ ভাবে জীবন যাপন করব, সবাই যেন তাকে সাহায্য করেন, এটা আমি শুনেছি, ২/৩ বছর আগের কথা, কিন্তু আমরা দেখলাম যে সে ক্যানডিডেট হল, নবগ্রামের জন্য কংগ্রেসের লোকজন পেল না, কিন্তু ক্যানডিডেট হল শুধু নবগ্রামে জেতবার জন্য নয়, অবশ্য জিততে সে পারে নি, বলেছিল আমার হাতে কত বাহিনী আছে জানেন, কত অস্ত্র শস্ত্র আছে আপনারা জানেন আমরা ৪ টে সিটে জিতিয়ে দেব আগে সে ব্যবস্থা করব সেজন্য তাকে ক্যানডিডেট করা হয়।

( মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান)

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায় প্লিজ টেক ইয়র সিট।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই হচ্ছে কংগ্রেসের দৃষ্টিভঙ্গি, তবে এটা ঠিক যে সভ্য সমস্ত কংগ্রেসী নেতারা এটাকে সমর্থন করেন না। ওঁদের মধ্যে এই ধরণের ভাগ ছিল, এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। তারপর এখানে এসে চীৎকার করছেন, আমি আলিপুরের জন প্রতিনিধির কাছে যে জঘন্য বক্তৃতা শুনলাম, যে মানবেন্দ্রকে খুন করা নিয়ে অসভ্যতা করে বক্তৃতা দিয়ে লাভ নেই, এই রকম একটা মর্মান্তিক খুন — আবার বলছেন আমি বসব, কি আলোচনা করতে বসব, আমরা নিশ্চয় বসতে পারি, কিন্তু এই রকম নেতা হলে বসে লাভ নেই, এই রকম চরিত্র, মনোভাব। দু-একজন স্বীকার করেছেন, করে আবার আমাদের গালি গালাজ করছেন। যাই হোক, এই রকম একটা ঘটনা ঘটেছে, আমাদের দেখতে হবে। এটা ঠিক, এ বিষয়ে সন্দেহ নেই যে নির্বাচনের সময়ে এই রকম ব্যবহার করার কথা বলছি না, মার দাংগা, হয় নি, ব্যক্তি হত্যা হয় নি, পরে হয়েছে, ইলেকসনের সঙ্গে সম্পর্ক নেই। কিন্তু পরবর্তীকালে যে সমস্ত ঘটনা ঘটছে আমরা দেখছি, আমার ধারণা কংগ্রেসের একটি মানুষের নেতৃত্বে — সবাই নয় — আমাকে বলেছেন যে, আমরা ৪০ /৪৫ টির বেশী সিট পাব না। অন্য রকম বলছেন যে, সিদ্ধার্থ বাবু যখন এসেছেন তাঁকে আনন্দবাজার থেকে আনা হয়েছে, তখন তাঁরা সরকার গঠন করবেন, দু-একজন মন্ত্রীর নামও ঠিক হয়ে গেল। একজনকে বললেন, আপনি ভাল মন্ত্রী আছেন, এ্যাসেম্বলীতে দাঁড়াচ্ছেন না, তিনি বললেন আমার দাঁড়াবার দরকার নেই যতদিন লোকসভা আছে। তা এই সমস্ত

ঘটনা আমরা বলি যে ওঁদের আশা পূর্ণ হয় নি। লক্ষে পৌছাতে পারেন নি। এই রকম দিশাহারা উদ্বিগ্ন হয়ে ঘৃ-ণার পথ নেবেন, মার দাংগা বাধিয়ে মানুষকে উত্তেজিত করবেন, বিভিন্নভাবে হিংসাত্মক কার্যকলাপ করবেন প্রতিপক্ষকে খুন করার জন্য অশান্তি হতে পারে। বিশেষ করে সিদ্ধার্থ বাবু এখানে আসার পর থেকে — তিনি যখন কংগ্রেসের ভাপতি হয়ে এলেন তখন কারা উৎসাহিত হলেন? সমাজ বিরোধী কংগ্রেসী যাঁরা মাথা নীচু করে ছিলেন তাঁরা উৎসাহিত হয়েছিলেন, আমরা দেখেছিলাম। তখন থেকেই এইসব ঘটনা ঘটাবার চেষ্টা হচ্ছে এবং এটা হতে পারে, এতে আশ্চর্য্য হবার কিছু নেই কারণটা হচ্চে নেতৃত্ব। যার নেতৃত্বে ১১০০ মানুষ খুন হবার পর একটা তদন্ত বা মামলা হয় নি, এখন আবার তিনি সেই রকম রাজনীতি এখানে প্রতিষ্ঠা করতে চাইছেন। আমরা মনে করছি, আমরা বদ্ধপরিকর যে এই সব হতে দেব না। স্পীকার মহাশয়, আপনি লক্ষ্য করবেন যে রাজীব গান্ধী ভয়ঙ্কর ভাবে হত্যা হয়ে গেল। তারপর আক্রমন কাদের উপর হলো? এল . টি . টি . যাদের সন্দেহ করা হলো তাদের উপর আক্রমন করা হলো না — পশ্চিমবাংলায় তারা আছে কিনা জানিনা — বিরোধী পক্ষের লোকেদের উপর আক্রমন করা হলো। একটা ১৮ বছরের ছেলে, এস. এফ. আই-এর ছেলেকে বারাসাতে খুন করে দেওয়া হলো এবং বলা হলো এইজন্য খুন করা হয়েছে যে, রাজীব গান্ধীকে খুন করেছে। তারপর কোনদিন ওঁদের কোন নেতাকে বলতে শুনিনি, আমরা দুঃখিত, এই ঘটনা নিশ্চই দুঃখজনক, অত্যন্ত পরিতাপের বিষয়। আমাদের এই ১৪ বছরের প্রথম রাজীব গান্ধী হত্যার পর যে দাঙ্গা-হাঙ্গামা কংগ্রেস দল করেছে— এমন কি বি. জে. পি. যা করেনি কংগ্রেস তা করেছে — আমাদের ওই জলপাইগুড়িতে, সেখানে ফৌজ নামাতে হল। আমি সিভিলিয়ানদের ব্যাপারে ফৌজ নামাবার বিরোধী, কিন্তু ১৪ বছরে প্রথম এটা করতে হলো। অন্য কোন বিষয়ে কোন সময় এমন ঘটনা ঘটেনি। রাজীব গান্ধীর হত্যার পর এই ঘটনা ঘটলো, আমাদের পশ্চিমবাংলায় মিলিটারী নামাতে হলো। একবারও কেউ বললেন না — হঠাৎ হয়ে যেতে পারে — কংগ্রেস নেতাদের মধ্যে থেকে যে, এর জন্য আমরা দুঃখিত। এটা হওয়া উচিত নয়, একবারও কেউ বললেন না। এখন আমরা দেখতে পাচ্ছি যে বিভিন্ন জায়গায় ওঁরা উত্তেজিত করছেন মানুষকে এই খুন করবার জন্য, উত্তেজিত করেছেন, দাঙ্গা-হাঙ্গামা করবার জন্য। তাঁরা উত্তেজিত করছেন এখানে আমরা দেখতে পাচ্ছি। ওঁরা ঝাড়খণ্ডীদের লাগিয়েছেন, নিজেরা না পেরে ঝাড়খণ্ডীদের লাগিয়েছেন। ঝাড়খণ্ডীদের লাগিয়েছেন দাঙ্গা-হাঙ্গামা করবার জন্য। আমি পরবর্ত্তী সময়ে বলবো এই ব্যাপার নিয়ে। এই সব জিনিস হচ্ছে। তারপর যদি কেউ আসেন আমি তাঁদের বলি নিজের হাতে আইন তুলে নেবেন না। সেখানে যদি পুলিশ না থাকে, তা হঠাৎ যদি আক্রমণ করে তাহলে কি হবে? আমি বললেও তো লাভ হবে না। তাদের কি বলবো যে আত্মরক্ষা করো না, তোমরা খুন হয়ে যাও? এই কথা তো খুব বলা মুস্কিল। আমরা লোককে বলি শান্তিতে থাকুন, সমস্ত কিছু আমরা পুলিশ দিয়ে করতে চাই, আমরা চেষ্টা করি সেটা। আমাদের লোক খুন হয়ে গেল ঝাড়খণ্ডীদের হাতে। আর তাদের পাশে আছে কংগ্রেস। কিসের কারণে ঐ সমস্ত জীবন গেল? এই সমস্ত ঘটনা ঘটছে আমরা দেখছি। তারপর ওঁরা ইন্সটিগেট করছে বিভিন্ন লোককে, বিভিন্ন গোষ্ঠীকে আক্রমনাত্মক কাজ করার জন্য, হিংসাত্মক কাজ করার জন্য। তারপর কংগ্রেস হঠাৎ বলছে — শুধু আজকে নয় - থানা দখল করো, পুলিশ খুন করো, আজ জীপ পুড়িয়ে দাও। এ্যাসেম্বীলিতে বোমা পড়লো, মহিলাদের দিয়ে, গুণ্ডাদের দিয়ে এ্যাসেম্বীলিতে বোমা ফেলা হল। কাদের লোক? কংগ্রেসের লোক। যারা ধরা পড়েছে, তারা কংগ্রেসের লোক। আজকে শান্তির কথা শুনছি, শান্তির বানী শুনছি! সেইজন্য আমি এই কথা বলতে চাই যে এর সঙ্গে জড়িত আছে কিছু সংবাদপত্রও। তাঁরা এমনভাবে, বিশেষ করে আনন্দবাজারে গোষ্ঠী এমনভাবে ব্যাখ্যা করেন সমস্ত খবর তাতে এখন পর্যন্ত

মনে হতে পারে নির্বাচনের পর কংগ্রেসের বেশী লোক মারা গেছে। ঠিক উল্টোটা। সমস্ত ফ্যাক্টস্ আপনারা পাবেন; সমস্ত পরিসংখ্যান আপনারা পাবেন, ঠিক উল্টোটা। সেইগুলিকে বড় করে দেখানো হয়। কোথাও গেলে তো হবে না, ছবিও তুলতে হবে। আমাদের লোকেদের হাতে যখন অপারেশান করা হলো কেশপুরে তখন তো ছবি তোলা হলো না?

[2.30— 2.40 P.M.]

ওঁরা বলেছেন, হাত কেটে দিয়েছে। যাইহোক, সেজন্য বলছি ওঁরা উসকাচ্ছেন। যখন পশ্চিমবাংলায় কংগ্রেস হেরে গেছে, আমাদের 'আনন্দবাজার গোষ্ঠীর দল যখন হেরে গেছে, তখন অরাজকতা সৃষ্টি করতে হবে যাতে এখানে ডেভালপমেন্ট-এর কাজ না হয়, এখানে যাতে গঠনমূলক কিছু না হয়। পশ্চিমবাংলায় যাতে অগ্রগতি না হয়, এই হচ্ছে উদ্দেশ্য। এই উদ্দেশ্য নিয়ে ওরা আজকে ব্যক্তিহত্যা ইত্যাদি ব্যাপারে মানুষকে প্ররোচিত করছে। আমাদের কর্তব্য আছে দুটো। একটা হচ্ছে, যখন হয় তখন আমরা বলি — যখন এইরকম গোষ্ঠীগত জিনিস হয় তখন আমরা বলি —সমস্ত পলিটিক্যাল পার্টিকে নিয়ে বসে আপনারা শান্ত করুন। হঠাৎ হয়ত এটা হয়ে গেছে। সব জায়গায় এই ইনস্ট্রাকশন দেওয়া হয়েছে। কিন্তু ব্যক্তিহত্যা যখন হয় তখন কি করা যাবে? আপনারা বলবেন যে, আমাদের সঙ্গে দেখা করবেন। আপনারা বলবেন, আলোচনা করুন। আলোচনায় বসলে সেখানে কি বলবেন? আপনাদের তরফে সাত্তার সাহেব যখন ছিলেন, তখন ওখানে নিরীহ মুসলমান খুন হয়েছে, নামাজ পড়বার সময়ে খুন হয়েছে, সাত্তার সাহেবের সঙ্গে যখন মিটিং হয় তখন এইসব কথা তো তিনি বলেন নি। কোনো রায়েট না, কিছু না খুন হয়ে গেছে। এখানে মুর্শিদাবাদের একটা অংশ থেকে প্রতিনিধি করে ভাল লোককেই পাঠিয়েছেন। তিনি বলছেন যে, আপনি সব খুন করাচ্ছেন? উনি কি সাত্তার সাহেবের থেকে বেশী জানেন? এখানে বলছেন এইরকম কথা আর ওখানে সাম্প্রদায়িকতার প্রচার করছেন — মসজিদ বানাও, প্রতিটি থানায় মুসলমান অফিসার দাও, এইসব বলছেন। এইসব করে সাম্প্রদায়িকতা হয়, সাম্প্রদায়িকতার বিষ ছড়ায়। এইসব লোককে আপনারা নির্বাচিত করে এনেছেন। আমি শেষ কথা বলছি, আমরা নিশ্চয়ই এটা চেষ্টা করবো। আমাকে বলছেন যে সিদ্ধার্থবাবু, আপনাকে চিঠি দিয়েছিলেন, কিন্তু এটা বললেন না যে, সেই চিঠি যে জবাব আমি দিয়েছি। আমি জবাব দিয়েছি যে, কার সাথে বসতে হবে, কি করতে হবে। কিন্তু উনি বসলেন না। উনি হয়ত খবর পেয়েছিলেন যে একটা কিছু হতে পারে। সেজন্য বোধহয় বসলেন না। তাহলে উনি রাইটার্স বিল্ডিংসে গেলেন না, কতবারই তো এসেছেন? সেজন্য নির্বাচনের দিন গণ্ডগোল কিছু হয়নি। কিন্তু তারপর থেকেই এটা শুরু হয়েছে — যখন কংগ্রেস নির্বাচনের পর দিশেহারা হয়ে গেছে তখন থেকে শুরু হয়েছে। আমি বলছি যে নির্বাচনে হারজিৎ আছে। আপনারা সংসদীয় গণতন্ত্রে অপোজিশনে যখন আছেন, আপনারা যত ছোট দলই হোন না কেন আমরা আপনাদের সেই রেসপেক্ট নিশ্চয়ই দেব। কারণ গণতন্ত্রে এটাই নিয়ম। কিন্তু আপনাদের চরিত্রটা এইরকম — এইসব বোমা ছোঁড়া, মেয়েদের সামনে এগিয়ে দিয়ে বোমা মেরেছেন এ্যাসেম্বিলিতে। এটা আপনারা করেন। এইসব তো কোনদিন কনডেমড হয়নি। আর আমাদের আমলে কেউ বলতে পারবে না যে কোন একটা ঘটনাতে পুলিশ দোষীকে গ্রেপ্তার করার চেষ্টা করেনি। মামলা করবার চেষ্টা করেনি। আমরা এটা বলতে পারি, সে যদি আমাদের লোক হয়, তথাকথিত সমর্থক হয়, ওদের কোন লোক বা তথাকথিত সমর্থক হয়, এইসব কার্যকলাপ যদি হয় তাহলে এখানে খারাপ হবে। এই সমস্ত ঘটনায় দোষীকে গ্রেপ্তার করা হয়েছে। তবে যেটা কংগ্রেস আমলে ঘটেছে সেটা হচ্ছে একটাও হয়নি। তখন আমরা সেই ধরণের পুলিশ অফিসারকে দেখেছি যাকে প্রেসিডেন্টস্ মেডেল দেওয়া হয়েছে। কারণ সেই

পুলিশ অফিসার কোন ঘটনার তদন্ত করেনি। এও তো জানি, একটা জেলায় আড়াইশো লোক খুন হয়ে গেল, পুলিশ অফিসার কোন তদন্ত করেনি, এস. পি. কোন তদন্ত করেনি, তাকে প্রেসিডেন্টস্ মেডেল দেওয়া হল। মামলা না করা, গ্রেপ্তার না করা এইসব জিনিস বর্বর রাজত্ব যখন ছিল তখন হোত। এটা আমাদের সময়ে হয় না। জনগণ আমারে সাথে আছে, সেই জনগণকে নিয়েই আমরা চলবো।

যদি সত্যিকারের প্রতিকার চান তাহলে আপনারা বলুন আমরা আলোচনা করবো একসাথে। কিন্তু তা তো হবে না, আপনাদের তো ছবি তুলতে হবে, চিত্র সাংবাদিক দরকার। এই তো সেদিন, আমি জানি কংগ্রেসের একজন নেতা রাজ্যপালের সঙ্গে দেখা করবেন এবং স্মারকলিপি দেবে বললেন। রাজ্যপাল তাদের আমন্ত্রণ জানালেন। কিন্তু যখন আলোচনায় বসবে তখন বললেন যে ফটোগ্রাফার থাকবে। কারণ তাদের তো ছবি তুলতে হবে। আনন্দবাজার পত্রিকায় ছবি তুলতে হবে, তা না হলে কি লাভ আছে। সুতরাং এই বিষয়ে আজকে আর বেশী কিছু বলার নেই এবং এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now, the debate is closed, I have received five notices of Calling Attention namely :

1. Arrangement of Folk-song, Folk-dance etc. competition by the Gram Panchayats of the State . : Shri Kamalendu Sanyal
2. Alleged murder of a teacher and ex-member of the Burdwan Jila Parisad near Agradeep Station under Katwa P.S. on 18.7.1991 : Shri Anjan Chatterjee
3. Alleged death of two persons on 3.8.1991 and destruction of propertis by the attack of elephants in Dooars : Shri Nirmal Das
4. Alleged clash between the students and police on 7.8.1991at Garifa : Shri Lakshman Chandra Seth
5. Reported death of seven persons in a bank-dacoity at Chakdah : Shri Birendra Kumar Moitra

I have selected the notice of Shri Birendra Kumar Moitra on the subject of reported death of seven persons in a bank-dacoity at Chakdah.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** On 14.8.1991.

**Mr. Speaker :** All the answers for today will be laid on the table.

## Starred Questions

## (to which answers were laid on the table)

## Arsenic Pollution in Ground Water

*171 (Admitted Question No. *610) **Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Public Health Engineering Department be pleased to state :—

(a) whether the State Government has conducted any investigation to inquire into the causative aspects of Arsenic Pollution in ground water ; and

(b) if so :—

(i) the findings thereof ; and

(ii) the remedial measures, if any, taken/proposed?

**Minister in-charge of Public Health Engineering Department**

(a) Yes.

(b) An interim report has been received and it indicates — that in the affected source water of the intermediate (2nd) acquifer is polluted with arsenic. Neither the shallow (1st) acquifer nor the deep (3rd) has reports of arsenic in ground water. The sand grains in the arsenic infested acquifer is jointly coated with the iron and Arsenic rich material. The impersistent clay (silting clay) layer (2nd) separating the shallow and intermediate acquifer has yielded the relatively high arsenic in the sediment with occassional distinct grains of Arsenopyrite (iron ore coated with arsenic).

Rapid arsenic fluctuation in water level in the arsenic rich clay layer above the middle acquifer seems to favour vertical leakage of the arsenic rich water from this layer so the underlying acquifer.

1) The affected tubewells have been advised to be sealed. Alternative spot sources for water supply tapping the deep acquifer beyond 2nd acquifer has been suggested.
2) The yield from the acquifer has been proposed to be regulated so that there may not be severe recession of water level leading to large scale vertical leakage of arsenic rich water from the clay layers eventually invading the deeper acquifer also.

3) The use of metallic strainers and pipes in construction of tube-well leading to arsenic contamination has not yet been proved.
4) The role of agricultural inputs like fertilizer, pesticides and anti-rodent chemicals as a possible source of arsenic has not yet been established.
5) Final Report is yet to be received.

### মাশুল সমীকরণ নীতি

*172 (অনুমোদিত প্রশ্ন নং *১৩) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রি মহশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার মাশুল সমীকরণ নীতি বাতিলের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন ; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে সর্বশেষ পরিস্থিতি কি?

**Minister in-charge of the Commerce & Industries Department**

(ক) বহু বৎসর যাবৎ রাজ্য সরকার এই ব্যাপারে সর্বস্তরে যথাসাধ্য চেষ্টা করছেন।

(খ) কেন্দ্রীয় সরকার এখনও এই ব্যাপারে কোন সিদ্ধান্ত নেননি।

### বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প

*173 (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪) শ্রী সঞ্জীব কুমার দাস ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ৩০ শে, জুন ১৯৯১ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পে টাকা খরচের পরিমাণ কত?

(খ) উক্ত প্রকল্পের প্রথম ইউনিটটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য জনসাধারণের কাছ থেকে অনুদান হিসাবে সংগৃহীত অর্থের পরিমাণ কত?

**Minister in-charge of the Power Department**

(ক) ৩০শে জুন, ১৯৯১ সাল পর্য্যন্ত বক্রেশ্বর প্রকল্পের জন্য আনুমানিক মোট ১১৮ কোটি ৭৫ লক্ষ টাকা খরচ করা হয়েছে।

(খ) প্রথম ইউনিটটি ১৯৯৫ সালে চালু হবে বলে স্থির হয়ে আছে।

(গ) জনসাধারণের কাছ থেকে অনুদান হিসাবে সংগৃহীত অর্থের পরিমাণ প্রায় ৫ কোটি টাকা (৩১শে জুলাই, ১৯৯১ পর্য্যন্ত)

***174 Held Over**

### বিদ্যুৎ কেন্দ্রগুলির উৎপাদন ক্ষমতা

*175 (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৪) শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) রাজ্যের বিভিন্ন বিদ্যুৎ প্রকল্পগুলিতে মোট উৎপাদন ক্ষমতার পরিমাণ কত ; এবং

(খ) উক্ত উৎপাদন ক্ষমতার কত শতাংশ গড়ে উৎপাদন হয়ে থাকে?

### Minister in-charge of the Power Department

(ক) রাজ্যের বিভিন্ন বিদ্যুৎ প্রকল্পগুলিতে মোট সংস্থাপিত উৎপাদন ক্ষমতা নিম্নরূপ (কেন্দ্রীয় সংস্থা বাদে)

| | | | |
|---|---|---|---|
| ব্যাণ্ডেল | — | ৫৩০ | মেগাওয়াট |
| সাঁওতালদি | — | ৪৮০ | ” |
| কোলাঘাট | — | ৮৪০ | ” |
| ডি. পি. এল. | — | ৩৯০ | ” |
| সি. ই. এস. সি. | | | |
| নিউ কাশীপুর | — | ১৩০ | ” |
| মুলাজোড় | — | ১১০ | ” |
| টিটাগড় | — | ২৪০ | ” |
| সাউদার্ন জেনারেটিং স্টেশন | — | ১৩৫ | ” |
| গ্যাস টারবাইন | — | ১০০ | ” |
| জলবিদ্যুৎ | — | ৪১ | ” |
| মোট | — | ২৯৯৬ | ” |

(খ) ১৯৯১ সালের এপ্রিল মাসে উৎপাদন ক্ষমতার ৪৮.৭ শতাংশ গড়ে উৎপাদন হয়েছে।

**কর্মরত মহিলাদের হোস্টেলের সংখ্যা**

*176 (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৬) **শ্রীমতী আরতি হেমব্রম :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) বর্তমানে কলিকাতা মহানগরীতে কর্মরত মহিলাদের জন্য হোস্টেলের সংখ্যা কত?

(খ) হোস্টেলগুলির নাম এবং উহাতে আসন সংখ্যা কত ; এবং

(গ) উক্ত হোস্টেলগুলিতে তফশিলী জাতি ও আদিবাসী মহিলাদের জন্য আসন সংরক্ষণের কোন ব্যবস্থা আছে কি না?

### Minister in-charge of Housing Department

(ক) একটি।

(খ) ওয়ার্কিং গার্লস হোস্টেল। আসন সংখ্যা — ১৭৭।

(গ) না।

**অনাবাসী ভারতীয়দের শিল্প স্থাপনে আগ্রহ**

*177 (অনুমোদিত প্রশ্ন নং *১২৯) **শ্রী দেব প্রসাদ সরকার :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিককালে অনাবাসী ভারতীয়দের পক্ষ থেকে পশ্চিমবঙ্গ সরকারের কাছে এই রাজ্যে শিল্প স্থাপনের বিষয়ে আগ্রহ প্রকাশ করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, এ বিষয়ে কি কোন সুনির্দিষ্ট প্রস্তাব পাওয়া গিয়েছে?

**Minister in-charge of the Commerce & Industries Department**

(ক) ও (খ)

খুব বেশী সংখ্যায় এখনও আগ্রহ দেখায়নি। ওদের সঙ্গে রাজ্য সরকারের পক্ষ থেকে যোগাযোগ রাখা হচ্ছে। ইতিমধ্যে ওরা ইলেক্‌ট্রনিক শিল্প, হোটেল, হাসপাতাল প্রভৃতি স্থাপনের ক্ষেত্রে কিছু সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করেছে।

**অযোধ্যা পাহাড়ে জলবিদ্যুৎ প্রকল্প**

*178 (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭) শ্রী **সুরেন্দ্র নাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝিঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলায় অযোধ্যা পাহাড়ে একটি জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ;

(খ) সত্য হলে ঐ প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত প্রকল্পটি চালু করার জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**Minister in-charge of the Power Department**

(ক) ইঞ্জিনিয়ারিং পরিভাষায় যাকে জলবিদ্যুৎ কেন্দ্র বলে তাহা স্থাপনের পরিকল্পনা নাই। তবে পাম্প-স্টোরেজ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে

(খ) D.P.R তৈয়ারীর কাজ চলছে।

(গ) মে '৯১-এর অন্তবর্তী রিপোর্ট অনুযায়ী আনুমানিক ১১১০ কোটি টাকা খরচ হতে পারে।

**রঙ্গীবসান ও গোপালপুর পানীয় জল সরবরাহ প্রকল্প**

*179 (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬) শ্রী **সুকুমার দাস ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার মহিষাদল এলাকায় রঙ্গীবসান ও গোপালপুর পানীয় জল সরবরাহ প্রকল্পটি প্রশাসনিক অনুমোদন লাভ করেছে ; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**Minister in-charge of the Public Health Engineering Department**

(ক) হ্যাঁ।

(খ) জমি অধিগ্রহণের পরে কাজ শুরু করা হবে।

**হরিহরপাড়া পঞ্চায়েত সমিতির সভাপতি খুনের তদন্ত**

*180 (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০) শ্রী **মোজাম্মেল হক ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) গত ১লা মে ১৯৯১ তারিখে মুর্শিদাবাদ জেলার অর্ন্তগত হরিহরপাড়া পঞ্চায়েত সমিতির সভাপতির খুনের ঘটনায় তদন্ত কোন পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত খুনের সাথে জড়িত কতজন ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করেছে এবং তাদের কোন রাজনৈতিক পরিচয় আছে কি?

**Minister in-charge of Home (Police) Department**

(ক) ভারতীয় দণ্ডবিধির ৩২৬/৩০২/৩৪/১২০বি ধারা মতে হরিহরপাড়া থানা কেস নং ৫৭/৯১ ২.৫.৯১ তারিখে শুরু করা হয়েছে। তদন্ত চলছে।

(খ) মোট ৫ জনকে পুলিশ গ্রেপ্তার করেছে। তাঁরা সকলেই কংগ্রেস(ই) দলভুক্ত।

## Eradication of Bacteriological Contamination of Drinking Water

*181 (Admitted Question No. *619) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Public Health Engineering Department be pleased to state :•—

(a) whether it is a fact that the State Government has taken steps to eradicate Bacteriological contamination of drinking water sources in the rural areas of West Bengal; and

(b) If so, the details thereof ?

**Minister in-charge of the Public Health Engineering Department**

(a) No.

(b) However a scheme for investigative study of bacteriological contiamination of well-water in two villages, one in Bankura and the other in Birbhum has been taken up. The scheme envisages items of works viz. sanitary protective works to existing five wells, construction of two new wells with sanitary protection work and disinfection of the all seven wells after procurement of water testing kits.

## বাঁকুড়া এবং বীরভূম জেলায় গ্রানাইটের সন্ধান

*182 (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

ইহা কি সত্য যে বাঁকুড়া এবং বীরভূম জেলায় গ্রানাইট পাথরের সন্ধান পাওয়া গিয়েছে?

**Minister in-charge of the Commerce and Industry Department**

হ্যাঁ।

***183 Held Over**

### ছোট বৈনান গ্রামীণ জলসরবরাহ প্রকল্প

*184 (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৯) শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী : জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলায় ছোট বৈনান গ্রামীণ জলসরবরাহ প্রকল্পটির কাজ সম্প্রতি শেষ হয়েছে ;

(খ) সত্য হলে, কবে নাগাদ জলসরবরাহ শুরু হবে বলে আশা করা যায়।

(গ) উক্ত জেলায় রায়না ও খণ্ডঘোষ থানা এলাকার জন্য নতুন কোন প্রকল্প সরকারী অনুমোদন লাভ করেছে কি ; এবং

(ঘ) ঐ জেলায় সেহারা প্রকল্পটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

### Minister in-charge of the Public Health and Engineering Department

(ক) হ্যাঁ, আংশিক রূপায়ণের কাজ গত আর্থিক বছরে শেষ হয়েছে।

(খ) প্রকল্পভুক্ত কিছু এলাকায় পানীয় জল সরবরাহ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। আশা করা যায় আগামী মার্চ' ৯২-এর মধ্যে সম্পূর্ণ এলাকায় জলসরবরাহ করা যাবে।

(গ) (১) রায়না থানার অন্তর্গত কাইতি ও তৎসংলগ্ন এলাকার জন্য নলবাহী জলসরবরাহ প্রকল্প রচনার প্রাথমিক কাজ চলছে।

(২) খণ্ডঘোষ থানায় একটি নলবাহী জলসরবরাহ প্রকল্প ইতিমধ্যেই অনুমোদন লাভ করেছে।

(ঘ) প্রয়োজনীয় অর্থসংস্থান সাপেক্ষে আশা করা যায় সেহারা প্রকল্পটির আংশিক রূপায়ণ ১৯৯৩ সালের মধ্যেই করা যাবে।

### নিউ সেন্ট্রাল জুটমিলে সরকারী অর্থ মঞ্জুর.

*185 (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪) শ্রী সুব্রত মুখার্জী : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, শ্রমিক সমবায়ে পরিচালিত বজবজের নিউ সেন্ট্রাল জুটমিলটির ১৯৮৭ সাল হতে সমবায় পদ্ধতি চালু করার পর হঠাৎ অর্থনৈতিক বিপর্যয় দেখা দেয় ;

(খ) সত্য হলে, অর্থনৈতিক বিপর্যয়ের কারণ কি ;

(গ) রাজ্য সরকার গত চার বছরে কারখানাটি চালু হওয়ার পর

(১) কত টাকা দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন ;

(২) তন্মধ্যে কত টাকা দিয়েছিলেন ;

(ঘ) ১৯৯০ সালে বি. আই. এফ. আর. তার প্রস্তাবে রাজ্য সরকারের উক্ত জুটমিলটি ঠিকভাবে চালনা করার জন্য কোন অর্থ দেবার প্রস্তাব দিয়েছেন কিনা ; এবং

(ঙ) দিয়ে থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ?

**Minister in-charge of the Commerce and Industries Department**

**ক, খ, গ :** গত মার্চ ১৯৮৭ সাল হতে শ্রমিক সমবায় পদ্ধতিতে নিউ সেন্ট্রাল জুটমিল কোম্পানী লিমিটেড চালু হয়। মিলটি চালু করার জন্য শ্রমিকরা তাহাদের বেতন হতে পর্য্যায়ক্রমে পাঁচ কোটি টাকা মূলধন হিসাবে বরাদ্দ করেন এবং এই মূলধনী বিনিয়োগের ফলে মিলটির দৈনন্দিন উৎপাদন শুরু হয়। বি. আই. এফ. আর (B.I.F.R) নির্দেশরত মিলটির পুনর্বাসন পরিকল্পনা (Rehabilitation Scheme) চূড়ান্ত করার কাজে বিলম্ব ঘটার ফলে অর্থনৈতিক সংস্থাসমূহ এবং ব্যাঙ্কের কাছ থেকে কোন অর্থনৈতিক সাহায্য না পাওয়ায় মিলটির পরিচালনার ক্ষেত্রে কতগুলি অসুবিধে দেখা দেয়। বি. আই. এফ. আর.-এর পনুর্বাসন পরিকল্পনা চূড়ান্ত হওয়া সাপেক্ষে এবং অর্থনৈতিক জরুরী অবস্থার পরিপ্রেক্ষিতে মিল কর্তৃপক্ষ রাজ্য সরকারের নিকট পর্য্যায়ক্রমে আর্থিক সাহায্যের আবেদন করেন এবং রাজ্য সরকার তিন কিস্তিতে একশত দশ লক্ষ টাকা মিলটিকে অন্তবর্তী সাহায্য মঞ্জুর করেন।

(ঘ) হ্যাঁ।

(ঙ) অনুমোদিত বি. আই. এফ. আর.-এর পুনর্বাসন পরিকল্পনা অনুযায়ী ইতিমধ্যে রাজ্য সরকার কোম্পানিতে ৪ কোটি টাকা মূলধন বিনিয়োগ করেন। এই মূলধন বিনিয়োগের মধ্যে রাজ্য সরকার কোম্পানিকে পূর্বে যে অন্তর্বর্তী সাহায্য মঞ্জুর করেন তাহা ধরা আছে।

রাজ্য সরকার কোম্পানীকে সেলস্ ট্যাক্স লোন হিসাবে আট কোটি ছাব্বিশ লক্ষ চুয়ান্ন হাজার টাকা মঞ্জুর করেন।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের অগ্রগতি**

*186 (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৪) **শ্রী প্রশান্ত প্রধান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ১৯৯১-এর জুন মাস পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কাজে কতদুর অগ্রগতি ঘটেছে ;

(খ) উক্ত প্রকল্পটি সম্পূর্ণভাবে রূপায়ণের পথে অন্তরায়গুলি কি কি ; এবং

(গ) প্রকল্পটি সম্পূর্ণ হবার পর কত মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যাবে বলে আশা করা যায়?

**Minister in-charge of the Power Department**

(ক) মূল বিদ্যুৎ কেন্দ্রের পরিকাঠামোগত কাজ, সিভিল কনস্ট্রাকসনের কাজ ও বয়লার মেন কলামের কাজ এগিয়ে চলেছে।

(খ) সময়মত অর্থ ও সোভিয়েত ইউনিয়ন থেকে কারিগরি নকশা খুঁটিনাটি তথ্য ও প্রতিশ্রুতি অনুযায়ী সাজ-সরঞ্জাম পাওয়া গেলে রূপায়ণ সুষ্ঠুভাবে হতে পারে।

(গ) ৬৩০ মেগাওয়াট।

**পুলিশ কনস্টেবল পদ পূরণ**

*187 (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৬) **শ্রী অরুণ কুমার গোস্বামী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলায় প্রচুর সংখ্যক পুলিশ কনষ্টেবল পদ খালি আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে ইহার কারণ কি?

**Minister in-charge of the Home (Police) Department**

(ক) হ্যাঁ।

(খ) মহামান্য উচ্চ বিচারালয়ের নিষেধাজ্ঞা অনুসারে।

**বীরভূম জেলার মৌজায় বৈদ্যুতিকরণ**

*188 (অনুমোদিত প্রশ্ন নং *৯২০) **শ্রী বিজয় বাগদী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ১৯৯১-এর মার্চ মাস পর্যন্ত বীরভূম জেলার কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে ;

(খ) তন্মধ্যে, খয়রাশোল ও রাজনগর ব্লকের অন্তর্গত মৌজোর সংখ্যা কত ; এবং

(গ) উক্ত জেলায় কতগুলি মৌজায় এখনও বৈদ্যুতিকরণ হয়নি?

**Minister in-charge of the Power Department**

(ক) ২,১২৩টি মৌজা।

(খ) (১) খয়রাশোল — ১২৩

(২) রাজনগর — ৮৫

(গ) ১৬টি মৌজা।

**Proper handling of Vigilance Cases**

*189 (Admitted Question No. *670) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Home (Personnel and Administrative Reforms) Department be pleased to refer to the observations in Para 10 at page 3, Chapter 1 of the Annual Report o the Vigilance Commission for the year 1981 and State the steps taken by the State Government on the said observation ?

**Minister in-charge of the Home (Personnel and Administrative Reforms Department**

The Government have given due consideration to the observations. All Departments have been instructed to take proper action on all such matters and on all requests and advice received from the Vigilance Commission.

**সাগরদিঘীতে তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপন**

*190 (অনুমোদিত প্রশ্ন নং *৯১৮) **শ্রীঈদ মহম্মদ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলায় সাগরদীঘিতে একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ?

(খ) সত্য হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত কাজটি সম্পূর্ণ করার সময়সীমা কবে নাগাদ ধার্য করা হয়েছে ?

**Minister in-charge of Power Department**

(ক) হ্যাঁ।

(খ) ও (গ)

প্রকল্পটি এখনও কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে। এই অবস্থায় এখন আর কিছু বলা সম্ভব নয়।

**Information about deterrents to Enterpreneurs from Bharat National Chamber of Commerce**

*191 (Admitted Question No. *1139) **Mrs. Rubi Nur and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Commerce and Industries Department be pleased to state :—

(a) It is a fact that the Bharat National Chamber of Commerce has informed the State Government about the deterrents to enterpreneurs wanting to set up industries in West Bengal ;

(b) If so,

(i) the suggestions of the Bharat National Chamber of Commerce in this regard ; and

(ii) the contemplation of the State Government in the matter?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(a) & (b) (i) & (ii) —

There is no such Chamber of Commerce. However, there is a Chamber of Commerce named "Bengal National Chamber of Commerce and Industry" which sent a letter on 15th July, 1991 containing a number of suggestions for speeding up West Bengal's economic development.

The important ones among those sugestions are :

1) Improvement of infrastructural facilities, especially availability of power and revamping of various developmental agencies of the State Government viz. WBIDC, Silpa Bandhu ;

2) Adoption of the policy of privatisation in a selective way and promoting the concept of joint sector ;

3) Improvement of work ethos among the Government employees and industrial workers ;

4) Phasing out of the Freight Equalisation Scheme ;

5) Ensuring of a closer co-operation between Government and Industry.

The suggestions which are under the exclusive jurisdiction of the State Government are known to all and actions are being taken ; those suggestions which need action by the Government of India have already been taken up with the Central Government.

**উলুবেড়িয়া ১নং ব্লকের অকেজো নলকূপ**

*192 (অনুমোদিত প্রশ্ন নং *১০৫১) **শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, উলুবেড়িয়া ১নং ব্লকের অন্তর্গত অধিকাংশ নলকূপগুলি অকেজো অবস্থায় পড়ে আছে ;

(খ) সত্য হলে, ঐ ব্লকে নতুন নলকূপ খনন করবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**Minister in-charge of Public Health Engineering Department**

(ক) না।

(খ) কিছু নলকূপ প্রতি বছরই খারাপ হয় এবং সারানোর মত অবস্থা না থাকলে নতুন নলকূপ খনন করা হয়।

**Steps taken by Government to encourage private Investment**

*193 (Admitted Question No. *1098) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-Charge of Commerce and Industries Department be pleased to state :—

(a) Whether any steps, have been taken by the State Government to encourage private investment in the state ; and

(b) If so, the progress during the last two years ?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(a) + (b) — In order to encourage private investment in this State a number of industrial growth centres with infrastructures necessary for setting up of industries have already been developed and some are being developed in different districts of

this State. For rendering assistance required by entrepreneurs for obtaining various clearences. Industrial Development Agency named 'Silpa Bandhu' has been set up. Besides, there is a High powered Committee of Secretaries for sorting out the problems of entrepreneurs, Liberal incentives are also being allowed to entrepreneurs.

During the year 1989 and 1990 the number of applications for industrial approval and the approvals issued by the Govt. of India were as follow :

| | | 1989 | 1990 |
|---|---|---|---|
| 1) | Applications | 167 | 182 (p) |
| 2) | Approvals | 86 | 121 (p) |

(Investment Rs. 425.20 crores in 1989)

(Investment Rs. 3962.27 crores in 1990).

***194 Held Over**

**West Bengal Government Press, Alipore**

*195 (Admitted Question No. *617) **Shri Sankardas Paul and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Commerce and Industries Department be pleased to state :—

(a) whether it is a fact that the West Bengal Government Press at Alipore is not being utilised to the extent of its capacity ;

(b) if so :

(i) the reasons thereof ; and

(ii) to what extent the capacity of the Government Press at Alipore was utilised during 1989-90 and 1990-91?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(a) No. The capacity of the W.B. Press at Alipore is being utilised to the extent posible.

(b) (i) and (ii) — Does not arise.

**বাঁকুড়া জেলার পাত্রসায়রে নলবাহী জলসরবরাহ প্রকল্প**

*196 (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৭) **শ্রী হারাধন বাউরী :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) বাঁকুড়া জেলার পাত্রসায়র থানা এলাকায় নলবাহী জল সরবরাহের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ ব্যাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**Minister in-charge of the Public Health Engineering Department**

(ক) হ্যাঁ

(খ) বলা যাবে না কারণ এখনও প্রকল্প সমীক্ষা পর্য্যায়ে আছে।

***197 & * 198 Held Over**

**Steps against the King Pins of Satta Gambling**

*199 (Admitted Question No. *1117) **Chowdhury Md. Abdul Karim and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Home (Police) Department be pleased to state :—

(a) whether any steps have been taken / proposed to be taken against the king pins of Satta Gambling in the State ; and

(b) if so : the details thereof ?

**Minister in-charge of the Home (Police) Department**

(a) Yes.

(b) During the period from 1.1.91 to 30.6.91, raids were conducted against the persons participating in Satta Gambling and police arrested 6,810 persons including 8 kingpins and seized Rs, 9,71,276.00. 1698 cases have been registered in this regard during the period from 1.1.91 to 30.6.91.

**Electric Supply Sub-Station at Nabagram**

*200 (Admitted Question No. *1029) **Shri Sisir Kumar Sarkar :** Will the Minister-in-Charge of Power Department be pleased to state :—

(a) whether it is a fact that the construction of a Sub-Station for supply of Power at Nabagram P.S. in Murshidabad district is under consideration of the State Government ;

(b) if so, the estimated cost of the porjcect ; and

(c) the expected date of completion of the Sub-Station ?

**Minister in-charge of the Power and Non-Conventional Energy Sources**

(a) Yes.

(b) Rs. 49.133 lakhs.

(c) within this financial year.

**মুর্শিদাবাদ জেলায় হোমগার্ডের সংখ্যা**

*201 (অনুমোদিত প্রশ্ন নং *৮২৭) **শ্রী শিশ্ মহম্মদ :** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় হোমগার্ড কর্মীর সংখ্যা কত ; এবং

(খ) ঐ জেলায় সুতি থানায় হোমগার্ড কর্মীর সংখ্যা কত ?

**Minister in-charge of the Home (Civil Defence) Department**

| | নথীভুক্ত | কর্মরত |
|---|---|---|
| (ক) | ১৮২০ | ১৬৬৬ |
| (খ) | ৫৭ | ৫২ |

**ক্যানিং মহকুমা গঠনের প্রস্তাব**

*202 (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৮) **শ্রী সুভাষ নস্কর :** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) ইহা কি সত্য যে, ক্যানিং মহকুমা গঠনের বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) থাকলে, ইহা বর্তমানে কোন পর্যায়ে আছে ?

**Minister in-charge of the Home (Personnel and Administrative Reforms) Department**

(ক) হ্যাঁ

(খ) মহকুমা গঠনের প্রস্তুতি হিসাবে ক্যানিং-এ একটি অতিরিক্ত মহকুমা শাসকের পদ সৃষ্টি করা হয়েছে।

***203 Held Over**

**Building up an Industrial Growth Centre at Bankura**

*204 (Admitted Question No. *260) **Shri Partha De :** Will the Minister-in-Charge of Commerce and Industries Department be pleased to state :—

(a) if it is a fact that a proposal to build an Industrial Growth Centre sponsored by the Central Government near Bankura town is under consideration ; and

(b) if so, when the scheme is expected to be implemented ?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(a) & (b) — Under the Central Scheme for development of infrastructural facilities in 'No Industry District' a growth centre is being developed at Bishnupur at a distance of 40 K.M. from Bankura town. There is no further proposal to develop another growth centre in the dist. of Bankura. The Centre is expected to be ready by the end of next year.

**পুরুলিয়া জেলার কারখানা স্থাপন**

*205 (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫) শ্রী নটবর বাগদি : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) পুরুলিয়া জেলায় কোন নতুন কারখানা করার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, ইহা কি কি?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(ক) বর্তমানে এরূপ কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বেলডাঙ্গা সুগার মিলের জমির পরিমাণ**

*206 (অনুমোদিত প্রশ্ন নং *১০১৮) শ্রী পরেশনাথ দাস : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :

(ক) বেলডাঙ্গা সুগার মিলের অধীনে বর্তমানে জমির পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে কত একর জমিতে আখ চাষ হচ্ছে ; এবং

(গ) বাকী জমি কি অবস্থায় আছে ?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(ক) বর্তমানে জমির পরিমাণ ৩৫৫.২৬ একর

(খ) তন্মধ্যে ২৬৬.৭৮ একর জমিতে আখ চাষ হচ্ছে।

(গ) বাকি ৮৬.৪৮ একর জমির অবস্থা এরূপ—

(১) নদীগর্ভে - ৬৯.৭৭ একর

(২) ফ্যাক্টরী এবং গেস্ট হাউসে ১৬.৭১ একর।

**শিল্পে অনাবাসী ভারতীয়দের পুঁজি**

*207 (অনুমোদিত প্রশ্ন নং *৭২৭) **শ্রী তপন হোড়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পশ্চিমবঙ্গের শিল্প-সম্প্রসারণে অনাবাসী ভারতীয় পুঁজিপতিদের আমন্ত্রণ জানানো হয়েছে ;

(খ) সত্য হলে, এ পর্যন্ত কতজন অনাবাসী ভারতীয় পুঁজিপতি এ রাজ্যে শিল্প অর্থলগ্নী করেছেন ?

**Minister in-charge of the Commerce and Industries Department**

(ক) ও (খ) সম্প্রতি শিল্প ও বাণিজ্য বিভাগের অধীনে শিল্প অধিকর্তার অফিসে একটি এন. আর. আই (NRI) সেল স্থাপন করা হয়েছে। অনাবাসী ভারতীয়গণ যাতে এই রাজ্যে শিল্পে লগ্নী করেন তার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**Mr. Speaker :** Now, I call upon the Honb'le Chief Minister to make a statement regarding the alleged ransacking of the of the West Bengal Board of Secondary Education on the 31st July, 1991. (Attention called by Shri Lakshman Chandra Seth and Shri Shis Mohammad on 31st July, 1991)

**Sri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notices of Shri Lakshman Seth and Shri Shis Mohammad, regarding the alleged ransacking of the office of the West Bengal Board of Secondary Education on the 31st July, 1991.

On the 31st July, 1991, the Chhatra Parishad had a programme to stage a demonstration before the Board's office at 77/2, Park Street in protest against the imposition of the new Registration fee. Suitable police arrangements were accordingly made under the charge of Officer-in-Charge, Parkt Street P.S.

At about 13.00 hrs., while the Board's meeting was going on about 250 Chhatra Parishad supporters carrying flags and banners, led by Shri Tapas Roy, President, West Bengal Chhatra Parishad, came in a procession from the northern side of the Board's office, while about 40/50 persons came without banners, etc. from the southern side.

The police set up a cordon to prevent the processionists from entering the Board's office. The processionists tried to break the cordon. Having failed in their attempts, the agitated supporters of the Chhatra

Parishad then started throwing brickbats at the police party. At this time, 20/25 persons belonging to the Chhatra Parishad, who had effected their entry inside the office earlier, as normal visitors, started shouting slogans and ransacking the office. They also broke the wind screen of a jeep parked in the office campus. The staff became panicky and there was pandemonium inside the office. Some policemen were then sent to tackle the situation inside the office. The police had to resort to lathi charge to bring the situation under control and for dispresing the agitated and riotous processionists.

In the incident, 2 Sergants, 3 Constables and 3 employees of the Board sustained injuries. 8 supporters of the Chhatra Parishad were arrested from the spot. They were, however, subsequently released on bail from the Police Station.

Case No. 548 has been registered at Park Street P.S., and investigations are proceeding.

**[2.40-2.50 P.M.]**

**Mr. Speaker** : Now the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the reported murder of a student of ClassV of Nimpith Ramkrishna Mission Ashram.

(Attention called by Shri Shis Mohammad on the 5th August, 1991)

**Shri Jyoti Basu** : I rise to make the following statement in reply to the calling Attention Notice from Shri Sish Mohammad regarding the murder of Raj Kumar Gayan aged nine, who was a student of Class-V in Ramkrishna Mission Ashram, Nimpit, District - North 24-Parganas.

The deadbody of Raj Kr. Gayan, son of Arabinda Gayan of Panchghara, P.S. Hingalganj was found in a gunny bag floating in the canal which runs by the boundary wall of the Ramkrishna Ashram Hostel. Raj Kumar was reportedly missing from the afternoon of 1.8.91 but no complaint was lodged with the police.

During investigation, Amal Mondal son of Bijoy Mondal of Pargunti P.S. Hingalganj, a student of Class-VIII of the same school and Chandi Mondal son of Sannyasi Mondal, Night Guard of Ramkrishna Ashram

Hostel were interrogated. Chandi Mondal made a confessional statement and in pursuance of his statement a blood-stained knife was recovered.

The accused Chandi Mondal confessed that on the day of the incident he took Raj Kumar Gayan to his room for committing an unnatural offence. He was seen by Amal Mondal. Raj Kumar managed to escape from the clutches of Chandi Mondal and ran towards the adjoining room. Chandi Mondal chased Raj Kumar and throttlad him to death. He also threatened to kill Amal Mondal and asked him to co-operate. Around mid-night the deadbody of the deceased was put in a gunny bag by Chandi Mondal in the presence of Amal Mondal and was thrown into the canal.

Over the incident, Jaynagar, P.s. Case No. 129 dated 2.8.91 has been registered.

Investigation in the case is proceeding satisfactorily and a chargesheet is likely to be submitted soon.

**Mr. Speaker** : Now the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the alleged kidnapping of a CPI(M) leader of Baharampur, Murshidabad on the 5th August, 1991.

(Attention called by Shri Mozammel Haque, Shri Yunus Sarkar, Shri Pareshnath Das and Shri Sisir Kumar Sarkar on the 7th August 1991)

**Shri Jyoti Basu** : I rise to make the following statement in response to the Calling Attention Notice from Shri Mozammel Haque, Shri Yunus Sarkar, Shri Pareshnath Das and Shri Sisir Kumar Sarkar, regarding the kidnapping and murder of Shri Manabendra Saha, Member, Murshidabad District Committee of the CPI(M).

On the 5th August, 1991, at about 7.20 P.M., Shri Manabendra Saha, son of Nagendra Nath Saha of 73, Exhibition Bagan Road, Berhampore, Dist. Murshidabad, accompanied by his two daughters went for shopping. After finishing their purchases at the Collectory Market, Shri Manabendra Saha asked his daughters to return home and told them tha he would be visiting the CPI-M Party Office and would then return home. At 11.00 P.M., when Shri Manabendra Saha did not return home, his family members made enquiries at the District Committee Office of the CPI(M) and came to know that Shri

Saha did not visit the office that evening. Searches were carried out by his relatives at all probable places to locate Shri Manabendra Saha. Having failed to locate him, Berhampore Police Station was informed by them at about 1.00 A.M. on the 6th August, 1991. All hospitals and other probable places were also searched but Shri Saha could not be traced.

At about 7.30 A.M., on the 6th August, 1991, Shri Sekhar Saha, younger brother of Shri Manabendra Saha, submitted a written complaint at Berhampore Police Station stating that he apprehended that Shri Manabendra Saha has been kidnapped by miscreants. Shri Sekhar Saha also informed that after the Assembly / Parliamentary elections in Nabagram Constituency, there has been a whispering campaign that some leaders of the District CPI-M would be eliminated by the Cosngress (I) in the district. Case No. 233/91, dated the 6th August, 1991, was accordingly registered and investigation has been taken up. Four anti-socials and one Class-IV employee of the District Collectorate, owing allegiance to the Congress (I) have been arrested on suspicion, and are being interrogated. A team of Officers from the CID are in Berhampore to assist the local police.

At around 6.00 P.M. on the 7th August, 1991, the deadbody of Manabendra Saha was found floating in the river at Bali Dhaorahamlet of Odea Village, twenty kilometers from Berhampore town. The body bore sharp cutting marks and deep injuries on the neck, face and other parts of the anatomy. This appeared to have been caused by sharp cutting weapons. The post-mortem indicates that Manabendra Saha was heinously torutred and brutally killed. Two more persons who are Congress (I) supporters were arrested on the 7th August, 1991. All the seven persons arrested so far in this murder case, are known to be close associates of Shri Adhir Chowdhury, Congress (I) candidate for the Nabagram Assembly Constituency in the last Assembly Elections. Further investigation is proceeding.

**Mr. Speaker** : Now the Chief Minister will make a statement under rule 346 regarding the incident of bomb throwing near the house of Shri Dilip Majumdar, MLA, Durgapur, on 5-8-91.

**Shri Jyoti Basu** : Mr. Speaker Sir,

I rise to make a statement regarding the incident of bomb throwing near the house of Shri Dilip Majumdar, M.L.A., Durgapur on 5.8.91.

On 5.8.91, at about 23.10 hrs. while Shri Dilip Majumdar was at his residence at 18/2, Ashok Avenue, Durgapur and was sitting in his office room there was a sound of a bomb explosion outside his house. Shri Dilip Majumdar and some of his neighbours immediately came out and saw some smoke. They also noticed two boys speeding away on bi-cycles. At 23.30 hrs. police arrived, at the spot and held an enquiry. On the complaint of Shri Dilip Majumdar, Durgapur P.S. Case No. 303 dated 6.8.91 u/s 9B/2 Indian Explosives Act was registered. In the course of investigation the name of Shri Sanjoy Khandit @ Adi transpired and he was arrested. Sri Sanjoy Khandit is a student of B.Com. and is a Chhatra Parishad supporter.

Detailed enquires are being made to establish the motive behind the incident. Night patrols have been introduced in the area to prevent recurrence of such incidents. Senior police officers are super-vising the case.

**Mr. Speaker** : Now, the Chief Minister will make a statement under rule 346 regarding the recent incidents of violence in Keshpur District, Midnapore.

**Shri Jyoti Basu** :Mr. Speaker, Sir,

I rise to make the following statement regarding the recent incidents of Violence in Keshpur, District Midnapore.

On the 26th July, 1991, Nanda Jamadar, a CPI(M) supporter of Kanasole was brutally murdered by a large number of Jharkand Party supporters near village Kotai under Keshpur P.S. Case No. 83/91, dated the 27th July, 1991, was started. Two persons were arrested in this connection.

Following this incident, on the 2nd August, 1991, around 5.00 A.M., about a couple of thousand supporters of CPI(M) of Keshpur and boradering areas of Salboni P.S. surrounded and attacked the villages of Chandivila, Kotai, Kalinagar, Kharpuri, Amlaboni, Bobarda and Baburdihi. During the attack, fifty-seven houses were set on fire and five bullocks were killed. Five supporters of the Jharkand Party received gun-shot injuries and one received arrow-shot injuries. Two CPI(M) supporters also sustained gun-shot and bomb injuries. Following the attack, the Jharkhand Party supporters of the village left their houses and took shelter in the nearby jungle. A complaint about the

incident was lodged by Jogesh Dalbera of Kotai at P.S. Keshpur and Case No. 86/91, dated the 2nd August, 1991, was registered.

(At this stage, Shri Naren Hansda walked out of the Chamber)

At about 9.30 A.M., about 150 supporters of the Jharkhand Party attacked the houses of CPI(M) supporters of Upar Dhakkata and Deulbarh and looted household articles and set some houses on fire. Twenty-six houses were completely gutted Household articles were also looted. Sriram Mandi lodged a complaint about this incident at Keshpur P.S. and Case No. 88/91, dated the 2nd August, 1991, was registered.

A complaint was also lodged by the supporters of CPI(M) that some supporters of Jharkhand Party looted seven houses at Putigeria and set them on fire. Keshpur P.S. Case No. 89/91, dated the 2nd August, 1991, was registered. During investigation, it was found that these seven houses were abandoned in April, 1991 ; and house-owners had taken shelter in the adjacent CPI(M) dominated Goradanga village because of fear of atrocities by the Jharkhand Party.

Previously also on the 25th June, 1991, police fired at village Gharka to control a clash between two groups. One CPI(M) supporter Kamal Dandapat died in the firing.

On the 3rd August, 1991, around 7.00 A.M., one Pitambar Murmu with sixty Jharkhand Party followers, armed with lethal weapons, attacked Bara Boraj village and looted household articles including live-stock. They brutally assaulated Madhu Chakrabarty and his brother who are CPI(M) supporters. Keshpur P.S. Case No. 90/91, dated the 3rd August, 1991, was instituted against Pitambar Murmu and others.

In another incident on the 3rd August, 1991, some Jharkhand Party followers, led by Nira Patar and others raided Goradanga, a CPI (M) dominated village and looted the houses of twenty-seven CPI (M) followers. Five CPI (M) supporters sustained serious injuries and were hospitalised. Two of the injured will have to have their arms amputated due to the serious nature of the injuries received. Keshpur Ps. Case No. 91\91, dated the 3rd August, 1991, was registered against Nira Patar and others.

On the night of August 3\4, 1991, the police arrested four Jharkhand Party supporters from the forest at Harinamari in Anchal VII and

recovered one pipe-gun and two rounds of 12 bore live catridges and two live bombs from their possession.

In connection with the aforesaid cases, three CPI (M) and four Jharkhand Party supporters have so far been arrested. Raids are continuously being held to recover arms and to apprehend the remaining persons who may be involved in the cases. A couple of hundred supporters of both the CPI (M) and the Jharkhand Party have been temporarily dislodged from their home. Attempts are being made to bring them back. Police Camps have been set up in the affected areas.

The local administration has convened a meeting of local leaders of various parties on the 9th August, 1991, in an attempt to defuse the situation.

**[2.50-4.00 P.M]**

**(INCLUDING ADJOURNMENT)**

**Mr. Speaker** : Now the Minister-in-Charge of Home (Police) Department will make a statement regarding incident of clash between the C.P.I (M) and the Congress (I) supporters at village Gundut, P.S. Sabang on the 2nd August, 1991.

Shri Jyoti Basu : Mr. Speaker, Sir,

I rise to make the following statement regarding the incident of clash between the CPI-M and the Congress-I supporters at village Gundt, Ps, Sabang on the 2nd August, 1991

On the 14th July, 1991, one Nemai Jana, a supporter of the CPI (M), and Phani Bhusan Jana, a supporter of the Cong. (I) of village Gundut, fought with each other over the felling of a tree, standing on a disputed parcel of land. This was the culmination of a purely domestic dispute between Nemai Jana and his uncle Phani Bhusan Jana. These two families have been feuding with each other over domestic issues for quite sometime. They have been supported from time to time in this by their family members and some political supporters.

On the 2nd August, 1991, some Congress (I) supporters kidnapped and assulted one Kanai Maity, a supporter of the CPI (M) of Bural village. Sabang Ps. Case No. 82/91, dated the 2nd August, 1991, under Section 364, IPC. was started. Some Congress (I) supporters Who had indulged in this crime,were arrested by the police. Following

this the Congress (I) mobilised around 50/60 persons, armed with deadly weapons at Gundut village. While they were proceeding in a procession, they attacked some CPI (M) followers and a clash ensued. Twenty-seven people from both sides sustained injuries. The injured persons were admitted to different hospitals for treatment. A case has been registered at Sabang Ps.

## GOVERNMENT BUSINESS

## LAYING OF REPORTS

Annual Reports of the Vigilance Commission, West Bengal, for the Years 1982, 1983 and 1984 together with the State Governments memoranda thereon.

**Shri Jyoti Basu** : Si, I beg to lay the annual Reports of the Vigilance Commission, West Bengal for the years 1982, 1983 and 1984 together with the State Government's memoranda thereon.

Reports of the Bhattacharya Commission of Inquiry along with the memorandum of actions taken proposed to be taken by the Government thereon.

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the Report of the Bhattacharya Commission of Inquiry along with the memorandum of actions taken/proposed to be taken by the Government thereon.

29th Annual Reports and Accounts of Kalyani Spinning Mills Limited flr the year 1988-89.

**Shri Patit Phaban Pathak** : Sir, I beg to lay the 29th Annual Reports and Accounts of Kalyani Spinning Mills Limited for the Year 1988-89.

**Mr. Speaker** : Again I remind the hon'ble members that arrangements have been made to offer floral tribute to the memory of the Great Poet Rabindra Nath Tagore at the ground floor lobby of the Assembly House followed by rendition of a few of his songs by the West Bengal Legislature Staff Recreation Club during recess hours today. You are requested to be present on the occasion.

There will be no Mention, no zero hour today.

(At this stage the House was adjourned till 4.00 PM)

**[4.00— 4.10 P.M.]**

**(AFTER ADJOURNMENT)**

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ প্রশাসনের বাজেট বরাদ্দের যে ভাষণ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দিয়েছেন এবং যে বরাদ্দ দাবী করেছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি এবং বিরোধিতা করছি, আর আমাদের যে সমস্ত কাট-মোসান আছে সেইগুলিকে আমি সমর্থন করছি। স্যার, আমি নিজে মনে করি যে, বিগত ১৩/১৪ বছর এই বামফ্রন্টের রাজত্বে সাধারণ প্রশাসন বলতে যা বোঝায় তার কিছুই অবশিষ্ট নেই। কো-অর্ডিনেসন কমিটির কিছু মতলববাজ লোক এই প্রশাসনকে এমনভাবে কব্জা করে রেখে দিয়েছে যেটা থেকে জ্যোতিবাবু মুক্ত করতে পারেন নি এবং যার কুফল হিসাবে আজকে তাকে নিজেকেই মিটিং ডাকতে হচ্ছে। স্যার, গত শনিবার উনি ইন্ডোর স্টেডিয়ামে একটি মিটিং ডাকলেন. সরকারী কর্মচারীদের মিটিং। আপনি খবর নিয়ে দেখবেন যে, এত প্রশাসনে রাজনৈতিক নিয়ন্ত্রণ করতে চেষ্টা করেছেন, যার জন্য প্রশাসনে কোন নিয়ন্ত্রণ নেই। উনি মিটিং-এ ২৫% সরকারী কর্মচারীকেও হাজির করতে পারেন নি। হল ভর্তি ছিল না এবং ওয়ার্ক কালচারের নাম করে যা বলতে চেয়েছেন সেটা সম্পূর্ণভাবে ব্যাখ্যা করে কিছু সংবাদপত্রের বিরুদ্ধে গালাগাল দিয়ে ছেড়ে দিয়েছেন। উনি নিজে স্বীকার করেছেন এবং ভালই স্বীকার করেছেন যে প্রশাসনকে চাঙ্গা করতে হবে। তার মানে ১৩/১৪ বছর ধরে প্রশাসন চাঙ্গা নেই। আজকে উনি অনুভব করছেন, প্রশাসনকে চাঙ্গা করতে হবে। আজকে অনুভব করছেন বলেই মন্ত্রীদের চিঠি দিচ্ছেন এবং চিঠিতে তিনি স্বীকার করছেন যে সরকারী নীতি এবং কর্মসূচীর সঙ্গে সংশ্লিষ্ট জনসাধারণের অভিযোগ, কাগজপত্র এবং গুরুত্বপূর্ণ ব্যক্তিদের সঙ্গে মতামত বিনিময়, আদান-প্রদানের কাগজপত্র ইত্যাদি ব্যাপারে সরকারী কাজ দ্রুত সারা হচ্ছে না। তিনি বলেছেন কাজের ফাইল, চিঠিপত্র নিয়ে মন্ত্রী বিভাগের সাথে নিয়মিত পর্যালোচনা হচ্ছে না। তিনি স্বীকার করেছেন সরকারী নির্দেশাবলী যা আছে সেটা নিশ্চিন্তভাবে পালিত হচ্ছে না এবং চিঠিপত্র আদান-প্রদানের ব্যাপারে বলছেন — কেন্দ্রীয় মন্ত্রী, সাংসদ, বিধায়কের মত গুরুত্বপূর্ণ ব্যক্তিদের ক্ষেত্রে জবাব যতটা সম্ভব তাড়াতাড়ি দেওয়া উচিত — দেওয়া যাচ্ছে না সাধারণ প্রশাসনকে এই চিঠির মাধ্যমে তিনি চাঙ্গা করার অনুরোধ করতে গিয়ে প্রশাসন কিভাবে ভেঙ্গে পড়েছে, একেবারে ধসে পড়েছে, সেটা তিনি নিজেই স্বীকার করেছেন। এই অচল অবস্থার মধ্যে পড়ে তিনি আজকে উদ্বিগ্ন হয়েছেন। যার জন্য ওয়ার্ক কালচার চাঙ্গা করার কথা ভাবতে হচ্ছে। আমরা বার বার এই কথা বলেছি — দু-এক বছরের ব্যাপার হলে আমরা যদি বিতর্ক করি এবং সমালোচনা করি তাহলে আপনারা বলবেন আমাদের রাজনৈতিক স্বার্থে আমরা করছি। কিন্তু এটা ১/২ বছরের ব্যাপার নয়। ভারতবর্ষের কোন মুখ্যমন্ত্রী যে সুযোগ পায়নি, আপনি সেই সুযোগ পেয়েছেন। তাসত্বেও আপনার যে কমিটমেণ্ট ছিল — প্রথম জেতার আপনি যখন মুখ্যমন্ত্রী হলেন — যদি আপনার স্মৃতি দুর্বল না হয়, যদি মনে থাকে, নিশ্চয় আপনার মনে আছে — আপনি তখন বলেছিলেন, আমি যদি কিছু না পারি তাহলে অন্তত একটা সত্ পরিষ্কার-পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেব। আজকে ১৪ বছরের মাথায় এসে দাঁড়িয়ে বলুন মানুষকে সেই সত্ এবং পরিচ্ছন্ন প্রশাসন উপহার দিয়েছেন কিনা? নরম্যালসি বলে একটা কথা আছে। আপনি বলুন প্রশাসন নরম্যালসি বা স্বাভাবিক বলে কিছু আছে? তদ্বির ছাড়া আপনার এই প্রশাসনে কিছু কাজ হয়? আর এই তদ্বিরের ব্যবস্থার জন্য কারা ক্ষতিগ্রস্ত হচ্ছে? এই নরম্যালসি বা স্বাভাবিকতা নেই বলে সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হচ্ছে মফঃস্বলের সরকারী কর্মচারীরা। তারা যদি সামান্য একটা

প্রভিডেন্ট ফান্ডের টাকার জন্য আবেদন করেন, হাউস বিল্ডিং লোনের জন্য আবেদন করেন তাহলে তাদের তদ্বির করতে হবে। তদ্বির না করলে ফাইল নড়বে না। স্বভাবতইঃ এটা তদ্বির কেন্দ্রীক হয়ে গিয়েছে সেই অবস্থা থেকে মুক্ত হওয়ার মতন ব্যবস্থা আপনি গত ১৪ বছরে করতে পারলেন না। সমস্ত একেবারে বিধ্বস্ত হয়ে গিয়েছে। রাইটার্স বিল্ডিং-এ একটা কথা চালু আছে — রান আফটার ফাইল। ফাইলের পিছনে পিছনে ছোটো। যদি ছুটতে পারো তাহলে ফাইল নির্দিষ্ট জায়গায় পৌঁছাবে এবং সেখানে কাজ হোক বা না হোক একটা সিদ্ধান্ত হবে। স্যার, এটা আজকে আর প্রবাদ নয়, এটা সত্যি হয়ে দাঁড়িয়েছে এবং তাতে সাধারণ কর্মচারীদের দুর্গতি বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি নিশ্চয় বিহার, ইউ. পি. — এই সবের উদাহরণ দেবেন এবং আমাদের কংগ্রেসের কথা বলে দায়িত্ব শেষ করবেন জানি কিন্তু তবুও কয়েকটা ইতিবাচক কথা আমি এই প্রসঙ্গে বলতে চাই। ১৯৭৮ সালে তদানিন্তন অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র এবং অর্থ দপ্তরের অফিসারদের নিয়ে একটি ছোট কমিটি হয়েছিল — স্টাফ ইনেসপেকসান ইউনিট। এই ইউনিট কিছু প্রস্তাব রেখেছিলেন। তারমধ্যে একটা হচ্ছে, স্যার বছরে একজন সরকারী কর্মচারী বা একজন অফিসারের মিনিমাম কতটা কাজ তারা করতে পারেন এবং তাতে কি হ'তে পারে। তাতে দেখা গিয়েছিল যে একজন সরকারী কর্মচারী দিনে মাত্র তিন ঘন্টা কাজ করলে তিনটি রুটিন ফাইল ক্লিয়ার করতে পারেন এবং ১।। খানা পলিসি মেকিং ফাইল ক্লিয়ার করতে পারেন। সেটা প্রস্তাব আকারে এলো, রিপোর্টও জমা দেওয়া হল কিন্তু মতলববাজি কো-অর্ডিনেসন কমিটির লোকজন আপনাকে ধরে সেটাকে বাতিল করে দিল। আপনাদের তৈরি রিপোর্ট আপনারা গ্রহণ করলেন না। আপনি দেখবেন অশোক মিত্র মহাশয়ের রিপোর্ট পড়ে। এটা না হওয়ার ফলে কাজে আরো শিথিলতা এসেছে। যেখানে তিন ঘন্টা কাজ করলে মোটামুটি সরকারী প্রশাসন চালু থাকতে পারে সেখানে সেই তিন ঘন্টা কাজও আপনি সরকারী কর্মচারীদের কাছ থেকে আদায় করতে পারলেন না। সেই রিপোর্ট আপনারা এ্যাকসেপ্ট করেন নি। আমরা শুনলাম মুখ্যমন্ত্রী বলেছেন, প্রশাসনকে তিনি চাঙ্গা করবেন এবং তার জন্য একটি কমিটি করবেন — ইনডোরে বলেছেন। আবার কমিটি করবেন। একটা কমিটি করেছিলেন কিন্তু তার সুপারিশ নিলেন না, আবার কমিটি করবেন। ১৪ বছর ধরে তিনি প্রশাসনকে চাঙ্গা করার জন্য একটি উপহার দিলেন দয়া করে যে একটি কমিটি হবে। কি কমিটি হবে আমরা জানি। পার্টির কতকগুলি হেরে যাওয়া এম. পি. তাদের ঢোকাবেন আর কিছু আমলা যারা আপনাদের সার্ভিস দিয়েছে, এখন রিটায়ার করে গিয়েছে তাদের ঢোকাবেন—এই তরুন দত্ত, রথীন সেনগুপ্ত ইত্যাদি। তারা করেকর্মে খাবে। এতে অযথা অর্থব্যয় হবে, অযথা কালক্ষেপ হবে। যদি করতে হয় তাহলে অতীতের তো নজির ছিল সেগুলি নিন অথবা আপনি নিজে কতকগুলি পদক্ষেপ নিন। তা না হলে কমিটি করে সময় এবং অর্থ নষ্ট করতে হবে না।

[4.10— 4.20 P.M.]

আপনি কিছু এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাকসান নিন। আমরা মনে করি যে এই এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাকসানে যথেষ্ট গুণগত পরিবর্তন আনবে এবং তাতে আপনি কোয়ালিটেটিভ চেঞ্জের যে কথা বলবেন সেটা আসতে পারে। শুধু কমিটি করে এটা করবেন না। আপনি নিজেও শোনেন নি যে কেস ডায়েরী বলে একটা সিস্টেম ছিল। ১৪ বছরে আপনি কেস ডায়েরীর ব্যাপারটাই শোনেন নি, অথচ আপনি এখানে বসে আছেন। এই জিনিসটা কি? নিজের কাজ, নিজের হিসাব রাখার একটা পদ্ধতি হচ্ছে এই কেস ডায়েরী। এটাকে রি-ইনট্রোডিউস করার জন্য গ্রহণ করুন। এই ডায়েরী থেকে বোঝা যায় সরকারী কর্মচারীরা কি কাজ করছেন এবং কতটা করছেন আর একটা হিসাব এতে পাওয়া যায় এবং চাপ সৃষ্টি

করা যায়। এই কেস ডায়েরীর সিস্টেমটা এমনভাবে তুলে দিয়েছেন, এটা আপনি নিজেও জানেন না এবং আমার ধারণা যারা কর্মচারী হিসাবে নতুন এসেছেন তারাও জানেন না। এই ব্যাপারটা প্রশাসন থেকে তুলে দেওয়া হয়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত আমার যতদূর সংবাদ আছে এটা ছিল এবং এর একটা প্রোফর্মা ছিল এবং সেটা বি. জি. প্রেস থেকে ছাপা হয়েছিল। এখন বি. জি. প্রেস থেকে এটা ছাপা হয় না। এই কেস ডায়েরী সিস্টেমটা সম্পূর্ণভাবে লোপাট করে দেওয়া হয়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত কিছু কাজ হয়েছে। তার পর থেকে কোন কাজ হচ্ছে না। এই সিস্টেমটা আবার ইনট্রোডিউস করতে চাচ্ছেন। যদি করেন তাহলে ভাল, কিন্তু এত পরে। ১৪ বছর পরেও আপনার কানের কাছে বলতে হচ্ছে যে কেস ডায়েরী বলে একটা জিনিস ছিল। এটার ফর্মা ছাপা রয়েছে, প্রত্যেক ডিপার্টমেন্টে এটা ছিল। এটার কাজ হচ্ছে হিসাব থাকবে। আমি তার সঙ্গে একটা সিস্টেম যোগ করতে চাই। শুধুমাত্র কেস ডায়েরী সিস্টেম ইনট্রোডিউস নয়, এটাকে স্ট্রিকলি ইমপ্লিমেন্ট করার জন্য মাসে ২বার সুপিরিয়র অফিসার যেন এই কেস ডায়েরী চেক করেন। তাহলে এটা এফেকটিভ হবে। তা না হলে আমাদের যে অভিজ্ঞতা তাতে এই কেস ডায়েরী ফর্মটা ফিল আপ করার পরে ডিপার্টমেন্টে পড়ে থাকবে, সেটা কোন এফেকটিভ হবে না। আমি আপনাকে অনুরোধ করবো যে আপনি আবার সুপিরিয়র অফিসার নিয়োগ করবেন যাতে চেক হয় মাসে এ্যটলিস্ট দুবার করে। আমি আপনাকে বলছি যে, আমাদের কমিটি করতে হবে না। সিস্টেম যেগুলি ছিল সেগুলিকে ডিফাংক্ট করে দিয়েছেন। এগুলিকে আবার চালু করেন। কংগ্রেস করেছে বলে সব খারাপ নয়, কংগ্রেস কিছু কিছু ভাল কাজও করেছে প্রশাসনে। যেগুলি ভাল কাজ করেছে সেগুলি নিন, সব নিতে হবে না। রুল ২২, এটা উঠে গেছে। এটাকে এনফোর্স করতে বলছি। রুল ২২ যেটা বিজনেস অফ্ দি ওয়েস্টবেঙ্গল গভর্ণমেন্ট, এতে প্রত্যেক সোমবার উইদিন ফোরনুন মন্ত্রীর কাছে বিভাগীয় সচীবকে একটা রিপোর্ট দিতে হবে। এই রুলটা আপনার নতুন করে করতে হচ্ছে না। এই রুল ২২টা আপনি ইনট্রোডিউজ করুন, আবার চালু করুন। এর ফলে মন্ত্রী জানতে পারতো থ্রু দি সেক্রেটারী যে তার ডিপার্টমেন্টে কোথায় কি কাজ হচ্ছে। এর ফলে ৩টি জিনিস হত। (১) টোটাল নাম্বার অব রুটিন ফাইল কতগুলি ক্লিয়ার হয়েছে সেটা মন্ত্রী জানতে পারতো, (২) পলিসি মেকিং ফাইল কতগুলি ক্লিয়ার হয়েছে সেটাও জানতে পারতো, (৩) কি কি পলিসি মেকিং ডিসিসান হয়েছে সেটাও মন্ত্রী জানতে পারতো। এই রুল ২২টা কাজে লাগাচ্ছেন না বলে মন্ত্রীর সঙ্গে সচীবের এবং সচীবের সঙ্গে মন্ত্রীর কোন সংযোগ থাকছে না — কি উইকলি, কি মান্থলী এবং এর ফলে ব্যবধান বেড়ে যাচ্ছে। রূল ২২-তে চীফ সেক্রেটারীকে আবার কপি পাঠাতে হয়। তারপর রুল ২২-তে প্রশাসনে এমন কতকগুলি ভাগ ছিল যাতে সকলে কাজ একটা খাতার মধ্যে পাওয়া যেত যে কে কতটা কাজ করেছে না করেছে। এই যে তিনটি জিনিসের কথা আমি বললাম এর উদ্দেশ্য সম্পর্কে আপনাকে বলি। এতে ডিপার্টমেন্ট ওয়াকিবহাল থাকে, সচেতন থাকে এবং এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী থেকে আরম্ভ করে সকলেই কাজ করতে বাধ্য হন। ১৯৬৬ সাল পর্য্যন্ত এটা চালু ছিল। এটাকে চালু করা দরকার আছে। এটা যদি চালু করেন তাহলে আমার মনে হয় কমিটি, কমিশন ইত্যাদি এগুলি করতে হবে না। ডাঃ অশোক মিত্র আবার একটা মান্থলি চেকিং অব দি রেফারেন্স সেকশান অব এভরি ডিপার্টমেন্ট করতে বলেছিলেন। আপনি সেটাও গ্রহণ করেন নি। এটা করলে পেন্ডিং যে সমস্ত কাজ আছে সেগুলি বোঝা যেত, তাও নেই। প্রত্যেক দপ্তরে যে একটা করে রেফারেন্স সেকশান আছে, সেগুলিকেও ডিফাংক্ট করে দিয়েছেন।

কেউ ধরুন একটা দরখাস্ত করলো, সেই দরখাস্ত প্রথমে রিসিভিং সেকশনে যায়, রিসিভিং সেকশন তারপর রেফারেন্স সেকশনে পাঠায়। রেফারেন্স সেকশন আবার তারপর কনসার্ন ডিপার্টমেন্ট বা যে

জায়গায় একজ্যাক্টলি ফাইলটা ডিল করা হয়, সেখানে পাঠিয়ে দেয়। এই রেফারেন্স সেকশনটা বন্ধ হয়ে পেন্ডিং কাজগুলো সমস্ত আরও বেশী পেন্ডিং হয়ে যাচ্ছে। তার কারণ এটা অকেজো হয়ে পড়ে রয়েছে। আমি আপনার কাছে দাবী করছি, তার কারণ এই সমস্ত চেকিং-এর জন্য রেফারেন্স সেকশনটা এভরি ডিপার্টমেন্টে আছে, তাহলে ডিফাংক্ট অবস্থায় থাকবে কেন? সাধারণ মানুষের ক্ষতি হচ্ছে, সরকারী কর্মচারীদে ক্ষতি হচ্ছে এবং আপনার প্রশাসনের চিত্রটা প্রকৃত পক্ষে আপনার কাছে পাওয়া যাচ্ছে না। এই যে গতিহীন শ্লথ অবস্থাটা তৈরী হচ্ছে ডিপার্টমেন্টের ভেতর থেকে, উইদিন ডিপার্টমেন্ট এবং প্রতিদিনই তৈরী হচ্ছে, আপনি ১৪ বছরে খেয়াল করলেন না যে আপনার একটা দপ্তর রয়েছে, সেই দপ্তরটা চালু নেই, সেই দপ্তর কাজ করছে না। সেই দপ্তরের কোন ফাংশান নেই , ডিফাংক্ট হয়ে পড়ে রয়েছে? যার ফলে আপনাকে গিয়ে ওয়ার্ক কালচারের কথা বলতে হচ্ছে চিৎকার করে। ওয়ার্ক কালটা হবে কি করে? আপনি নিজে যদি সমস্ত ডিটেলস জানেন আর যদি সরকারী দপ্তরের লোকেরা জানে, তাহলে আপনি বিস্তারিতভাবে জানবেন। ডাঃ রায় কী করতেন, নিজে চলে যেতেন দপ্তর কেরানীদের কাছে, আমি গল্পটা শুনেছি, আপনি নিজে হয়তো আরও জানতে পারবেন সেই সব, নিজে চলে যেতেন, কিন্তু আপনার একটু দম্ভ আছে, আপনি যাবেন না, এটাই তফাৎ ডাঃ রায়ের সঙ্গে আপনার। কেরাণীদের কাছে তার ডিপার্টমেন্টে গেলে আপনার মান-সম্মান চলে যাবে, স্বভাবতঃই আপনি যাবেন না। কিন্তু গেলে তারা বুঝতো এবং আপনার উপস্থিতিতে একটা চাপ সৃষ্টি হতো। তাহলে আজকে রাইটার্স বিল্ডিংয়ে মতলববাজ আর ঘুঘুদের কারখানা হয়ে উঠতো না, একটুও পেরেছেন পাল্টাতে রাইটার্স বিল্ডিংকে? আমরা বলিনি যে আমরা একটা রেভলিউশন করে দিয়েছি রাইটার্স বিল্ডিংসে বসে। কিন্তু আপনি ১৪ বছর সময় পেয়েছেন, টানা ১৪ বছর, তারপর আরও পাবেন কয়েক বছর। যদি থাকেন সবাই, কিন্তু যদি এইভাবে চলে তাহলে আমার মনে হয় আপনি কিছুই করতে পারবেন না। যতই ওয়ার্ক কাল্চারের বক্তৃতা দিন। এই রেফারেন্সের একজন দায়িত্বে থাকেন, রেফারেন্স হেড ক্লার্ক। আমি আপনাকে সাজেসন হিসাবে জানাতে চাই, একজন অভিজ্ঞতাসম্পন্ন লোককে রাখুন। যার ডিপার্টমেন্টের উপর দখল আছে, এর উপরই আগে মোটামুটিভাবে চলতো। এখন একজন অভিজ্ঞ লোককে রাখুন। আর একটা বিষয়, রেফারেন্স সেকশনে যে হেড হয়ে এসেছেন, তারা সমস্ত খুব জুনিয়ার, তার ফলে তারা রেফারেন্স সেকশনটা ভালভাবে চালাতে পারছে না। আর একটা বিষয় আমি আপনার কাছে জানাই, আমাদের আমলে সি.সি.আর. বলে একটা বস্তু চালু ছিল আপনারা জানেন। অভিজ্ঞতার মধ্যে দিয়ে আপনি দেখলেন যে সি.সি.আর. সিস্টেমটা ঠিক নয়। কোন কোন সময় ম্যানিপুলেশন হয়। অফিসারদের ক্ষেত্রে বিশেষ করে হয় এবং আজেবাজে সি. সি. আর. হয়ে যায়। সেইজন্য ও.পি.আর. আপনি চালু করেছিলেন। ও.পি.আর. এর যে আমি ঘোরতর বিরোধী তা নয়, কারণ সি.সি.আর.-এর অবস্থা আমি নিজেও দেখেছি, সব সময় সি.সি.আর.টা খুব এ্যাফেকটিভলি কাজ ভাল হয় না। ও.পি.আর.টা বিদেশে কোন কোন জায়গায় আছে আমি বইতে দেখলাম। সেখানে ভাল হচ্ছে এবং চালু আছে, আমাদের দেশেরও কয়েকটা স্টেটে চালু করেছে, কিন্তু সেখানে একটু যোগ করতে হবে,সেলফ্ এ্যাসেসমেন্ট সিস্টেম চালু করতে হবে এর সঙ্গে। তা নাহলে এটা সাকসেসফুল হবে না। আমি দেখলাম কানাডায়, নরওয়ে, ডেনমার্ক, জাপানে এই সিস্টেমটা আছে। আবার আমাদের এখানেও এই সিস্টেমটার সঙ্গেযুক্ত করে চালু হয়েছে, যেটা আমি বললাম সেলফ্ এ্যাসেসমেন্ট। ইউ. জি. সি. কলেজে টিচারদের বাধ্য করেছে এবং বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেও টিচারদের বাধ্য করেছে। সর্বত্র যদি এই সিস্টেমটা চালু করতে পারেন যে ও.পি.আর. হবে, কিন্তু তার সঙ্গে সেলফ্ এ্যাসেসমেন্ট, এই সিস্টেমটাও চালু করতে হবে। তাহলে আপনার সি.সি.আর.টা যদি নাও করেন, আমার ধারণা তাহলে

আপনার মোটামুটি এটাতে কাজ চলে যেতে পারে। কিন্তু আপনি তা করেন নি। শুধু সি.সি.আর. তুলে দিয়েছেন আর সেল্‌ফ এ্যাসেসমেন্ট সিস্টেমটা চালু না করার ফলে আপনারা ওটা ফ্লপ্‌ করে গেছে। কম্পলিটলি ফ্লপ করে গেছে। কারণ আমাদের দেশেও কয়েকটা জায়গায় হয়েছে। যেমন মহারাষ্ট্র, গুজরাটে এই সব জায়গায় সি.সি.আর. তুলে দিয়ে এই নতুন নির্দেশে কাজ চলছে। কিন্তু আপনার মত হাফ হার্টেড নয়। আপনি করেছেন যেটা, আমি স্বীকার করি যে ডবলিউ.বি.সি.এস. অফিসারদের ক্ষেত্রে যা করার আপনি করেছেন, মাইনে অনেক বাড়িয়ে দিয়েছেন। কিছু জয়েন্ট সেক্রেটারীর পোস্ট ক্রিয়েট করেছেন এবং স্টেট গভর্নমেন্ট ডবলিউ. বি. সি. এস.দের ক্ষেত্রে এর চেয়ে বেশী কিছু করতে পারবে না, কারণ করলে আই.সি.এস. যারা সেন্ট্রাল গভর্ণমেন্টের ক্যাডার পোস্ট, তাদের সঙ্গে আপনার অসুবিধা হবে।

**[4.20— 4.30 P.M.]**

আমি স্বীকার করি বামফ্রন্ট সরকার ডবালিউ.বি. সি. এস.-দের জন্য কিছু করেছে এবং আমি আরো স্বীকার করি যে, ডাবলু.বি.সি.এস.-রা কখনই আই.এ.এস.-দের সমান হবে না। কিন্তু আপনারা একটা চূড়ান্ত ক্ষতি করে দিয়েছেন জেনারেল সার্ভিস পোস্ট তুলে দিয়ে। আগে কি ছিল? ডাবলু.বি.সি.এস.-দের মধ্যে এ, বি, সি, ডি করে চারটে ক্যাটাগরি ছিল বা চারটে গ্রুপ ছিল। এ গ্রুপ থেকে বি.ডি.ও হ'ত, বি গ্রুপ থেকে পুলিশে যেত, সি গ্রুপ থেকে অন্যান্য কিছু ভাল চাকরিতে যেত আর ডি গ্রুপে যারা পাশ করত তারা চিরদিন জেনারেল সার্ভিসে আসত। এখনো সেন্ট্রাল গভর্ণমেন্টে আই.এস.-এ কিছু কম মার্কস পেয়ে পাশ করা ভাল ছেলেরা জেনারেল সার্ভিস পায়। এখনো এই নিয়ম চালু আছে। অথচ আপনারা তুলে দিয়েছেন। আগে তারা সাধারণত ইউ. ডি. এ্যাসিসটেন্ট হিসাবে নিয়োগ হ'ত। এটা ভেরি ইমপর্টেন্ট পোস্ট। ইউ. ডি. এ্যাসিসটেন্টদের ওপর এক একটা সেক্রেটারিয়েট, এক একজন মন্ত্রী নির্ভরশীল। কারণ এদের অভিজ্ঞতাকে কেন্দ্র করে দপ্তর চলে। সেই জন্য আপনার কাছে আমার অনুরোধ, আপনি ডাবলু. বি. সি.এস-এর ডি গ্রুপটা আবার চালু করুন। জেনারেল সার্ভিসে এদের নিন। এরা ছেলে খারাপ নয়। বেশীরভাগ সময়ই দেখা যায় শুধুমাত্র পোস্ট কম থাকার জন্য এরা এ, বি বা সি গ্রুপে পায় না, অনেক সময় ভাল ভাল ছেলে এই কারণে ডি-গ্রুপে চলে যায়। এদের আপার ডিভিশন এ্যাসিসটেন্ট হিসাবে নিয়োগ করলে আপনার দপ্তর চালাতে অনেক সুবিধা হবে। আপনারা উপকৃত হবেন। আমি এমনও জানি, আমাদের সময় অনেক জেনারেল সার্ভিস থেকে জয়েন্ট সেক্রেটারী পর্যন্ত প্রোমোশন পেয়েছেন এবং তাঁদের অভিজ্ঞতা অনেক বেশী হ'ত। এই সার্ভিসটাকে এক সময় বলা হ'ত আইস এ্যান্ড ইয়ার্স অফ্‌ দি স্টেট সেক্রেটারিয়েট। এটা আমার কথা নয়, আমলাদের কথা, বুরোক্রাটদের কথা। তাঁরা বলেন, এরা হচ্ছে আইস্‌ এ্যাণ্ড ইয়ার্স অব দি স্টেট সেক্রেটারিয়েট। এরা সরকারের চোখ কান খোলা রাখার কাজ করে। অবশ্য আপনারা আজকে সেক্রেটারিয়েটগুলির নাক কান চোখ কেটে দিয়েছেন এদের বাদ দিয়ে। এখনো যে ক'জন আছেন তাঁরা সকলেই আলটিমেটলি রিটায়ার করতে চলেছেন। বিগ্‌ গ্যাপ্‌ হয়ে যাবে নতুন করে আবার নিয়োগ না করলে। একবার শ্রীযুক্ত বিশ্বনাথ মুখার্জী বক্তব্যের মধ্যে দিয়ে অনুরোধ করেছিলেন, আইস্‌ এ্যাণ্ড ইয়ার্স অব দি স্টেট সেক্রেটারিয়েট — যারা ডাবলু বি. সি. এস 'ডি' গ্রুপের মধ্যে দিয়ে জেনারেল সার্ভিসে আসে তাদের উপযুক্ত প্রটেকশনের ব্যবস্থা করা হোক। দয়া করে আপনি এটা একটু ভেবে দেখবেন। জানি না, ভাবলেন কিনা। অশোক মিত্র বললেও আপনি ভাবেন না। কার চাপে ভাবেন না, তা আমি জানি না। আমি বললে কি আর ভাববেন? তবুও আমি আপনাকে ভাবতে বলছি প্রশাসনের স্বার্থে। একটা প্রবণতা দেখা যাচ্ছে — সরকারী

দপ্তরগুলিকে [illegible] স্বার্থে সবকারের খুশি মত সরকার ভাগ করছে। সাইনটিফিক এ্যাপ্রোচ বা সাইন্‌টিফিক দৃষ্টিভঙ্গী নিয়ে ভাগ করা হচ্ছে না। সি. পি. আই-কে একটা দপ্তর বেশী দিতে হবে বা একজনকে বেশী মন্ত্রী করতে হবে তাই দপ্তর ভাগ করা হচ্ছে। ফরোয়ার্ড ব্লক বেশী জিতে এসেছে, বেশী মন্ত্রী করতে হবে, তাই দপ্তর ভাগ করতে হচ্ছে। ইরিগেশনকে ভাগ করে মিনি ইরিগেশন করে দিয়েছেন। আমরা শুনেছি মি ডি ইরিগেশন করার প্রস্তাবও নাকি এসেছিল। এই প্রস্তাব শুনে আপনি নিজে হাসবেন কিনা জানি না। হ্যাঁ আমি একটা পলিটিক্যাল উইক্‌লিতে পড়েছিলাম, পলিটিক্যাল সাইন্‌সের একজন পণ্ডিত হেরাল্‌ড জ্যাঁ-লাস্‌কির নাম আপনি নিশ্চয়ই শুনেছেন, উনি লিখেছেন, দপ্তরগুলি পুনর্বিন্যাসের জন্য কতগুলি নীতি গ্রহণ করা অপরিহার্য। এবং সেখানে প্রথম হচ্ছে এই পারপাস কি হবে? উদ্দেশ্য কি? আপনার উদ্দেশ্য হচ্ছে, আপনার বামফ্রন্টের ঘন্টা যেন ঠিক থাকে। এই একটাই হচ্ছে আপনাদের পারপাস, আর কোন পারপাস্‌ নেই। আপনারা কেবল মাত্র কমিটিতে টু দি ফ্রন্ট। আর কারো কাছে আপনাদের কোন কমিটমেন্ট নেই। কমিটমেন্ট টু দি নেসন বা কান্ট্রি আপন্যাদের কিছু নেই। রাজ্যের কয়েক কোটি মানুষের কাছে কি আপনাদের কমিটমেন্ট আছে? আমার কথা হচ্ছে মানুষকে স্যাটিসফাই করার জন্য, সার্ভিস টু দি কানট্রি এ্যাণ্ড পিপল্‌ দেবার জন্য প্রশাসনকে চাঙ্গা করতে হবে। প্রশাসনকে চাঙ্গা করার জন্য একটা পারপাস্‌ থাকা দরকার।

২ নম্বর বলছেন, সার্ভিস টু দি পিপল হচ্ছে কিনা। ৩ নম্বর বলছেন, এ্যাডমিনিস্ট্রেশনে কনভিনিয়েন্স কি কি সুবিধা, কি অসুবিধা। এই ৩টি দৃষ্টিভঙ্গিতে বিচার করে তারপর দপ্তর ভাগ করতে হবে এবং বৃটিশ গভর্ণমেন্ট ভাগ করতো এই নীতিতে কিন্তু আপনি কিভাবে ভাগ করছেন? ইরিগেশনের কথা বললাম, আরো একটি ডিপার্টমেন্ট সেটা হচ্ছে স্কুল এডুকেশন। এই ডিপার্টমেন্টকে ভাগ করে ২টি ডিপাটমেন্ট করা হয়েছে। একটা হচ্ছে, মাস এডুকেশন আর একটা হচ্ছে লাইব্রেরী। মাস এডুকেশন ডিপার্টমেন্টের কোন কাজ আছে? মাইনর ইরিগেশন মন্ত্রীর কোন কাজ নেই এবং তার সেক্রেটারীরও কোন কাজ নেই। সেক্রেটারীকে দেখুন, ঠ্যাঙ তুলে কিম্বা পা তুলে গল্প করে তিনটে, চারটের সময় বাড়ী চলে যায়। মাস এডুকেশন সেক্রেটারীর ঘর পর্য্যন্ত নেই অথচ তাকে মাস এডুকেশন সেক্রেটারী করে দিয়েছেন ডিপার্টমেন্টকে ভাগ করে। তার কাজ নেই, ফাইল নেই, ঘর নেই, ঘুরে-ঘুরে বেড়াচ্ছে। মাসে ১ দিন আসে মাহিনা নিয়ে বাড়ী চলে যায়। এই যে এতগুলো মন্ত্রী এখানে বসে ঘুমায় এদের ঘর নেই। যাদের ঘর আছে তারা ওখানে বসে আছে। সৌগতবাবু, আপনাকে বলেছিলেন হপ্তাবাবু, আপনি খালি বৃহস্পতিবার আসেন আর আসেন না, আপনি হপ্তাবাবু হয়ে গেছেন। সেক্রেটারীদের ঘর নেই, ফাইল নেই, কাজ নেই। আপনি এদের চাঙ্গা করতে পারবেন? পারবেন না। সুতরাং ওয়ার্ক কালচারের কথা বলে লাভ নেই। ওয়ার্ক কালচারের এ্যাপ্রোচ সবাইয়ের মধ্যে আনতে হবে। শুধু দলীয় স্বার্থ দেখলে চলবে না। কমার্স এ্যাণ্ড ইনডাসট্রিকে এমন জিনিস করেছেন যে তার সেক্রেটারী পর্যন্ত জানে না। কতগুলি ক্ষেত্রে এমন করেছেন যেগুলিকে ভাগ করা উচিৎ। কমার্স এ্যাণ্ড ইনডাসট্রি এত বড় ডিপার্টমেন্ট যে সেক্রেটারী পর্যন্ত খবর রাখেন না। একে ভাগ করা উচিৎ কিন্তু, ভাগ করেন নি। এটা আপনার নিজের হাতে আছে, আপনি সেক্রেটারীকে জিজ্ঞাসা করুন কোন খবর রাখেন কিনা? সুতরাং এটা ভাগ করা উচিৎ, এটা আপনার হাতে আছে। হোম ডিপার্টমেন্ট পলিটিক্যাল ব্রাঞ্চ আছে, সব একসঙ্গে করে রেখেছেন। এটা হোম সেক্রেটারীর হাতে থাকা দরকার আর হোম ডিপার্টমেন্ট পার্টিকুলারলি চীফ্‌ সেক্রেটারী দেখেন। আপনি বার্ডেনকে শেয়ার করুন। আপনি সায়েনটিফিক্যালি ভাগ করুন, এতে কাজের গতি বৃদ্ধি পায়। তা না করে মাস-এডুকেশন, মাইনর এডুকেশন আবার মিডিয়াম এডুকেশন করবার চেষ্টা করেছিলেন। ফুড এ্যাণ্ড সাপ্লাই ডিপার্টমেন্ট থেকে সাপ্লাই ডিপার্টমেন্টকে আলাদা করা

উচিৎ। আমি শুনতে পাচ্ছি কপরোরেশন করবেন। ঐ হেরে যাওয়া দুর্নীতিগ্রস্ত মন্ত্রীকে ইনচার্জ করে তাকে সুপার মিনিস্টার করা হবে। নির্মল বসুকে নিয়ে আসবার চেষ্টা করছেন। আমি এর তীব্র আপত্তি করছি। সংবাদপত্রে দেখেছি, সমস্ত মন্ত্রীদের সমন্বয় করবার জন্য তাকে নিয়ে আসছেন। সাংবিধানিক ক্ষমতায় থেকে একা অসাংবিধানিক কাজ করছেন। হেরে যাওয়া একজনকে নিয়ে এসে মন্ত্রীদের সমন্বয় করছেন। মন্ত্রী জাতির সম্পদ, পার্টির সম্পদ নয়। তিনি মন্ত্রীদের কাজের তদারকি করবেন। কেন তদারকি করবেন হেরে যাওয়া এম.এল.এ.? ফুড এ্যাণ্ড সাপ্লাই ডিপার্টমেন্টে খুব চুরি-জোচ্চুরি হয়। এসেনসিয়াল কমোডিটিস থাকার জন্য এনফোর্সমেন্ট ব্রাঞ্চগুলি হুমকি দেয় এবং পয়সা চায়। নির্মল বসুকে করপোরেশন করে ক্যাবিনেট র‍্যাঙ্কের পদ মর্যাদা দেবেন বলে শুনছি। তাই যদি হয়ত তা হলে তাকে ক্যাবিনেট র‍্যাঙ্কের পদমর্যাদা দিয়ে বসিয়ে দিয়ে চুরি করে খাবার ব্যবস্থা করে দিচ্ছেন।

[4.30— 4.40 P.M.]

আমি মনে করি যে, এই পদ মর্য্যাদা দিয়ে মানুষটাকে নিয়ে এলে সর্বনাশ হবে, কারণ এমনই একটা ডিপার্টমেন্ট যে খুবই বড় ডিপার্টমেন্ট। আপনার বাজেট বক্তব্যের ১০নং প্যারায় আপনি বলেছেন, 'একটি সত্ ও পরিচ্ছন্ন প্রশাসন ব্যবস্থা গড়ে তুলতে বর্তমান সরকারও সমান সচেতন থাকবেন। ১৯৯০-৯১ সালের তদারকি কমিশন ১৫৬টি অভিযোগের প্রাথমিক তদন্ত শুরু করে। এ ছাড়াও এই সময়ের মধে ৪৬টি বিভাগীয় তদন্ত শুরু করা হয় এবং ৯টি ক্ষেত্রে অপরাধী কর্মচারীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গৃহীত হয়।' ভাল কথা, আই. এ. এস. অফিসারদের বিরুদ্ধে তো একটাও টাচ করতে পারেননি, বাজেটেও লিখতে পারেন নি। একটা আই. এ. এস. অফিসারকে কি ভিজিলেন্স কমিশনে পাঠিয়েছেন? নিয়ম আছে আই.এ.এস. অফিসারদের বিরুদ্ধে যদি কিছু ভিজিলেন্স যায় যতক্ষণ না পর্য্যন্ত তদন্ত কাজ শেষ হবে, ভিজিলেন্স রিপোর্ট ক্লিয়ার করে গ্রীন সিগন্যাল না দেবে ততক্ষণ পর্য্যন্ত প্রমোশন দেওয়া যাবে না। তাদের তো মাথায় তুলে দিয়েছেন। ধর্মে র ষাঁড়ের মত তো তারা ঘুরে বেড়াচ্ছে, তারা সবাইকে গুঁতুবে, তাদের কেউ কিছু বলতে পারবে না। কটা ভিজিলেন্সে পাঠিয়েছেন, বলুন? কি করেছেন ভিজিলেন্স তদন্ত করবার নির্দেশ দেওয়া সত্ত্বেও আপনি সেটা করেন নি, এই রকম ঘটনা আছে। আমি আপনাকে বলছি আপনার ডিপার্টমেন্ট নয়, রেজিস্টার অফ কো-অপারেটিভ সোসাইটি মিসেস মিরা পাণ্ডে আই.এ.এস. হবার পর একটা ট্রেনিং নিতে গিয়েছিলেন ন্যাশানাল এ্যাকাডেমী অফ এ্যাডমিনিস্ট্রেশন সার্ভিস ট্রেনিং-এর জন্য, তাঁর বিরুদ্ধে ডাইরেক্টর গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার যাঁর পদ ভীষণ উঁচু এই পদ থেকে কমপ্লেন করা হয়। ইমিডিয়েট তার বিরুদ্ধে এ্যাকসন হয়, তখন হোম মিনিস্টারের কাছে বুটা সিং সেই আই.এ.এস. অফিসার রিপোর্ট পাঠিয়েছিলেন, বুটা সিং কোন কারণে তাঁকে ক্ষমা করতে বলে প্রধান মন্ত্রী মাননীয়া ইন্দিরা গান্ধীর কাছে যখন পাঠিয়েছিলেন, তিনি বলেছিলেন Director of Lalbahadur Shastri National Academy of Admn. থেকে যখন কমপ্লেন এসেছে তাঁকে ক্ষমা করা হবে না, এবং তাঁকে ক্ষমা করা হয় নি। কিন্তু এই মীরা পাণ্ডের বিরুদ্ধে একটা অভিযোগ এল, আপনি কোন ব্যবস্থাই করেন নি। রাজ্যসরকারের মুখ্য সচিব অভিযোগ পাঠান সত্ত্বেও কোন ব্যবস্থাই নেওয়া হয় নি। আই.সি.এস.-দের কথা ডিপার্টমেন্ট বলছে, তাদের নাম বলছে Director of National Academy of administration ট্রেনিং-এর কথা, এটা কংগ্রেসের হেড কোয়ার্টার্স নয়, সম্পূণ প্রশাসনের ব্যাপার। এ ব্যাপারে কি তদন্ত করছেন জানাবেন। এরপর আসছি পোস্ট এ্যাণ্ড ট্রান্সফার যেটা নিয়ে সম্পূর্ণ পার্টি ছাড়া কি করেছেন? আপনার এই খামখেয়ালীপনা আজকে সর্বনাশ করছে। যাঁরা আপনাদের স্নেহধন্য তাঁদের বিরুদ্ধে ডবল চার্জ থাকা সত্ত্বেও আপনি

ওঁদের স্পেশাল সেক্রেটারীর ট্রান্সপোর্ট করে দিয়েছেন, একাধিক দায়িত্ব দেওয়া হয়েছে। কখন ট্রাম সমেত, কখন স্টেট বাসের চেয়ারম্যান ডবল দায়িত্ব দেওয়া হয়েছে। রেকর্ড, সি.সি.আর দেখেন নি, সুমন্ত চৌধুরীকে দিয়েছেন, আমার তাঁর উপর কোন ব্যক্তিগত রাগ, অভিমান নেই, তাঁকে দেওয়া হয়েছে। কোন চেকিং সিস্টেম নেই, ডবল চার্জ দেওয়া হচ্ছে। অপরদিকে সিনিয়ার আই.এ.এস. তাকে পোস্টিং দেওয়া হচ্ছে না। এমন কি চীফ সেক্রেটারী হতে পারে, এ নিয়ে আমি একটা কোয়েশ্চেন রেখেছিলাম তাকে আটকে রেখে দেওয়া হয়েছে। সম্প্রতি আনন্দবাজারে একটা খবর প্রকাশিত হয়েছে — আনন্দবাজারের কথা শুনলে আপনি তো রেগে যান — মহাকরণে একজন সিনিয়ার আই. এ. এস. অফিসার আমি জানি মিঃ সুব্রহ্মনিয়ামের বছরে ১০ মাস কোন কাজই নেই, বাধ্য হচ্ছেন শুধু মাইনে নিতে। আর একজন আই. এ. এস. অফিসার মুখ্য সচিবের পদে উঠতে পারবেন, একজন আই. এ. এস. অফিসার, তাঁর নাম উঠেছে। বার বার একটা পোস্টিংয়ের জন্য আবেদন করেছেন, বার বারই তা নাকচ হয়েছে। এইগুলি কি সুস্থ প্রশাসনের নজির? আপনাকে নাম করে বলছি, মিঃ সুব্রহ্মনিয়াম, মিলিয়ে নেবেন। একটা এ্যাডমিনেসট্রেটিভ পোস্টে আপনি ট্রান্সফার করে দিলেন, অর্ডার দেওয়া হয়েছে, কিন্তু সে যাচ্ছে না। লালবাজারের একটা পোস্টে যেখানে খুব মধু আছে, আপনি অর্ডার দিয়ে দিলেন ট্রান্সফারের, মিঃ ডি. চ্যায়ার্জী, সেখান থেকে যাচ্ছে না। আপনি কিছু বলবেন না? সেটা ঘুঘুদের জায়গা, মতলববাজদের জায়গা, বিরাট রসদ কেনা হয় ওইসব পুলিশদের, সেখানে খুব মধু আছে, সেখান থেকে সরাতে পারছেন না। স্পেশাল সেক্রেটারী করা হচ্ছে বড় ডিপার্টমেণ্টকে সাহায্য করার জন্য। আপনি সব ডিপার্টমেন্টে স্পেশাল সেক্রেটারী করছেন, অনেক জায়গায় রয়েছে যাদের কোন কাজ নেই। শুধু শুধু অর্থ অপচয় করছেন। আশা করি এই ব্যাপারে বলবেন। আপনার পোস্টিং সম্পর্কে কোন নির্দ্দিষ্ট নীতি নেই। কারণ আপনার ইচ্ছাটাই নীতি। জ্যোতিবাবু যা ভাববেন সরকারী নীতি সেটাই। আপনি যে জায়গায় পৌঁছে গিয়েছেন, সব কিছু খেয়ালখুসী মতোই করছেন। আপনার টোটাল এ্যাপ্রোচটাই খেয়াল খুশী হয়ে যাচ্ছে। আপনাকে কে কি সব বলে দিচ্ছে, অনেক কিছু বলে দিচ্ছে, আপনি তাতেই বিরাট কিছু হয়ে যাচ্ছেন। যারা এটা করছে তারা কিন্তু ঠিক করছে না। আপনি অটোমেটিক্যালি বাই নেচার ডিকটেটরে পরিণত হয়ে যাচ্ছেন। তার ফলে সরকারী কর্মচারীরা পক্ষপাতদুষ্ট হয়ে যাচ্ছে। প্রমোশনের ক্ষেত্রে দুটি জিনিস স্ট্রিকলি ফলো করা হয়, একটা হচ্ছে মেরিট আর একটা হচ্ছে সিনিয়ারিটি। আপনি সিনিয়ারিটি তুলে দিয়ে মেরিটটা রেখে দিয়েছেন। আপনার মেরিট হল কোন এম.এল.-এ যদি কিছু বলে, আপনার পার্টির কোন এম.এল.-এ যদি তার হয়ে কিছু বলে তাহলে সেইটাই হবে তার মেরিট এবং সে প্রোমোশান পাবে। আপনার বাজেট বক্তৃতায় আপনি বলেছেন পশ্চিমদিনাজপুরকে দুভাগ করা হবে। ডাঃ অশোক মিত্র মহাশয় বলে গিয়েছিলেন যে পশ্চিমদিনাজপুরকে যদি দুভাগ করা হয় তাহলে রায়গঞ্জে হেড কোয়ার্টাস করা উচিত। আপনি বালুরঘাটে করতে যাচ্ছেন। আপনি যদি ম্যাপটা একটু দেখেন তাহলে দেখবেন বালুরঘাট কোথায় আর রায়গঞ্জ কোথায়? বিরাট ফারাক হয়ে যাচ্ছে। এটা আগে বর্দ্ধমান, মেদিনীপুর ভাগ করা উচিত। বিভিন্ন কারণে এটা সম্ভব হচ্ছে না। আপনাকে বললে তো অনেক কথা বলবেন কিন্তু আপনারা এই দুটি জেলাকে ভাগ করতে পারছেন না। অনেক দিন আগে একবার, ১৯৪৫-৪৬ সালে জেলা ভাগ সংক্রান্ত একটা কমিটি হয়েছিল। আজকে বহুদিন চলে গেছে, সাবজেক্টিভ সিচুয়েসান অনেক পরিবর্তন হয়েছে। সুতরাং এই ব্যাপারে সামগ্রিকভাবে চিন্তাভাবনা করতে হবে, এটাকে বিচ্ছিন্নভাবে কেন করছেন? তারপর নদীয়াতে সাব-ডিভিশান করতে যাচ্ছেন। এই ব্যাপারে আমাদের এম.এল.-এ মুন্সী সাহেব লিখিতভাবে জানিয়েছেন কিভাবে করা উচিত। তারপর ডিভিশনাল কমিশনার, এই ডি.সি.-দের আরো গুরুত্ব দিতে পারে। বহু জায়গায় খুব জুনিয়ার লোককে ডি.সি.

করেছেন। অশোক মিত্র মহাশয় সাংঘাতিক গুরুত্ব দিতে বলেছেন। তিনি একটা জায়গায় বলেছেন It is a bridge between the office administration and district headquarter. সুতরাং, এটা ইনট্রোডিউস করুন। অনেক জায়গায় আমরা দেখেছি, আমি উদাহরণ দিয়ে বলছি জলপাইগুড়ি ডিভিশনাল কমিশনার করেছেন শ্রীমতী কল্যাণী চৌধুরীকে, দক্ষ ভদ্রমহিলা, এতো জুনিয়ার যে তার কথা কেউ শোনে না। ডি.এম., এস.সি এই ডিস্ট্রিকটের অফিসাররা কি তাঁর কথা শুনবেন? সুতরাং ডি.সি-র ব্যাপারে আমি মনে করি গুরুত্ব বাড়ানো উচিত। এটা করা হয়েছে মধ্যপ্রদেশে, রাজস্থানে। এই ডি.সি পদে একজন সিনিয়ার লোক দিয়ে কাজ করানো উচিত, এটা আমার মূল কথা, সেই জন্য আমি এই সাজেশান দিলাম। আপনি যে সমস্ত প্রস্তাব দিয়েছেন সেইগুলি খুবই সামান্য। আপনার এই মাথাভারি প্রশাসনে প্রাক্তন লোক ভরিয়ে দিয়েছেন, পার্টির লোকে ভরিয়ে দিয়েছেন। তাতে কি ওয়ার্ক কালচার আসবে?

**[4.40 — 4.50 P.M]**

আমি আপনার সাথে একমত। আপনি ট্রেড ইউনিয়ন থেকে এই ওয়ার্ক কালচারকে নিয়েছেন। এই ওয়ার্ক কালচারকে পরিবর্তন করতে গেলে, প্রশাসনের মধ্যে একেবারে ভেতরে যে সিস্টেম আছে, তার মধ্যে থেকে কতকগুলো প্রস্তাব নেওয়া উচিত এবং সেগুলোকে ইমপ্লিমেন্ট করা উচিত। সেগুলোকে আপনি আগে করুন এবং আপনি একটু নড়েচড়ে বসুন। ডাঃ রায় বাই নেম অফিসারদের চিনতেন। তিনি তাঁদের ডেকে পাঠাতেন। ডেকে না পাঠালে সেকসান অফিসারদের কাছে চলে যেতেন। এটা না করলে, উট পাখীর মতো আসবেন আর চলে যাবেন পার্টি অফিসে, এইভাবে সব হয় না। রাইটার্স বিল্ডিং-এ আরও অনেক ঘর আছে, আপনি একটু নড়েচড়ে বসলে সব চাঙ্গা হবে। আপনি চাঙ্গা করার কথা বলছেন। চাঙ্গা করতে গেলে তার একটা ফর্মূলা আছে, একটা পলিসী আছে তার প্রয়োগ দরকার, নাহলে চাঙ্গা হবে কি করে? মদ খেয়ে তো আর চাঙ্গা হয় না! সুতরাং যেরকমভাবে ভাবছেন সেইরকমভাবে চাঙ্গা করা যাবে না। এই ব্যাপারে একটা নীতি আছে, একটা পদ্ধতি তৈরী করতে হবে। এই কথা বলে আপনার আনীত বাজেটের বিরোধীতা করে এবং আমাদের কাট মোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশানের বিরোধীতা করছি। এই ব্যয়-বরাদ্দের মঞ্জুরীর জন্য যে দাবী রাখা হয়েছে সেটাকে আমি বিচ্ছিন্নভাবে দেখতে চাই না। আমাদের বিগত তিনটি বামফ্রন্ট সরকারের গ্রামেগঞ্জে প্রশাসনিক যে দৃষ্টিভঙ্গী, সেই দৃষ্টিভঙ্গীর ধারাবাহিকতাকে অনুসরণ করে মন্ত্রী মহোদয় এখানে তাঁর বক্তব্য রেখেছেন। সেই কারণে এই প্রস্তাবের প্রতি আমার সমর্থন থাকছে। গ্রামেগঞ্জের কথা আমাদের বিচার করতে হবে। আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাই, ১৯৪৭-'৬৭ এবং ১৯৭২-'৭৭ সালে কংগ্রেসের যে সরকার ছিল, তাদের যে দৃষ্টিভঙ্গী ছিল, এর পর্যালোচনা হিসাবের মধ্যে আমরা পাই না। সেই সঙ্গে সঙ্গে জনগণের অকুণ্ঠ সমর্থন নিয়ে এই সরকার এখানে এসেছে। এই সরকারের কাছে মানুষের বাড়তি প্রত্যাশা আছে। সেই প্রত্যাশা পূরণের জন্য জনগণ অসীম দায়িত্ব দিয়েছেন বামফ্রন্ট সরকারের উপরে। এই যে প্রশাসনিক কাঠামো, বামফ্রন্টের ইচ্ছা বা আমরা যেভাবে চাই, সেইভাবে তৈরী হয়নি। এটাকে সঠিকভাবে তৈরী করতে গেলে যে সমস্ত বাধা আছে, সেই বাধাগুলোকে সামনে রেখে এই প্রশাসনিক পদ্ধতি চালু করতে হয়েছে। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে এটাকে চালু করতে হয়েছে। একদিকে জনগণকে সামনে

রেখে চালু করা, আর একদিকে প্রশাসনের একেবারে গভীরে গিয়ে বামফ্রন্টের যে কর্মসূচী আছে সেই কর্মসূচীকে একেবারে তৃণমূলে নিয়ে যাওয়া, এটা এই সরকারকে চেষ্টা করতে হবে। এরজন্যই সমস্যা হচ্ছে। বিরোধীরা এখানে আছেন, তাঁদের আমলে তো হেল্‌থি এ্যাডমিনিস্ট্রেশান তৈরী হয়নি। আমরা জানি, পার্লামেন্টারী গভর্ণমেন্ট ইজ এ গভর্ণমেন্ট বাই ডিসকাসানস্। কিন্তু ওঁরা যা করেছেন এতদিন ধরে, তাতে এইসব ধরণের আলাপ-আলোচনার মাধ্যমে এই সমস্ত সমস্যার সমাধানের কতা চিন্তা করা এসব তো কিছু ছিল না। এইরকম একটা রীতি পদ্ধতি তৈরী করার বিষয়টা আমাদের আমলেই সম্ভব হয়েছে। এমনকি ছোটখাট ব্যাপারে, পাহাড়ে খুন হলে মুখ্যমন্ত্রী আলোচনা করেন। প্রশাসন আলোচনা করেন। কোন সমস্যার সমাধানের জন্য — দুর্গাপূজা বা ঈদের সময় কোন রকম বিশৃঙ্খলা যাতে না হয় সেজন্য দাঁড়িয়ে থেকে, এমনকি কংগ্রেসের অনেক গোষ্ঠী থাকা সত্ত্বেও তাদের সবাইকে ডেকে আলোচনা করে একটা পথ বার করা হয়। বলা হয়, আপনারা সহযোগিতা করুন। ওঁরা কতটা করেন জানিনা? এই যে একটা দৃষ্টিভঙ্গী, ওঁদের সাথে আমাদের দৃষ্টিভঙ্গীর পুরোপুরি তফাৎ যেটা সেটা এখানেই — আমরা সবকিছু আলোচনা করে করতে চাই। ওঁদের আমলে যেটা ছিল সেটা ছিল একটা পুলিশী গভর্ণমেন্ট। ওদের ছিল ল-মেকিং গভর্ণমেন্ট একটি উচ্চশালী অংশের মানুষের স্বার্থে প্রশাসনিক ক্ষমতা তৈরী করা হত। তাঁদের দৃষ্টিভঙ্গী বরাবরই ছিল যে, ক্ষমতাকে কেন্দ্রীভূত করা। ১৯৭২ সালে ২৭শে জুলাই সুব্রতবাবু, একটি বিবৃতি দিয়েছিলেন। তার ওই রেফারেন্স তুলে বলছি যে, তিনি বলেছিলেন ডি.এমদের বেশী ক্ষমতা দিতে হবে। এইরকম এখানে আমি অনেক কথাই বলতে পারি। কিন্তু আমরা তার বদল করতে চেয়েছি। সেই কারণে একটা মডার্ন ওয়েলফেয়ার স্টেটে জনকল্যাণের জন্য কি করা যায় এই অবস্থার মধ্যে সেই দৃষ্টিভঙ্গী নিয়েই কাজ করছি। মাননীয় মন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে তাই দেখা যাচ্ছে যে ইমপ্লিমেন্টিং গভর্ণমেন্টে সারবাহী কতটা এবং সমাজের দরিদ্রতর অংশের মানুষের কতটা অধিকার প্রতিষ্ঠা করতে পারবে তারজন্য বিবেচনা করা হচ্ছে। আপনারা যেমন ক্ষমতাকে কেন্দ্রীভূত করে রেখেছিলেন, আমরা তেমনি ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করেছি। এটাই হচ্ছে গত ১৪ বছরের মধ্যে বামফ্রন্ট সরকারে কৃতিত্ব। ১৪ টা বছর এমন কিছু ব্যাপার নয়, দলবাজির দিক থেকে দেখতে গেলে পেছন থেকে দেখলে দেখা যাবে যে আপনারা ৩০ টা বছর ফেলে এসেছেন। কিন্তু কোন ফল দিতে পারেন নি। আপনারা তো একটি পয়সাও গরীব মানুষের জন্য খরচ করেন নি। কেবল ক্ষমতাকে কেন্দ্রীভূত করে রেখেছিলেন। আমরা সেখানে গরীব মানুষদের জন্য খরচ করতে শিখেছি। ওঁরাকেবল ওপরের তলায় মানুষদের সেবা করে গেছেন। কিন্তু আমরা সব সময়ে চেয়েছি যে দরিদ্রতর মানুষের যাতে উপকার করতে পারি এবং সর্বদাই তার চেষ্টাই করা হয়েছে। ফলে ওঁদের এ্যাপ্রোচের এ্যাডমিনিষ্ট্রেশান এবং আমাদের এ্যাডমিনিষ্ট্রেশানে এ্যাপ্রোচর পার্থক্য আছে। বৃটিশের ফেলে যাওয়া চশমা দিয়ে আপনারা দেখেন কিন্তু আমরা গরীব মানুষের চশমা দিয়ে তাদের দেখি এবং সেইভাবেই প্রশাসনের নীতি নির্ধারণ করেছি। এই ব্যাপারে আমি বলতে চাই যে, আমার যতটা মনে আছে, বই পড়ে জেনেছি পল এ্যাপেলবি ১৯৫৬ সালে ইণ্ডিয়াতে এসেছিলেন, পণ্ডিত জহরলাল নেহেরু তাঁকে এনেছিলেন। তাঁকে প্রশাসনিক এ্যাপ্রোচ সম্বন্ধে প্রশ্ন করা হলে তিনি বলেছিলেন যে এ্যাডমিনিষ্ট্রেশানে নজির খোঁজার অভ্যাস ত্যাগ করুন, নতুন নতুন নজির সৃষ্টি করুন। এই ১৪ বছরে বামফ্রন্ট সরকার প্রশাসনের ক্ষেত্রে নতুন নজির সৃষ্টি করেছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার মধ্যে দিয়ে। প্রশাসনের কাজে গ্রামের মানুষদের যুক্ত করে তাদের মর্য্যাদা বৃদ্ধি করার চেষ্টা করা হয়েছে এবং সেই কারণেই স্বাভাবিক ভাবে একটা প্রশাসন চালাতে গেলে [illegible] উপরে ভরসা করতেই হবে, তাদের সঙ্গে আলোচনায় বসতেই হবে। আপনারা বারেবারে কো-অর্ডিনেশান কমিটির কথা বলেছেন। আপনারা তো আপনাদের

আমলে কমবাইণ্ড অপরেশান প্ল্যান করেছিলেন আর বামফ্রন্ট সরকার সেখানে কো-অর্ডিনেশান কমিটিকে নিয়ে সভা করছে বলে আপনাদের এতো আপত্তি। মাননীয় মুখ্যমন্ত্রী যে [illegible] জন্য, এই সভা ডেকেছিলেন এটা তো আমাদের কৃতিত্ব। আমরা কতবড় তাদের দেখি এটাই প্রমাণ। সিদ্ধার্থবাবু যখন ক্ষমতায় এসেছিলেন কিভাবে এসেছিলেন জানিনা, সেই নিয়ে আমি বলতেও চাই না। কিন্তু সিদ্ধার্থশংকর রায় : সিদ্ধি ও নির্বাণ এই আনন্দ গোষ্ঠীর লেখা বইয়ের পৃষ্ঠা ৫টা আমি একটু পড়ে শোনাচ্ছি-এই সময়ে বহু কংগ্রেস সমর্থককে হঠাৎ সরকারী ও অন্যান্য দফতরে চাকরি দিয়ে নির্বাচনের কাজে লাগানো হয় এবং বেশ কিছু পুরণো কর্মচারীদের নিয়োগ বিনা কারণে এক কথায় বাতিল করা হয়। সুব্রত বাবুরা যখন ক্ষমতায় ছিলেন তখনকার ঘটনা, আমাদের সময়ে ঘটনা নয়। তারপরে সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনি একটি চিঠি আই . এ . এস অফিসারকে যে নির্বচনে কিভাবে প্রশাসনকে ব্যবহার করা যায়। তখন আই. এস . এস রঞ্জিত গুপ্ত, সিদ্ধার্থ বাবুর সহপাঠী, ছাত্র হিসাবে তিনি সিদ্ধার্থ বাবুর চেয়ে অনেক মেধাবী। তিনি একটি ব্লু-প্রিন্ট দিয়েছিলেন এবং তাতে পরিকল্পনা ছিল কিভাবে রিগিং করা হবে। এরজন্য সভাও করেছিলেন এবং লোকেদের নিয়ে আপনাদের মিটিং করতে হয়েছিল। আপনারাই এ জিনিষ করেছিলেন, এখন অস্বীকার করলে চলবে না। তারপরে আপনারাই প্রথম মিসা আইন বার করলেন। আপনারা ১৯৭২ সালে এসেই কি করে এই মিসাকে কিভাবে সংশোধন করে কার্য্যকরী করা যায় তারজন্য বসে ঠিক করলেন। আপনার প্রসিডিংস আছে, দেখে নেবেন আপনাদের রাজত্বেই এইসব ঘটেছিল। সেই সময়ে ১৯৭২ সালে মুখ্যমন্ত্রী নির্দেশে কো-অর্ডিনেশান কমিটির সেক্রেটারী হিরেন সান্যালকে এবং শ্যামসুন্দর ভট্টচার্য্যকে কোমরে দড়ি বেধে রাইটার্স বিল্ডিংস থেকে তুলে নিয়ে যাওয়া হয়েছিল। আপনারা পুরণো রেকর্ড দেখবেন, সব দেখতে পাবেন। তারপরে ১৫ জন কর্মীকে মিসায় আটকে করেছিলেন। আপনারা প্রশাসনকে যেভাবে কাজে লাগান তার নিদর্শন একটা উদাহরণ দিলেই বুঝতে পারবেন। আপনারা একদিন এস পির অফিসে গেয়ে তালা লাগিয়ে দিলেন। তারপরে আপনাদের কোন এক নেতৃত্ব ও .সির চেয়ারে বসে ও . সির টুপি খুলে দিলেন। এসব দেখে তো প্রশাসন থমকে যাবেই। কোন পুলিশের পক্ষেই এই অবস্থায় কোন ব্যবস্থা নেওয়া সম্ভব নয়, এইসব দেখে তো তাঁরা চমকে যাবেনই কিছুক্ষণের জন্য। আসলে আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন প্রশাসনকে এইভাবে কাজে লাগিয়েছেন বলে এখনো সেই স্বভাব যায় নি। এখানেই সুব্রতবাবুর বক্তৃতা ১৯৭২ সালে ২৭ শে জুলাই দিয়েছিলেন সেটা পড়ে শোনাচ্ছি-নৈরাজ্য দূরীকরণের ব্যাপার আছে, সেখানে সুস্থ জনজীবণে সমাজতান্ত্রিক শাসনব্যবস্থা হবে। আপনার তো খুব রাগ ওহ সমাজতন্ত্র কথাটির উপরে। কিন্তু এটা তো আপনিই বলেছিলেন, তখন বুঝে কি বলেন নি?

## [4.50 — 5.00 P.M.]

উন্নততর জীবনযাত্রার মান আমাদের লক্ষ্য, আর এই লক্ষ্যে পৌছবার জন্য আমাদের শ্রম অধ্যবসায়ের সহিত আমরা অগ্রসর হইতেছি। আর ৭৭ সালের পরে ক্ষমতায় ফিরতে পারছেন না, আর সব দোষটা কো-অর্ডিনেশন কমিটির ঘাড়ে চাপাচ্ছেন। এমন ভাবে অগ্রসর হচ্ছেন এমন ভাবে আপনাদের সমস্ত শ্রম নিয়োজিত করেছিলেন তার পরেও দূর্নীতির কথা বললেন। একটু আগে বললেন যে কোন রকম জনকল্যাণ মূলক কাজ করতে হলে দূর্নীতি মুক্ত করা অবশ্যই কর্ত্তব্য। কি রকম এই বইয়ের ১১ পৃষ্ঠায় তা বলছে আপনাদের সম্পর্কেও আনন্দবাজারে বেরিয়েছে, ওরা কাল আমাদের হারিয়ে দিয়েছে যদিও বেড়েছে বলেছেন। একটা অভিযোগ উঠেছিল ঘুষ না দিলে চাকরী পাওয়া যাবেনা, এই ব্যাপারে [illegible] বলেছেন বাস্তবে আমরা যখন রাইটাস বিল্ডিংয়ে যাই, আমরা সেই সময় দেখেছি চাকরী

দেওয়ার নামে কি কাণ্ডটাই না করেছেন, সর্বত্র লজ্জাস্কর কেলেঙ্কারী। প্রেসিডেন্সী কলেজ থেকে বি. এস. সি. তে অনার্স নিয়ে পাশ করে জনসংযোগ বিভাগে চাকরী হয়নি, আপনি সেই সময় সেই দপ্তরের মন্ত্রী ছিলেন এবং সেই বিভাগে ৩ বারে স্কুল ফাইনাল পাশ করা ছেলের চাকরী হয়েছে। মুর্শিদাবাদ থেকে ২০০ লোক নিয়োগ করা হয় চতুর্থ শ্রেণীর পদে। দু'জন মাত্র হিন্দু বাকী সব মুসলমান। এটা নিয়ে আমাদের মাথাব্যথা নেই। হাওড়ার লোক না হলে শিক্ষা দপ্তরে বেশির ভাগ প্রাইমারী স্কুলে এবং জেলা স্কুল বোর্ডে চাকরী পাওয়া কঠিন ছিল, সেই সময় রাজ্য বিদ্যুৎ পর্ষদে বরকত সাহেব ১১ হাজার লোককে কাজ দিয়েছিলেন। নিয়োগের জন্য সভার সদস্য হিসাবে প্রিয়রঞ্জন দাসমুন্সিকে চেয়ারম্যান করা হলো ৩ লক্ষ দরখাস্ত পড়েছিল, এই তো অবস্থা। আপনারা ঘুষ নিয়ে চাকরী বাকরী দিয়েছিলেন, প্রশাসনটাকে সেই ভাবে তৈরী করেছিলেন। আপনারা যদি দুর্নীদির কথা বলেন আমাদের বুঝতে কষ্ট হয় কারা বলছে। আপনারা এমন অবস্থা করেছিলেন যে আমাদের লজ্জায় মাথা হেঁট হয়ে গিয়েছে এম. বি. বি. এস. পরীক্ষায় গণ-টোকাটুকি হচ্ছে — জানিনা মানসবাবু সেই সময়ে টোকাটুকি করেছিলেন কিনা ? তার ছবি বি. বি. সি. তুলে নিয়ে গিয়ে টেলিভিশানে প্রচার করেছে। এতে আমাদের সারা বিশ্বের কাছে মাথা হেঁট হয়ে গিয়েছে। আমরা দেখেছি সত্যেন সেন যখন উপাচার্য্য ছিলেন তখন ইউনিভার্সিটির বাইরে আপনাদের সার্টিফিকেট বিক্রি হয়েছে। এসব আপনারা জানেন, এসব হয়েছে। এসব আপনারা স্বীকার করলে ভালো হবে। লোকে বলবে আপনারা আত্মা সমালোচনা করছেন, পরে বিবেচনা করতে পারে, আপনাদের সম্পর্কে। এটা এড়িয়ে যেতে চান তাতে আমাদের ক্ষতি নেই, তাতে আমাদের ভালো। আমাদেরকে আরো লোককে বোঝাতে হবে, এতে আপনাদেরই পার্টিটা তাড়াতাড়ি শেষ হয়ে যাবে। আপনাদেরকে আরো বলি এই যে কোঅর্ডিনেশান কমিটি সম্বন্ধে আপনাদের এত রাগ এটা অনেক দিনের এ ব্যাপারে একটু বলি সত্য বাপুলি মহাশয় অনেকদিন আগে বলেছিলেন ২৭ শে জুলাই এই হাউসে দাঁড়িয়ে যে রাইটার্স বিল্ডিং-এ এবং প্রতি জেলায় জেলায় কো-অর্ডিনেশান কমিটিকে ভাঙুন। মন্ত্রীকে বলছেন, সিদ্ধার্থবাবুকে বলছেন, আপনাকে বলছেন, মন্ত্রী হয়ে আপনি ভাষণ দিয়েছিলেন। এর সাথে চিন্তা করুন যেন ফেডারেশন কর্মীদের সুযোগ দেওয়া যায়, এটা পৃষ্ঠা ১৪৮৮ তে দেওয়া আছে। এট আপনারা করেছিলেন। নিকৃষ্ট দলবাজী করেছিলেন, দুর্নীতি করেছেন, প্রশাসনকে শেষ করে দিয়েছেন। সঙ্গে সঙ্গে আপনাদের আমি একথা বলতে চাই আজকে যে পরিবেশ পরিস্থিতি-পশ্চিমবাংলায় সৃষ্টি হয়েছে গোটা [illegible] স্বার্থে সরকার চলছে যাদের বাদ দিয়ে কিছু হতে পারে না। আপনারা পে কমিশন বসাননি-তাদের মাইনে দিতেন না, তারা মাইনে চাইলে গ্রেপ্তার করতেন, আজকে সেই কর্মচারীদের প্রতি আপনাদের দরদ দেখা যাচ্ছে। আজকে সেই কর্মচারীরা ব্লক লেভেল জে . এল . আর . ও . অফিসে গিয়ে গরীব মানুষদের সাহায্য করেন, উপযুক্ত সম্মান পান। এই সমস্ত গরীব মানুষেরা আজকে প্রশাসনের কাছ থেকে সাহায্য পায় কিন্তু আপনারাই বলেছেন আগে ডি . এম . অফিসে গেলে প্রতি অলিন্দে অলিন্দে ঘুষ দিয়ে ঢুকতে হোত এটা আপনাদের সময়েরই বক্তব্য, পঙ্কজ ব্যানার্জীর বক্তৃতাতেই ছিলো, এখন নিশ্চয়ই তা হয়নি, এখন সেখানে এস . পি . কে আসতে হয়, ডি. এম. কে আসতে হয় এখন আই . এ . এস . অফিসারের সঙ্গে আলাপ আলোচনা করা যায়। আলাপ আলোচনা করে যাতে কাজের গতি আসে সেই চেষ্টা করা হচ্ছে। এটা যাতে সারা মাস হতে পারে সেই চেষ্টা হচ্ছে, তাতে মুখ্যমন্ত্রী যদি আলেচনা করেন ভাবে কথা আলোচনা করে সেই কাজকে যদি উদ্বুদ্ধ করা যায় এটা ভালো কথা, এটাই তো সুষ্ঠ প্রশাসনের লক্ষণ, ভাল প্রশাসনের লক্ষণ। মানুষকে ভালবেসে, মানুষকে সম্মান দিয়ে বামফ্রন্ট সরকার চলতে চায়। আপনারা চাবুক চালিয়েছেন, কিন্তু এটা চলতে পারেনা, আপনারা সাংবাদিকদেরও ছেড়ে দেননি, তাঁদেরকে জেল খাটিয়েছেন। তারা আপনাদের

হয়ে লেখে সেই সাংবাদিকদেরও ছাড়েননি। এই বইতে বলছে যখন সাংবাদিক বরুণ বাবুকে গ্রেপ্তার করা হয়েছিল তখন আপনাদের কাছে ছুটে গিয়েছিল তখন আপনি বলেছিলেন আপনার হাত পা বাঁধা। গ্রেপ্তার না করলে আমাকেই গ্রেপ্তার করবেন সিদ্ধার্থবাবু — এই বইতে লেখা আছে। এখানে দাঁড়িয়ে আপনি কাদের কথা বলছেন, এক্ষেত্রে আমরা যদি বলি একটু ভাল ব্যবহার করুন, একটু ভাল কাজ করুন, আপনাদেরও ত্রুটি-বিচ্যুতি আছে ফেডারশানের লোকজনও আছেন তাদের খারাপ করে দিচ্ছেন, সেইসব জায়গায় মাননীয় মুখ্যমন্ত্রী যদি ডেকে বলেন আমরা এর জন্য গর্ববোধ করি তাহলে বলবো তিনি ঠিক কাজ করেছেন। একজন দক্ষ প্রশাসক হিসাবে ঠিক কাজ করেছেন। আর ওয়ার্ক-কালচারের কথা বললে আপনারা অতঙ্কিত হয়ে ওঠেন, ভোটের ৫৩ দিন বাদে ফল বেরিয়েছিল এবং সেই ফলে এমনই তার ওয়ার্ক কালচার যে ৫৩ দিন পরে বজবজ কেন্দ্রে আমাকে হারিয়ে দিলেন-এমনই ওয়ার্ক কালচার। হারিয়ে দিয়ে সেখানে কংগ্রেস প্রার্থীকে জিতিয়ে দিলেন, বুঝেছি এটা ওদের মনের ইচ্ছা ছিলো, এই ভাবে ওরা চেয়েছিলেন ফলটা ঠিক করতে কিন্তু পারেননি, তার জন্য কষ্ট হচ্ছে, তাই ওইভাবে লিখেছেন। সাংবাদিকদের যদি কষ্ট হয় তাই বলেন ওয়ার্ক কালচাব।

গতকাল মাননীয় মন্ত্রী, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় বলেছেন তাঁর বাজেট বর্ক্তৃতায়, কিন্তু সেখানে দাঁড়িয়ে কি করলেন দুঃখ প্রকাশ করে পর্যন্ত বললেন না যে, ভুল হয়েছে। সাংবাদিকদের সঙ্গে কথা বললাম, বললেন লিখে দিন আপনি। আমি বলি, আমাদের প্রশাসনের সবাইকে নিয়ে চলবো। সংবাদপত্রের সাহায্য চাই, বিরোধীদের সাহায্য চাই, সরকারী কর্মীদের সাহায্য চাই, প্রশাসনের উপরে যাঁরা আছেন তাঁদেরও সাহায্য চাই। প্রত্যেকের সাহায্য চাই। দুটো কথা বলেই শেষ করবো। যে ব্যয়-বরাদ্দ এখানে চাওয়া হয়েছে, দাবী করা হয়েছে, তার প্রতিটা পাই, পয়সার যেন সদব্যবহার হয়। এটাই আমার বলবার উদ্দেশ্য এবং এর পাশাপাশি আমার বক্তব্য থাকলো, ডাঃ অশোক মিত্র মহাশয়কে চেয়ারম্যান করে যে, অ্যাডমিনিস্ট্রেটিভ কমিটি হয়েছিলো,, তাঁর যে রিপোর্ট যুগান্তকারী রিপোর্ট পশ্চিমবাংলার—স্বাধীনতা পাবার পর এই প্রথম একটা প্রশাসনিক সংস্কারের জন্য কমিটি হয়েছে। তিনি নিশ্চয় মাননীয় মুখ্যমন্ত্রীর ধন্যবাদ এবং অভিনন্দন পাবেন। তাঁর গঠনমূলক সুপারিশগুলি — যেগুলি নেওয়া সম্ভব সেগুলি নয়ে যাতে দ্রুত কার্যকরী করা যায় তার ব্যবস্থা করতে হবে। ভিজিলেন্স কমিশন সম্বন্ধে তাঁর যে রিপোর্ট — সেগুলি যদি দ্রুত প্রকাশ করা যায় তাহলে প্রশাসনে দুর্নীতি কমবে। যাঁরা দোষী তাঁরা যাতে রেহাই না পায় সেটা দেখতে হবে। এর ফলে বামফ্রন্টের ভাবমূর্তি আরো উজ্জ্বল হবে। সমাজতান্ত্রিক সমাজব্যবস্থায় এটাই মূল ব্যাপার, প্রধান ব্যাপার। আশ্বাস্বিত হলাম, বাজেট বর্ক্তৃতা পড়ে বড় জেলাগুলিকে ভাগ করে মহকুমায় পরিণত করা হবে, এর ফলে প্রশাসনিক কাজকর্মে অনেক সুবিধা হবে। সাধারণ মানুষ অনেক উপকৃত হবেন। জনগণ উপকৃত হবেন — এই দৃষ্টিকোণ থেকেই ভাগ করবার প্রস্তাব রাখা হয়েছে। এটাও একটা ব্যয়সংকোচের নজির রেখেছেন মাননীয় মন্ত্রি মহাশয়। একটা প্রশাসনকে চালু করবার জন্য আন্তরিক প্রয়াস, মানুষকে সঙ্গে নিয়ে, জনগণকে পাশে নিয়ে একটা সরকার চালানো যায় তার দৃষ্টান্ত এই সরকার স্থাপন করতে পেরেছেন। বত্রিশটা কালা কানুন নিয়ে ওঁরা সরকার চালাতেন। ওঁদের সাথে মানুষের কোনো যোগাযোগ ছিল না। শুধু মানুষকে নিয়ে সরকার চালানো যায়, প্রশাসন চালানো যায় তার প্রমাণ বামফ্রন্ট সরকার এখানে রেখেছেন। সাধারণ মানুষের কি করে উন্নতিসাধন করা যায়, কি করে তাঁদের সহযোগিতা করা যায় তা তিনি তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন। ব্যয়-বরাদ্দের প্রতিটি পয়সা যাতে সদব্যবহার হয় সেই আশা রাখছি। আমি দাবীকে সমর্থন করছি। কাট মোশান দিতে হয় — তাই ওঁরা দিয়েছেন। বিরোধীতা করবার জন্যই বর্ক্তৃতা করেছেন। সমর্থন করা উচিত ছিলো। এই কথা বলে কাট মোশানে বিরোধীতা করে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ

করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ রেখেছেন আমি সেটার বিরোধীতা করছি। তার সঙ্গে সঙ্গে কাটমোশান যেগুলি আছে সেগুলিকে সমর্থন করছি। স্যার প্রথমে বলতে হয়, যে আমাদের মুখ্যমন্ত্রীর রাজনৈতিক জীবনে অনেকগুলি ফেজ আছে। উনি যেদিন থেকে মুখ্যমন্ত্রী হয়েছেন তারপর থেকে গত চৌদ্দ বছরে বিভিন্ন ফেজে আমরা দেখতে পেয়েছি। তিনি অনেক জিনিস যা বলতেন, গত চৌদ্দ বছরে অনেক পরিবর্ত্তন হয়েছে। এটা সঠিক যে, এখন সম্প্রতি তিনি আমাদের সবাইকে সচেতন করে দিয়েছেন, প্রশাসনকে কত বেশী সঙ্গে করে চলা যায়, সরকারী কর্মচারীর সঙ্গে কিভাবে কথা বলা যায়, কি করে সাধারণ মানুষের উপকার করা যায়, এইসব সম্পর্কে সচেতন করছেন। আমার একটা নিবেদন — এই রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে সকলের সঙ্গে একইরকম ব্যবহার করা উচিৎ। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা হিসাবে নয়। এই রাজ্যের প্রশাসনকে চাঙ্গা করতে গেলে, শুধু কো-অর্ডিনেশন দেখলে চলবে না। ক্ষমতা আছে কনফারেন্স করবেন। নোটিশ দিয়েছেন খেয়াল, খুশিমতন। চীফ সেক্রেটারী নোটিশ দিয়ে দিলো। ছুটি ডিক্লেয়ার করে দিলো। এইসবে কোনো কিছু হবে না। কেননা যে প্রশাসন — ঘুণ ধরে গেছে সেখানে এঁদের কে কথা বলে আপনি নজির সৃশ্টি করতে পারবেন না। আপনাকে নতুন নজির সৃষ্টি করতে হবে। কিন্তু দুঃখের কথা, নজির সৃষ্টি করতে পারছেন না। আপনি বলেছেন, হাসপোতাল কারখানা নয়, কিন্তু আপনার দল মেডিকেল কলেজ হাসপাতাল রুগীদের জন্য যেখানে রান্না করছিলো সেখানে তাঁরা গিয়ে উনুন ভাঙ্গলো।

**[5.00 — 5.10 P.M.]**

ঘটনাটা ভুলে গেলে চলবে না, তারা কারখানার মধ্যে কলকাতার হাসপাতালগুলির মধ্যে এমন এমন ব্যবহার করছে আপনার প্রশাসনে যা ভাবা যায় না। আজকে আপনাদের সময়ে কলকাতার হাসপাতালগুলির কি অবস্থা — হাসপাতালের দরজা ভাঙছে, রোগীদের চিকিৎসা করতে দিচ্ছে না। হাসপাতালের পরিবর্তে নার্সিং হোম করবার জন্য ভাবছেন? কিভাবে রাজত্ব চালাচ্ছেন? মাননীয় মুখ্যমন্ত্রী ওয়ার্ক কালচারের কথা বলেছেন, আপনি কি জানেন বিভিন্ন সরকারী অফিসে আপনি যদি একজন মন্ত্রীকে নিয়োজিত করেন তাহতে তিনি দেখতে পাবেন বিভিন্ন সরকারী অফিসে পরের দিন সকালবেলায় এসে এ্যাটেনডেন্টস রেজিস্টারে সই হয়? তথ্য আছে যে দপ্তর থেকে চলে যাচ্ছে, আর আসছে না। স্বাস্থ্য দপ্তরে এমন এমন কর্মচারী আছে যারা ৭ দিন পরে এ্যাটেনডেন্টস্ রেজিস্টারে সই করে। আপনি অফিসারদের বলছেন ব্যবস্থা নিতে, উপস্থিত হার রাখতে। কিন্তু তাঁরা বুঝতে পারছেন তাঁদের পোষ্টিং, তাঁদের চাকরির নিরাপত্তা সবকিছু নির্ভর করছে আপনার পার্টির কেডারদের উপর। তারা যদি মন্ত্রীদের অন্য রকম রিপোর্টিং করে তাহলে পোস্টিং হয়ে যেতে পারে অন্য জায়গায়। আমি বলছি আমার সঙ্গে চলুন, আমি আপনাকে দেখিয়ে দেব ৫ দনি পরে রেজিস্টারে সই করছে, এই চ্যালেঞ্জ আমি এই হাউসে করছি। আপনার এখানে আই এ এস অফিসাররা পোস্টিং চাচ্ছেন। আমার বন্ধু এখনই বললেন প্রশাসনকে আপনি কোন জায়গায় নিয়ে গেছেন। হ্যাঁ, এটা ঠিক আপনারা চান না আই এ এস অফিসাররা কাজ করুক। আমরা বলি চীফ্ মিনিস্টার Your write does not go beyond writers Buildings. আপনার প্রশাসন এমন একটা জায়গায় পৌঁছেছে। আপনার সিনিয়ার অফিসাররা অত্যন্ত ফ্রাসট্রেটেড, তাদের মোরাল ডাউন যদি হয় তাহলে কাজ করবে না প্রশ্ন করবে না। তারা এই রাজত্বে থাকতে চাচ্ছে না। দিল্লী থেকে অফিসারদের পোস্টিং আসে, ৩ বছর কাজ করার পর যত শীঘ্র সম্ভব চেষ্টা করে দিল্লীতে বা অন্য রাজ্যে ফিরে যাবার জন্য আপনি কি করবেন,

আপনি ব্যক্তিগতভাবে চেষ্টা করেন বুঝি, কিন্তু আজকে আপনার করণীয় কিছু নেই। কেননা প্রশাসন চালাতে গেলে আপনার মন্ত্রীদের মধ্যে এমন অনেক অপদার্থ মন্ত্রী আছে তারা কিছু জানে না। আপনি তাদের রেখেছেন, তারা কাজ করে না। কিছু সিনিয়ার ভাল এ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার আছেন ডিপার্টমেন্টে, তাঁরা কিছু কাজ করতে চান, তাঁরা মন্ত্রীদের সব দেখান, কিন্তু মন্ত্রীরা কাজ করতে চায় না। আপনি মন্ত্রীসভায় এয়ার বাস মিনিসট্রিতে তাদের পোস্টিং দিয়ে রাইটার্স বিল্ডিংসে ঘর নেই, তাদের আলাদা ঘর করার জন্য আপনি সেই খাতে আমাদের কাছে টাকা চাইছেন। আমরা আপনার খরচ বাড়িয়ে দেব তাদের এ্যাকোমোডেশান দেবার জন্য ঘর তৈরী করার জন্য, গাড়ী কিনে দেবার জন্য? স্যার, আমরা বলছি প্রশাসনকে যদি গতিশীল করতে হয় তাহলে আপনাকে আগাগোড়া নন-পার্টিজান ওয়েতে নন-পলিটিক্যাল ম্যানারে চিন্তা করতে হবে। যদি আপনি তা না করেন তাহলে পশ্চিমবঙ্গে এ্যাডমিনিস্ট্রেসানকে আপনি চাঙ্গা করতে পারবেন না। ঠিক কথা আপনার এ্যাডমিনিস্ট্রেসানের ক্ষমতা গ্রামের দিকে দিয়ে দিয়েছেন।

কোনো অফিসার এখানে কোন কাজ করবে না, কাজের এ্যাকাউন্টেবিলিটি নেই। কোন রকম পরিস্থিতি নেই যে, কোন কোশ্চেন করলে তার উত্তর পাব। বিধায়করা চিঠি দিলে ১/২/৩/৪ মাসেও উত্তর পাই না। আপনাকে চিঠি দিয়ে আমরা কোন উত্তর পাই না স্যার, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট শুনলে আপনি অবাক হয়ে যাবেন। এই রিপোর্ট আপনি আধ ঘন্টা আগে আমাদের কাছে দিলেন। আমরা কি করে এর অবজারভেসন করব? ১৯৮১ সালের একটি রিপোর্ট আমাদের হাতে এসেছে তাতে বলছে "It was calculated four years ago that the commission required 16,000 Sq. Ft. accommodation for its sanctioned staff of the headquarters." বার বার করে ১৯৮১ সাল থেকে ওরা বলে যাচ্ছে, জায়গা দরকার, এ্যাডমিনিস্ট্রেট্রেসন দরকার, অথচ আপনি ভিজিলেন্স কমিশনের কোন গুরুত্বই দিচ্ছেন না, এই দপ্তরটিকে আপনি উঠিয়ে দিন। আপনার মন্ত্রীদের খরচের জন্য টাকা দিচ্ছেন, সেক্রেটারিয়েট বাড়াবার জন্য টাকা বাড়ছে, অথচ ভিজিলেন্স কমিশন সরকারী অফিসারদের করাপসন ধরবে তার জন্য টাকা নেই। ১৯৮১ সালের এই অবজারভেসন, ১৯৮৪ সালে'ও এই একই রিপোর্ট লিখেছে। আজকে ১৯৮৩ সালের রিপোর্ট দিয়েছেন। তাতে বলা হচ্ছে, The Commission is badly under-staffed. It has been commented upon previously how under staffing, especially in the Technical Cell has adversely affected the investigation under taken at the instance of the commission. এখন অবধি আপনি এদের অর্থ দিতে পারছেন না, জায়গা দিতে পারছেন না, স্টাফ দিতে পারছেন না, কিন্তু আপনার মন্ত্রীসভা বেড়ে যাচ্ছে, তাদের স্টাফ দিচ্ছেন, আপনার সেক্রেটারিয়েটের স্টাফ আছে, সব খরচই হচ্ছে। কিন্তু দুর্নীতি দমন করবার জন্য আপনার প্রশাসন এগোতে পারছেন না। তাহলে দয়া করে আপনি এই দপ্তরটি উঠিয়ে দিন। এটার কি দরকার আছে? এই কমিশনের রিপোর্ট আমাদের আধ ঘন্টা আগে দিয়েছেন। এতে বলা হচ্ছে — It is, however, to be observed that not all the deparments of the State Government are serious about handling vigilance cases properly. There is a tendency in some of the departments to treat the corruption matters lightly and by their acts of ommissions and commissions they allow corrupt officers to go upunished." বলুন - ভিজিলেন্স কমিটির রিপোর্ট আছে তাদের বিরুদ্ধে, তেমন ব্যক্তিদের আপনি প্রমোশন দিয়েছেন। আপনি প্রমোশন

দিয়েছেন তেমন অফিসারদের, সেই সব তথ্য আমাদের কাছে আছে। আপনার ডি. জি. কিছুদিন আগে হাওড়ায় গিয়ে বলেছেন, যদি আই.পি.এস. অফিসার দুর্নীতিগ্রস্ত হয়, স্বজন পোষণ করতে পারে তাহলেও তারা বড় বড় পোস্টিং পাবে না। আপনি উত্তর দিন, আপনার ডি.জি. হাওড়ায় গিয়ে বর্ক্তৃতায় এই কথা বলেছেন — খবরের কাগজে এই সব বেরিয়েছে। আপনার দপ্তর থেকে কোন কনট্রাডিসান বেরোয়নি। স্যার, আমরা জানতে চাইছি যে, এই রাজ্যের দুর্নীতি মুক্ত কিভাবে হবে? সিরিয়ারলি আপনারা কোন কাজ করছেন না। এই আর একটি রিপোর্ট আজকে আধ ঘন্টা আগে বেরিয়েছে। সেটা হচ্ছে রিপোর্ট অন ভট্টাচার্য কমিশন অব এনকোয়ারি, এস.এস.কে.এম. হসপিটাল, ক্যালকাটা, যেটা গঠিত হয়েছিল ২১শে মার্চ, ১৯৮৭ সালে। আর এখন হচ্ছে ১৯৯১ সাল, You take three years spending huge amount of Government money. You are giving away the money of the common man. This commission report has come out today. What is the administration doing? We want an answer from you. স্যার, আপনাকে আমরা জানাই যে, এই ব্যয়-বরাদ্দের কথা যেটা বলা হয়েছে, তাতে আমরা রাজি হতে পারছি না। আমরা রাজি হতে পারছি না অনেকগুলি কারণে। কলকাতা শহরে আপনার কমিশনার অব পুলিশ, ডেপুটি কমিশনার অব পুলিশ আছে। পুলিশের জন্য পোষ্ট ক্রিয়েট করছেন। গাদা গাদা পুলিশ, আই.পি.এস.দের জন্য গাদাগাদা পোষ্ট ক্রিয়েট করছেন। অথচ আই.এ.এস. অফিসারদের জন্য কোন পোষ্ট ক্রিয়েট হচ্ছে না। সেই জন্য তারা রাইটার্স বিল্ডিংসে ধর্না দিচ্ছেন আমাদের পোষ্টিং দিন বলে। আপনার জয়েন্ট কমিশনার অব পুলিশ রয়েছে। তাই রেসপনসিবিলিটি আছে এ্যাকর্ডিং টু দি পুলিশ কোড কমিশনার অব পুলিশের রেসপনসিবিলিটি আছে কলকাতা শহরে। কিন্তু তাঁর কি রেসপনসিবিলিটি আছে? এমনিভাবে স্যানডুইচ করে পুলিশের জন্য পোষ্টিং ক্রিয়েট করছেন। কেন না পুলিশ প্রশাসন আপনাদের দরকার, পার্টি চালাতে হবে। আপনাদের রাজনৈতিক সর্বস্ব প্রশাসন হয়ে গেছে। টোটাল পলেটিক্যাল এ্যাডমিনিস্ট্রেসন চলছে পশ্চিমবঙ্গে। আপনাদের উদ্দেশ্য ভোটে জেতা, আপনাদের উদ্দেশ্যে সেবা নয়। তা নাহলে পশ্চিমবাংলা অনেকগুলি গভর্ণমেন্ট প্রজেক্ট শেষ হয়ে যেত, হাসপাতালগুলি চলত। কোথায় আপনাদের স্বাস্থ্য মন্ত্রী? ডাকুন তাকে — হাসপাতালগুলি ঠিকভাবে চলছে কি?

**[5.10 —5.20 P.M.]**

৩০৫টি ভোট বেশী পেয়ে জেতা একজনকে, যেহেতু আপনাদের দলে আছে সেহেতু তাকে স্বাস্থ্যমন্ত্রী করলেন কিন্তু হাসপাতালগুলি কিভাবে চলছে তা কি আপনি জানেন? আপনি কি গিয়েছেন কোন হাসপাতালে? হাসপাতালের মধ্যে কুকুর রোগীদের কামড়ে মারছে। এসব দেখবার সময় আপনার নেই। আপনি সল্ট লেকে থাকবেন, সাধারণ মানুষের কথা আপনি ভাববেন কি করে? আপনার রাস্তায় চলতে খারাপ লাগলে বুদ্ধদেববাবু আপনার হয়ে বলবেন, রাস্তা খুব খারাপ। সাধারণ মানুষের কথা ভাবার সময় আপনার নেই। সাধারণ মানুষের কথা আপনার কানে কে তুলবে? আপনি তাদের কথা ভাবেন না। পরিশেষে আমি বলছি, এই রাজ্য থেকে আই . এ . এস অফিসার তৈরী হচ্ছে না। আপনি এটা দেখুন। এটা দেখা আপনার কর্তব্য। আই . এ . এস, ইণ্ডিয়ান ফরেন সার্ভিসের অফিসার তৈরী করার জন্য আপনি বাঙালী ছেলেদের নিয়ে ট্রেনিং কোর্স করুন। আপনি একটা কিছু ব্যবস্থা করুন যাতে এখানকার ছেলেরা এরজন্য তৈরী হতে পারে। দিল্লীতে আমাদের প্রতিনিধি কমে গিয়েছে। যা আছে প্রায় সবই প্রবাসী বাঙালী। এসব জিনিষ দেখার দরকার আছে। টোটাল জিনিষটা আপনি রিভিউ করুন, নিজে দেখুন। আমি জানি আপনার বয়স হয়েছে, আপনি পারছেন না কিন্তু আপনাকে দায়িত্ব নিতে হবে অথবা

দায়িত্ব এমন লোককে দিতে হবে যারা কাজ করতে জানে। পশ্চিমবঙ্গের প্রশাসন ভেঙে পড়েছে। আপনি যদি শুধু পার্টি বাজী করতে চান এবং তা করে চলতে চান তাহলে করুন কিন্তু বলে দিচ্ছি তাতে পশ্চিমবঙ্গের কোন উন্নয়ন হবে না।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে সম্পূর্ণ ভাবে সাপোর্ট করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমতঃ আমি বলি যে কনস্টিটিউশানে কতকগুলি জিনিষ আছে যেগুলি ওভারকাম করে খুব বেশী নতুন কিছু করা সম্ভব নয়। যেমন আমি বলছি, আই . এ . এস . আই . পি . এস . আই . এফ . এস, আরো যেসব আছেন এদের একটা কনসটিটিউশন্যাল পজিসান আছে। সেই কনসটিটিউশন্যাল পজিসান হতে তারা অন্যায় করলেও খুব মুশকিল হয় তাদের সম্বন্ধে কোন ব্যবস্থা নেওয়ার। তার কারণ হচ্ছে, কনসটিটিউসানে তাদেরকে সেফগার্ড করে এই জিনিষটা আছে যে পশ্চিমবাংলায় বা যে কোন ষ্টেটে এদের সম্পূর্ণ ভাবে দায়ী করে কিছু করা যায় না। সবই সেন্টারের যে হোম ডিপার্টমেন্ট আছে তাদের সঙ্গে কথা বলে করতে হয়। কাজেই এই পজিসানটা খুব ভালোভাবে আমাদের চিন্তা করতে হবে। তার কারণ হচ্ছে, প্রশাসনিক ষ্ট্রাকচারটা এখনও পর্যন্ত রাজ্যে রাজ্যে যা আছে সেটা এই আই . এ . এস এবং এই যেগুলি বললাম তারা সব মিলে যে জিনিষটা করে সেটাই আমাদের মেনে নিতে হয়। কারণ হেড অব দি ডিপার্টমেন্ট ২/১ টি ক্ষেত্রে বাদ দিলে এরাই। এদের সম্পূর্ণ ভাবে নিয়ন্ত্রণ করা রাজ্যসরকারের পক্ষে মুশকিল। সবটা তারা পারেন না। কাজেই এখানে একটা ইনিসিয়াল ডিফিকালটি আমাদের মধ্যে আসে যারজন্য করবো বললেও করা যায় না।

সে জন্য এই সীমারেখাগুলি দেখে যা কিছু এলাকার হয় গভর্ণমেন্টকে সেটা করতে হয়। কারণ এগুলি যদি ঠিক না হয় তাহলে আমরা এটাকে নিজেদের মনের মত করে গড়তে পারতাম। কিন্তু সরকার তা পারবেন না তার কারণ হচ্ছে কনস্টিটিউশন্যাল এমবার্গো। কাজেই এই কথাটা মনে রেখে আমাদের এই এ্যাডমিনিস্ট্রেশান সম্পর্কে আলাপ-আলোচনা বা বর্ক্তৃতা করা উচিত। কারণ ফ্রি হ্যান্ড যদি হয় তাহলে এক রকম বলা যায়, আর যদি সাফারিং ফ্রম কনস্টিটিউশন্যাল ডিফিক্যাল্টিস তাহলে সেটাকে দেখে তারপরে আমাদের বলা উচিত। আমরা জানি আজকে ভারতবর্ষে আই.এ.এসরা প্র্যাকটিকালি আমলাতান্ত্রিক রাজত্ব চালায়। এটা কোন লুকোচুরির ব্যাপার নয়, এটা ঘটনা। কতটা তারা আমাদের এগিয়ে নিয়ে যেতে পারে সেটা নির্ভর করে নানারকম যে এমবার্গো আছে সেগুলিকে কতটা কাটিয়ে এগিয়ে যেতে পারে। তা যদি না পারে তাহলে আজকে এই যে সমস্ত ষ্ট্রাকচার আছে এই ষ্ট্রাকচারকে কি নষ্ট করে দিতে পারি? পারিনা কারণ ২২৬-এর একটা মামলা করলে তার রিমেডি ফল পাওয়া যাবে। এই হচ্ছে অবস্থা। কাজেই যখন আমরা এ্যাডমিনিস্ট্রেশানের উপরে বাজেট বর্ক্তৃতা শোনাবো তখন একথা মনে রাখতে হবে। ফ্রি হ্যান্ড সবটা করার ক্ষমতা রাজ্য সরকারের নেই, বা কনস্টিটিউশানেও দেওয়া হয়নি। এটা একটা মস্তবড় কথা এবং এটা আপনারা মনে রোখবেন। আর একটা কথা হচ্ছে, ডেমোক্রেটাইজেশান অব দি এ্যাডমিনিসট্রেশান, যেটা আমরা চাচ্ছি, এটা খুব কঠিন জিনিস। এই কারণে বলছি যে ডেমোক্রাটাইজেশান অব দি এ্যাডমিনিস্ট্রেশান একথা বললেও, এটা হওয়া খুবই কঠিন কাজ। তার কারণ হচ্ছে, যারা আই.এ.এস তাদের ৭০ থেকে ৮০ পারসেন্ট লোক ইনটেলিজেন্স, তাদের অনেক বুদ্ধি-শুদ্ধি আছে। কিন্তু প্র্যাকটিক্যাল যে নলজে অর্থাত গ্রামবাংলার মানুষদের যে বাস্তব অবস্থা সে সম্পর্কে জ্ঞান ৬০ থেকে ৭০ পারসেন্ট নেই। এটা অস্বীকার করলে হবেনা। আমরা, যারা বিশেষ করে পলিটিক্যাল ম্যান, যারা গ্রামে গ্রামে ঘুরি, এক্সপেরিয়েন্স লাভ করি, আমরা অনেক জিনিস সম্পর্কে বলতে পারি। কিন্তু যারা সাধারণতভাবে এই স্ট্যাণ্ডার্ডে থাকেন তাদের ঠিক এইসব সম্পর্কে নলেজ থাকে না। সে জন্য তারা এ্যাডমিনিস্ট্রেশান চালাতে পারে কিন্তু প্রকৃত মানুষের যে ঠিক কি দরকার এবং

কি করলে তাদের সুবিধা হয় এই জ্ঞানগম্যি কম থাকে। এটা অস্বীকার করা যায় না। ইংরেজ আমল থেকে আরম্ভ করে আজ পর্যন্ত আমি একথা বলতে পারি যে ঠিক পার্কোলেশান টু দি লোয়েস্ট স্ট্রাটা অব সোসাইটিতে যে লোকেরা আছেন, তাদের কাছে এ্যাডমিনিস্ট্রেশান দেওয়া এটা নয়। তখন তারা বই পড়ে বা তাদের যে নলেজ আছে সেই নলেজের উপর দিয়ে শাসন কাঠামো চালাবার চেষ্টা করে।

[5.20 — 5.30 P.M.]

কাজেই এই কথাটা ভাবতে হবে। এটা যদি না ভাবা যায় তাহলে আমার মনে হয় খুবই ভুল হবে। যেমন আমি একটা কথা বলছি, প্ল্যানিং কমিশনে যারা থাকেন, তারা রিয়্যালি ভেরি ইন্টেলিজেন্ট থাকেন। কিন্তু তাদের যেহেতু নিচের তলার যেখানে ৮০ থেকে ৯০ পার্সেন্ট লোক তাদের জীবনযাত্রা এবং তাদের বেঁচে থাকার পদ্ধতি, তাদের ইকনমিক স্ট্যাটাস, তাদের ইকনমিক কী অবস্থা আছে, এইগুলো সম্বন্ধে নলেজ না থাকার জন্য তারা এইগুলো ঠিকভাবে করতে পারে না। সেই জন্য আমি বলতে পারি, যে কো-অর্ডিনেশন কমিটি শুধু নয়, আরও অনেক যে সংগঠন আছে, অর্থাৎ নিচের তলার যারা এমপ্লয়িজ, এই এমপ্লয়িদের এই সব সম্বন্ধে অনেক নলেজ থাকে এবং এই দুটোকে আমরা যদি কোনওরকমে একসঙ্গে মিলিয়ে আনতে পারি, তাহলে সত্যিকারের এ্যাডমিনিস্ট্রেশানটা আমরা খানিকটা ডেমক্রাটাইজেশন করতে পারি। কারণ মন্ত্রী বললেই ডেমক্রাটাইজেশন হবে না। যারা একজিকিউট করছে, তারে মাথাতে যদি ডেমক্রাটাইজেশন না আসে তাহলে মন্ত্রীরা শত চেষ্টা করলেই এই জিনিসটা করে উঠতে পারে না। আমি আপনাদের কাছে বলছি যখন সরকারে ছিলাম, এই নিচের তলায় কীভাবে পার্কোলেশান করা যায়, এটা করার চেষ্টা করেছিলাম। কিন্তু চেষ্টা করেও শেষ পর্যন্ত পারা যায়নি নিচের তলার এই সমস্ত চিন্তাধারা নিয়ে যাবার। এটা একটা বেসিক সেট ব্যাক আছে এবং সেই সেট ব্যাকটা আমাদের মনের মধ্যে রাখতে হবে এবং এইজন্য কতদুর আমরা এগিয়ে যেতে পারি, দেখতে হবে। আমি যেমন আপনাদের কাছে একটা কথা বলছি, এই নর্থ বেঙ্গলে অফিসার বা এমপ্লয়ি পাঠাবার ব্যাপারে। কারণ যত কিছু আমরা রিক্রুটমেন্ট করছি, এই রিক্রুটমেন্ট-এর ৭০ থেকে ৮০ পারসেন্ট কলকাতা এবং সুবার্বের মধ্যে হয়। এবং ৭০-৮০ পার্সেন্ট যদি হয়, তারা নর্মালি কি চেষ্টা করবেন? তাদের যাতে নর্থ বেঙ্গল না যেতে হয়, মফঃস্বলে না যেতে হয়। কিন্তু জিনিসগুলি আমরা চেষ্টা করেও করতে পারি না। তার কারণ মাঝে একটা আছে কমপিটিটিভ এগজামিনেশন। এই কমপিটিটিভ এগজামিনেশনে কলকাতা এবং সুবার্বে যারা আছে, তাদের সঙ্গে মফঃস্বলের লোকেরা পারে না। পারে না, সেই জন্য বেশী নম্বর পায়, তাদেরকে নিতে হবে। আমি এই ডিফিকালটির কথা বলছি। তখন এরা সিলেকশনে চলে আসে। এরা সিলেকশনে এলে নর্থ বেঙ্গল, পুরুলিয়াতে কেউ যেতে চাইবে না, সুতরাং সেখানে অফিসার এবং স্টাফ শর্ট হয়ে যায়। কাজেই এইসবগুলো চিন্তাভাবনা করতে হবে। আমি আপনার কাছে বলছি যে, এই সব পয়েন্টে চিন্তা ভাবনা করতে হবে।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

আমি আর দু'একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করে দিচ্ছি। I do not want to disturb all these things. আমার ধারণা ছিল, আমার ২৫ মিনিট সময় আছে। আমি আপনার কাছে বলছি, এ্যাডমিনিস্ট্রেশানের আরো কয়েকটা জিনিস সম্বন্ধে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে এবং সেগুলি করার জন্য আমি চীফ্ মিনিস্টারকে রিকোয়েস্ট করছি। যেমন আজকে আমরা বলে থাকি মেয়েদের ৩০% থেকে ৩৫% চাকরি দিতে হবে, প্রশাসনে স্থান দিতে হবে। কিন্তু আমাদের প্রশাসনিক কাজকর্মে, এ্যাডমিনিস্ট্রশনে ১% মেয়েও নেই। এগুলি দেখতে হবে যে আমরা এদের সংখ্যা কি করে বাড়াতে

পারি। অর্থাৎ অন্তত ২৫% কি করে করতে পারি। অবশ্যই সেটা করার ক্ষেত্রে আমাদের নানান অসুবিধা আছে, মুসকিল আছে। প্রধান কারণ কমপিটিটিভ এক্সামিনেশন এবং এফিসিয়েন্সি। এগুলো চিন্তা-ভাবনা করতে হবে। সিডিউলড কাস্টস এবং সিডিউলিউড ট্রাইবসরে বিষয়ে অনেক কথা বলা আছে, কিন্তু ইন প্র্যাকটিক্যাল ফিল্ডে সেগুলো রূপায়িত হয় না। যেমন ধরুন ও.বি.সি.-এর জন্য যদিও কোন আইন হয়নি, কিন্তু চারিদিকে একটা কথা চলছে, সেটাও একটু চিন্তা -ভাবনা করতে হবে। এই সমস্ত জিনিসগুলি কিভাবে করা যায় আশাকরি মুখ্যমন্ত্রী তা চিন্তাভাবনা করে দেখবেন। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণভাবে সাপোর্ট করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী আজকে তাঁর যে জেনারেল এ্যাডমিনিস্ট্রেশানের ওপর বাজেট পেশ করেছেন তার ওপরে আমাদের দেওয়া কাট্ মোশানগুলির সমর্থনে এবং বাজেটের বিরোধিতায় আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আজকে রাজ্য সরকারের প্রশাসনে খুবই দুরবস্থা চলছে। এটা আমার কথা নয়, পশ্চিমবাংলার জনগণের কথাও নয়, এ কথা স্বয়ং মুখ্যমন্ত্রীর। সে কারণে প্রশাসনকে গতিশীল করার জন্য উনি খুব সোচ্চার হয়েছেন এবং ওঁর তৎপরতার কথা আমরা শুনিছ। গত ৩ তারিখে উনি নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে রাজ্য সরকারী কর্মচারী এবং অফিসারদের কর্তব্য সচেতন হবার জন্য এক সমাবেশ আহ্বান করেছিলেন। সেখানে উনি বক্তব্য রেখেছেন। কিন্তু ওর সেই বক্তব্য স্ববিরোধী বক্তব্য। ওয়ার্ক কালচার সম্পর্কে বলতে গিয়ে উনি বলেছেন, রিপোর্টাররা বলছে পশ্চিমবাংলার সরকারী কর্মচারীদের ওয়ার্ক কালচার নেই। কিন্তু রিপোর্টারদের কি ওয়ার্ক কালচার আছে? অর্থাৎ উনি বলতে চাইছেন রিপোর্টারদের ওয়ার্ক কালচার নেই, তাঁরা একথা বলে অপরাধ করেছেন। বিষয়টা যেন এই রকম। আমি এখানে বলতে চাই, স্বয়ং মুখ্যমন্ত্রীর সম্পর্কে কি বক্তব্য? যদি এই অবস্থাই না হবে তাহলে তাদের কর্তব্যপরায়ণ করার জন্য, কর্তব্য সচেতন করার জন্য সমাবেশ ডাকতে হ'ল কেন? গত ১২ই জুলাই কমিটির রজত জয়ন্তী অনুষ্ঠান উপলক্ষ্যে আয়োজিত সভায় উনি খুব আক্ষেপের সঙ্গে বলেছেন যে, কেন আজকে সরকারী অফিসগুলি দীর্ঘসূত্রিতার রোগে আক্রান্ত? এই রোগ এমনভাবে পেয়ে বসেছে যে, কেউ কাজ করছে না। কাকে কে বলবে? এঁকে বললে ওঁকে দেখান, ওঁকে বললে তাঁকে দেখান। এইরকম পরিস্থিতি এবং এর জন্যই কাজকর্ম পড়ে থাকছে। এবং এর জন্য শুধু খরচাই বাড়ছে না, উন্নয়নমূলক কাজও পড়ে থাকছে। এসবে কথা উনি বলেছেন এবং আরো বলেছেন যে, এবারে আমরা বিশেষজ্ঞ কমিটি করব, যারা কাজকর্ম করছে না তাদের ব্যাপার দেখবার জন্য।

**[5.30 — 5.40 P.M.]**

তাহলে এই সমস্ত কথা বলা কেন? নিজেরা ভুল করলেন আর সংবাদপত্রের সাংবাদিকদের এই কথা বলা কেন? আপনি নিজেই তো এক সময় বলেছেন "১২টার সময় দেখলাম সমস্ত চেয়ার খালি, কাকে কাজের কথা বলবো, চেয়ারকে বলবো।" আর এখন বলছেন বিশেষজ্ঞ কমিটি করতে হবে। বিশেষজ্ঞ কমিটি কি করে হবে? এর আগে তো প্রশাসনিক সংস্কার কমিটি ডঃ অশোক মিত্র চেয়ারম্যানশিপ করেছিলেন। প্রশাসনকে গতিশীল করার জন্য সেই কমিটি যে সমস্ত সুপারিশ করেছিলেন তা কার্যকরী করতে পারেননি। এটা আপনারই স্বীকারোক্তি, সেই সমস্ত সুপারিশগুলিকে ক্ষতিয়ে দেখতে হবে। ফলে বিশেষজ্ঞ কমিটি গঠন করে কতটুকু কি ফল হবে, কথা শুনবে কে? মন্ত্রীরা তাঁদের কাজের নিদর্শন স্থাপন করতে পেরেছেন সরকারী কর্মচারীদের উদ্বুদ্ধ করার জন্য, অনুপ্রাণিত করার জন্য? সুতরাং এগুলি চিন্তা করতে হবে। আজকে সমগ্র প্রশাসনের কি হাল — ফাইল নড়ে না টাকা না দিলে আর

যার খুঁটির জোর আছে, শাসকদলের প্রভাবে তার ফাইল নড়বে তানাহলে ঘুষ ছাড়া ফাইল নড়বে না। আজকে আপনার জনমুখী প্রশাসন, গতিশীল প্রশাসন এইরকম একটা পর্য্যায়ে এসে গেছে। আপনি গতিশীল প্রশাসনের কথা বলেছেন। অথচ খোদ মহাকরণে (রাইটার্স বিল্ডিংসে-এ) প্রবীন আই. এ. এস. অফিসারের পোষ্টিং হয়নি। তাঁদের কোন কাজ নেই, মাসের পর মাস বসে আছে আর খালি মাহিনা নিচ্ছেন। এইরকম একটা অবস্থা। প্রবীন অফিসার যিনি মুখ্যসচিবের পদের যোগ্য এইরকম প্রবীন অফিসারের পোষ্টিং নেই। অথচ কোন কোন আই.এ.এস অফিসার দুটো দপ্তরের দায়িত্বে আছেন। এইরকম কিছু আই.এ.এস অফিসারদের যাদের দায়িত্ব দিতে পারলেন না — এটা কি সুষ্ঠু প্রশাসন, গতিশীলের লক্ষণ? এগুলি বলতে হবে। দ্বিতীয় কথা, আজকে গণতান্ত্রিক সমস্ত রীতিনীতি লঙ্ঘন করে প্রশাসনকে যেভাবে দলীয় কাজে ব্যবহার করা হচ্ছে, দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে তাও নজীরবিহীন। কোন জায়গায় গেছে তার একটি দৃষ্টান্ত দিলেই পরিষ্কার হবে। গত ৫ আগস্ট বামফ্রন্টের চেয়ারম্যান আলিমুদ্দিন স্ট্রীট থেকে মহাজাতিসদনে একটা সমাবেশে ভাষন দিতে যাবেন। সেই সমাবেশটি পার্টির প্রতিষ্ঠাতা মজঃফর আহমেদের স্মরণে। বামফ্রন্টের চেয়ারম্যানের জন্য পুলিশ, মোটর সাইকেল পাইলট দিতে হবে এবং তিনি তা ব্যবহার করছেন। এই যে মিনিমাম নর্ম — আমরা জানি পুলিশ বা মোটর সাইকেল পাইলট এটা ইউজ করতে পারেন একমাত্র রাজ্যপাল এবং মুখ্যমন্ত্রী। এছাড়া অন্যকোন গুরুত্বপূর্ণ ব্যক্তির ক্ষেত্রে সেখানে নিরাপত্তার প্রশ্নে পুলিশের রেয়ার স্কটভ্যান ইউজ করা যায়। কিন্তু পুলিশের মোটর সাইকেল পাইলট ইউজ করা যায় না। প্রশাসনিক সমস্ত গণতান্ত্রিক রীতিনীতি লঙ্ঘন করে — নেকেট্‌লি ওএই সমস্ত জিনিষ করছেন। এই হচ্ছে জ্বলন্ত দৃষ্টান্ত। তারপর অন্য কথা বলতে পারি, আই.এ.এস অফিসারদের রেগুলার পোষ্টিং দেওয়া হচ্ছে না অথচ তারজন্য কত্ টাকা যাচ্ছে। এইরকমভাবে বেসরকারী ক্ষেত্রে রাজ্যপাল এবং মুখ্যমন্ত্রী ছাড়া পুলিশের মোটর সাইকেল পাইলট যেখানে ব্যবহার করা হচ্ছে সেটা নজীরবিহীন।

গণতান্ত্রিক রীতিনীতি লঙ্ঘন করে এইগুলি হচ্ছে, বা এই জিনিস হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উনি দুর্নীতি মুক্ত স্বচ্ছ প্রশাসনের কথা বলেছেন। আপনি জানেন বিভিন্ন ডিপার্টমেন্টের দুর্নীতি দূর করার জন্য সরকারের হাতে একটো বড় হাতিয়ার আছে, সেটা হচ্ছে ভিজিলেন্স কমিশন, তদারকি কমিশন। এই ভিজিলেন্স কমিশন শুধু নামেই আছে, কিন্তু সেই ভিজিলেন্স কমিশনকে কার্য্যতঃ ঠুঁটো জগন্নাথ করে রাখা হয়েছে। আমরা বছরের পর পর দেখতে পাচ্ছি সেই ভিজিলেনস কমিশনকে একেবারে ঠুঁটো জগন্নাথ করে রেখে দেওয়া হয়েছে এবং তার যে রিপোর্টগুলি আমাদের কাছে পেশ করা হয় তাতে বার বার বলা হয় যে ভিজিলেনস কমিশনের উপর সরকার গুরুত্ব দিচ্ছে না। অথচ এখানে বলছেন যে আমরা দুর্নীতি মুক্ত স্বচ্ছ প্রশাসন চাই আজকে ১৯৯১ সাল। ভিজিলেনস কমিশনের যে লেটেষ্ট রিপোর্ট পেশ করা হয়েছে, তা কোন্ সাল পর্য্যন্ত? না, ১৯৮৪ সাল পর্য্যন্ত। সাত বছরের রিপোর্ট এখনও ব্যাকলগ আছে। ১৯৯২, ১৯৮৩, ১৯৮৪ সালের রিপোর্ট দেওয়া হয়েছে। এই হচ্ছে ভিজিলেনস কমিশনের উপর গুরুত্ব দেওয়া? ভিজিলেনস কমিশন কি বলছে..... The commission could not function as effectively as it would like due to several constraints the most serious of which was lack of necessary manpower. কেন না বলছে ফর নেসেসারী স্টাফ নো এ্যাপ্রিসিয়েবল ইমপ্রুভমেন্ট ইন দি পারফরমেন্স অব দি কমিশন। সরকারের দৃষ্টি আকর্ষণ করা হচ্ছে, কিছুই ব্যবস্থা নিচ্ছে না, এর ফলে নাম্বার অফ পোষ্ট রিমেনড ভেকেন্ট ফর কনসিডারেবল পিরিয়ডস। এইভাবে বছর বছর ভিজিলেন্স রিপোর্ট দেখুন, এইভাবে তারা কাতর আবেদ করছে। বলে বলে তারা হয়রাণ হয়ে গেছে, বলছে.. Lack of co-

operation by some departmental authorities was another major problem faced by the commission. আরও বলা হচ্ছে Without putting the blame on anybody, the Commission would request the Government to take suitable steps to ensure that due importance is attached by the departmental authorities to Vigillance matters in general and proper maintenance of declaration of assets and their productin before the investigatin officers in particular. এই কাতর আবেদন করছে। আপনারা যথার্থ দুর্নীতি মুক্ত প্রশাসন চাইছেন অথচ ভিজিলেন্স কমিশনের যে রিপোর্ট তার বিরুদ্ধে কোন কার্যকরী ব্যবস্থা নেওয়া হচ্ছে না। তাদের কথা তুলে ধরলে সেটা অত্যন্ত মারাত্মক হবে। মুখে দুর্নীতি মুক্ত প্রশাসন চাই বলছেন অথচ কার্যক্ষেত্রে যেভাবে প্রশাসন পরিচালনার ব্যবস্থা দেখাচ্ছেন সেটা নীতি নয়। আজকে প্রশাসনের ক্ষেত্রে আর একটা জিনিস অত্যন্ত প্রয়োজনীয়, যেটা কমান উচিত, সেটা হচ্ছে মাথা ভারী প্রশাসন। যেগুলি চিরটা কাল ধরে বামপন্থী এবং গণতান্ত্রিক আন্দোলনের মঞ্চ থেকে দাবী করা হয়েছে অথচ আপনারা আজ সরকারী ক্ষমতায় এসে তাই করছেন। মাথা থেকে ধরলে আপনাদের চতুর্থ বামফ্রন্ট মন্ত্রী সবায় ১২ জন মন্ত্রী বাড়িয়ে দিলেন, তার জন্য ২৫টা গাড়ী কিনতে হলো। ৪০ লক্ষ টাকা খরচ হল। ১৯৮৯ সালে ছিল মাত্র ২৯টা। হেলীকপ্টারের উপরে আমার একটো কোয়েশ্চেন ছিল, হেলিকাপ্টারের জন্য কত টাকা খরচ হচ্ছে? এতে তো খরচ বেড়ে যাচ্ছে।

[5.40 — 5.50 P.M.]

এই রকমভাবে আমরা দেখতে পাচ্ছি প্রশাসনে ব্যয় হচ্ছে। আপনারা বলছেন মন্ত্রী সভার কলেবর বৃদ্ধি করা হয়েছে কাজের গতীশীলতা আনার জন্য, কর্মতৎপরতা আনার জন্য এইজন্য মন্ত্রী দপ্তর ভাঙ্গা হয়েছে। শিক্ষা দপ্তরে এই জিনিস হয়েছে, সেখানে আপনারা এক্সপেরিমেন্ট করেছেন। আপনারা স্বাস্থ্য দপ্তরকে এইভাবে ভেঙ্গে টুকরে টুকরো করেছেন। আবার তাকে জোড়া লাগিয়েছেন। এই জিনিস চলছে। কাজের গতিশীলতা বৃদ্ধির জন্য নাকি দলীয় ব্যক্তি মন্ত্রীত্ব দিয়ে তাঁদের কিছু আরামের স্থায়ী ব্যবস্থা করা? এই সব প্রশ্ন আজকে মানুষের মনে জাগছে। ফলে আজকে এটা একটা বিরাট প্রশ্ন। আমি সর্বশেষে যে কথাটা বলতে চাই তা হল গণতন্ত্রের নূন্যতম দিক যেটা, এডমিনিসট্রেটিভ নিউট্রালিটি, প্রশাসনিক নিরপেক্ষতা আজকে সেই প্রশ্নে দিনের পর দিন যেভাবে মিনিমাম রিলেটিভ নিউট্রালিটি যেটা ছিল সেটা যেভাবে হারিয়ে যাচ্ছে সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। মারাত্মক এটা, একটা একদলীয় প্রশাসন। শাসক দলের অনুগত না হলে অন্যান্য যে সমস্ত সংস্থাগুলি আছে, যে সমস্ত সংগঠনগুলি আছে তাদের মতামতের কোন গুরুত্ব আরোপ করা হয় না। এই দৃষ্টিভঙ্গী নিয়ে প্রশাসন কোন দিন গণতান্ত্রিক উপায়ে চলতে পারে না। আমি বাজেটের বিরোধিতা করে, কাট মোসান আমি যেগুলি দিয়েছে তার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী ২০৫০-সেক্রেটারিয়েট জেনারেল সার্ভিস এবং ২০৫৩-ডিসট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশান খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই ব্যাপারে আমি দু-চারটি কথা বলতে চাই। এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর থেকে প্রত্যাশা মাফিক না হলেও প্রশাসনের ক্ষেত্রে এই রাজ্যে যে অনেকখানি গতিশীলতা আনা গেছে, প্রশাসনকে অনেকখানি কর্মমুখী করা গেছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। প্রমাণ? প্রমাণ এই সরকারের উন্নয়নমূলক কাজকর্ম। প্রমাণ, এই সরকারের প্রতি মানুষের ক্রমবর্দ্ধমান জন সমর্থন। কিন্তু এই

সরকারকে ধাক্কা মারার জন্য, অচল করার জন্য বিরোধী দলের মাননীয় সদস্যরা যথেষ্ট কসুর করেন নি। বিভিন্ন সময় তাঁরা এই প্রশাসনের উপর আঘাত হানবার জন্য ডাক্তারদের ধর্মঘটে মদত দিয়েছেন, ইঞ্জিনিয়ারদের ধর্মঘটে মদত দিয়েছেন, টেকনোক্রাট এবং বুরোক্রাটদের দ্বন্দ্বে মদত দিয়েছেন। কিন্তু তাঁরা যথেষ্ট ফলপ্রসূ হন নি। তাই আমাদের সরকার তার কর্ম সূচী মাফিক কাজ চালিয়ে যাচ্ছে। আজকে এই জিনিস কল্পনা করাও তাঁদের পক্ষে অসুবিধাজনক হয়ে দাঁড়িয়েছে। জেলায় জেলায় নিরক্ষরতা দূরীকরণের কাজ চলছে। সেখানে আমরা দেখতে পাচ্ছি ডিসট্রিক্ট ম্যাজিসট্রেট থেকে আরম্ভ করে এ.ডি.এম, এস.ডি.ও, জেলা পরিষদের প্রশাসনিক কর্তৃপক্ষ যাঁরা আছেন, তারা পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের সাধারণ মানুষ, নিরক্ষর মানুষের মাঝে যাচ্ছে। এই কর্মসূচী নিয়ে তাঁরা যথেষ্ট উৎসাহ দেখতে পাচ্ছি। কিন্তু তাঁদের আমলে আমরা এই জিনিস দেখতে পাই নি। তাঁদের প্রশাসন রাইটার্স বিল্ডিং থেকেই চলতো, তাঁরা প্রশাসনকে রাইটার্স বিল্ডিং থেকে মাটিতে নামিয়ে আনতে পারেন নি। আগে কি ছিল? জেলাগুলি প্রশাসনরে ক্ষেত্রে সমস্ত ঘরের মধ্যে বসে থাকতো। সেখানে ডি-এম এক জায়গায়, এ.ডি.এম এক জায়গায়, এস.ডি.ও আর এক জায়গায়। কাজের মধ্যে কোন সমন্বয় থাকতো না। ভুক্তভুগী মানুষদের হয়রানি হতে হতো। আজকে বেশ কয়েকটি জেলায় এ্যাডমিনেস্ট্রেটিভ বিল্ডিং করা সম্ভব হয়েছে। একই জায়গায় জেলাভিত্তিক সমস্ত আধিকারিকে পাওয়া যাচ্ছে। তাতে সাধারণ মানুষের সুবিধা হয়েছে, কাজকর্মের গতি আনা গেছে। যেটার আগে একান্ত অভাব ছিল। আজকে কেরিয়ার এডভান্সমেন্ট এই সমস্ত আফিসে চালু করা হয়েছে যার ফলে তাঁরা উৎসাহিত হয়েছেন। কিন্তু এই প্রসঙ্গ ডব্লু.বি.সি. এসদের কথা উল্লেখ করার দাবি রাখে। তাঁরা নামমাত্র সুযোগ-সুবিধা পেয়েছেন। আমি যা খবর পেয়েছি তাতে দেখেছি ১৮০০ অফিসারদের মধ্যে মাত্র ৬০ জন সুবিধে পেয়েছে। এঁদের সুযোগ-সুবিধা আরো সম্প্রসারিত করা দরকার। কারণ নিচের তলার এ্যাডমিনেস্ট্রেশানকে ওঁরাই ধরে রাখেন।

মুখ্যমন্ত্রী তাঁর বাজেট ভাষনের ৮নং কলমে বিভিন্ন অফিসারদের ট্রেনিং-এর কথা বলেছেন। এটা খুব জরুরী। এই ট্রেনিং যাতে পেতে পারেন তারজন্য বিভিন্ন কর্মসূচী নেওয়া হয়েছে। এই ট্রেনিংটা একান্ত জরুরী। কিন্তু এই যে ট্রেনিং হয়, এটা ঠিকমত সার্কুলেশান হয় না, যার ফলে দেখা গেছে যে, একাধিক অফিসার একাধিক ট্রেনিং নিয়েছেন। অনেকে জানেন না যে ট্রেনিংটা নিতে হবে, এরমধ্যে কোন কম্পালশান নেই। এরমধ্যে একটা বাধ্যবাধ্যকতা থাকা দরকার। তিনি ৯নং কলামে বলেছেন মোবাইল পেনশন কোডের কথা। এটি অভিনন্দনযোগ্য ব্যবস্থা। এর অভাবে অনেকে পেনসন থেকে বঞ্চিত হচ্ছিলেন। জীবদ্দশায় অনেকে পেনশন পাওয়া থেকে বঞ্চিত হয়েছেন। কাজটির অগ্রগতি ঘটেছে। এটাকে গিয়ার আপ করা দরকার যাতে দ্রুত এইসব পেনশন কেসগুলো করা সম্ভব হয়। তিনি ১০ নং কলামে বলেছেন ভিজিলেন্স কমিশনের কথা। যে সমস্ত সরকারী অফিসারের দুর্নীতি নিয়ে তদন্ত করা হয় তারমধ্যে অফিসারদের সম্বন্ধে অনেক কুইরিজ থাকে, যেগুলো নিয়ে তদন্ত করা দরকার, কিন্তু কনসার্ন ডিপার্টমেন্ট রিপোর্ট পাঠাবার ব্যাপারে ততটা রেসপনসিভ নয়। অর্থাৎ সম্ভবত তাঁদের রিপ্লাই দেন না। এর ফলে কারো কারো ধারণা হতে পারে যে সরকার কাউকে কাউকে আড়াল করে এসকেপ করার চেষ্টা করছেন। এটা একটা সদিচ্ছার প্রশ্ন। মুখ্যমন্ত্রীকে আমি অনুরোধ জানাবো যাতে প্রতিটি বিভাগ সদা সতর্ক দৃষ্টি দেন, তাঁদের ভিজিলেন্স কমিশনের কুইরির উত্তর যথাসত্ত্বর যেন তাঁরা পাঠিয়ে দেন সেদিকে তিনি যেন একটু দেখেন। বাজেটের ১১ নম্বর কালামে ডিসেন্ট্রালাইজড এ্যাডমিনিস্ট্রেশানের কথা বলেছেন। কাজের সুবিধার্থে এটা দরকার। আমরা দেখছি, পশ্চিমবাংলার জেলাগুলোর আয়তনের এবং জনসংখ্যার দিক দিয়ে যা আছে তার থেকে অনেক কম আয়তনে বিশিষ্ট অনেক জেলা আছে — সেখানে কাজের অনেক সুবিধা আছে। বর্ধমান এবং মেদিনীপুরে বিরাট জনসংখ্যা ও বিরাট আয়তন

আছে, যেখানে কাজের লোড বাড়ছে। এই অবস্থায় জেলাগুলোকে বিভাজন করলে কাজের ক্ষেত্রে সুবিধা হবে। সেই সঙ্গে নতুন নতুন সাব-ডিভিসান যেগুলো আছে সেগুলোকে সরকারের আর্থিক অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে দ্রুত সেগুলিকে করতে হবে। ট্রান্সফার নিয়ে একটা কথা উঠেছে। এর ফলে আমরা দেখছি স্পষ্ট কোন নীতি না থাকার জন্য কোন কোন অফিসার মফঃস্বলে পড়ে আছেন দীর্ঘদিন ধরে বা উত্তরবঙ্গে আছেন অনেকদিন ধরে। এইরকম অনেক এস.ডি.ও. আছেন, অনেক অফিসার বছরের পর বছর একই জায়গায় থেকে যাচ্ছেন। এরফলে কলকাতায় আসার এবং সেই সঙ্গে উচ্চপদে আসা তাঁদের পক্ষে সম্ভব হচ্ছে না। কেউ কেউ আইনকে টপকে প্রমোশোন পেয়ে যাচ্ছে। এটি বাঞ্ছনীয় নয়। একটা সুষ্ঠু নীতির মধ্যে এটা করার দরকার আছে। আগে সমস্ত অফিসারদের সম্বন্ধে একটা করে সিভিল লিষ্ট প্রকাশ করা হোত। তার মধ্যে তাঁদের পদবী, কি পদে আছেন এই সমস্ত উল্লেখ থাকতো। কিন্তু গত দশ বছর যাবৎ এটা করা হয়নি। এর দ্বারা সুবিধা ছিল এই যে সমস্ত অফিসারদের পূর্ণাঙ্গ বিবরণ পাওয়া সম্ভব ছিল। এরমধ্যে অফিসারদের সিনিয়রিটির প্রশ্ন জড়িত আছে। তাই এটা যাতে নিয়মিত প্রকাশ হয় তারজন্য দৃষ্টি দিতে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাই। ডবলু.বি.সি.এস.-দের ক্ষেত্রে কোন ক্যাডার সিডিউল এবং সিনিয়ারিটির রুলস্ না থাকার জন্য অনেকে তাঁদের প্রাপ্য সুযোগ পাচ্ছেন না। আজকে আমরা দেখতে পাচিছি যে বিভিন্ন উর্ধ্বতন পদগুলো শূন্য পড়ে আছে, সেগুলো পূরণের জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সেটা বিলম্বিত হয়ে যাচ্ছে। অফিসারদের অভাবে কাজগুলো ঠিকমতো হচ্ছে না।

**[5.50 — 6.00 P.M.]**

এক অফিসের উপর একাধিক বোঝা এসে পড়ে যাচ্ছে এবং এবং মানুষকে হয়রানির মধ্যে পড়তে হচ্ছে। এর ফলে বিভিন্ন বিভাগের মধ্যে কাজের কর্মের অসুবিধার সৃষ্টি হচ্ছে। প্রত্যেকটি বিভাগের যে বাৎসরিক ব্যয়-বরাদ্দকে থাকে সেই ব্যয়-বরাদ্দকে নিয়ে তারা স্বাধীনভাবে কাজকর্মে হাত দিতে পারছে না। প্রত্যেকটি ক্ষেত্রেই অর্থাভাবের দ্বারস্থ হতে হচ্ছে। এই অর্থাভাব এমন একটি এ্যাবসুলিউট কন্ট্রোল যে অনেক বিভাগের উপর চাপ সৃষ্টি করছে। যার ফলে সমস্ত বিভাগগুলি পরনির্ভর হয়ে পড়েছে। স্বাধীনভাবে সমস্ত সিদ্ধান্ত নিতে পারছে না, তারা ঠিকমত কাজ করতে পারছে না। এই কন্ট্রোলের ক্ষেত্রে একটু শিথিল হওয়ার দরকার। বাজেট প্রভিশানে টাকা বরাদ্দ করা থাকবে নির্দিষ্ট সময়ের মধ্যে সেই টাকা পেয়ে যাতে খরচ করতে পারে সেইদিকটা একটু দেখতে হবে। সেখানে স্বাধীনভাবে প্রত্যেকটি বিভাগ কাজ করতে না পারার জন্য রাজ্যের প্রশাসনের ক্ষেত্রে অনেক কাজ বিলম্বিত হয়ে যাচ্ছে। সরকারী কাজকর্ম ঠিকমত হচ্ছে না। এইদিকটা মাননীয় মুখ্যমন্ত্রীকে একটু নজর দিতে অনুরোধ করবো। মাননীয় মুখ্যমন্ত্রী ইতিমধ্যে যে সমস্ত ব্যবস্থা নিয়েছেন এবং সেইদিকে এগিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে গতিশীলতা রক্ষা করেছেন এবং সামঞ্জস্য ও সমন্বয় সাধন করে কাজ করে যাচ্ছেন এবং পরিচালনা করছেন এটা সত্যয়ই প্রশংসার যোগ্য। আমরা জানি মুখ্যমন্ত্রী সুচারুভাবে এগিয়ে নিয়ে যাবেন এই প্রত্যাশা রেখে বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ দীপক চন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বাজেট বরাদ্দ আজকে পেশ হয়েছে এটা সরকারী স্বরাষ্ট্রদপ্তরে অর্থাৎ হোম (পার) এর বাজেট। এটা কোন মাস এডুকেশনে পড়ছে না বা তাদের মধ্যে স্কুল এডুকেশনে পড়ছে না, কমার্স এ্যাণ্ড ইণ্ডাস্ট্রির মধ্যে পড়ছে না। ইরিগেশান বা হেলথ্, পুলিশের বাজেট নয়। এখানে বিরোধীদের নেতারা কিসের উপর বাজেট সেটা না পড়েই বলে গেছেন। আপনারা জেনে রাখুন এটা হোম (পার)-এর এ্যাডমিনিস্ট্রেশান সংক্রান্ত বাজেট এবং এই বাজেটকে সমর্থন করে

আমি আমার বক্তব্য শুরু করছি। ১৯৭৭ সালে নির্বাচন হল, পিপল আপনাদের এলিমিনেট করলো এবং সেই অবস্থাটা আপনাদের মনে রাখতে হবে। ১৯৭৭ সালের নির্বাচনে থ্রি ফোর্থ অফ দি মেজারিটি জিতে এলাম। তারপরে নির্বাচনেও থ্রি-ফোর্থ নির্বাচনে জিতে এলাম এবং এবারকার নির্বাচনে ৬ ভাগের ৫ ভাগ মেজরিটি নিয়ে জিতে এলাম। আমরা বারবারই জিতে এসেছি এবং জনগণ আপনাদের প্রত্যাখ্যান করেছে। এইভাবে জনগণ একটার পর একটা নির্বাচনে আমাদের সমর্থন করেছে এবং আপনাদের বারেবারেই প্রত্যাখ্যান করেছে। আমি এই প্রসঙ্গে এডমণ্ড বার্গ একজন আইরিশ ফিলোজফার তার একটা কোটেশান পড়ে শোনাচ্ছি। "The only thing necessary for the triumph of evil is the good people to do nothing." এই আইরিশ ফিলোজফার স্টেটম্যান পত্রিকার একটি জায়গায় এই কোটেশানটি লিখেছিলেন। আমাদের পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের নাথিং না করে সামথিং করলো। আপনাদের গদি থেকে সরিয়ে বামফ্রন্টকে প্রতিষ্ঠিত করলো। আমরা একটা ক্রিটিক্যাল রিভিউ করেছি। ১৯৭৭ সালে এ্যাডমিনিস্ট্রেশানের ক্ষেত্রে আমরা যে নীতি ফলো করেছি এবং সেই হিসাবে কিছু প্রোগ্রাম করা হয়েছিল। ১৯৭৭ সালের নির্বাচনে আমরা টু-থার্ড মেজোরিটি নিয়ে জিতে এসেছিলাম। তারপরের নির্বাচনে থ্রি-ফোর সংখ্যাগরিষ্ঠতা নিয়ে জিতে এসেছিলাম এবং এইবারের নির্বাচনে ফিফথ্-সিক্সথ ভাগ অথাৎ ৬ ভাগের ৫ ভাগ মেজোরিটি নিয়ে জিতে এসেছি। এইসব তথ্য কি ক্রিটিক্যাল রিভিউ করে জানা গেছে। আপনাদের জনগন প্রত্যাখ্যান করেছে, আর আমাদের সমর্থন করেছে। সুতরাং এই বাজেটও আমরা সমর্থ করছি এবং যে কাটমোশান রয়েছে সেগুলি প্রত্যাখ্যান করছি। ১৯৭৭ সালে আমরা যখন আসি তখন যে অবস্থা ছিল তার চেয়ে অনেক ভালো এই কথা অস্বীকার করতে পারবেন না। সরকারী কর্মচারী ডিসস্যাটিসফায়েড ছিল আপনাদেব প্রতি আপনারা তাদের ডেমোক্রেটিক রাইট দিয়েছিলেন কিন্তু তাদের প্রমোশনের কোন পলিসি রাখেন নি। আপনারা আপনাদের হুইমসের বসে কাজ করতেন। কোন লোককে চাকুরী দিতে হলে একটা ঠোঙায় লিখে পাঠিয়ে দিলেই চাকুরী হয়ে যেতো। কিন্তু আমাদের একটা সরকারী কর্মচারীকে ৪টে টার্মসে কাজ দেওয়া হয়ে থাকে। আমরা তাদের ডেমোক্রেটিক রাইট দিয়েছি, সুষ্ঠু পরিবেশে কাজ করবার অধিকার দিয়েছি এইভাবে আমরা সুযোগ-সুবিধা দিয়েছি। তারপরে ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশানকে আরো অনেক সুষ্ঠভাবে পরিচালিত করেছি। আমরা তাদের এই যে, সাইন্টিফিক প্রমোশন পলিসি এনেছি তার মধ্যে দিয়ে তাঁদের সিকিউরিটি এসট্যাব্লিশড হয়েছে। যে ইন্সেনটিভকে আপনারা নষ্ট করে দিয়েছিলেন সেটা আবার ফেরৎ এনেছি কাজের পরিবেশ সৃষ্টি করেছি। সুব্রতবাবু আপনারা '৭১ থেকে '৭৭ সাল পর্য্যন্ত ছিলেন কিন্তু ডিসেন্ট্রালাইজড আমরা করেছিলাম। ফিফটি পারসেন্ট অফ দি প্ল্যান এক্সপেণ্ডিচার আমরা থ্রু পঞ্চায়েত থ্রু জেলা পরিষদ পিপিলকে নিয়ে বাই দি পিপিলকে কেন্দ্র করে সেখানে ফর দি পিপিল আমরা এস্টাব্লিশড্ করেছিলাম বলে তারা পরপর ৪ বার নির্বাচিত করে পাঠিয়েছিলেন আর আপনাদের প্রত্যাখ্যান করেছিলেন। আর ফর দি পিপল সেটা আমরা এস্টাব্লিশড্ করেছিলাম, পঞ্চায়েত নির্বাচন করেছিলাম, আমরা মিউনিসিপ্যালিটি নির্বাচন করেছিলাম আপনারা সেটা বন্ধ করে দিয়েছিলেন, আমরা যেটা চালু করে জনপ্রতিনিধিদের এনে ডেভলাপমেন্ট ওয়ার্কস করলাম। এই ডিসট্রিক এ্যাডমিনিস্ট্রেশান কি মারাত্মক তার ইউনিক এক্জাম্পেল হচ্ছে হ্যাণ্ড ইন হ্যাণ্ড পিপিলস রিপোর্ট। পিপিলসদের আজকে আস্থা আছে বলেই তাঁরা তাঁদের সমর্থন জানিয়েছেন এবং জনগণ আমাদের জানাবেন। আপনাদের যে সামান্য এ্যাপ্রিসিয়েশান, আপনারা যে মরাল ভ্যালুসগুলি ভুলে খেয়েছিলেন আমরা সেইগুলি এসটাব্লিশ করছি। আপনারা দূর্নীতির কথা বলছেন এই সমস্ত কিছু থেকে আমরা উর্দ্ধে আমরা একটা উন্নয়নের জায়গায় চলে গিয়েছি। এবং যাচ্ছি তাঁর সমর্থনও জনগণ

জানিয়েছেন। এই পরিবেশটাকে নষ্ট করার জন্য আপনারা এবং বিচ্ছিন্নতাবাদী শক্তি গোর্খাল্যাণ্ড ইত্যাদি যা আছে তারা নানা রকম ভাবে ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে এই শান্ত পরিবেশ-র জায়গায় পশ্চিমবাংলায় অশান্তি হয়। আমি মুখ্যমন্ত্রীকে সতর্ক করছি গোর্খাল্যাণ্ড নিয়ে যে গোর্খা লিবারেশান ফ্রন্ট তারা একটা আলাদা স্টেট করব বলে মনে করেছিল আন্দোলন করেছিল, যেখানে আমাদের অনেক লোকজন যারা মারা গিয়েছিল তাদের সাথে এ্যাকর্ড করে তখনকার প্রধানমন্ত্রী যিনি আপনাদের সাথে ছিলেন তিনি এ্যাকর্ড এসট্যাব্লিশ হয়েছিল এবং বলেছিলেন আমরা গোর্খাল্যাণ্ড নিয়ে কথা বলব না। একটা সাঙ্ঘাতিক কথা নেপালি ল্যাঙ্গুয়েজর ব্যাপারে তারা ইণ্ডিয়ান নিউজপেপার সোসাইটিকে একটা চিঠি পাঠিয়েছে সার্কুলার করে যে নেপালি ল্যাঙ্গুয়েজের ওপর একটি পত্রিকা আছে যেটা দার্জিলিং-র অনেক লোক পড়ে সেটাকে ওরা ব্যান করতে বলছে। যার রিটেলার তাদেরকে বলছে বিক্রি করো না। এই অধিকার হিল কাউন্সিলকে কে দিল, তারা আজকে গোর্খাল্যাণ্ডকে স্বীকৃত দিচ্ছেন। আজকে সেখানে অনেক নেপালি ভাষায় কথা বলে, নেপালি ভাষায় লেখে আজকে তারা সেই নেপালি ভাষাকে অপমান করল, ভানু ভক্ত একজন নেপালি ভাষার লেখক তাঁকেও অপমান করার অধিকার কে দিল। তাঁদের সাথে আজকে কংগ্রেস নানা ভাবে যুক্ত আছেন, নির্বাচনে তাঁদের সাথে আপনারা দাঁড়িয়েছিলেন এই ভাবে আপনারা যে উন্নয়নের ধারায় চলছেন সেই উন্নয়নের ধারায় আপনারা এই রকম ভাবে চলবেন না এটা আমাদের অনুরোধ। আমরা নিজের অভিজ্ঞতার কথা বলি ৮৭ সালে যখন মীরাটে রায়াট হয় তখন দাঙ্গাবিদ্ধস্থ লোকজনকে দেখতে এ্যাসেম্বলী কমিটি গিয়েছিল তাতে ডাক্তার যুক্ত ছিলেন, অন্য সব দলের লোকজনও ছিল।

**[6.00-6.10 P.M.]**

অন্য ডাক্তাররা যাননি, আমি গিয়েছিলাম, স্টাফ ছিলেন দুইজন এখানকার। মীরাটে গিয়ে যখন পৌঁছালাম তখন একজন সরকারী অফিসার হঠাৎ বলে উঠলেন পশ্চিম বাঙ্গাল কা স্পীকার মুসলমান হ্যায়। অতঃ হো সকতা হ্যায় ইসমে বম্ব বগেরাহ হো। ইস বকসাজকা জাঁচ করনা হোগা।এই কথা যখন তিনি বললেন তখন আমি পশ্চিমবাংলার সংস্কৃতি নিয়ে চুপ করে দাঁড়িয়ে থাকতে পারলাম না। তখন ডিসট্রিক্ট অ্যাডমিনিসট্রেশানের একজন সরকারী অফিসার বললেন, এখানে এমন অবস্থা এসে দাঁড়িয়েছে অ্যাডমিনিসট্রেশানের, যদি কোনো মুসলমান জায়গায় গণ্ডগোল হয় তাহলে সেখানে মুসলমান অফিসার পাঠাতে হয়। আর যদি হিন্দু এলাকায় ঝামেলা হয় তাহলে সেখানে হিন্দু অফিসার পাঠাতে হয়। আপনাদের পশ্চিমবাংলাতে যে সংস্কৃতি আছে — লেফট ফ্রন্ট একটা ইডিওলজির ওপর শাসন চালাচ্ছেন। এই শাসন ধর্মের ওপর নির্ভর করে নয়, এটা ভাবাদর্শের ওপর নির্ভর করে হয়। এটা কি দিল্লিতে পাওয়া যাবে? এই ভাবাদর্শকি ইউ . পি . তে পাওয়া যাবে? এটাকে এস্টাব্লিসড করতে হয়েছে। পশ্চিমবাংলায় একজন অফিসার কোথাও — সে মুসলমানই হোক, হিন্দুই হোক সে নীরবভাবে অ্যাডিমিনিসট্রেশান চালায়। এতে কোনো সন্দেহ নেই। এটা বাইরের লোকেরাও স্বীকার করেছেন। এটা আমাদের অভিজ্ঞতা। ১৯৭৭ সালে বনহুগলীতে হাসপাতালে আমি তখন এমপ্লয়ীজ ইউনিয়ানের প্রেসিডেন্ট সেক্রেটারী প্রশান্ত রায়কে আপনাদের কোনো অ্যান্টি সোস্যালেদের দ্বারা আক্রান্ত হয়ে চোট লাগে এবং তাঁকে ভোজালি মারা হয়েছিল, বাঁ অ্যাংকেলে গুলি করেছিলো, তাঁকে আমাদের বনহুগলী হাসপাতালে নিয়ে আসা হলো তখন তাঁকে নিজের রক্ত দিয়ে বাঁচাবার চেষ্টা করেছিলাম। সেদিন একজন পুলিশ অফিসার এস . ডি . ও . এসে বললেন যে এর পাটা কাটতে হবে এবং আপনি যে চিকিৎসা করছেন এই চিকিৎসা চলবে না। সেদিন ইন কলিসান উইথ অ্যান্টি সোস্যাল আপনারা মানুষকে মেরেছেন ক্রীপল করবার চেষ্টা

করেছেন। ক্লীপল করেছেন অ্যান্টি সোস্যালদের সঙ্গে যোগসাজসে। আপনাদের এইবারে আর একটা ঘটনার কথা বলি, পৃথিবীর অ্যালামেরা ইনসিডেন্টের সময় সিভিল রাইটস মুভমেন্ট চলছিলো, যখন সিভিল রাইটস মুভমেন্ট চলছিলো তখন তিনজন কৃষ্ণাঙ্গ জার্নালিস্ট অল্পবয়সী অ্যালামাবায় গিয়ে ইনভেস্টিগেট করে এবং বেশ কয়েকটি শিশুকে হত্যা করা হয়েছিলো। ইনভেস্টিগেট করে কারা জড়িত সেটা খুঁজে বের করেছিলো যে কারা কারা খুন করেছে। সেই অ্যাডমিনিসট্রেশান তাঁদের তিন জনকে ধরে ও শহরের বাইরে নিয়ে গুলি করে পুঁতে ফেলেছিল। এফ. বি. আই. অনেক কষ্ট করে খুঁজে বের করেছিল। অ্যাডমিনিস্ট্রেশান ইজ নন পার্টিশান হিয়ার। অ্যাডমেনিস্ট্রেশান ইজ নন পার্টিশান। এখানে ডেমোক্র্যাটিক রাইটস আছে। এই বলে আপনাদের সবাইকে আর একবার মনে করিয়ে দিচ্ছি, দিল্লীর সরকার ইণ্ডাস্ট্রি লিবারালাইজেশন করেছে, আপনাদের কাছে আবেদন পশ্চিমবাংলার জনগণের স্বার্থে, ডি-লাইসেনসিং হওয়ার জন্য ইণ্ডাস্ট্রি অনেক আসবে পশ্চিমবাংলার স্বার্থে, পশ্চিমবাংলার জনগণের স্বার্থে শিল্প যাতে হয়, আমাদের পশ্চিমবাংলাতে যাতে হতে পারে তার জন্য সহযোগিতা করবেন। ইণ্ডাস্ট্রিয়াল ক্লাইমেট নষ্ট করবেন না। উন্নয়নের ধারাকে বজায় রাখতে সহযোগিতা করবেন। অযথা হামলাবাজি করবেন না। এই বলে এই বাজেটকে সমর্থন করছি, কাট মোশানকে প্রত্যাখ্যান করছি, জনগণও বারবার প্রত্যাখ্যান করছেন। এই বাজেটকে জনগণ সমর্থন করছেন, অ্যাডমিনিস্ট্রেশানকে সমর্থন করছেন, লেফট ফ্রন্টকে সমর্থন করছেন। এই বলে বাজেটকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মিঃ স্পীকার, স্যার, হোম (পার) এই খাতে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং যেসব কাট মোশান এসেছে তার বিরোধীতা করছি। বিরোধী সদস্য মাননীয় সুব্রত মুখার্জীর বক্তৃতার সারমর্ম যেটা সেটা হচ্ছে এই তিনি চাইছেন বুরোক্র্যাসি, মোর বুরোক্র্যাসি, তাকে আমি বলছি আমার জীবনে বুরোক্র্যাসি সম্বন্ধে অভিজ্ঞতা আছে। আমি বেশী দিনের কথা বলব না, ১৯৬৬ সালে আমাদের তখন মুখ্যমন্ত্রী ছিলেন প্রফুল্ল সেন, তিনি যখন মেদিনীপুরে যান আমরা তখন আন্দোলন করেছিলাম, আমরা একটা মিছিল নিয়ে গিয়েছিলাম, সেই মিছিলে গুলি চালাতে গিয়েছিলেন তিনি। তখন ম্যাজিস্ট্রেট ছিলেন গোমেস, তিনি ছুটে এসেছিলেন, কামাখ্যা নন্দন দাস মহাপাত্র, এম.এল.এ. তাঁকে ম্যাজিস্ট্রেট নিজে মারধোর করলেন। এই হচ্ছে বুরোক্র্যাসি। বামফ্রন্ট আমলে আন্দোলন করলে ম্যাজিস্ট্রেট আপনাকে চাবুক মারতে ছুটে আসবে না এটাই হচ্ছে ১৯৭৭ সালের আগে এবং ১৯৭৭ সালের পর এ্যাডমিনিস্ট্রেশানের মধ্যে পার্থক্য। ১৯৭৭ সালের আগে সাধারণ মানুষ ম্যাজিস্ট্রেট, এস পি'র কাছে যেতে পারত না, আজকে ম্যাজিস্ট্রেট এস পি'র কাছে যে কোন সাধারণ কৃষক ক্ষেত মজুর যেতে পারে, কথা বলতে পারে, দাবী রাখতে পারে এবং দাবিকে কার্যকরী করতে পারে, এটাই হচ্ছে পার্থক্য। অ্যাডমিনিস্ট্রেশান ডি-সেন্ট্রালাইজড হয়েছে, তার ফলে দেখা গেছে পিপলের পরিবর্তন হয়েছে এবং এ্যাডমিনিস্ট্রেশানের মানসিকতারও অনেক পরিবর্তন হয়েছে। ত্রুটি-বিচ্যুতি নেই একথা আমি বলব না, ত্রুটি-বিচ্যুতি আছে কিন্তু তার জন্য তো আমরা আরো সাবধান হচ্ছি। কিন্তু এটাকে শোধরাবার একমাত্র পথ হচ্ছে এ্যাডমিনিস্ট্রেশানকে কতখানি আমরা পিপলের হাতে আনতে পারব তার উপর নির্ভর করছে। পে কমিশন কার্যকরী করার ফলে তাদের অবস্থার অনেক পরিবর্তন হয়েছে এবং সেই সঙ্গে সঙ্গে তাদের কাজের পরিবেশ, তাদের বাসস্থান, তাদের অফিস এগুলিকে অনেক বৃদ্ধি পেয়েছে। এ্যাডমিনিস্ট্রেশান যাতে ভালো করে চলে তারজন্য বিভিন্ন জেলাকে ভাগ করা হচ্ছে, মহকুমাকে ভাগ করা হচ্ছে এবং সেখানে লোক দেওয়া হচ্ছে। এটা ঠিকই যেটা আমাদের মাননীয় সদস্য মণ্ডল বললেন, আমাদের যে ফ্রেম আপ আছে ইণ্ডিয়ান কনস্টিটিউশানের মধ্যে

তার বাইরে আমরা চলে যেতে পারি না, আমরা যে রাজ্যে আছি সেই রাজ্য ভারতের যে গঠনতন্ত্র তার মধ্যে আছে, তার বাইরে চলে যেতে পারি না। আমরা করতে পারি না ম্যাজিস্ট্রেট এবং জজ সব ইলেকটেড হবে, এই প্রসেসে চলতে হবে। তার মধ্যে একটা রাজ্যের পিপল কতখানি অগ্রগতি করতে পারবে স্টেট গভর্ণমেন্ট যতখানি প্রগ্রেসিভ হবে তার উপর নির্ভর করবে। আমাদের রাজ্যের এ্যাডমিনিস্ট্রেশান এটা প্রগতির পথে চলছে, এই অনুযায়ী আমাদের চলতে হবে। কাজেই তারা সেইভাবে চলছে। এখানে যে প্রোমোশানর কথা বললেন অন মেরিট অ্যাণ্ড সিনিয়ারিটি এখানে তাই হয়, কাজের যোগ্যতা, সিনিয়ারিটির ভিত্তিতে এই প্রোমোশানগুলি হয়।

**[6.10 — 6.20 P.M]**

আমি আর একটি কথা বলতে চাই যে, রিটায়ার্ড গভর্ণমেন্ট অফিসার — পেনসনের ব্যবস্থা যা হয়েছে তাতে কাজ করলে তাদের ভবিষ্যত সম্বন্ধে নিশ্চয়তা আছে, তারা মোটামুটি ভাল পেনসনই পাবেন। এটা পেন্ডিং পড়ে থাকছে না, মোবাইল কমিটি যাচ্ছে। পাঁচজন দেখছে। এই পেনসন কমিটিতে রিটায়ার্ড গভর্ণমেন্ট অফিসার যারা আছেন তাদের মধ্যে থেকে একজনকে এই কমিটিতে রাখা দরকার আছে বলে আমি মনে করি। বর্তমানে আমাদের চতুর্থবার বামফ্রন্ট সরকার গঠিত হয়েছে। এটা হচ্ছে কন্টিনিউটি অব্ দি থার্ড বামফ্রন্ট। এবারে আরো গতি বেশি হবে সেটা আপনারা দেখতে পাবেন। এটা বলা যাবে না আমাদের কাজ আরো এগিয়ে যাবে। আমাদের বর্তমান এ্যাডমিনিস্ট্রেশন কাজ করবেন জনগণের স্বার্থে পিপলের স্বার্থে তাদের সাথে সম্পর্ক রেখে, রিলেস.ন রেখে এবং এইভাবেই কাজ করবে। ওদের এ্যাটিচিউটের পরিবর্তন হয়েছে। পিপলেরও পরিবর্তন হয়েছে। তাদের সচেতনতা বেড়েছে। কাজেই অফিসারদেরও এ্যাটিচিউড, মনোভাবের পরিবর্তন সূচিত হচ্ছে, এই ঘটনা ঘটেছে। কাজেই পাওয়ার বিকেন্দ্রীকরণ একটা বড় জিনিস। দৈনন্দিন জীবনে যা ঘটনা ঘটছে, আমরা দুর্ভোগ করছি। এই এ্যাডমিনিস্ট্রেশনকে বিরোধী পক্ষ তুচ্ছ-তাচ্ছিল্য করার মনোভাব নিয়েছেন, এটা ঠিক নয়। আমরা মনে করি এ্যাডমিনিস্ট্রেশনকে আরো এগিয়ে নিয়ে যাওয়া যাবে। এই কথা বলে বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হোম (পার) মিনিস্টার কোথায়? এত কি কাজ? তাঁর বাজেট হচ্ছে, তিনি থাকবেন না? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মুস্কিল হয়েছে এই, মাননীয় মুখ্যমন্ত্রী ৪৫ জনের মন্ত্রীসভা করে এমন কতগুলি কাজ হাতে রেখেছেন, তাঁর বাজেটের দিনেও তিনি এখানে উপস্থিত থাকার সময় পান নি। কারণ কো-অর্ডিনেশন কমিটি কল-কাটি নাড়লেই তাঁকে উঠতে হয়। যেমন জাপানী পুতুলে দম দিলে ওঠে আর নামে, তেমনি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে কো-অর্ডিনেসন কমিটি দম দিলে ওঠেন, আবার দম দিলে নামেন। সেইজন্য তিনি বাজেটের সময়'ও এখানে থাকতে পারেন নি। আমি প্রথমেই এই বাজেটের বিরোধিতা করছি। মুখ্যমন্ত্রীকে আপনারা সাপোর্ট করছেন, তার জন্য বিরোধিতা করছি। তোমরা চোর ডাকাতের দল, আমরা তার থেকে আলাদা। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় শুধু মন্ত্রীসভার নেতা নন, তিনি হোল ওয়েস্টবেঙ্গল, এই রাজ্যের নেতাও বটে। আজকে তাঁর জানা উচিত, যে প্রশাসন আমাদের ফার্স্ট এ্যামংস্ট দি ক্লাস ফান্ডামেন্টাল কন্সটিটিউশান অব ইণ্ডিয়া — অল এ্যাকটেড ডিউরিং বৃটিশ রেজিম, সামান্য রিপিল হয়েছে। তারপর ভারতের সরকার মোরারজী দেশাই-এর নেতৃত্বে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি তৈরী করলেন। কিছুদিন বাদে রিজাইন দিলেন। হনুমন্তের নেতৃত্বে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি তৈরী হল। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে এসেছিলেন ১৯৬৭ সালে। ভুলে গেছেন? এই জন্যেই ওরা বলেন বারে বারে আসব। ১৯৬৯

সালে এসেছিলেন, টিকতে পারেন নি। বারে বারে এসেছেন, বিতাড়িত হয়েছেন। এবারেও এসেছেন। হিসাবের ধারাপাতটাও ওরা জানেন না, আপনাদের বিরুদ্ধে যা ভোট পড়েছে। স্বপক্ষে তার চেয়ে কম ভোট পড়েছে। ইট ইজ এ গভর্ণমেন্টস সাপোর্টেড বাই মাইনরিটি নট বাই মেজোরিটি — বুদ্ধদেববাবুকে প্রথমেই এই কথা বলে রাখবেন, অহংকার বেশি করবেন না। আপনারা প্রশাসনকে চাঙ্গা করার জন্য রিহ্যাবিলিটেসন, যে হেরে যাবে তাকেই জায়গা দিতে হবে — ডাঃ অশোক মিত্রের নেতৃত্বে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস্ কমিটি করেছেন। পার্টির নেতা ছিলেন, আমাদেরও ডেকেছিলেন শিক্ষক হিসাবে — annexture terms and reference, reorganisation of the Department, re-organisaion of the district, re-organisaion of the sub-division. আজকে মূল একথাটা যদি ধরি তাহলে প্রশ্ন করছি, After publication of the report, after distribution of the repor in the Assembly, I asked whether you have accepted the recommendation. You replied, yes, we have accepted.' Again I asked when you are going to implement those recommendations? You replied, 'One after another. আমরা ইমপ্লিমেন্ট করছি। আজকে আবার পরস্পরবিরোধী বর্ক্তৃতা করছেন। এখানে বক্তব্য কি আছে? এখানে এই বক্তব্য যেটা আছে তার প্রথম কথা বলা আছে পেজ টু, প্যারা টু Recoganisation of Districts, Sub-divisions Blocks and Police Stations. I quote, "There may also appear to be a strong case for shifting the seat of district administration for West Dinajpur from Balurghat to Raiganj." I again quote, "Given the developing complexities in district administration and the necessity for the closet understanding and co-ordination between it and the Panchayat institutions, the optimum size of a district, the Committee feels, should be determined in terms of population size of 15 to 20 lakhs." I agree that you have bifurcated the 24 Parganas district. But what you have done with regard to the shifting the seat of district administration for West Dinajpur from Balurghat to Raiganj?

সেদিন এ্যাকসেপ্ট করেছেন, রিজেক্ট করেন নি, আজকে আবার বাজেট বর্ক্তৃতায় মন্ত্রী বলেছেন প্যারা ১১-তে. 'পশ্চিমদিনাজপুর জেলাকে দ্বিখণ্ডিত করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে।' আমরা খবরের কাগজে এ সংবাদ দেখেছি। আপনারা তো আনন্দবাজারের উপর অত্যন্ত ক্ষ্যাপা। আপনারা প্রশাসন চালাতে এসেছেন, না আনন্দবাজার শায়েস্তা করতে এসেছেন? মাননীয় বুদ্ধদেববাবু সংবিধানের ১৯নং ধারাটা কি ভুলে গিয়েছেন? আপনারা বারবার সম্মেলন করছেন আনন্দবাজার, স্টেটসম্যানকে শায়েস্তা করার জন্য। এটা কি আপনাদের তারা ধামা ধরে না বলে তাই? চোরকে চোর বলবে না? বাবাকে বাবা বলা যায়, মাকে মা বলা যায় আর ডাকাতকে ডাকাত বলা যায় না? পশ্চিমবঙ্গে আপনারা যে পদ্ধতিতে সরকারে এসেছেন এবং সরকার চালাচ্ছেন এর চেয়ে অসভ্যতা, বর্বরতা পৃথিবীতে আর কোথাও কিছু নেই। আজকে এখানে শাসন কোথায়? আপনাদের আজকে জিজ্ঞাসা করি, আপনারা সেদিন রিফর্মস কমিটি সম্বন্ধে কেন বললেন না যে You have rejected the report. আমি একটি [illegible] দলের প্রতিনিধি হিসাবে আপনাদের কাছে চিঠি লিখেছি যে, আপনারা বলুন খবরের কাগজে এই লেখা বেরিয়েছে, এর সত্যতা আছে কিনা? আপনারা উত্তর দিলেন না। ১৭ই মার্চ আবার যখন জানলাম

You are going to bifurecate it. আবার চিঠি লিখলাম কিন্তু সেবারও উত্তর পেলাম না। আপনাদের এত দম্ভ, এত স্পর্ধা কিসের? ভদ্রতাও শেখেন নি। ৭০ বছর পার হয়ে গিয়েছে বলে সাধারণ সৌজন্যবোধও কি হারিয়ে গিয়েছে? একটু সৌজন্যবোধও কি থাকবে না? As a member of the Assembly am I not entilted to get a reply of my lettter? অনেকগুলি রেকমেনডেশান এই রিফর্মস কমিটি থেকে বাদ দেওয়া হয়েছে। যে মন্ত্রীসভা তৈরী হয়েছে বুদ্ধদেববাবু, আমি মনে করি আপনারও তাতে খানিকটা হাত আছে। আপনারা যে মন্ত্রীসভা করেছেন এবং রিফর্মস কমিটির যে রেকমেনডেসান আছে সেটা তার কনট্রাডিকসান নয় কি? আপনারা ডিপার্টমেন্টকে রিঅর্গানাইজেসান করার কথা বলেছেন আর এইভাবে মন্ত্রীসভা করছেন যেটা Totally against the spirit letters of the recommendation of the Ashok Mitra Reforms committee.আপনারা তাহলে কেন বললেন না পলিটিক্যাল রিহ্যাবিলিটেশন দরকার। তারপরেও যাদের জানতে পারেন নি যেহেতু তারা আপনাদের ধামা ধরে — দে হোল্‌ডে ইয়োর বাসকেট — তাদের আজকে ভিন্ন পথে আনবার চেষ্টা করছেন। এই মনোভাব আপনাদের ত্যাগ করতে হবে। আপনারা ২১টা কমিশান করেছেন আমি যতদিন ছিলাম। তার ১৭টা কমিশনে মাত্র একজন জাজকে চেয়ারম্যান করেছেন। এখানে কি আর জাজ নেই? এখানে তো ৩৬টা জাজ। সুপ্রিম কোর্টের, হাইকোর্টের অনেক জাজ আছেন। তাহলে ১৭টা কমিশনে একজন জাজকে চেয়ারম্যান করেছেন কেন? আপনারা কি কমিটেড আজ, জুডিসিয়ারি চান? আপনাদের এই মনোভাব কেন? আমরা তো সংবিধানে জুডিসিয়ারি এ্যাণ্ড একজিকিউটিভকে আলাদা করে দিয়েছি।

**[6.20 — 6.30 P.M.]**

আপনাদের এই মনোভাব কেন? আমরা তো সংবিধানে জুডিসিয়াল এবং একজিকিউটিভকে আলাদা করে দিয়েছি। It is a fundamental trend. আমরা কংগ্রেসী হিসাবে গর্বিত যে, এই জুডিসিয়াল, একজিকিউটিভ এবং লেজিসলেটিভকে আলাদা করে দিয়েছি। আপনারা এমনভাবে এদের প্রশ্রয় দিয়েছেন, সুব্রতবাবু খুব ঠিকভাবে বলেছে, যে রিটায়ার করে যাচ্ছে তাকে আর একটা জায়গায় চেয়ারম্যান করে বসিয়ে দিচ্ছেন। এত রিগিং করেও যখন হেরে যাচ্ছেন, যখন জেতাতে পারছেন না তখন ব্যাকডোর দিয়ে আর একটা জায়গায় বসিয়ে দিচ্ছেন। যখন কোন দপ্তর দিতে পারছেন না তখন দপ্তরবিহীন মন্ত্রী করে দিচ্ছেন। বাধা কোথায় আপনাদের? একে কি শাসন বলে? গোর্খালী সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী একাধিকবার বলেছেন। আপনাদের চরিত্র কি? আপনারা এখানে বিচ্ছিন্নতাবাদের নিন্দা করছেন, আবার এন.এফ-এর সঙ্গে কেন্দ্র এ্যালায়েন্স করছেন। এন.এফ-এর সঙ্গে কারা আছে — ডি.এম.কে, টি.ডি.পি., অ.গ.প. এইগুলি কারা? এইগুলি কি ইউনিয়নিস্ট? আপনারা বি.জে.পি.-কে তৈরী করছেন এবং বি.জে.পি'র হাত ধরে আজকে এখানে এই চেয়ারে বসেছেন। তা যদি না হত তাহলে বসতে পারতেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এদের জানা উচিত্ এরা ওয়ার্ক কালচার নিয়ে মিটিং করছেন। এরা সকলকে বলছে যে সি.পি.এমে নাম না লেখালে কাজ করতে পারবে না, সি.পি.এমে নাম লেখালে জমি পাওয়া যাবে, আড্ডা পাওয়া যাবে, আর যা যা আছে সব পাওয়া যাবে। You have politicized the administration, neutrality of the administration, impartiality of the administration এগুলি সম্পর্কে আপনাদের কিছু জ্ঞানগম্যি আছে? আপনারা ইন্ডোরে কো-অর্ডিনেশন কমিটির মিটিং ডেকেছেন। রাইটার্স ছুটি হয়ে গেছে। এমনিতে আমাদের পশ্চিমবাংলা, ভারতবর্ষ, এমনকি পৃথিবীতে যে সব সভ্য দেশ আছে তাদের চেয়ে ছুটি বেশী। তারপরেও আবার

আপনারা নানা কারণে-অকারণে ছুটি দিচ্ছেন। আজকে ওয়ার্ক কালচার তুলে দিয়েছেন, ওয়ার্ক কালচার নেই। আপনারা পোষ্টার দিয়ে বলুন না কেন We are pleasing the co-ordination commitee. This is a ministry of co-ordination committee. একথা বলছেন না কেন? আজকে একথাও বলতে শুনেছি যে কাকে কাজ করতে বলেবে — চেয়ারকে? একটা কাজ ১০ বছরেও করা হচ্ছে না। ১৯৮২ সালের রিপোর্ট আজকে ইমপ্লিমেন্ট করতে যাচ্ছেন, আপনারা বলতে পারলেন না যে ইউ হ্যাভ রিজেকটেড ইট। তাও একটা, দুটো রেকমেনডেশান আছে, তা নয়। মাঝে মাঝে আপনাদের শিকার হচ্ছে এই আনন্দবাজার পত্রিকা যেটা একটা নির্ভীক জাতিয়তাবাদী পত্রিকা। কারণ তারা আপনাদের তোয়াজ করেনা। আপনাদের কি চাই — তেল? না, এখানে বীরেনবাবু নেই, তিনি কি সব বস্তু খান সেগুলি লাগবে? কো-অর্ডিনেশন কমিটি তো আপনাদের অনেক দিচ্ছে। এখানে একটা সান্ধ্য বিলি করা হয়েছে তাতে দেখলাম আপনাদের ওয়ার্ক কালচার কি। সই করতে না দেবার জন্য সুপারকে মারছে। আপনাদের প্রশাসনের এমন অবস্থা হয়েছে যে, কলকাতা উপনগরীতে লাইভস্টক দপ্তরে কাজে দেরীতে এসে সই করতে গেছে সেখানে সুপার বলেছে যে সই করতে দেবে না, অমনি তাকে ধরে মার। এটা এখানকার একটা কাগজ, এটাতে আছে, আপনি দেখতে পাবেন। এই ওয়ার্ক কালচার সব জায়গায় চলছে। একটা কনস্টেবল যে ফায়ারিংয়ের অর্ডার দিচ্ছে। আজকে ও.সি.র কিছু করার উপায় নেই। এখানে স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন। আজকে মানুষের বাচ্ছা কুকুরে নিয়ে যাচ্ছে। কোন সভ্য সমাজে এটা হয়? এর কোন প্রতিকার হয়েছে কোথাও? আজকে আপনারা বড় বড় কথা বলছেন। মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে একটা ইন্টারভিউ দিতে গিয়ে একটা বক্তব্য রেখেছেন। ১৪ বছর একটানা আপনারা রাজত্বে আছেন, কত সাপোর্টার পেয়েছেন, এদের চরিত্র আমরা জানি। তাকে জিজ্ঞাসা করা হয়েছিল, এই ১৪ বছরের শাসনকালে এখানে মানুষের আয় কি বলেছে? তাতে উনি বলেছিলেন, সামান্য বেড়েছে, সেটা বলার মত নয়। এই অবস্থায় এটা বললেন না যে, আপনারে প্রশাসনে মানুষের জীবনের মান, মানুষের বাঁচার মান, মানুষের সৌজন্যবোধ সব কিছু ধ্বংস হয়ে গেছে। আজকে আপনারা মানুষকে জন্তুতে পরিণত করতে চাইছেন। মানুষকে কলে পরিণত করা যায় না। আজকে গোটা পৃথিবীতে মার্কসবাদের কবর হয়ে যাচ্ছে, এই সতর্কতা কেন নিচ্ছেন না, সাবধানতা কেন নিচ্ছেন না? এটা হিউম্যান নেচার, ফাইট এগেনেস্ট নেচার, এ জিনিস চলে না। আজকে মার্কসবাদ গোটা পৃথিবীতে বরান্দ হয়ে যাচ্ছে, এখানে জ্যোতিবাবু, বুদ্ধদেববাবু একে বাঁচিয়ে রাখবেন?

আজকে আপনাদের এই মতবাদকে বাদ দিতে হবে। আপনি বাজেটে যে কথা বলেছেন, আজকে আপনি যে এ্যাডমিনিস্ট্রশনের কথা বলেছেন সেক্রেটারিয়েট সার্ভিসে, আমাকে এটা জানাবেন আপনি, ১৯৯০-৯১ সালে বাজেট এস্টিমেট ছিল ১২ কোটি ৩৮ লক্ষ ৩৭ হাজার টাকা, আবার রিভাইজড্ এস্টিমেটে এটা ২১ কোটি ৬৩ লক্ষ টাকা হলো কী করে? আবার এখন যেটা ধরছেন — ধরে নিলাম আপনি পে কমিশনের রেকমেন্ডেশন গ্রহণ করেছেন তাহতে তো এটাই থাকার কথা, তা নাহলে তো বাড়ার কথা নয়। এটা কমে গেল কী করে? ১৬ কোটি ৬৪ লক্ষ টাকা ১৯৯১-৯২-তে কী করে হলো? এই হেডটাতো আপনি বলবেন? ইকোয়েলি আপনাদের নন-প্ল্যানড্ এক্সপেনডিচারে বোর্ড অব রেভিন্যুতে আমরা দেখতে পাচ্ছি, আপনি চেয়েছিলেন বাজেটে এসটিমেট ফর ১৯৯০-৯১ ছিল ৫৫ লাখ ৯১ হাজার, এটা রিভাইজড্ এস্টিমেট ১৬ লক্ষ ৪৫ হাজার হলো, এটা মানলাম, কিন্তু আবার ১৯৯০-৯১ সালে এটা কেন কমে ৭৩ লক্ষ ৩৭ হাজার টাকা হলো? এই কথাটা বুঝিয়ে দেবেন? আমাদের বলুন, আপনারা কী মানুষ ছাঁটাই করছেন? কী কারণে অল অন এ সাডেন এটা কমিয়ে দিলেন?

ইকুয়্যালি আমরা দেখতে পাচ্ছি হোম ডিপার্টমেন্ট এক্সক্লুডিং ট্রানস্‌পোর্ট এ্যাণ্ড পাসপোর্ট, একই কথা আমরা দেখতে পাচ্ছি, বাজেট এস্টিমেট ফর ১৯৯০-৯১ হলো ১ কোটি ২০ লক্ষ টাকা আবার যখন রিভাইজড্‌ এস্টিমেট করছেন, তখন দেখছি ৩ কোটি ৩৫ লক্ষ ২৩ হাজার টাকা। এটা জাম্প করলো কী করে? হাউ জিওমেট্রিক্যালি মাল্‌টিপ্‌লিকেশন? এর কৈফিয়ত তো দেবেন আপনারা? আমরা যদি ধরে নিই, ৯০-৯১-এর রিভাইজ্‌ড এসটিমেটটাই ঠিক তাহলে ৯১-৯২-তে এটা কম হওয়ার কথা নয়। আবার এখন আপনারা এসটিমেট দিচ্ছেন ৯১-৯২-তে ২ কোটি ৩১ লক্ষ ৩৩ হাজার টাকা। এই ডিসক্রিপ্যানসিগুলোতো আমাদের বুঝতে দেবেন? আপনারা তো তিন পাতার একটা স্টেটমেন্ট দিচ্ছেন, জিজ্ঞাসা করার উপায় নেই, মুখ্যমন্ত্রী এখানে নেই, এই কথাগুলো আপনাদের তো বলতে হবে? ইকয়্যালি আমি জানতে চাইছি এখানে যে আপনাদের বিভিন্ন খাতে যে বরাদ্দ হয়েছে সেক্রেটারিয়েট, এখানে এই টাকাগুলো কী করে এতগুলো হেরফের হয়েছে, যেখানে ৮ লক্ষ ৫০ হাজার ছিল? ইন্ডো-বাংলাদেশ পাশপোর্ট একটা সিস্টেম আছে আপনাদের, এরা কী কাজ করে আমি জানি না, যাই হোক আমি মনে করছি একটা এস্টাবলিশমেন্ট, ৮ লক্ষ ৫০ হাজার টাকা, এটা ২২ লক্ষ ৬৮ হাজার হলো কী করে? পাশপোর্টের সংখ্যা বেশী, না কি করছেন, হোয়াট ইজ দি ফাংশন? টাকাটা বাড়লো কেন? আবার তাই যদি হয় তাহলে এখন কেন এই টাকাটা থাকলো না? এখন আবার ১৭ লক্ষ টাকা কি করে এস্টিমেট হচ্ছে? এটা আমাদের বলবেন তো, হোয়াট ইজ দি পেস অফ ওয়ার্ক? আপনাদের স্টেটমেন্টটা কি? আপনাদের এই বাজেটের ফ্যাকচুয়েশন সেক্রেটারিয়েট এ্যাণ্ড ডিস্‌ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশনের এমন কোন মেজর ট্রান্সফরমেশন তো দেখান নি? ইউ হ্যাভ নট ইমপ্লিমেন্ট সো ম্যাচ। আজকে এইগুলোর কৈফিয়ত্‌ তো দেবেন? আজকে এই জিনিসগুলো আমরা জানতে চাইছি আপনাদের কাছ থেকে। আরও জানতে চাইছি আমরা যে আপনি ডিসেন্ট্রালাইজেশনের নাম করছেন। আপনি একটা কথার জবাব দেবেন, ডিসেন্ট্রালাইজেশন আপনারা করেন নি, আমরা করেছিলাম, পঞ্চায়েত আমাদের আইন। উই আর ফেদার্স ইউ আর দি ক্রোজ। ডিস্‌ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশন হেলপ করবে ব্লক এ্যাডমিনিস্ট্রেশানকে এবং সাবডিভিশন্যাল এ্যাডমিনিস্ট্রেশনকে। আপনারা এস.ডি.ও. অফিসকে বলেছেন ক্যাটালিস্ট হিসাবে কাজ করবে। হোয়াট ইজ দি ফাংশন অব সাবডিভিশান অফিসার উইথ রিলেসানস্‌ টু ডেভেলাপমেন্ট ওয়ার্ক। কোথায় আমাদের দেখান আপনারা, যে একটা প্ল্যান সাব ডিভিশন্যাল অফিসার, একটা এক্সপার্টাইজ কিং বা একটা এ্যাডভাইসারী ফাংশন আছে, হোয়াট ইজ দি রোল অফ্‌ দি সাব ডিভিশনাল অফিসার উইথ রিসার্ড টু ব্লক?

এটা তো লিঁয়াজো মিডিয়া ডিস্‌ট্রিক্ট, এ্যাট দি ব্লক। জেলা পরিষদ এবং ব্লক মাঝে তো সাবডিভিশন্যাল অফিসারকে ক্যাটালিস্ট করে বলেছেন, আজকে আপনার পঞ্চায়েত ডিপার্টমেন্ট বলেছেন এদের কাজ নেই। এদের কোন কাজ হচ্ছে না, হিসাব দেখা হচ্ছে না। সর্বস্ব আপনাদের পার্টি কভারে চলে যাচ্ছে। তাই চলবে? কতদিন চলবে, এই অবস্থা কতদিন চলবে? মনে রাখবেন মানুষ জেগে আছে, গোটা পৃথিবী থেকে আপনারা মুছে যাচ্ছেন। পশ্চিমবাংলায় জালিয়াতি করে আছেন, মানুষের ভোটে নয়। মেজরিটি ভোটে নয়। আজকে আপনাদের নাভিশ্বাস উঠবে এবং আপনাদের সতর্ক করে দিচ্ছি। আমি এইগুলোর জবাব চাই আপনার কাছ থেকে এবং সর্বোপরি আপনি কাল থেকে ক্রুদ্ধ এবং আজকে মুখ্যমন্ত্রী তো তিনবার ক্রুদ্ধ দেখলাম, এই আনন্দবাজারের এইটার জন্য। আমরা সবচেয়ে গর্বিত, আমরা প্রেসকে কখনও ইন্‌টারফিয়ার করি না।

[6.30 — 6.40 P.M.]

আপনারা এ্যাডমিনিস্ট্রেশনে বসে আছেন বলেই কি প্রেস আপনাদের তাঁবেদার হবে? আপনাদের এই ধারণা কেন? আপনাদের তাঁবেদার প্রেস তো আছে — বসুমতীকে তাঁবেদার বানিয়েছেন। গণশক্তি আপনাদের তাঁবেদার। এছাড়াও প্রেস আছে, তারা আপনাদেরও তাঁবেদার হয় নি। আজকে আপনাদের মনে করিয়ে দিই, আর্টিকেল ১৯ অব দি কনস্টিটিউশন এবং আমি আপনাদের আরো স্মরণ করিয়ে দিই যে, এটাকে আপনারা কার্ব করতে যাবেন না। বুদ্ধদেববাবু, জ্যোতিবাবুকে বলে দেবেন আগুনে হাত পড়লে হাত পোড়ে। ওঁর বয়স ৭০-এর ওপর হয়েছে, উনি সংযত হয়ে চলুন। সাধু সাবধান, নাহলে সর্বনাশ। শিরে-সংক্রান্তি আগা বাঁধবার জায়গা থাকবে না। গোটা ভারতবর্ষ এবং পৃথিবী থেকে মুছে গেছেন, পশ্চিমবঙ্গে শুধু বাকি আছেন, আমরাও চাই থাকুন, কিন্তু রাজ্যের সর্বনাশ করবেন না। তাহলে নিজেদের সর্বনাশ হবে। পরিশেষে আমি বলব এই বাজেট দলের বাজেট, ক্যাডারদের বাজেট, কো-অর্ডিনেশন কমিটির বাজেট, আপনাদের ডিফিটেড মেম্বারদের রিহেবিলাইটেশন দেবার বাজেট। আজকে আমি এই বাজেটের সর্বান্তকরণে বিরোধীতা করছি, দৃঢ়তার সঙ্গে বিরোধীতা করছি। ধন্যবাদ, অধ্যক্ষ মহাশয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** স্যার, একটা কথা আমি ওঁকে জিজ্ঞাসা করব। মাননীয় সদস্য কি দয়া করে বলবেন — সংবিধানের ১৯ ধারার কথা উনি বললেন — ইতিপূর্বে ১৯৭৫-৭৬ সালে জরুরী অবস্থার সময় উনি মন্ত্রী ছিলেন, সংবিধানের ১৯ ধারা কি তখন ছিল না?

**ডাঃ জয়নাল আবেদিন :** হ্যাঁ, ছিল। উইদিন দি এ্যাম্বিট্ অব দি কনস্টিটিউশন ছিল।

**মিঃ স্পীকার :** ডাঃ জয়নাল আবেদিন, মিঃ ভট্টাচার্য সভ্য কায়দায় প্রশ্নটা আপনার কাছে রাখলেন। আসলে উনি জিজ্ঞাসা করতে চাইছেন আপনি, জ্ঞান সিং সোহন পাল, সুব্রতবাবু, আপনারা যখন মন্ত্রী ছিলেন তখন বরুণ সেনগুপ্ত নামে একজন সাংবাদিক আছেন, তিনি কি বিনা বিচারে জেলে ছিলেন?

**শ্রী গৌতম রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার অন্তত মাননীয় বিরোধী সদস্যের কথা শুনে মনে হ'ল বোধ হয় গরু হারিয়েছে তাই তিনি এইভাবে বর্ক্তৃতা করলেন একটা বাজেটের ওপর আলোচনার সময়। যাই হোক আমি অপেক্ষা করব তাঁর আগামী দিনে অন্যান্য বর্ক্তৃতা শোনার জন্য। এখন আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী যে বাজেট আজকে পেশ করেছেন তাকে সমর্থন করি এবং ওঁদের আনা কাট মোশানের বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। এই বাজেটকে আমি মনে করি জনগণের বাজেট। হোম (পার) বা সাধারণ প্রশাসন আজকে জনসাধারণেরই প্রশাসন। এই প্রশাসনের একটা দৃষ্টিভঙ্গী আছে। একটু আগেই আর একজন বিরোধী সদস্য দৃষ্টিভঙ্গী সম্পর্কে অনেক কথা বললেন। হ্যাঁ, ঠিক রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়েই প্রশাসন চালান হয় এবং সর্বত্রই প্রশাসন সেইভাবে চলে। তবে রাজনৈতিক দৃষ্টিভঙ্গীটা আসে শ্রেণী দৃষ্টিভঙ্গী থেকে। ওঁদের প্রশাসন চালাবার অভ্যাস আছে, দীর্ঘদিন ওঁরা এখানে প্রশাসন চালিয়েছেন এবং এখনো কেন্দ্রে প্রশাসন চালাচ্ছেন, অন্যান্য অনেক জায়গায় চালাচ্ছেন। অবশ্যই ওঁদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর পার্থক্য আছে। সাধারণ প্রশাসনকে জনগণের প্রশাসন করার জন্য যে দৃষ্টিভঙ্গীর প্রয়োজন সেই দৃষ্টিভঙ্গী দিয়েই আমরা প্রশাসনকে দেখি। আজকে পশ্চিমবঙ্গের প্রশাসন আমাদের সেই জিনিসই উপহার দিয়েছে। এমন একটা পর্যায়ে আমরা বিকেন্দ্রীকরণের মাধ্যমে যেতে পেরেছি যেখানে পরিকল্পনা ব্যয়ের শতকরা ৫০ ভাগই ব্যয় করা হচ্ছে পঞ্চায়েত এবং পৌরসভার মাধ্যমে। অপরপক্ষে সমস্ত স্তরে জনসাধারণের প্রতিনিধিত্ব করার সুযোগ ছড়িয়ে দেওয়া হয়েছে এবং তাঁরা প্রশাসনে অংশ গ্রহণ করার

সুযোগ পেয়েছেন। একটা সুন্দর প্রশাসনিক ব্যবস্থা গড়ে উঠেছে। অথচ মাননীয় বিরোধী সদস্য এ বিষয়ে অত্যন্ত কুরুচিপূর্ণভাবে, নোংরাভাবে বক্তব্য তুলে ধরে এখন দেখছি চলে যাচ্ছে। বলার সময়ে বলে যান, শোনার আর ধৈর্য্য থাকে না। যাই হোক আমরা এই অবস্থায় আজকে আসতে পেরেছি বামফ্রন্টের দীর্ঘদিনের সংগ্রামের মধ্যে দিয়ে, ঐতিহ্যের মধ্য দিয়ে, কর্ম উদ্যোগের মধ্য দিয়ে। জনগণের মধ্যে থেকে, জনগণকে নিয়ে কিভাবে কাজ করা যায় সেটাই আমাদের মূল উদ্দেশ্য। বি. ডি. ও., এস. ডি. ও., এ. ডি. এম. বা ডি. এমের মাধ্যমে নয়, পঞ্চায়েত, পৌরসভার মাধ্যমে আমরা এ্যাডমিনিস্ট্রেশানকে জনসাধারণের মধ্যে নিয়ে যেতে চাই এবং এরই মধ্য দিয়ে আজকে সাফল্যের দিকে এগিয়ে এসেছি এবং এগিয়ে এসেছি বলেই ভূমি-সংস্কার বলুন, পঞ্চায়েতরাজ বলুন, ধান উৎপাদনে বলুন, মহিলা শিক্ষায় বলুন, মৎস্য উৎপাদনে বলুন, পশ্চিমবাংলা প্রথম স্থানে থাকতে পেরেছে, ভারতবর্ষে একটা নজীর সৃষ্টি করেছেন এবং পর পর চারবার বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে। এই বিস্ময়কর কথা ওঁরা ভাবেনি। আমরা কিন্তু দেখছি বর্ধমান জেলার অভিজ্ঞতায় প্রশাসন কিভাবে জনমুখী হতে পারে। ওঁরা বললেন মাস-লিটারেসীর কথা, যদিও এটা আজকে আলোচনার মধ্যে ছিল না, যাই হোক ওরা যখন তুলেছেন ভালই হয়েছে। সাক্ষরতার যে কর্মোদ্যোগ আমরা নিয়েছিলাম সেক্ষেত্রে দেখছি, প্রশাসন কিভাবে সহযোগিতা করছে। ঐ নির্দিষ্ট সময়ে ডিউটিতে আসা এবং যতটুকু কাজ করে চলে যাওয়া এটা নয়, ঐ বি. ডি. ও., এস. ডি. ওরা গ্রামেগঞ্জে গিয়ে ঐ সমস্ত লিটারেসি সেণ্টার চালাচ্ছেন। জনশিক্ষার মাধ্যম চেতনার আলো উন্মেষ ঘটানোই তাদের একমাত্র কাজ। এইভাবে জনশিক্ষার ক্ষেত্রে প্রশাসন সাহায্য করছেন। বর্ধমান জেলায় স্বাক্ষরতার যে সাফল্য — ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় সাক্ষরতা জেলা হিসাবে চিহ্নিত হয়েছে এবং তা প্রশাসনকে ব্যবহার করে এই সাফল্য দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বাজেটকে সমর্থন করে আর একটি কথা বলতে চাই, প্রশাসনের আর একটি স্তম্ভ সরকারী কর্মচারী। আজকে এদের সম্পর্কেও বক্রোক্তি করা হল, কো-অর্ডিনেশন কমিটি সম্পর্কে বলা হল। কিন্তু জিজ্ঞাসা করতে পারি আপনারা তো দীর্ঘদিন পশ্চিমবঙ্গে সরকারে ছিলেন, তাদের ন্যূনতম যে আর্থিক সাক্ষরতা থাকা দরকার, ন্যূনতম যে সম্মান দেওয়া দরকার, কর্মচারীদের সঙ্গে যে বন্ধুত্বপূর্ণ ব্যবহার করা দরকার সেই সম্পর্কে আপনারা কি ভেবেছিলেন? হ্যাঁ, এটা প্রয়োজন রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়েই বলছি, যাঁরা কাজ করবেন তাঁদের সঙ্গে আলোচনার ভিত্তিতে কর্মদ্যোগ সৃষ্টি করতে হবে। তাঁদের মতামত নিয়ে তাঁদের জীবন-পঞ্জিকা কিভাবে পরিচালিত হওয়া উচিৎ সেই সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে এবং সেই দৃষ্টিভঙ্গী নিয়েই তৃতীয় পে-কমিশন চালু হয়েছে এবং তাদের জন্য পেনশনের ব্যবস্থা করা হয়েছে এবং তাঁদের জন্য নতুন আদালত তৈরী করা হয়েছে। এরই মধ্য দিয়ে ন্যূনতম নিরাপত্তা আনা হয়েছে। কিন্তু আপনাদের সময় মিসায় গ্রেপ্তার করে নিয়ে গেছেন। শুধু তাই নয়, ৩১১(২)গ ধারায় কোন কোন ক্ষেত্রে চাকরী থেকে বরখাস্ত করেছেন। সেই হিসাব আছে, সেই তথ্য আছে, সেই সম্পর্কে নতুন কিছু বলার নেই। তবে অনেক নিশ্চয়ই ত্রুটি আছে। সমস্ত কিছু সম্ভব হয়েছে এইরকম একটা আর্থ সামাজিক কাঠামোয় এটা আমি মনে করি না। সামগ্রিকভাবে সব সম্ভব হতে পারেনি, কিন্তু যা করেছেন তার জন্য অভিনন্দনযোগ্য এবং তাকে সমর্থন করতে হবে। অপরদিকে আর একটি কথা বলছি, শুধু একটা রাজ্য সরকার চাইলেই সমস্ত প্রশাসনের পরিবর্তন করতে পারেন তা নয়, রাজ্যসরকার তার যা করণীয় কাজ করে এবং তার সঙ্গে কেন্দ্রীয় সরকারের যে নীতি এবং যে কার্যপদ্ধতি এবং যে সাংবিধানিক কাঠামো এটার সঙ্গে যুক্ত। তাই বিভিন্ন ধরনের ভিজিলেন্স ইত্যাদি নিয়ে কথা বলা হলেও কিন্তু তাদের শাস্তির ব্যাপারে কতটুকু কি করা যায় তা ভাবতে হবে। এগুলি কেন্দ্র-রাজ্য তালিকা যৌথভাবে এবং কতকগুলি রাজ্য তালকায়। সেক্ষেত্রে কি করা সম্ভব তা ভাবনা-

চিন্তা করা দরকার। কিন্তু বিরোধী সদস্যরা নিশ্চয়ই প্রচারের জন্য বিরোধিতা করতে পারেন কিন্তু পশ্চিমবাংলার যে মর্যাদা, পশ্চিমবাংলার যে মান গত ১৪ বছর ধরে প্রশাসনের মধ্য দিয়ে আমরা তুলে ধরেছি এবং যতটুকু উন্নয়ন করে দেশকে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হয়েছে তারজন্য অন্তত সমর্থন করুন। আমি এই কথা বলছি, বিভিন্ন পর্যায়ে যে নির্বাচনগুলি হয়েছে তা একেবারে সুষ্ঠু নির্বাচন হয়েছে পঞ্চায়েত স্তর পর্যন্ত। ১৮ বছরের ভোটাধিকার এটা কখন ছিল না, আমরা সেটা করেছি এবং তারপর সারা ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে। ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন, পৌর নির্বাচন নির্দিষ্ট সময়ে করা হয়েছে যা সারা ভারতবর্ষে এইরকম কোথাও হয়নি।

**[6.40 — 6.50 P.M.]**

এই সম্পর্কে আলোচনা করবেন পরবর্তী সময়ে নিজেরা চিন্তা-ভাবনা করে সিদ্ধান্ত গ্রহণ করবেন। এটা মনে করি না আমরা যে এখানে এসে প্রচারে মিথ্যা কথা বলে শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা না করে এর মধ্যে দিয়ে দেশের যাতে কিছু উন্নতি হয় তার চেষ্টা করুন। এইভাবে প্রচার করে বহরুমপুরে তৈরী করা যেতে পারে, কৃষ্ণনগরে ঘটনা ঘটান যেতে পারে কিন্তু মানুষ সেগুলিকে অন্য চোখেই দেখবে। প্রচারের দ্বারায় যে সবই সম্ভব সে কথা বলতে চাই না। ওতে দেশের জাতির উন্নয়ন সম্ভব নয়। আমি এজন্যই বাজেটকে সমর্থন করছি যে আমাদের পশ্চিমবঙ্গের যে ঐতিহ্য সেই ঐতিহ্যকে এই সরকার বজায় রেখেছেন। এখানে বাংলা ভাষায় সরকারী প্রশাসনে বিভিন্ন কাজকর্ম চালু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। নেপালী ভাষাকে গুরুত্ব দিয়ে গ্রহণ করা হয়েছে, উর্দুতেও কয়েকটি এলাকায় কাজকর্ম করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই গুলি কার্য্যকরী করার যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে তা কাজে পরিণত করার চেষ্টা করা হচ্ছে। সাধারণ মানুষ এবং কৃষক আজ সে সুযোগটুকু পাচ্ছে। তারা কোর্ট এবং পুলিশের থানা বিভিন্ন জায়গায় এবং সময়ে সকলের সামনে বক্তব্য রাখার সময়ে ইংরাজী বুঝতে পারে না, বা অন্য ভাষাতেও বক্তব্য তুলে ধরতে পারে না, তাই তারা মাতৃভাষায় যদি এই সুযোগটুকু পায় — তা ছাড়া সম্ভব নয়-তাহলে সেই সুযোগটুকু তারা নিতে পারে। আপনারা তো ৩০ বছর রাজত্ব করেছেন, সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন, কিন্তু কার্য্যকরী করতে পারেন নি, তাহলে মাত্র ১৪ বছরে সমস্ত কিছু পরিপূর্ণভাবে হয়ে যাবে কি করে এ সম্পর্কে আপনারা একটু ভাববেন। আমি এই বিষয়টি একটু দেখার এবং ভাবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাব। আর একটি বিষয় হল প্রশাসনে জনগণের অংশ সুনিশ্চিত করতে গেলে মাতৃভাষায় যে সুযোগটুকু রয়েছে সেটা ব্যবহার করবেন। আর একটি বক্তব্য বলে আমি শেষ করতে চাই। সেটা হল সমন্বয় সম্পর্কে। বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে এবং এক জেলার সঙ্গে আর এক জেলার সমন্বয় এই ক্ষেত্রে যে অসুবিধা গুলি রয়েছে সেই অসুবিধা দূর করার জন্য বাংলায় সাংবিধানিক কাজকর্ম বা কাজের পরিকাঠামোর অসুবিধাগুলি তুলে দেবার কথা ভেবে দেখতে হবে। সমন্বয় সাধন করতে হবে। পশ্চিমবঙ্গে সাম্প্রদায়ীক সম্প্রীতি আমরা রক্ষা করতে পেরেছি, এবং পশ্চিমবঙ্গের এই দৃষ্টান্ত আমরা সারা ভারতবর্ষের সামনে তুলে ধরতে চাই। এটি প্রশাসনে উপহার দিতে পারলে এখানে দাঁড়িয়ে কারো কিছু বলার থাকে না। এই কথা বলে মাননীয় মন্ত্রী যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আর বিরোধীদলের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## 5th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 5th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber yesterday and recommended the following revised programme of business for 13th August 1991 :

Tuesday, 13.8.91.. 12 noon ..

(i) The West Bengal Primary Education (Amendment) Bill, 1991 (Introduction, Consideration and Passing) ...1 hour

(ii) Demand No. 41 Scheduled Castes and Tribes Welfare Department....2 hour

(iii) Demand No. 42 } Relief and
(iv) Demand No. 43 } Welfare
(v) Demand No. 44 } Department. ...2 hours

Now I request the Minister-in-charge of Parliamentary Affairs Department to please move the motion for acceptance of the House.

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য্যউপদেষ্টা কমিটির পঞ্চম প্রতিবেদন যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যে হোম পারলামেন্ট ব্যায় বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলছি এবং তা বলতে গিয়ে কবিগুরু রবীন্দ্রনাথের একটি কথা মনে আসছে। তিনি এক জায়গায় লিখেছিলেন সমস্ত শরীর বাদ দিয়ে যদি শুধু মাত্র মুখে রক্ত সঞ্চারিত হয় তাহলে তাকে স্বাস্থ্য বলা চলে না। মাননীয় মুখ্যমন্ত্রী সমস্ত মাথাভারী স্বাস্থ্য ব্যবস্থাকে যাতে গ্রামের সাধারণ মানুষ, কৃষক এদের কাছে আইনের সুফল এবং বিভিন্ন সাংগঠনিক সুফলগুলি যাতে পৌছে দিতে পারা যায় তার চেষ্টা এবং ব্যবস্থা করেছেন। জেলা গুলিকে যেমন ২৪ পরগণা, মেদিনীপুর প্রশাসনের সুবিধার জন্য ভাংগবার চেষ্টা করা হচ্ছে এবং হলদিয়া সাবডিভিসন করার চেষ্টা করছেন। পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে সাধারণ মানুষের কাছে যাতে এই সুফলটা পৌছে দেওয়া যায় সে আইনের সুযোগ বলুন আর যে কোন সুযোগ বলুন তার ব্যবস্থা করবেন। প্রশাসনের মাথাটা ভেঙ্গে নিয়ে নামিয়ে আনা হয়েছে যেটা ইতিপূর্বে ছিল না। জয়নাল সাহেব বললেন তিনি যখন মন্ত্রী ছিলেন তখন এই সমস্ত কিছু হয়েছে। তখন দেখা গেছে এখানে তিনি যে গণতন্ত্রের কথা বলছেন সেই গণতন্ত্র একেবারে ছিল না, তখন গণতন্ত্র ছিল শৃঙ্খলিত। তখন তাঁরা 'এসমা', "নাসা" প্রয়োগ করতেন। আজকে 'এসমা', 'নাসা' উঠিয়ে দেওয়া হয়েছে, দূরে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে। যার ফলে সাধারণ মানুষ থেকে আরম্ভ করে সাংবাদিক বা বিভিন্ন স্তরের মানুষ সাধারণ ভাবে কথা বলতে পারছে। নানা ভাবে তাঁরা তাঁদের মতামত সাধারণ ভাবে ব্যক্ত করতে পারছে। এই ইতিপূর্বে ছিল না। আজকে এটা একটা বিরাট সাফল্য। আজকে এর সুফল মানুষ উপোভোগ করছে। আজকে প্রশাসন যন্ত্রে দেখুন কর্মচারী, শিক্ষক, শিক্ষাকর্মী, পুলিশ ইত্যাদিকে যুক্ত করে তাদেরকে একসঙ্গে নিয়ে

চলার ব্যবস্থা করা হয়েছে। এটা একটা বিরাট সাফল্য। এটা ইতিপূর্বে ছিল না। আজকে এটা আমাদের এই বামফ্রন্ট সরকারের প্রশাসনে দেখা গেছে এবং এটা এগিয়ে চলেছে। সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি এই কথা বলতে চাই যে, যে সুফল গুলি আছে এবং বাজেট যে সুফল পেতে পারে সাধারণ মানুষ সেটা নিশ্চয় আমার বলার দরকার আছে, তার ভাল দিক গুলির কথা নিশ্চয় তুলে ধরার দরকার আছে এবং এটাকে উৎসাহিত করার দরকার আছে। এখানে আমি একটা জিনিস লক্ষ্য করছি যে, বিরোধী পক্ষ থেকে বলা হচ্ছে যে বিভিন্ন জায়গায় ত্রুটি, গোলমাল ইত্যাদি হচ্ছে। কিন্তু পুলিশ প্রশাসনকে চাঙ্গা করার জন্য জয়নাল সাহেব পুলিশ প্রশাসনে থানা গড়ে তোলেন নি। মাঝে মাঝে কিছু আউট পোষ্ট করে রেখে দিয়েছিলেন। থানার মাধ্যমে পুলিশ প্রশাসনকে চাঙ্গা করার কোন ব্যবস্থা ছিল না। আজকে মেদিনীপুর জেলার কথা ধরা হোক সেখানে আমি উদাহরণ দিয়ে বলতে পারি চণ্ডীপুর নরঘাট এলাকার মধ্যে কোন থানা ছিল না, একটা আউট পোষ্ট ছিল। এখন সেখানে থানা হয়েছে। খেজুরীতে দুটি পুলিশ আউট পোস্ট করা হয়েছে, আগে ছিল না। আমাদের মৎস্য মন্ত্রীর এলাকা ভুপতিনগরে থানা হয়েছে। সারা পশ্চিমবাংলায় এই ধরনের পুলিশ প্রশাসনকে মানুষের কাজে লাগানো হয়েছে এব তাতে সাধারণ মানুষ উপকৃত হয়েছে। পুলিশ প্রশাসনকে ভেঙ্গে থানা আউট পোষ্ট করা হয়েছে। আজকে অত্যন্ত দুঃখের কথা, মাননীয় মুখ্যমন্ত্রী চিন্তা করছেন কিনা জানিনা, প্রশাসনিক দিক থেকে চিন্তা করা হচ্ছে কিনা জানিনা, আমাদের সমুদ্র উপকূলবর্ত্তী এলাকায় দেখা যায় বাংলাদেশ থেকে উপদ্রুতরা এসে উপদ্রব করে যাচ্ছে, আমাদের উপকূলবর্ত্তী লোকেরা উপদ্রুত হচ্ছে। মেদিনীপুর জেলার প্রশাসনকে যুক্ত করে রিভার পুলিশেব কথা চিন্তা করছেন এটা অত্যন্ত আনন্দের কথা। তিনি যে এই ব্যাপারে ব্যবস্থা করবার জন্য এগিয়ে এসেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। প্রশাসনকে দূর্নীতি মুক্ত করা যায় যাতে, বিভিন্ন ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় যাতে তার জন্য তিনি বিশেষ ভাবে চেষ্টা করছেন। এটাকে আমাদের সমর্থন করতেই হবে। মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে যেন মনে হচ্ছে সারা পশ্চিমবাংলা একটা সাংঘাতিক বিপ্লব চলছে। আজকে জি . এন .এফ পশ্চিমবাংলাকে ভাগ করতে চাচ্ছে, তারা অন্য একটা রাজ্য গড়তে চাচ্ছে। আজকে ঝাড়খণ্ডীরা আলাদা রাজ্য করতে চাচ্ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি বি . জে . পি ধর্মের দোহাই দিয়ে নানা ভাবে উপদ্রব করছে, মানুষ উপদ্রুত হচ্চে, বিভ্রান্ত হচ্ছে। এখানে তাঁরা ফ্যানাটিসিম কে ব্যবহার করছে। আজকে মানুষ বিভ্রান্ত হচ্ছে, সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে। আজকে এখানে সাম্প্রদায়িক শক্তিকে দমন করে রাখা হয়েছে এই প্রশাসনের দ্বারা। এই প্রশাসন দূর্নীতি মুক্ত এবং সবল প্রশাসন। আজকে পশ্চিমবাংলাকে বিচ্ছিন্ন করবার, ভাংবার যে প্রচেষ্টা সেটাকে আটকে রেখেছে এই প্রশাসন। সেই প্রসাসনের জন্য যে ব্যায় বরাদ্দের দাবি সেই দাবিকে আমি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.50-7.00 P.M.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ**মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাধারণ প্রশাসনে মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যায় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। বিরোধিরা তাঁদের বক্তব্য রাখলেন, বিশেষ করে জয়নাল আবেদিন, সুব্রতবাবু যে ভাবে বল্লেন তাতে ওঁরা যেন ভবে নিয়েছেন পশ্চিমবঙ্গ একটি রাষ্ট্র। এটি একটি অঙ্গরাজ্য। ভারতীয় রাষ্ট্র কাঠামোর মধ্যে অবস্থিত এই পশ্চিমবাংলার প্রশাসন বাজেট প্রস্তাবের উপরে বক্তব্য রাখতে গিয়ে জয়নাল আবেদিন বললেন যে গোটা পৃথিবী থেকে কমিউনিষ্টরা ধ্বংস হয়ে যাচ্ছে। তাঁর কাছে আমার জিজ্ঞাস্য, এই কাঠামোতে এই প্রশাসনটি কোথা থেকে এসেছে?

এটি উনি বুঝলেন না। তিনি এই যে দূর্নীতি মুক্ত প্রশাসনের কথা বলছেন, এটি কোথা থেকে এলো? স্বাধীনতার পর আপনারা কত বছর ছিলেন? দূর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ঢুকিয়ে দিয়েছেন। বলেছেন, ফলো আপ করতে হয় নইলে ফাইল মুভ হয় না। এটা কালচার করে দিয়েছেন আপনারা। আপনাদের পুরণো প্রশাসন গলিত প্রশাসন, উত্তরাধিকারসূত্রে আমরা সেটাকে পেয়েছি। তাকে দূর্নীতি মুক্ত করার প্রচেষ্টা হয়েছে। তবে সম্পূর্ণ হয়নি। নাহলে ওয়ার্ক কালচারের কথা কি করে আসছে? সুব্রতবাবুর স্মরণ শক্তি বোধহয় ক্ষীণ। পূর্বে যুক্তফ্রন্টের সময়ে আমাদের পক্ষ থেকে বলা হয়েছিল যে সমস্ত কাজ আমরা করতে পারবো না। যে গুলো করতে পারবো তা জনসাধারণকে সঙ্গে নিয়েই করবো. যেটা করতে পারবো না তা জনসাধারণের সামনে বলবো। আমরা তাদের সঙ্গে হাত মিলিয়ে চলতে চাই। প্রশাসনকে গণমুখী করার এটা একটা প্রচেষ্টা। কখনও বলা হয়নি পরিচ্ছন্ন প্রশাসনের কথা। পরিচ্ছন্ন প্রশাসনের কথা রাজীব গান্ধী এক সময়ে বলেছিলেন। সেজন্য তাঁর নাম হয়েছিল ' মি . ক্লিন। ' গোটা রাষ্ট্রের পরিবর্তন নাহলে, একটা উপযুক্ত পরিবেশকে তৈরী নাহলে এই প্রশাসনকে সেই জায়গায় নিয়ে যাওয়া যায় না। তারজন্য প্রয়োজন আছে আলাদা নীতির। এই একটু বোঝার দরকার আছে। আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে এইসব কাজগুলি করতে চাই। আমরা বারেবারে দাবী করে এসেছি কেন্দ্র-রাজ্য সম্পর্কে পুনর্বিন্যাস করতে হবে। এটা দরকার। পশ্চিমবঙ্গে আমরা অনুরুপ ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার চেষ্টা করছি। আমরা তাই দেখতে পাই, বাজেটের শতকরা ৫০ ভাগ টাকা গ্রামাঞ্চলে খরচ হবে। কারা খরচ করবে? অগে একটা স্কীমের জন্য এস . ডি . ও ., ডি. এম . এর কাছে যেতে হোত। কিন্তু এখন এটা গ্রাম থেকেই হচ্ছে। গ্রাম পঞ্চায়েত থেকে পঞ্চায়েত সমিতি, সেখান থেকে জেলা পরিষদ, সেখান থেকে রাজ্যে আসছে। এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ব্যাপার, এটা আপনাদের জানা ছিল না। আপনারা এটা বুঝতে চেষ্টা করতেন না। আপনাদের সময়ে ছিল মাথাভারী প্রশাসন। আমাদের এই প্রশাসন হচ্ছে গনমুখী প্রশাসন। আপনারা কি পারেন তা আপনাদের অভিজ্ঞতায় আছে। আপনারা বলছেন কো-অর্ডিনেশন কমিটির কথা। প্রশাসন হচ্ছে কো-অর্ডিনেশন কমিটির মানুষদের নিয়ে, যে সমস্ত কর্মচারী সহযোগিতা করছেন। আপনারা এখানে বিরোধিতা করার জন্য বিরোধিতা করছেন। আপনারা ফেডারেশন একটা তৈরী করেছিলেন। এখন হালে পানি পাচ্ছেন না, লোকজন থাকছে না। তাই নানা রকম কথা বলছেন। আমি একজন অই . এ . এস . অফিসার, এস . ডি . ও. র কথা, ১৯৭৪ সালের একটা ঘটনার কথা বলি। ১৯৭৪ সালে আমাদের জেলা একটা কর্মী সভায় মাইকের পারমিশান দেন নি। এস . ডি . ও . কংগ্রেসের ভয়ে কাঁথী ছেড়ে পালিয়ে গিয়েছিলেন — খবর নিয়ে দেখবেন। আমরা একটা আন্দোলন করেছিলাম সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে। এস . ডি . ও . র নাম ছিল চম্পক চ্যাটার্জী, নিজে হাতে মারতে এসেছিলেন। এখানে প্রবোধবাবু, কামাখ্যাবাবু আছেন। গতকাল সিদ্ধার্থ বাবু বিরোধীদের নেতা কেশপুরে গিয়ে কি উস্কানি দিলেন। এইভাবে তারা সব ব্যাপারেই গ্রামবাসীকে গিয়ে উস্কানি দেবার চেষ্টা করেন। আজকেই খবরের কাগজে দেখলাম যে তিনি উস্কানি দিয়েছেন যে তোমরা সরকারের কথা শুনো না, মন্ত্রীর কথা শুনো না। তারপরে প্রশাসনের দায়িত্বে যাঁরা আছেন তাদেরকে উস্কানি দিয়ে বলা হচ্ছে যে এস . পি কে বলা হচ্ছে তোমরা মুখ্যমন্ত্রীর কথা শুনো না, ডি. এমকে বলা হচ্ছে যে রাজ্যস্তরে মন্ত্রী কথা না শুনেতে। তোমরা এ্যাডমিনিষ্ট্রেশানের কথা শুনবে না, সংগ্রেস পক্ষের কথা শুনবে। তাহলে এই প্রশাসনের যারা উর্দ্ধতন কতৃপক্ষ তাদের বলা হচ্ছে ওই খুনী কংগ্রেসদের সমর্থন করতে হবে, তাদের কথা শুনতে হবে। এইভাবে চললে প্রশাসন চলবে কি করে? আপনারা তো আপনাদের আমলে জেলাগুলির ক্ষেত্রে কোন পরিকল্পনা ছিল না। প্রশাসনের ক্ষেত্রে যতটা দায়িত্ব নেওয়া যেতে পারে এবং যতটা পরিবেশ রাখা যায় তা এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা

পালন করার চেষ্টা করেছি। আমরা ২২ টি জেলাকে ভাগ করেছি যেমন উত্তর ২৪ পরগণা এবং দক্ষিণ ২৪ পরগণা। এছাড়া মেদিনীপুর শহরকেও দুভাগ যথা উত্তর ও দক্ষিণ এই দুইভাগে ভাগ করার সিদ্ধান্ত নিয়েছি। তারপরে পশ্চিম দিনাজপুরকেও দুভাগে ভাগ করার সিদ্ধান্ত নিয়েছি আপনাদের সংখ্যা লঘু সরকার তো কেন্দ্রে রয়েছে আপনারা চেয়ে আনুন না টাকা-পয়সা ওখান থেকে, যাতে এ্যাডমিনিষ্ট্রেটিভ বিল্ডিংগুলি মেরামতি হতে পারে। আপনারা তো জনসাধারণের জন্য অনেক বড় বড় কথা বলেন, কিন্তু কার্য্যক্ষেত্রে তো কিছুই করতে পারেন নি। আমরা তো অন্তত ২৮ টি থানা তৈরী করেছি,২২ টি পঞ্চায়েত সমিতির বি. ডি. ও অফিস তৈরী করেছি। আপনাদের শুধু ওই কো-অর্ডিনেশান কমিটিকে নিয়ে মিটিং হল এটাই পড়লো। এই যে কম সময়ের মধ্যে অনেক বড় বড় কাজ করা সম্ভব হয়েছে এতে কর্মচারীদের সহযোগীতা ছিল বলেই সম্ভব হয়েছে। জেলাপরিষদে যে বিভিন্ন কাজকর্মর ক্ষেত্রে হাতে হাত মিলিয়ে এবং কাঁধে কাঁধ মিলিয়ে সবাই মিলে কাজ করছে এটা সত্যিই প্রশংসারযোগ্য। আমরা যে কি কি কাজ করি এবং কতটা কাজ হয়েছে তা ওই শহরের দিকে তাকিয়ে থাকলে জানা যাবে না। আমরা আশা করি সবার সহযোগীতা নিয়ে আরো উন্নয়নমূলক কাজ এগিয়ে নিতে যেতে পারবো। এই প্রশাসনের ১৯৯১ সালে ৩ টি কাজ ৩ মাসের মধ্যে সম্পন্ন করেছে। এক হচ্ছে সেনসাস, দ্বিতীয় হচ্ছে স্বাক্ষরতার কাজ এবং তৃতীয় হচ্ছে ভোটার লিস্ট। এই ৩ টে কাজই সুষ্ঠভাবে পরিচালিত হয়েছে। পঞ্চায়েতের নির্বাচন, পৌরসভার নির্বাচন খুব ভালো সম্পন্ন করা হয়েছে। তারপরে এবার পার্লামেন্টের নির্বাচন এবং বিধানসভার নির্বাচন প্রায় ২০ বছর একসঙ্গে হল এবং দুটি নির্বচনে সুষ্ঠভাবে সম্পন্ন হয়েছে। আসলে আপনারা তো কালো চশমা পরে থাকেন, এবং মানুষগুলোকেও কালো দেখেন। সেই কারণে প্রশাসনের খারাপ দিকটাই আপনাদের চোখে পড়ে। ভালো জিনিষটা আপনাদের চোখে পড়ে না। এখানে সুষ্ঠ এবং সঠিকভাবে নির্বাচন করা সত্বেও আপনার চক্রান্ত করে হওড়ায় আমাদের না জানিয়ে ইলেকশান কমিশনারকে আনিয়ে নির্বাচন করালেন। কিন্তু আমরাও চ্যালেঞ্জ নিয়ে সেই নির্বাচনে জয়লাভ করে সুষ্ঠভাবে ভারতবর্ষের দৃষ্টান্ত স্থাপন করেছিলাম। কংগ্রেসীরা যখন প্রশাসনে ছিলেন তখন এসব কাজ করা সম্ভব হয় নি। আমরা প্রশাসনের ক্ষেত্রে বলাবাহুল্য অনেক কাজ করেছি। তারপরে সুব্রতবাবু বললেন পড়াশুনোর ব্যাপারে। আপনাদের মনে নেই আপনাদের সময়ে পড়াশুনো নিয়ে কি প্রহসন হয়েছিল? সুব্রতবাবু জানেন না যে ১৯৭২-থেকে ১৯৭৭সাল পর্য্যন্ত আমার যাতায়াত ছিল কলিকাতা ইউনির্ভাসিটিতে, শুধু আমার কেন অনেক বন্ধুবান্ধবেরই যাতায়াত ছিল, তখন পড়াশুনোর ক্ষেত্রে গণ-টোকাটুকি ছাড়া আর কিছু হোত না। ১৯৭৪ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের কোন গ্রাজুয়েট বেরোয় নি। সেই বছরে কোন পরীক্ষার ফল বেরোয় নি। সর্বস্তরে প্রশাসনের ক্ষেত্রে একটা এলোমেলো অবস্থা ছিল।

[7.00-7.10 P.M.]

আপনারা চাকরির কথা বলছেন আগে তো মানুষ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নামই লেখাতো না সেখানে তালা বন্ধ থাকতো। এখন সেখানে গিয়ে দেখুন মানুষ লাইন দিয়ে নাম লেখাচ্ছে একটা সুষ্ঠ ব্যবস্থা হয়েছে। আজকে সবচেয়ে আশার কথা কে কিসে কত নম্বর পেলো কোন কোন ডিভিশানে কত নম্বর পেয়েছে সেটা সে ডিগ্রিতে কত নম্বর পেয়েছ ফলে তাঁর কোয়ালিফিকেশানটা সে দেখে নিতে পারেন। মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যাপারে একটা কথা শুনেছিলাম আমি একবার দিল্লি গিয়েছিলাম সেখানে শুনেছিলাম যে দিল্লির প্রশাসন ভেঙে পড়েছে। তারা বলছে জ্যোতিবসুর মত একজন লোককে পশ্চিমবাংলা থেকে আনলে দিল্লির প্রশাসন চলবে। এই বলে আজকে এই ব্যয়-বরাদ্দের প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং আপনাদের কাট মোশানের বিরোধীতা করে আমি আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পীকার স্যার, আমি এই হোম পি . এ্যাণ্ড এ . আর . ডিপার্টমেন্টের বাজেটের ব্যায়-বরাদ্দের বিরোধিতা করছি এবং দুটি আলাদা বরাদ্দের যে দুটি কাটমোশান আছে সেগুলি সমর্থন করছি। প্রথমেই আমি আপনাদের বলে রাখি আমি মনে করি এই ডিপার্টমেন্টের যে নামটা হোম (পারসোনাল এ্যাণ্ড এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস) এটাকে পরিবর্তন করা উচিত। অশোক মিত্র কমিটি অবশ্য বলেছিলো এই নামটা দেওয়া উচিৎ কিন্তু আপনি যদি দেখেন এরপর আমি আপনাকে এক এক করে দেখাবো অশোক মিত্র যে কমিটি ছিলো এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি সেটা কমিশন ছিলো না। জাস্ট একটা কমিটি উইথ নো স্ট্যাটুটরী পাওয়ার তারা যে রেকমেণ্ডেশানগুলি করেছিলো তার অধিকাংশই এই সরকার মানেননি। সুতরাং নামের সম্বন্ধে এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস এনে কোন লাভ নেই। নামটা আমার মনে হয় ইউনিফরমিটিতে এসে সেন্ট্রাল গভর্ণমেন্ট-র যে ডিপার্টমেন্ট আছে তাদের কত রকম নাম — মিনিষ্ট্রি অফ হোম (পারসোনাল এ্যাণ্ড পাবলিক গ্রিভানসেস এ্যাণ্ড পেনসানস) এখানে যেমন রয়েছে তেমনি এখানে নিয়ে আসা উচিৎ। তার কারণ এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস এই সরকার করতেও পারবেন না। আমি অন্য কথায় যাবার আগে বলি এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি থেকে আমাদের সবাই উদ্ধৃতি দিয়েছেন। আমিও সেই রেকমেণ্ডেশানের আরো কয়েকটি উদ্ধৃতি পড়ছি এটা দেখলে স্পষ্ট হয়ে যাবে ওরা একটি কমিটি নিয়োগ করেছিলেন। কমিটি আসলে কেন — সরকার যাতে বলতে পারে যে তার রূপায়ণ করা হয়েছে। সেইগুলি রাজনৈতিক ভাবে সুবিধাজনক পলিটিক্যাল এক্সপিডায়েন্ট আর যেগুলি সুবিধাজনক নয় সেগুলির রেকমেণ্ডেশান গুলি গ্রহণ করা হয়নি। যেমন আমি আগেও গত বছরে এই ডিপার্টমেন্টের বাজেটে বলেছিলাম ওরা যেটা ডিষ্ট্রিকটে ছাপে, ডিষ্ট্রিক্টে করার কথা, আমি আগেও বলেছি ১৫।২০ বছর হলো ডিষ্ট্রিক্টে সেটা ওরা করতে পারেননি, ওদের টাকার অভাব রয়েছে। এবং এই যে পশ্চিমবাংলায় স্মলার ডিষ্ট্রিক্ট ফর বেটার এ্যাডমিনিষ্ট্রেশান সেটা ওরা করতে পারলেন না। ১৪ বছরে প্রোডাকশান হচ্ছে কয়েকটি সাব-ডিভিশান আর একটা ডিষ্ট্রিক্ট বাইফারকেশান, যেটা ওদের আগে করা উচিৎ ছিল। দ্বিতীয়তঃ যেটায় বিশেষ জোর দিয়েছিলেন এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি মেদিনীপুর এবং বর্দ্ধমানে বাইফারকেশ্যান সেটা ওরা করতে পারেনি। এবারে ওরা দপ্তরগুলি আলাদা করেছেন এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি বলেছিলেন Programmes and activities for nonformal education may be integrated in a department of non formal education, libraries and cultural affairs. The Department Information and cultural Affairs may be bifurcated..... তার পাশাপাশি বলেছিলেন দি ডিপার্টমেন্ট ইনফর্মেসান এ্যাণ্ড কালচারাল এ্যাফেয়ারস মে বি বাইফারকেটেড। আমাদের তথ্য এবং সংস্কৃতি মন্ত্রী আছেন। স্বভবতঃই উনি রেজিস্ট করবেন। কাজেই বক্তব্য হচ্ছে, এইরকমভাবে তথ্য এবং সংস্কৃতি এক থেকে গেলে সেই জায়গায়, সেখানে বলা হয়েছিল নন-ফরম্যাল এডুকেশান, লাইব্রেরী অ্যাণ্ড কালচারাল অ্যাফেয়ার্স এইগুলিকে একসাথে ইনট্রিগ্রেট করা হোক। এবারে মন্ত্রিসভার যে লেটেস্ট কমপোজিশান হয়েছে তাতে দেখা যাচ্ছে লাইব্রেরী অ্যাফেয়ার্সে একজন মন্ত্রি আছেন, ভোকেশানাল এডুকেশানে একজন মন্ত্রী হয়েছেন। আজকে দুটো ব্রাঞ্চে আলাদা করে মন্ত্রি হয়েছে। অথচ এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটির সাজেশান ছিলো হায়ার এডুকেশান এবং প্রাইমারী এবং সেকেণ্ডারী এ্যডুকেশানের দুইজন মন্ত্রী হবেন। তাই হয়েছে। অথচ ইনফরমেশান এবং কালচারাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট— এই দুটো ডিপার্টমেন্টকে আলাদা করে দেবার কথা যা ছিলো সেটা না করে এক রেখে দেওয়া হলো। যেখানে অ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটির রিপোর্টে নগরোন্নয়ন সম্বন্ধে যা বক্তব্য ছিলো ডিসেন্ট্রালাইজেশান সম্পর্কে — অর্থাৎ কি না ওভার সেন্ট্রালাইজেশান না করে সি . এম . ডি .

এ ., সি . আই . টি ., সি . এম . ডবলু. এস . এদের হাতে সমস্ত ক্ষমতাটাকে ভাগ করে দেয়া। এই সমস্ত অথরিটির ক্ষমতা দিয়ে দিলে কলকাতার উন্নতি আরো ত্বরান্বিত করবার জন্য।

টোটালটাই সি . এম . ডি . এর . আণ্ডারে রাখা হলো। কাজেই স্যার আপনি যদি লক্ষ্য করে থাকেন তাহলে দেখবেন যে, টোটাল রেকমেণ্ডেশান ছিলো ৯১। আডমিনিসট্রেটিভ রিফর্মস কমিটির টোটাল রেকমেণ্ডেশান ছিলো ৯১। তার মধ্যে মানা হয়েছে ৩৫ টি কেরমেণ্ডেশানের মতন। সেগুলিকেই মানা হয়েছে যেগুলি কোনো বেসিক চেঞ্জ আনতে পারে না।

সম্পূর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে এই ৩৫ টা মানা হয়েছে। যেগুলি মোর ইমপর্ট্যান্ট রেকমেণ্ডেশান ছিলো সেগুলো মানা হয়নি। আমি বলছি না যে, সবটাই মানতে হবে কিন্তু একটা মানলে খুব ভালো হতো। যেটা গভর্ণমেন্টের প্রত্যেকটা দপ্তরে আছে। ইচ ডিপার্টমেণ্ট সুড হ্যাভ এ ফিনান্সিয়াল অ্যাডভাইসার।

এই যে ফাইল ফিনান্সে যায় আর দেরীতে আসে এবং প্রায়ঃশই দেখা যায় যে, তাতে কমপ্লেন থাকে।

এই সমস্ত দূর করবার জন্য কেন্দ্রীয় সরকারের প্রত্যেকটা দপ্তরে অডিট সার্ভিস আচে। প্রত্যেকটা দপ্তরে ফিনান্সিয়াল অ্যাডভাইসার আছে। ফাইলগুলি ডিপার্টমেণ্টে যাবার আগে ফিনান্সিয়াল অ্যাডভাইসারের থ্রুতে যায়। তাতে করে কাজের অনেক সুবিধা হয় এবং সময় অনেক বাঁচানো যায়। ডিপার্টমেণ্টে ফিনান্সিয়াল অ্যাডভাইসার থাকলে সময় অনেক বাঁচানো যায়। অ্যাডমিনিসট্রেটিভ রিফর্মস কমিটির থেকে এই ব্যাপারে একটা স্টাডি করা হয়েছিল। কয়েকটি স্টাডি কেস নিয়ে মুভমেণ্ট অফ ফাইল কিভাবে সেই সম্পর্কে। ল্যাণ্ড রেভিনিউয়ের একটা ফাইলের ক্ষেত্রে ওঁরা দেখলেন — ফাইলটা এল . আর . ডিপার্টমেণ্ট থেকে পি . সি তে গিয়েছিলো সেই ফাইলটা মুভমেণ্ট হয়ে বিভিন্ন পর্য্যায়ে বিভিন্ন বিভাগে মুভমেণ্ট করতে করতে আলটিমেটলি সময় লেগেছিলো প্রায় ৯ বছরের মতন। আমি মুখ্যমন্ত্রীর বক্তৃতা পড়েছি, কিন্তু কোথাও এই কাজকে ত্বরান্বিত করবার জন্য কোনো ফর্মূলা — ওঁরা আজকে ১৪ বছর ধরে সরকারে আছেন, সদ্য আর একবার জিতে আসলেন, কিন্তু কাজকে ত্বরান্বিত করবার জন্য — আমি কিছু দেখতে পাইনি। এবং কোনো বক্তব্যের মধ্যে খুঁজেও পাইনি দেখতেও পাইনি। বক্তৃতার এক জায়গায় দেখতে পেলাম — একই কথা, ওঁরা বলছেন অনেক ক্ষেত্রে সফল হয়েছেন কিন্তু ওঁরা আত্মসন্তুষ্টিতে ভুগছেন না। প্রতিনিয়ত সরকারী কর্মচারীদের ওপর নজর রাখতে চাইছেন। সময় মত হাজিরার উপর নজর রাখতে চাইছেন। যাতে কাজ ত্বরান্বিত হয় সেই ব্যাপারে দৃষ্টি দিচ্ছেন। এই একই কথা বারবার শুনতে হয় আমাদেরকে। সেই একই কথা শুনতে হচ্ছে। ১৯৮২ সালে জিতে আসবার পর যেকথা শুনেছিলাম, ১৯৮৭ তে যেকথা শুনেছি, আজকেও সেই একই কথা ১৯৯১ তে শুনছি। এইবারে মন্ত্রীর সংখ্যা ওঁরা বাড়িয়েছেন কিন্তু কাজের কিছু উন্নতি হয় নি। ফাইলের মুভমেন্টের বিষয়ে ডিটলসে বলবেন জয়নাল আবেদিন সাহেব, সুব্রত মুখার্জী মহাশয় বলেছেন। আমি শুধু সংক্ষেপে কয়েকটি কথা বলে যেতে চাই।

**[7.10—7.20 P.M.]**

ওদের অনেক বক্তব্য আমি শুনলাম, আমার এইসরকারের বিরুদ্ধে যেটা অভিযোগ সেটা হচ্ছে এই সরকারের আমলে দু'রকম অফিসার ক্লাস তৈরী হয়েছে — একটা হচ্ছে আই এ এস, ডবলু বি সি এস ক্লাস, আর লোয়ার লেবেলে যেটা হচ্ছে সেটা হচ্ছে ফেভার্ড অফিসার ক্লাস, অফিসার ক্লাস আউট অব ফেভার। এখানে পরিবহন মন্ত্রী আছেন, পরিবহন দপ্তরের একজন সেক্রেটারীর কথা সুব্রত বাবু উল্লেখ করেছেন যে পরিবহন সেক্রেটারীকে বাই পাস করে একজন ফেভার্ড অফিসারের মাধ্যমে কাজ হবে। দেখা যাচ্ছে সেই ফেভার্ড অফিসার একাধিক উপর পর্যন্ত যাচ্ছেন, রিটায়ারমেন্টের পর তিনি আর

একটা জায়গা পাচ্ছেন। ২ জন অবসরপ্রাপ্ত মুখ্য সচিব রিটায়ারমেন্টের পর এক্সটেনসান বা রিএমপ্লয়মেন্ট পেলেন। কারণ, তাঁরা সরকারের পারপাস সার্ভ করেছেন। এটা হচ্ছে ক্যারট এন্ড দি বিগ স্টীক, ক্যারটের লাইনে টো কর অর্থাৎ ক্যারটের যে লাইন সেই লাইনে চল তাহলে রিটায়ারমেন্টের পর জায়গা পাবে, আর লাইনে না চললে জায়গা পাবে না। তার উদাহরণ সাম্প্রতিককালে মুখ্য সচিব। সাম্প্রতিককালে এই পদে কে নিযুক্ত হলেন সেটা বড় কথা নয়, যিনি নিযুক্ত হয়েছেন তিনি যোগ্য মানুষ হতে পারেন, কর্মঠ মানুষ হতে পারেন, তিনি ব্যক্তিগতভাবে আমার বন্ধু হতে পারেন, কিন্তু একটা সরকারের সবচেয়ে বড় পোষ্টে নিয়োগের নীতি কি হওয়া উচিত — নিয়োগের নীতি যা হওয়া উচিত সিনিয়রিটি আই এ এস-দের ক্ষেত্রে, নাকি নিয়োগের নীতি হওয়া উচিত মেরিট এবং মেরিট হলে কতটা সিনিয়রিটি কতটা মেরিট এর কি কোন অবজেকটিভ বিচারের ব্যবস্থা আছে? উত্তর হচ্ছে না। তার ফলে রাজ্যের মুখ্য সচিব যখন এ্যাপয়েন্টটেড হয় তাঁর চেয়ে ৫ জন সিনিয়র অফিসারকে ডিংগিয়ে হয়। সুব্রত বাবু উল্লেখ করেছেন একজন ছিলেন প্রায় চীফ সেক্রেটারী র‍্যাংকের। এই অফিসার কাজ করছেন না, মাইনে পাচ্ছেন, বাড়ী চলে যাচ্ছেন, তাঁর কোন কাজ নেই। এমনও শুনেছি রাইটার্স বিল্ডিংসে এমন সচিব আছেন যাঁরা মুখ্য সচিবের ঘরে যাচ্ছেন না, তাঁরা বলছেন যে আমরা সিনিয়র মুখ্য সচিবের ঘরে যাব না। এটা খুব ভাল জিনিস নয়। এটা প্রশাসনের শিরে সর্পঘাতের মত। এই সর্পঘাত করে দেখিয়েছেন ইউ হ্যাভ টু টো দি লাইন। এটা যদি অল ইনডিয়া সার্ভিসে হয় তাহলে এটা তলার দিকে পার্কোলেট করে ডিষ্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেসানে নামছে। যদি সেক্রেটেরিয়েট থেকে ডিষ্ট্রিকটে নামে তাহলে সেখানে একই ব্যাপার হচ্ছে — ডিষ্ট্রিকটে আপনার যাকে পছন্দ তাকে দিয়ে কাজ করাবেন। সাউথ ২৪-পরগণার আলিপুরে একজন এ ডি এম আছেন. তাঁর ওখানকার ইলেকশানের ভারপ্রাপ্ত হবার কথ, কিন্তু কাজ তাঁকে দিয়ে দেওয়া হচ্ছে না, সেখানে ডি এম ফেভার্ড, সেখানে এ ডি এমের পরিবর্তে ডি এম-কে দিয়ে কাজ হচ্ছে। এইভাবে ফেভার্ড অফিসারদের একটা ক্যাটিগোরি তৈরী হয়ে গেছে যার ফলে এ্যাডমিনিষ্ট্রেসানে মূলত যাঁদের প্রশাসনিক নিরপেক্ষতা দরকার ছিল সেই নিরপেক্ষতা তাঁরা হারিয়ে ফেলেছেন। এটা অনেকবার বলা হয়েছে যে কো-অর্ডিনেশান কমিটি একটা প্যারালাল প্রশাসন তৈরী করেছে আসলে কো-অর্ডিনেশান কমিটির কাছে সেক্রেটারী থেকে ডি এম পর্যন্ত সবাই অসহায়। তাঁদের কিছু করার নেই। তার কারণের মূলে দুটি ব্যাপার আছে — একটা হচ্ছে ট্রান্সফার, আর একটা হচ্ছে পোষ্টিং। এই দুটো কো-অর্ডিনেশান কমিটি নিয়ন্ত্রণ করছে, কো-অর্ডিনেশান কমিটির কথায় ট্রান্সফার এবং পোষ্টিং হচ্ছে, তার ফলে যদি আপনি কো-অর্ডিনেশান কমিটির লাইনে টো করতে পারেন অফিসার হিসাবে তাহলে আপনি কাজ করতে পারবেন, না হলে কাজ হবে না। এ সত্ত্বেও দুটো প্রশ্ন থেকে যায় যা আপনারা করেছেন — হ্যাঁ, এই এ্যাডমিনিষ্ট্রেশান হ্যাজ গিভেন ইউ রেজাল্ট, সেজন্য মুখ্যমন্ত্রী কো-অর্ডিনেশান কমিটিকে ধন্যবাদ অভিনন্দন জানিয়েছেন নির্বাচনে জয়ের জন্য, কো-অর্ডিনেশান কমিটির হেল্প ছাড়া আপনাদের নির্বাচনে জয় এত সহজে হতে পারত না, নিরুপোদ্রবে হতে পারত না।

কিন্তু মূল প্রশ্নে সেখানে আপনারা জিতেছেন এবং জেতার জন্য আনন্দ প্রকাশ করেছেন। কিন্তু জিতে কি হল? ৩ বার জিতেছেন, না হয় ৪ বার জিতলেন। দুটি মূল প্রশ্ন — গভর্ণমেন্ট করলেন, পার্টির নিজেদের ভাগ বাটোয়ারা, কিছু ফেভার্ড দিয়ে দিলেন, কিছু লোক বাড়ী করল, কিছু ট্রানসফার, পোষ্টিং দিলেন— এর বাইরে কি হল? প্রশাসন কি জনমুখী হল ১৪ বছর ধরে এত যে লেকচার শ্লোগান দিলেন? এবারে নেতাজী ইণ্ডোরে বক্তৃতা দিলেন। পশ্চিমবাংলার একজন সাধারণ মানুষ, যাকে সরকারী অফিসে যেতে হয়, সেখানে গিয়ে সে কি ১৪ বছর আগের চেয়ে পরিবর্তন কিছু লক্ষ্য করছে? প্রশাসনকে আপনারা যেটা বলছেন জনমুখী — সেই জনমুখী প্রশাসন কি হয়েছে? মানুষ কি এখন

সরকারী অফিসে গিয়ে ঘুস না দিয়ে কাজ করাতে পারছে? মোটর ভেহিকেলসে ঘুস ছাড়া গাড়ীর রেজিষ্টেশন হচ্ছে কি? দালাল না ধরে কোন কাজ সরকারী অফিসে হচ্ছে কি? উত্তর হচ্ছে— 'না'। দুটি ব্যাপার হচ্ছে অধিকার রক্ষা, আর একটি পে কমিসন ইমপ্লিমেনটেসন। যেহেতু ঘুস খায়, কমিশন খায়, কাজের দেরি হয়, সাধারণ মানুষকে হ্যারাস করে। আমরা যে রকম ছিলাম, সেই রকম থাকব। তাহলে জিতে কি হল? আর বক্তৃতা দিয়ে কি হল, যেখানে মানুষের জন্য আপনারা বলছেন এই প্রশাসন? এই প্রশাসনের জন্যই আপনারা ১৯ কোটি প্লাস ১৯ কোটি মোট ৩৮ কোটি টাকা দিয়েছেন। আপনারা তাহলে মানুষকে কি রিলিফ দিলেন? মানুষ কি রিলিফ পেল? উত্তর হচ্ছে — 'না'। সেখানে মানুষ রিলিফ পাচ্ছেন না। ওয়ার্ক কালচার, প্রোডাকটিভিটি ইত্যাদি এইগুলি আপনাদের মুখ থেকে শুনতে ভাল লাগছে। কিন্তু যেটা আপনাদের হয়েছে অসিফিকেসন — আপনাদের এ্যাডমিনিষ্ট্রেসন একটা অচলায়তন, জড়ে পরিণত হয়েছে। এ নড়ে না, কোন কাজ হয় না। মানুষ কোন রিলিফ পায় না। পায় কখন? হ্যাঁ, এটা ঠিক, আমি এই ব্যাপারে আপনাদের সাথে একমত — রাজীব গান্ধী এই কথা বলতেন যে, ডিসেন্ট্রালাইজেসন করতে হবে ডেভেলাপমেন্টের ক্ষেত্রে। প্ল্যানের টাকা যদি শুধু বুরোক্রাসির মাধ্যমে যায় তাহলে পারকোলেট করে তোলা যায় না। রাজীব গান্ধী বলেছিলেন সংবিধান সংশোধন করে পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা দিতে হবে। পঞ্চায়েতের নির্বাচন সাংবিধানিক করতে হবে, ষ্ট্যাটুটরি পাওয়ার দিতে হবে। তিনি বলেছিলেন পঞ্চায়েতে মহিলা এবং সিডিউল্ড কাষ্ট সিডিউল্ড ট্রাইবসের রিজারভেসন করতে হবে। আপনারা এর সংগে দ্বিমত হবেন না। কিন্তু এই যে পঞ্চায়েত দাঁড়িয়েছে, সেই পঞ্চায়েতের বারে বারে বক্তৃতা আমরা শুনেছি যে, ডেভেলাপমেন্টের বেশি কাজই পঞ্চায়েতের মাধ্যমে করেছেন। একদিকে হয়ত ঠিক যে, ডি . এম. কে আপনারা জেলা সভাধিপতির নীচে রেখে তাঁকে ঠুটো জগন্নাথ করে দিয়েছে, ব্যাজ ফার এ্যাজ ডিষ্ট্রিক এ্যাডমিনিষ্ট্রেসন ডেভেলাপমেন্ট ইজ কনসার্নড্। কিন্তু তাতে কি আপনারা উন্নয়নকে আরো তরান্বিত করতে পেরেছেন? যে ব্রীজ ৩ বছর হবার কথা, সেটাকে কি ২ বছরে করতে পেরেছেন? যে রাস্তা ৪ বছরের হবার কথা, সেটকি ৩ বছরে করতে পেরেছেন? উত্তর হচ্ছে — 'না'। কাজের আরো দেরি হয়েছে, মানুষের কাছে বেনিফিট পৌছাতে আরো বেশি সময় লাগছে দ্বিতীয় কথা আপনাদের বুরোক্রাসি — আপনাদের বুরোক্রাসি কি এখানে ডেভেলাপমেণ্ট ওরিয়েন্টটেড্ হয়েছে? আমাদের মুখ্যমন্ত্রী চেষ্টা করেন এখানে শিল্পপতিদের নিয়ে আসতো কিন্তু আপনারা জানেন, পরে আমরা হিসাব দেব সেই ব্যাপারে, কি ডিসম্যাল ফেলিওর আপনারা হয়েছে। শিল্পপতিরা কেউ আসছেন না। আমরা অন্যএও বলেছি, এখানেও বলছি যে, এর মূল কারণ হল ইনফ্রাষ্ট্রাকচারের অভাব। পাওয়ার নেই, রাস্তা নেই ইত্যাতি ইত্যাদি ইনফ্রাষ্ট্রাকচারের দেওয়ার কোন রকম প্রচেষ্টা আপনাদের ছিল না পশ্চিমবঙ্গ সম্বন্ধে আর একটি বড় অভিযোগ হচ্ছে। এখানকার বুরোক্রাসি এ্যান্টি-ডেভেলাপমেন্ট, উন্নয়ন বিরোধী এবং উন্নয়ন শ্লথ করাটাই তাদের একটা পদ্ধতি। মুখ্যমন্ত্রীর ঘরে যখন চেম্বার অব কমার্সের সঙ্গে মিটিং করেন তখন তাদের কথা শুনে অনেকে উৎসাহী হন এবং বলেন এবার পশ্চিমবাংলায় গেলে নিশ্চয় সব রকম সাহায্য পাব। কিন্তু এ্যাকচুয়ালি যখন তারা যান ওয়েষ্ট বেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলাপমেন্ট করপোরেসন-এর কাছে কিম্বা বড় স্তরে ওয়েস্ট বেঙ্গল ইন[illegible] ডেভেলাপমেন্ট করপোরেশন কিম্বা ওয়েষ্ট বেঙ্গল ফিন্যানসিয়াল করপোরেসনের কাছে কিম্বা যখন যান ইণ্ডাষ্ট্রি-ডিপার্টমেন্টের কাছে বিভিন্ন লাইসেন্স পেতে তখন একটা সামান্য ব্যাপারে ছাড়পত্র পেতে তাদের মাসের পর মাস দেরি করতে হয়।

**[7.20 — 7.30 P.M.]**

আজকে সারা পৃথিবীতে ক্রাই কিসের? ক্রাই হচ্ছে সরকারকে ছোট করতে হবে। বড় সরকার সোসালিষ্ট দেশগুলিতে করেছিল কিন্তু সেই সরকার-এর ব্যুরোক্রাসী নিজের নিয়মে পারকিনসন্স ল'তে নিজেরাই মালটিপ্লাই করে গিয়েছে। তারা সংখ্যা বাড়িয়ে গিয়েছে কিন্তু মানুষকে রিলিফ দিতে পারে নি। আজকে বলছে সরকারকে ছোট কর। মানুষ-এর হাতকে, মানুষের উদ্ভাবনী ক্ষমতার হাতকে, মানুষের কাজ করার ক্ষমতার হাতকে আরো ছড়িয়ে দাও। আপনারা দেখেছেন কেন্দ্রীয় সরকারের নতুন পলিসি এসেছে—ইণ্ডাষ্ট্রিয়াল পলিসি, ফাইনানসিয়াল পলিসি, যাতে বলছে মানুষকে আরো স্বাধীনতা দিতে হবে। কিন্তু পশ্চিমবাংলায় যতক্ষণ ব্যুরোক্রাসীকে ডেভালপমেন্টঅরিয়েন্টেড না করা যায় ততক্ষণ পরিবর্তন হবে না। লোকে কি বলে? লোকে বলে দিল্লীতে কোন কিছুর একটা লাইসেন্স বেরুলে দেখা যায় মহারাষ্ট্র সরকারের অফিসাররা সেখানে আগেই পৌঁছে গিয়েছে এবং যার নামে লাইসেন্স তাকে গিয়ে ধরে বলছে আপনি আমাদের রাজ্যে আসুন, আমরা অনেক সুযোগ সুবিধা আপনাকে দেব। রাজ্যসরকারের প্লেনে করে আপনাকে জায়গাতে নিয়ে যাব, জায়গা দেখাবো, পাওয়ারের জন্য স্পেশাল রেট দেব, নো ইণ্ডাষ্ট্রি ডিস্ট্রিক্টে করলে বিশেষ সুযোগ-সুবিধা দেব ইত্যাদি। আর আমাদের এই পশ্চিমবঙ্গে কেউ এ্যাপ্লাই করলে তাদের বলা হয় রেখে যান আপনার এ্যাপ্লিকেসান। বলা হয়, আগে পাওয়ারের ক্লিয়ারেন্স নিয়ে আসুন, আগে ল্যান্ড রেভিনিউ দপ্তর বলুক যে আপনার জমি এ্যাকোয়ার করা যাবে কিনা, আরো নানান কথা। কাজেই ইণ্ডাষ্ট্রি গড়ার ক্ষেত্রে প্রথমেই যে উদ্যোগ নেওয়া দরকার, যে ধাক্কা দিলে পরে ইণ্ডাষ্ট্রি গড়ে উঠতে পারে সেই পুশটা পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি না। একদিকে প্রশাসনকে আপনারা জনমুখী করতে পারলেন না অন্যদিকে আমলাতন্ত্রের উপর....

(ভয়েস ঃ—স্পেসিফিক এগজামপল দিন)

আমি ১০০টা স্পেসিফিক এগজামপল দিতে পারি। এই প্রসঙ্গে একটা ছোট এগজামপল দিই। একটা কথা হয়েছিল, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে এ্যানাউন্স করেছিলেন যে মর্ডান হাসপাতাল হবে এবং এন. আর. আইরা সেটা করবে সল্ট লেকে। আমেরিকা থেকে কয়েজন এন. আর. আই এ্যাপ্লাই করেছিল, তাদের মধ্যে বড় ডাক্তাররা ছিলেন। তারা টাকা যোগাড় করে সল্ট লেকে জমির জন্য সরকারের কাছে আবেদন করলেন। তিন বছর শুধু জমির জন্য তারা সরকারের পেছনে পেছনে ঘুরলেন কিন্তু শেষ পর্যন্ত জমি পেলেন না, সেটা বাতিল হয়ে গেল। এর পর আমি আর একটা এগজামপল দিচ্ছি। মেয়ো হাসপাতাল, নর্থ সুবারবন হাসপাতাল, লেডি ডাফরিন হাসপাতাল এন. আর. আইদের হাতে তুলে দেওয়ার প্রস্তাব এসেছিল। কিন্তু একটা প্রস্তাবও ফাইনাল শেপ নেয়নি। এর পর আমি আর একটা উদাহরণ দেব। ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন কেন্দ্রীয় সরকার করেছিলেন কিন্তু সেই এক্সপোর্ট প্রসেসিং জোনের যে মূল সমস্যা রাস্তার সমস্যা ৪ বছর ধরে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের মধ্যে যারা ইণ্ডাষ্ট্রি করতে চায় তারা রাস্তাটি বড় করার কথা বললেও আজ পর্যন্ত তা হয়নি। এইভাবে পশ্চিমবঙ্গে একটি স্থবিরতার আবহাওয়া এসে গিয়েছে। সেই স্থবিরতার আবহাওয়ায় আপনারা ব্যুরোক্রাসির ইনিসিয়েটিভ কেড়ে নিয়েছেন তা কেড়ে নেবার জন্য তাদের ডেভালপমেন্ট অরিয়েনটেশান দিতে পারেন নি তার ফলে পশ্চিমবাংলায় শিল্প আনার ক্ষেত্রে আমলাদের কোন উদ্যোগ আয়োজন আমরা দেখতে পাচ্ছি না। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলায় গভর্ণমেন্টের এ্যাডমিনিষ্ট্রেশান অনেক পুরানো। নবাবী আমল থেকে এখানে এ্যাডমিনিষ্ট্রেশান ছিল। বৃটিশরাও সবচেয়ে আগে এই পশ্চিমবাংলায় এসেছে। কিন্তু পশ্চিমবাংলার এ্যাডমিনিষ্ট্রেশানের চেহারা বৃটিশ আমল থেকে কিছুমাত্র পাল্টায়নি।

আপনারা আমাদের সময়ের কথা বলতে গিয়ে অনেক কিছু বলেছেন। আমাদের সময় ঠোঙ্গাতে লিখে চাকরি হ'ত, আপনাদের সময় হয়না ইত্যাদি ইত্যাদি। আমরা কিন্তু বার বার ফিগার দিয়ে দেখিয়ে দিয়েছি যে আমাদের সময় এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে কত লোকের চাকরি হত এবং আপনাদের সময় কত হয়। এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে আমাদের সময় বছরে ২০ হাজারের চাকরি হত এবং আপনাদের সময় বছরে ৯ হাজারের হয়। তা ছাড়া আপনাদের সময় এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের কল পেতে গেলে আপনাদের পার্টি সেলের থ্রু দিয়ে যাওয়া ছাড়া হবে না। আমরা যেটা ক্রুডলি করতাম আপনারা সেটা অনেক সফিসটিকেটেড ওয়েতে করছেন। এখন এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের কল পাওয়ার দুটি রাস্তা।

পশ্চিমবঙ্গে দুটি রাস্তা আছে সরকারী অফিসে কাজ করবার—হয় সি. পি. এমকে ধর, না হয় টাকা দাও। মারলে আবার পুলিশ ধরে নিয়ে যাবে সেখানে সমস্যা আছে। এছাড়া পশ্চিমবঙ্গে আর কোন রাস্তা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দু'একটি কথা বলে আমরা বক্তব্য শেষ করবো। এখানে ভিজিলেন্স কমিশন সম্পর্কে সকলে বলেছেন। প্রতিবার ভিজিলেন্স কমিশন রিপোর্ট দিয়েছে যে আমাদের কাজ করার জায়গা নেই, বাড়ী নেই। প্রতিবার আমরাও বিধান সভায় বলছি যে ভিজিলেন্স কমিশনের রিপোর্টগুলি কেন টেবলড হলনা? আমরা শুনলাম যে দীপকবাবুও বলেছেন যে হ্যাঁ, এটা তাড়াতাড়ি হওয়া উচিত। কিন্তু এসব হবেনা। আপনারা কোন রকম ভিজিলেন্স করতে বা কোন রকম দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা নিতে আগ্রহী নন। আপনারা মনে করছেন যে যতক্ষণ পর্যন্ত কো-অর্ডিনেশান কমিটি আপনাদের গুডস ডেলিভারড করছে, কি দরকার আছে দুর্নীতির বিরুদ্ধে লড়াই করে। আপনাদের পুরো ব্যাপারটা হচ্ছে ওয়ান ডে ক্রিকেট ম্যাচ খেলার মত। সারা বছর কোন ক্রিকেট প্র্যাকটিস নেই, ঐ ইলেকশানের দিনের মত জিতবেন। সবটাই ঐ কো-অর্ডিনেশান কমিটিকে প্রশয় দেওয়া, সবটাই ঐ একদিনের দিকে তাকিয়ে ইলেকসান ডে অ্যাডমিনিসট্রেশান করা—সেটা আপনারা ঠিকই করেছেন। এখানে পেনশানের কথা অনেকেই বলেছেন। কত সংবাদপত্রে খবর বের হয়, আমরাও কত শুনি যে পেনশান পেতে আর কতদিন লাগবে, এসব কথা। আজকাল সেন্ট্রাল গভর্ণমেন্টে রিটায়ার করলে রিটায়ারমেন্টের দিন থেকে পেনশান-এর চেক দিয়ে দিচ্ছে। কিন্তু আপনারা কি তা দিতে পেরেছেন? গণমুখী প্রশাসনের গল্প আপনারা অনেক করেছেন, অথচ ভিজিলেন্স কমিশনে ১৫৬টা কমপ্লেন এসেছে। আপনি ভেবে দেখুন যে অবস্থাটা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে লোকের বিশ্বাস আস্তে আস্তে চলে যাচ্ছে। যেমন থানায় লোকে হয় ভয়ে, না হয় কিছু হবেনা বলে রিপোর্ট করেনা, ঠিক তেমনি ভিজিলেন্স কমিশনের রিপোর্টও লোকে পড়া ছেড়ে দিয়েছে। আপনাদের প্রশাসনে কারো শাস্তি হবেনা। আপনাদের প্রশাসনে কাজ কবে মেরিটের জন্য তাড়াতাড়ি এগিয়ে যেতে পারবে না। এটা প্রথমে কো-অর্ডিনেশান কমিটি ঠিক করে দিয়েছে ১:১। যে প্রোমোশান হয়ে সেটা ওরা বলে দিয়েছে। ন্যাচার্যালি এখানে মেরিটের কোন জায়গা নেই। একটা সরকার ১৪ বছর ধরে চলছে। আমি জিজ্ঞাসা করতে চাই যে সরকারের পার্সোন্যাল ম্যানেজমেন্ট-এর পলিসি কি? কোন জায়গায় বলেছেন যে সরকারের প্লেসমেন্ট, কেরিয়ার ডেভলপমেন্টে সরকারী কর্মচারীদের কি সুযোগ-সুবিধা আপনারা দিচ্ছেন? দ্বিতীয়তঃ আপনাদের ক্যাডার ম্যানেজমন্টের কি পলিসি আছে? অল ইণ্ডিয়ার সার্ভিসের যারা অফিসার আছেন, তাদের পাশাপাশি ওয়েষ্ট বেঙ্গল সিভিল সার্ভিসের যারা অফিসার আছেন, যাদের ক্যাডার ম্যানেজমেন্ট বলা হয়, তাদের জন্য কোন পলিসি এই সরকার ১৪ বছরে ঘোষণা করতে পেরেছেন? আপনাদের এখানে সার্ভিস ঠিক মত চলছে কিনা তার জন্য ক্যাডার রিভিউ হয়ে গেল। আপনাদের কোন ক্লিয়ার কাট পার্সোন্যাল পলিসি নেই। আপনাদের পলিসি একটাই যে প্রশাসনকে হাত করতে হবে। পলিটিসাইজেশান

অব দি এ্যাডমিনিস্ট্রেশান করে প্রশাসনকে পঙ্গু করে দিতে হবে, প্রশাসনকে ঠুটো জগন্নাথ করে দিতে হবে, পার্টির দাসানুদাসে পরিণত করতে হবে। একই কায়দায় সোভিয়েট ইউনিয়নও এগিয়ে যাবার চেষ্টা করেছিল কিন্তু এগিয়ে যেতে পারে নি। তাদের রাস্তা ঘুরিয়ে নিতে হয়েছে। আপনারাও এই কায়দায় আর যাই পারুন না কেন, উন্নয়ণ করতে পারবেন না, মানুষের সমস্যার সমাধান করতে পারবেন না, মানুষকে রিলিফ দিতে পারবেন না। যেদিন ওয়ান ডে ক্রিকেট ম্যাচে আপনারা হেরে যাবেন সেদিন আপনাদের কোন চিহ্ন কোন জায়গায় থাকবে না। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার বাজেট যেটা পেশ করেছি তাকে সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমি প্রথমে বলে নিচ্ছি যে কংগ্রেসী আমলে যে প্রশাসন ছিল, সরকার ছিল, কার্যক্রম ছিল আমি তার সঙ্গে কোন তুলনা করছি না। কারণ এতে আকাশ-পাতাল পার্থক্য রয়েছে তখন যা ছিল, আর এখন যা আছে তার মধ্যে। যেমন ধরুন রাইটার্স বিল্ডিংস, যেখানে এখন আমরা বসি সেখানে এখন খুব বেশী লোকজন দেখবেন না। তখন ওখানে বাজার ছিল, লোকে ভরে যেত রাইটার্স বিল্ডিংস। কারণ এম্পলয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হতনা, সেখানে চাকুরীর জন্য অমুক-তমুক ইত্যাদির জন্য মিনিষ্টারের ঘরে হয়ত ২৫, ৩০ বা ৫০ জন লোক ঢুকে যেত। কোন কাজ নেই, চিৎকার চ্যাঁচামেচি, হৈ হট্টগোল ইত্যাদি এসব জিনিস হত। এসব আমরা পরিষ্কার করে দিয়েছি। এখন গেলে এগুলি দেখতে পাবেন না। কংগ্রেসের লোকেরাও কমিটি কথা। এটা ঠিক যে কো-অর্ডিনেশান কমিটির নেতাদের কংগ্রেস আমলে ধরে বিনা বিচারে আটক করা হয়েছিল।

**[7.30 — 7.40 P.M.]**

তাদের চাকরি খেয়ে দেওয়া হয়েছিল, তাদের বরখাস্ত করা হয়েছিল। এটা ঠিক ট্রেড ইউনিয়ন আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যেটুকু এ্যাসোসিয়েশন করবার ক্ষমতা ছিল, সেই সমস্ত কেড়ে নেওয়া হয়েছিল এবং জেলে বিনা বিচারে আটক করা হয়েছিল, কোন বিচার হয়নি তাদের, কো-অর্ডিনেশন কমিটির তখন যারা ছিলেন। তা তারা আত্মসমর্পণ করেননি তখন কংগ্রেস সরকারের কাছে, আর সেই কংগ্রেসের প্রতিনিধিদের কাছ থেকে আমাকে শুনতে হচ্ছে যে, আমরা নাকি পক্ষপাতিত্ব করছি। আমরা তো কাউকে গ্রেপ্তার করিনি? আরও তো কত সংগঠন আছে, কংগ্রেস-এর সমর্থিত সংগঠন আছে সরকারি দপ্তরে দপ্তরে, কাকে গ্রেপ্তার করেছি, কার অধিকার কেড়েছি, সকলকে সব করতে দিয়েছি। ব্রিটিশ আমলে যে সব অধিকার ছিল তার থেকে অনেক বেশি করে দিয়েছি। সেই সময়কার নিয়মকানুন সব শেষ করে দিয়েছি, এমনকি কতকগুলো নিয়ম মেনে তারা স্ট্রাইক পর্যন্ত করতে পারেন। এ সব তো আগেকার দিনে ছিল না? সেজন্য আমরা আনন্দিত যে, বিরাট একটা অংশ কর্মচারীরা যদি আমাদের সমর্থন করেন, বিরোধীতা না করেন, আমাদের কর্মসূচীকে রূপায়িত করতে যদি সাহায্য করেন, এটা পক্ষপাতিত্বের কি আছে? সরকারকে সাহায্য করলে, তার কর্মসূচীকে রূপায়িত করতে সাহায্য করলে, সেটা পক্ষপাতিত্ব হয়, সেটাকে পক্ষপাতিত্ব বলে না বাংলা ভাষায়। তারপর একই কথা বারবার শুনছি, এখানে নাকি অফিসারের পোষ্ট করেননি। এটার অর্থ কি, এইসব কথাবার্তা বলার? জেনেশুনে অসত্য কথা বলছেন। একটা এইরকম দৃষ্টান্ত দিতে পারবেন যে, আমরা কো-অর্ডিনেশন কমিটির কথায় অফিসার এ্যাপয়েন্ট করি। ওদের যা করবার ওরা করবেন, আর আমাদের যা করার আমরা করি। এটা যদি সদ্ভাব রেখে করা যায় তাহলে প্রশাসনের সুবিধা হয়, সেজন্য এটা আমরা করি।

আরও অনেক কটূকথা অনেকে বলেছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। শ্রী সুব্রত মুখার্জী বললেন এই কথা বলতেই হবে বিরোধী দলে যখন আছেন, যে আমি বিরোধীতা করছি এই বাজেটের। বলে তিনি কিন্তু প্রথমদিকে যে কথাগুলো বললেন আমি সব সমর্থন করি। উনিও আমাকেও একটু সমর্থন করেন। চাকরি যাবে না, আপনার চাকরি কে খাবে? কেউ খেতে পারবে না। কাজেই আমি বলছি যে, উনিতো যা বললেন, একটা সার্কুলার থেকে বললেন, ওটাই তো আমরা বলেছি, আর এটা কেন দিচ্ছেন, আমি বলছি হাজার বছর পরও দিতে হবে। কারণ এটা প্রতিনিয়ত কর্মীদের, কর্মচারীদের, অফিসারদের সবাইকে আমাদের নিজেদের বলতে হয়, আমাদের যাতে ঠিকমত কাজ হয় জনগণের পক্ষে, যেমন আমরা কাজ করি, আমাদের ব্যবহার যেন ভালো হয়, সময়মত যেন কাজ হয়, দক্ষতার সঙ্গে যেন কাজ হয়, এই সমস্ত সময়-অসময় আমাদের বলে যেতে হবে। এটা একদিনের কাজ নয় যে, একদিন একটা মিটিং করে দিলাম কোন একটা জায়গায়, তারপর শেষ, হয়ে গেল। মিটিং প্রত্যেকবারই করি, যতবার আমরা জিতেছি, আমরা মিটিং করি সরকারী কর্মচারীদের নিয়ে। মুখ্য সচীব ডাকেন আমরা সবাই সেখানে বর্ক্তৃতা দিই। কিন্তু এটা আমার কথা হচ্ছে, এটার লজিকটা কি, আপনি যখন এটা বলছেন, এই সব কাজ করবার কথা ইত্যাদি, সময়সীমা বেঁধে, লোকের সঙ্গে ব্যবহার ইত্যাদি বলছেন, তারমানে এটা ওরা করত না একসময়। এটা লজিক নয়, লজিক একটু পড়লে ওরা এই কথাটা বলতেন না। আমি বলছি, আমাদের বক্তব্য হচ্ছে যে, আমাদের একদিন শুধু বলে নয়, বারবার বলতে হবে এবং এটা সুব্রতবাবু ঠিক বলেছেনে যে, এখানে আগেকার আমলে যেটা ছিল, কংগ্রেসের আমলেও কিছুদিন ছিল, তারপর সেটা অকেজো হয়ে যায়, সেটা হচ্ছে ফরওয়ার্ড ডায়েরী। এখনও আছে, নেই যে তা নয়, কিন্তু অকেজো হয়ে আছে, ওটা ব্যবহৃত হয় না। আমি হিসাব নিয়ে দেখলাম, এটা অনেকদিন ধরে ব্যবহৃত হয়নি, বৃটিশ আমল থেকে আছে, এটা খুব ভালো জিনিস। এবং তা না হলে এটা তো সত্য কথা যে, ডায়েরী না থাকলে আমি একজনকে বলবো, আপনি কাজ করবেন, সময়ে এসে কাজ করবেন, কটা ফাইল করলেন, কী করলেন, কী কাজ করলেন তাহলে তো আমি জানব কী করে? হয়ত অনর্থক তার উপর চাপ সৃষ্টি হবে বা সাজা হবে, সেটা তো আমরা চাই না। সেইজন্য ওটা থাকলে আমি দেখেছি ভালো করে, আবার আমরা ছাপতে দিচ্ছি, সেটা যে ওটা থাকলে অন্ততঃ সেটা খুব একটা ভালো জিনিস হবে যে, ওরা বুঝতে পারবেন যে ওদের আজকে কি কাজ করতে হবে, কালকে কি কাজ করতে হবে, পরশু কি কাজ করতে হবে। সারা মাস ধরে কি কাজ করতে হবে, ওরা সেটা করবে আর তারই ভিত্তিতে তাদের যদি কোন গাফিলতি দেখা যায়, কিছু দেখা যায়, রিপোর্টের ভিত্তিতে তাহলে একমাত্র সাজা হতে পারে। আর তা না হলে আমি তো সরাসরি কাউকে সাজা দিতে পারি না।

এটা অফিসারদের ক্ষেত্রে প্রযোজ্য। এখন আমরা কতগুলি ডিপার্টমেণ্টকে ভাগ করে কিছু বেশী মন্ত্রী করছি যাতে ভাল করে কাজ হয় এবং আমরা বলছি মন্ত্রীদের এটা তদারকি করতে হবে। এটা শুধু অফিসারদের ওপর ছেড়ে দিলে চলবে না? এ বিষয়ে একটা সার্কুলার — আদেশ ছিল, কিন্তু কিছুদিন করার পর বন্ধ করে দেওয়া হয়েছিল। এটা সত্যি কথা। এবারে আমরা বলছি, এটা স্ট্রিক্টলি ফলো করতে হবে, মাসে এক বার বা দু মাসে একবার স্ট্রীক্টলি ফলো করতে হবে। আরো দু-একটা সার্কুলার যাবে কাজের সুবিধা করার জন্য। দিল্লীতে একটা ডেস্ক সিস্টেম চালু আছে। আমরা খবর নিয়েছি, ওঁদের অভিজ্ঞতা যা তাতে দেখছি সিস্টেমটা ভাল। ওঁদের যা ভাল তা তো আমাদের নিতে হবে এবং তা দিয়ে চেষ্টা করতে হবে। আমরা তো বলছি সময় মত কাজ হয় না, ফাইল পড়ে থাকে। কেন পড়ে থাকবে? আমরা জনগণের জন্য কাজ করছি, এটা মনে রেখে তরান্বিত করতে হবে। কোন একটা সিস্টেমকে একেবারে হুবহু মেনে নিলেই হবে না। সমস্ত কিছু ভাবনা চিন্তা করে কি করে একটু ভালভাবে কাজ

হতে পারে সেটা আমাদের দেখতে হবে ওখানে এই সিস্টেম চালু আছে বলেই ওঁরা সব ভাল কাজ করছেন, তা যেমন নয়, তেমন ওঁরা করছেন বলেই আমরা করব না, তাও নয়। আমরা আলোচনা করে দেখেছি, সিস্টেমটা ভাল বলেই আমাদের মনে হচ্ছে। এটা আমরা ভাবছি। এ আর সি-র রিপোর্ট-এ বলা হয়েছে এতগুলো সই হবে কেন? একটা ফাইল ৭'টা লোকে নীচ থেকে ওপর পর্যন্ত সই করবে, তাহলে কত দিন লাগবে? দু'একটা সরিয়ে দেওয়া যায় কিনা, দু'একটাকে বাদ দেওয়া যায় কিনা ভাবতে হবে। তা যদি যায়, তাহলে তাড়াতাড়ি হবে। মন্ত্রীদের ডেস্কে কত দিন ফাইল পড়ে থাকবে তা মন্ত্রীদেরই ঠিক করতে হবে, পাঠাচ্ছে কি পাঠাচ্ছে না প্রত্যেককেই দেখতে হবে। আমি প্রত্যেক ডিপার্টমেন্টের মন্ত্রীকে বলেছি যে, বিশেষ করে জনপ্রতিনিধিদের, রাজনৈতিক পার্টির, গুরুত্বপূর্ণ সংস্থার চিঠি-পত্রের অবশ্যই জবাব দিতে হবে, প্রাপ্তি স্বীকার করতে হবে। এখন এটা কিছু জায়গায় হয়, কিছু জায়গায় হয় না। অমি বলেছি, এটাতেও একটা পরিবর্তন আনতে হবে। তারপর যেখান থেকে চিঠিপত্র যায় সেখানটা খুবই সেন্ট্রালাইজড। আমাদের এই যে ১৪-তলা বিল্ডিং আছে, ওখানে একদম সেন্ট্রালাইজড হয়ে আছে। এটা ঠিক নয়, এটাকে ডিসেন্ট্রালাইজড করতে হবে। ডেসপাচ্ সেকসনকে ডিসেন্ট্রালাইজড করে দিতে হবে, এই সিদ্ধান্ত আমরা নিয়েছি। তবে জায়গা বের করে এটা ঠিক করতে হবে। এটা হলে আমার মনে হয় ব্যবস্থাটা আর একটু সুষ্ঠু হবে। সাথে সাথে আমরা একথাও বার বার বলছি যে, কর্মীদের — যাঁরা কাজ করেন, তাঁদের কাজের পরিবেশও ঠিক করতে হবে। কতগুলো জায়গায় সঠিক পরিবেশ আছে, কতগুলো জায়গায় নেই। রাইটার্স বিল্ডিং-এরই অনেক জায়গায় নেই। সেখান থেকে তাঁদের সরাতে হবে এবং আমরা ব্যবস্থা করছি এখন একটা টাইম টেবিল্ নিয়ে। কিছু বিল্ডিং আছে, কিছু স্পেস পাওয়া গেলেই যত তাড়াতাড়ি পারি সরিয়ে দেব। তাহলে সুষ্ঠুভাবে, আরো ভালভাবে কাজ করতে পারবেন। তারপর সুব্রতবাবু রেফারেন্স সেকসন নিয়ে একটা প্রশ্ন তুলেছেন। আমি দেখলাম এ আর সি-র যে রেকমেন্ডেশন আছে তাতে ওটা বলিনি যে, ওটা পুরোন জিনিস, ওটা থাকতে হবে। ওটা যে থাকতেই হবে, তার কোন মানে নেই। যাই হোক এটা নিয়ে আমরা আলোচনা করছি। আমি বলছি, এ আর সি রেকমেন্ডেশন ডাঃ মিত্র-র যা ছিল তার ৯০-টার মধ্যে ৭৭-টাই আমরা মেনে নিয়েছি এবং বাকিগুলো যে সব রিজেক্ট করেছি, তা নয়। সেগুলো নিয়ে আমরা আলোচনা করছি। কটা মানব না মানব পরে তা আপনারা জানতে পারবেন। তারপরে সুব্রতবাবু বললেন, ডাঃ রায় নাকি ঘুরে ঘুরে বেড়াতেন। আমি তাঁকে একটু জানতাম, একটু ভাল করেই জানতাম, তিনি সেকশন অফিসারদের কাছে যেতেন, না কোথায় যেতেন তা আমি জানি না। নতুন খবর শুনছি, মনে রাখতে হবে, ইতিহাস যখন লেখা হবে তখন দেখা যাবে। আর তাতে কিছু হয় না, এই ঘোরাঘুরিতে। মূল কথা হচ্ছে একটা সিস্টেম যদি ঠিকভাবে গড়ে না ওঠে — শুধু ব্যক্তিগতভাবে এখানে গেলাম, ওখানে গেলাম, তাতে দু'চারদিন কাজ হতে পারে, তার বেশী হয় না। সুতরাং সিস্টেমটাকে ঠিক করার জন্য আমরা নতুন করে কতগুলি জিনিস করেছি এবং পুরোন জিনিস গুলোকেও ঢেলে সাজাবার চেষ্টা করছি।

**[7.40 — 7.50 P.M.]**

আর একটা কথা বলা হয়েছে কো-অর্ডিনেশন কমিটি সম্বন্ধে। যাইহোক, ওরা তো — সম্মেলনে দেখেছি — কাজের ব্যাপারে প্রস্তাব নিচ্ছে, শুধু দাবী-দাওয়ার ব্যাপারে নয়। আর যারা সরকারী কর্মচারী ওদের সঙ্গে কাজ করেন ওঁদের প্রভাবিত সংগঠন — তাঁরা এই জিনিস করেন? ভারতবর্ষের কোথাও এই জিনিস হয় — কর্মচারীদের নিজস্ব দাবী ছাড়া? সুষ্ঠুভাবে কাজ করার ক্ষেত্রে এইভাবে কেউ আলোচনা করেনা, বলে না। কোন কিছু যে হয়নি তা নয়। কিছুটা এগিয়ে আসা, কিছুটা পিছিয়ে আসা

— এই কথাগুলি মনে রেখে চলতে হবে। সি. সি. আর. সিস্টেম সম্বন্ধে বলা হয়েছে। ওপেন পারফরমেন্স আমরা যেমন শিক্ষকদের ব্যাপারে করেছি — এটা নিয়ে আলোচনা করছি, সেল্ফ এ্যাসেসমেন্ট ওদের পক্ষে গ্রহণ করতে পারিনি। তারপর বলা হচ্ছে, জেনারেল সার্ভিস উঠিয়ে দেওয়া হয়েছে। এল. ডি. থেকে প্রোমোটেড হয়ে জয়েন্ট সেক্রেটারী পর্যন্ত যাতে হতে পারে তারজন্য এই ব্যবস্থা করা হয়েছে। এই জিনিস আগে ছিল না। তারপর বলা হয়েছে, বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে আপনারা দপ্তরগুলিকে ভাগ করেননি কেন? এখন এটা আপাতদৃষ্টিতে কিছু মনে হতে পারে, কিন্তু শিক্ষার ব্যাপারে বলা হয়েছে। আর ১৯৮৮ সালে রিপোর্ট হয়েছে। তারপর একজন বললেন, মাস-এডুকেশনের কাজ নেই। অনেক কাজ সেখানে বেড়েছে আগে যেটা এত ছিল না। সেইজন্য আমরা যা করেছি তা সঠিক হয়েছে বলে আমি মনে করি। কাজের কোন অভাব হবে না। নিরক্ষরতার বিরুদ্ধে অভিযান হচ্ছে, এ্যাডল্ট এডুকেশন হয়েছে, নন-ফরম্যাল এডুকেশন হয়েছে। তারপর লাইব্রেরীকে গুরুত্ব দিয়েছি, এত লাইব্রেরী আগে ছিল না এখন যতগুলি হয়েছে। আলাদা বিভাগ করা হয়েছে যাতে ভাল করে দেখতে পারে। এটা আজকে শিক্ষার সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত বাংলায়, যেটা অগ্রগতির দিকে যাচ্ছে। তারপর বলা হয়েছে, আপনারা হোম ডিপার্টমেন্টকে ভাগ করে দিচ্ছেন না কেন? যদি প্রয়োজন হয় ভাগ করবো, এখন প্রয়োজন আছে বলে মনে করি না, সেইজন্য করিনি। কাজ সঠিকভাবে হচ্ছে এবং অনেকের সাহায্য নিয়ে যে এই কাজ করা হচ্ছে তা আমার মনে হয়নি। তারপর ব্যক্তিগত — অফিসার-সম্বন্ধে বলেছেন আমি তার মধ্যে যাচ্ছি না। তবে আমি এটা বলবো, সুপারসেশন হয় কিছু কিছু, একেবারে টপ পোষ্টে দরকার হলে কিছু কিছু সুপারসেশন হয় এবং আগেকারদিনে যারা সরকারে ছিলেন তাঁরা এই জিনিস করেছেন, আমরা করেছি, দুনিয়া-ভোর এই জিনিস করে, দিল্লীও করে। তবে দিল্লী যত করে, আমরা তত করি না। আমাদের ২/৪টি ক্ষেত্রে করতে হয়, কিন্তু তাদের আমরা একেবারে সরিয়ে দিই না, তাদের জন্য যে সুব্যবস্থা করা দরকার মাহিনাপত্র-এর দিক থেকে যে পোষ্টিং দেওয়া দরকার এইসব আমরা করি। কখন দেরী হয় ২/১টি পোষ্টিং দেরী হয়েছে, তবে এগুলি হয়ে যাবে, অসুবিধা হবে না। আর ব্যক্তিগত যেগুলি বলা হয়েছে তার মধ্যে যাচ্ছি না। তারপর ভিজিলেন্স কমিশন সম্বন্ধে বলা হয়েছে। এখন ওদের জায়গা দরকার স্টাফ বাড়ানো দরকার, ঘরের দরকার। কংগ্রেস আমল থেকে বারবার ওরা বলছেন। ১৯৮১ সালের রিপোর্ট এল ১৯৮৮ সালে। সেই রিপোর্ট অনেক পরে পেয়েছি, ১৯৮৯ সালে পেয়েছি। ১৯৮৮ সালে তাদের সরিয়ে দিয়ে অন্য জায়গায় তাদের জায়গা করে দেওয়া হয়েছে, সেটা বিধাননগরে এবং স্টাফও বাড়ানো হয়েছে। আমি যতটা শুনেছি, ওদের আরো স্টাফ দরকার যদি ভাল করে কাজ করতে হয়। ওঁরা বলেছেন, কাজের পরিধি যেরকমভাবে বাড়ছে — ডিপার্টমেন্টের কাছে পাঠাতে দেরী হলে কি করে চলবে, আপনাদের ডিপার্টমেন্ট অনেক বেশী দেরী করে।

এটা যে শুধু আমাদের তা বলতে পারি না, কংগ্রেস আমলের রিপোর্টও বেরিয়েছে, আমার কাছে, দরকার হলে পড়ে দিচ্ছি। কারা দায়ী, ওটা সিরিয়াস ঘটনাই ঘটেছিল, কি কি দাবী ছিল সেই ব্যাপারে। তারপর বলা হচ্ছে জুডিশিয়াল কমিশন যেগুলো আছে তাদের রিপোর্ট কেন দেরী করে আসে, ভট্টাচার্য কমিশনের কথা বলা হয়েছে, তা আমরা কি করব, জাজকে অর্ডার দেব? জুডিশিয়াল এনকোয়ারী হয়েছিল, এনকোয়ারী কমিশন বসেছিল, উই ক্যান নট বাইণ্ড দেম। ওঁদের কি অসুবিধা ছিল তা আমরা জানি, দেয়ারফোর ভট্টাচার্য কমিশনের জন্য আমাদের টাইম বাড়াতে হয়েছে। আমি বলি এগুলি বলবার আগে একটু চিন্তা করবেন। কংগ্রেস আমলে একটা কমিশনের রিপোর্টও প্রেসড্ করা হয়নি, এই যে কুচবিহারের কি সব ব্যাপার ছিল যারা ফায়ারিংয়ের ছেলেগুলো মারা গেল সে ব্যাপারে একটা রিপোর্টও

এখনও প্রেসড্ হয়নি। পরবর্তীকালে আমরা সেগুলো জোগাড় করেছিলাম। আমরা কিছুই লুকিয়ে রাখিনি। রাজীব গান্ধীর আমলে কেন্দ্রীয় সরকার রিপোর্ট দিতে চেষ্টা করেছিলেন, আমাদের জন্য নয়, পার্লামেন্টে রিপোর্ট দেবার জন্য, আমরা বিরোধী, রিপোর্ট যা আছে, তা আমাদের বিরুদ্ধে গেছে, তা বলুন কি কি করতে হবে? এঁদের মুখে এ কথা শোনা যায় না। ভিজিলেন্স কমিশন সম্পর্কে কয়েকজন কিছু কিছু বলেছেন, সব নোট করা হয় নি, ১৭টি কমিশন না কি সব বলেছেন। আমি বলছি এটা অসত্য কথা। বিভিন্ন সময়ে বিভিন্ন কমিশন করেছে। তারপর বলেছেন ভাঙ্গার প্রশ্ন, তা ভাঙ্গা নিয়েই যখন এতদূর এসেছি, তখন ভাঙ্গা না হলে আপনাদের কি অবস্থা হতো? কিছু সুবিধা করতে পারবেন না, এ সবের উত্তর জনগণই দিয়েছেন। তারপর একজন ডাঃ মিত্র কমিটির রিপোর্টের কথা বলেছেন ; এটা ঠিক যে, এটা আমরা পারিনি। রাজনৈতিক, অর্থনৈতিক নানা কারণের জন্য পারিনি। তারপর জেলাগুলি ছোট করার কথা বলেছেন, প্রশাসন চালাবার সুবিধার জন্য খড়্গপুর টাউন, খড়্গপুর লোকাল ছোট করে দিয়েছি, খড়্গপুরে সাবডিভিশান করছি, ওখানে এস. ডি. ও., পোষ্টিং করে দেওয়া হবে, আপনিই লোকাল টাউনের মধ্যে একটা বাড়ী খুঁজে দেবেন, সেখানে গিয়ে বসবে। তারপর ডেবরা, দাঁতন, বেলদা, পিংলা, কেশীয়ারী, মোহনপুর এইগুলিকে করছি। পুলিশ স্টেশনে নিয়ে ওটা একটা অসুবিধা হচ্ছে। ভাগ করার ব্যাপারে বলছেন, একজন বলছেন যে, কংগ্রেসের মত ভাগ করবেন না। এখন ঠিক করছি যে পশ্চিম দিনাজপুরটাকে ভাগ করব, ওর জিওগ্র্যাফিক্যাল পজিসান, ভৌগোলিক অবস্থা যা আছে তাতে ওটা ভাগ করা যায় না, নানা প্রতিবন্ধকতা আছে, ওঁদের আমালেও ছিল, আমাদের আমলেও আছে, দুটো জেলায় ওটা হবে, আর অন্য যে কথা হয়েছে বড় বড় জেলার কথা আছে, আমরা অনেকদিনই মনে মনে ভাবছি, এটা সত্য কথা অনেক অন্য ব্যাপার আছে, শুধু শুধু টাকা পয়সার ব্যাপার নয়। আমরা দেখছি যে বিভিন্ন দিক থেকে আপত্তি আসে, সব বুঝিয়ে শুনিয়ে করতে হয়। সেজন্য বলছি, আমাদের দেখা অন্ততঃ যে কথাগুলি হয়েছে সেগুলি যাতে তাড়াতাড়ি হয়ে যায় তাহলে প্রশাসন চালাবার একটু সুবিধা হবে। এদিক থেকে মাননীয় দীপক মুখার্জী যা বলেছেন এই এ. আর. সি'র রিপোর্ট ওটা আমি বলেছিলাম যে আপনি একটু দেখুন, ৭৭টা করেছি, বাকি যেগুলি আছে পরে জানিয়ে দেব। তারপর, যেটাতে একটু অসুবিধা হচ্ছে সেটা হচ্ছে আমাদের মাননীয় বন্ধু ভক্তিবাবু বলেছেন — আমি অন্য কথার মধ্যে যাচ্ছি না — উত্তরবঙ্গে পশ্চিমদিনাজপুরে সত্যিই একটা অসুবিধা। আমাকে আপনি বলুন, আমি এখন যাচ্ছি না, পোষ্টিং হলে ওখানে ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিকেল কলেজ এই সব কিছু জায়গায় পোষ্টিং করতে হয়। সেখানে হয়ত পি.এস.সি. থেকে ডাক্তার ঠিক হয়েছে ; কেউ গেলেন, কেউ চলে এলেন। পড়ে থাকল। এখন অবশ্য অনেক উন্নতি হয়েছে, ৮০ ভাগ জায়গায় হয়েছে, কিন্তু তাতে তো হবে না, ২০ ভাগ জায়গায় না থাকলেও তো সেটা পড়ে আছে ; তা আমরা কি করব?

**[7.50 — 8.00 P.M.]**

সেই জন্য আমাদের মধ্যে আলোচনা হচ্ছে এ্যাডহক এ্যাপয়েন্টমেন্ট জরুরী অবস্থা হলে দিতে পারি কিনা। সচরাচর দেওয়া উচিত নয়, যদি উপায় না থাকে কি করবে সেটা ভেবে দেখতে হবে। একটা বিপদ আছে। ছাত্ররা অনেকে বলেন, "আমরা কি চাই, আমরা বলছি মাষ্টাররা আমাদের পড়ান"। যখন পোষ্টিং করা হচ্ছে তখন তাঁরা কিছু দিনের জন্য যান তারপর নানা কারণ দেখিয়ে চলে আসেন। এই ব্যাপারে আমাদের স্ট্রিক্ট হতে হবে বলে আমি মনে করি। ছাত্র-ছাত্রীদের দাবি " আমাদের ক্লাস গুলো করান " ইঞ্জিনিয়ারিং কলেজে ওঁরা বলেন ১০ টা ক্লাস হলো ১২ টা ক্লাসের মধ্যে, ২ টি ক্লাস হলো না। এই ব্যাপারে আমরা নজর দিয়েছি, এটা আমাদের ঠিকমত করতে হবে। আর আমি বেশী সময় নিচ্ছি না, একটা কথা যখন এখানে উঠেছে তখন সেই ব্যাপারে একটু বলা ভাল। আমি এই কথা বলছি না যে ওঁরা করেন নি বলে আমরা করবো না। এটা ভিজিলেন্স কমিসনের রিপোর্ট ১৯৭২ সালের, তার

মধ্যে আছে " The strength of the Anti-Corruption Bureau has continued to remain totally inadequate fof making any significatnt impact on the problem of corruption among public servants, despite its best efforts; it is particularly so in the current situation, political, social and economic, in which corruption among public servants finds a favourable soil to thrive, and has in fact been growing and acquiring more and more complex forms. এটা কংগ্রেস সরকারের আমলের কথা বলছি। আমাদের সব পুরো হয়ে গিয়েছে, এটা আমাদের পক্ষে বলা সম্ভব নয়। আমরা ইমপ্রুভ করেছি এটা বলতে পারি। এখানে জায়গায় অভাব রয়েছে, লোকের অভাব রয়েছে। এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমাদের ডিপার্টমেন্টে ৮১ সালের রিপোর্টে কথা আছে, ডিপার্টমেন্টগুলি সিরিয়াসলি এই ব্যাপারটা নেয় না। আমাদের চিফ সেক্রেটারী কয়েকজন অফিসারকে নিয়ে কথাবার্ত্তা বলেছেন। এই সম্বন্ধে ব্যবস্থা করতে বলা হয়েছে। তাঁরা বসেছিলেন এবং কিছুটা হয়ত হয় নি। আমরা রিভিউ করছি। কিছু যদি না হয়ে থাকে আমরা দেখবো। আমি মনে করি নিশ্চয় এটার দেখার দরকার আছে। সরকারী ডিপার্টমেণ্ট গুলি যেন মনে করে ভিজিলেন্স কমিশান গভর্ণমেন্টেরই একটা বিভাগ মাত্র। এটা ভাবলে তো চলবে না। আউটসাইড অথরিটেটিভ অরগানাইজেশান এটা, তা না হলে কিছু লাভ নেই ভিজিলেন্স কমিশান করে। আমি সবই মোটামুটি বলেছি আমার ডিপার্টমেন্টের কথা। আমি যখন এলাম তার আগে শুনলাম সৌগতবাবু, আমাদের আলিপুরের প্রতিনিধি বলেছেন-উনি যে রকম বক্তৃতা দেন দিলেন — যদিও আমি শুনিনি, আমি এখানে এসে শুনলাম এখানে বলা হয়েছে আমাদের মন্ত্রী মণ্ডলী বেড়েছে, এতো খরচ হচ্ছে। সত্যিই বেড়েছে। কিন্তু এই ব্যাপারে অল ইণ্ডিয়া একটা নর্মস আছে, নাইন্থ ফিনান্স কমিসনে ধরা হয়েছে আমরা কত খরচ করতে পারি এবং কি খরচ করতে পারি। আমাদের পশ্চিমবাংলা সেখানে অর্দ্ধেক। ওঁরা যা বলেছেন আমরা খরচ করেছি তার অর্দ্ধেক। আমরা মন্ত্রী করেছি এতো তা সত্ত্বেও খরচ করছি অর্দ্ধেক। এখানে ইনডাসট্রির কথা বলা হয়েছে। আমরা তো ভালই করছি। আসছে তো। আপনারা বাধা দেবেন না। বাধা দিয়ে কি হবে, আসতে দিন, আমাদের কাছে এলে আপনাদের অসুবিধা কি আছে? পেট্রো কেমিক্যালের জন্য ৩ হাজার কোটি টাকার প্রকল্প হচ্ছে কি করে? এটা হচ্ছে মুসকিল আপনারা চান কিছু যাতে না হয় পশ্চিমবাংলায়। পরশু দিন একটা মিটিং হয়েছে, পরশুর আগের দিন একটা মিটিং হয়েছে সবাই এসেছিল, ভাল ভাল লোক এসেছিল। অল ইণ্ডিয়া বোর্ডের মেম্বাররা এসেছিল, তারা হিসাবপত্র করছে ফরেন এক্সচেঞ্জের, আমাদের টেকনোলজি, এই সব হয়েছে। এসিয়ান ডেভলপমেন্ট ব্যাংক কাজকর্ম দেখে গিয়েছে, বম্বে থেকে ওরা পাঠিয়েছে, এই সমস্ত কিছু হচ্ছে। এখন জোর করে যদি বলেন যে জানিনা, এটা বলবেন না যে হচ্ছে না। এটা ঠিক নয়, হচ্ছে। তিন হাজার কোটি টাকা নেই ভারতবর্ষে। পলিয়েষ্টার ফাইবারস্, বাঁকুড়াতে পাঁচশো কোটি টাকার যেটা হচ্ছে সেটাও চমৎকার। আমি দেখেছি, বোম্বে থেকে যাঁকে চার্জ দিয়েছেন তিনি বাঙালী। তিনি পি . এইচ . ডি . করেছেন। তিনি পাঁচ-ছয় বাঙালী যোগাড় করেছেন। তাঁদের কেউ জার্মানীতে, কেউ আমেরিকাতে ছিলেন। সেই প্রকল্পটি আমরা যাতে করতে পারি তারজন্য চেষ্টা করছি। সেই প্রকল্প মানে হচ্ছে, ওখানে খুববেশী লোক চাকুরী পাবে না। ডাউনষ্ট্রীমে দুলক্ষ লোকের চাকুরী হবে। পেট্রোকেমিক্যালস্ প্লান্টে ওখানে কত লোক চাকুরী পাবে, এটা আমাদের কাছে খুব গুরুত্বপূর্ণ। কারণ দেড়লক্ষ লোক চাকুরী পাবে। তারপরে সল্টলেকের কথা বলেছেন। ওখানে ওঁর কোন লোক আছে কিনা জানিনা। বাঙালী বৃটিশ ডাক্তার যাঁরা আছেন, তাঁরা একটা প্রোপোজাল দিয়েছিলেন। তাঁদের অতবেশী টাকা নেই অন্য জায়গায় জায়গা কেনার। আমরা ওঁদের দিয়েছি, ডকুমেন্ট দিয়েছি। ওঁরা টাকা তুলছেন — এই সমস্ত

করছেন। এই রকম আমেরিকার ডাক্তার কিছু আছেন। তারমধ্যে আমেরিকার নামকরা একজন ডাক্তার আছেন যাঁরা এই কলকাতায় করতে চান। আমেরিকান সিটিজেন আছেন, ইংল্যাণ্ডেরও আছেন, তাঁদের টাকার কোন অভাব নেই। ওঁদের জায়গা দিয়েছি। আমি শেষ চিঠি দিয়ে দিয়েছি। আমেরিকান সিটিজেন ভদ্রলোকের কাছে টেলিফোন করবার চেষ্টা করেছি। কাজেই বড় দুটি হচ্ছে। তারপর ডাঃ রেড্ডি বলে একজন আছেন মাদ্রাজের। হায়দ্রাবাদে খুব ভালো কোম্পানী সেট আপ করেছেন, তিনি এসেছিলেন। তিনি প্রাইভেট লোকের কাছ থেকে কিনবেন আমাদের জায়গা। যেসব প্রতিবন্ধকতা ছিল সেসব ঠিক হয়ে গেছে। মাণিকতলার কাছে কোথাও কিনছেন, কোথায় সেটা আমি জানিনা। সেটা প্রাইভেট, সেই ভাবেই সেটা করবেন। সরকারের যা করণীয় ছিল তা আমরা করে দিয়েছি। তাছাড়া এক্সপোর্ট জোনের সবটা তো আমাদের হাতে নেই। এটি কেন্দ্রের হাতে, ৯টি হয়েছে, বাকিটা নিচ্ছেন না। এটা কি রাস্তার জন্য? আমি একটা জবাব দিয়েছি। শেষ অবধি জবাব দিতে পারছিলাম না। সেখানে ৩৩ টিকে কেন্দ্রীয় সরকার ক্যানসেল করেছেন, মার্কেট পাবেন না যেখানে এক্সপোর্টের ব্যাপারে। তবে এটাও বাকি- আমাদের ইনফ্রাস্ট্রাকচারের ব্যাপাবে। আমাদের যা করণীয় কাজ, আমরা যতটা পারি তা করেছি, হয়ত আমাদের দেরী হয়ে গেছে। তবে আমরা করার চেষ্টা করেছি। এই হচ্ছে আমার মোটামুটি কথা। তাছাড়া, অন্য যেসব সমালোচনা হয়েছে তার মূল্য বিশেষ কিছু নেই। আই . এ . এস ., ডবলু . বি . সি . এস এঁদের ডবল্ স্ট্যাণ্ডার্ড করেছেন, এইসব নানা কথা বলেছেন। দুটি শ্রেণীতে ভাগ হয়ে গেছে বলে উল্লেখ করেছেন। না, একেবারেই তা নয়। আই . এ . এস .. ডবলু . বি . সি . এস . এঁদের কিছু কথাবার্ত্তা আছে, দাবী-দাওয়া কিছু আছে। আমরা সেইসব কিছু মেটাতে পেরেছি, কিছু পারিনি। কিন্তু আমাদের কোন অভিযোগ এঁদের বিরুদ্ধে নেই যে এঁরা অসহযোগিতা করছেন। আবার বলা হয়েছে যে, পাঁচটি করলেন অন্যগুলো করলেন না কেন। পে-কমিশনের মধ্যে যা ছিল আমরা সব মেনে নিয়েছি। ওঁদের কাট মোশানের বিরোধিতা করে এবং আমার বাজেটকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**[8.00 — 8.02 P.M.]**

মিঃ স্পীকার স্যার, আমি এখন বলছি পরে ইন রাইটিং দেবো। আমরা একটা এডুকেশান কমিশন গঠন করার সিদ্ধান্ত নিয়েছি, কাল পরশুই তা বলে দেবো। ডাঃ মিত্রকে তার চেয়ারম্যান করা হবে। পরে আরো নামগুলি পেয়ে যাবেন। তবে আপনারা যদি টার্মস অফ রেফারেন্স চান বা দরকার হয় তাহলে পরে দিয়ে দেবো।

**Mr. Speaker :** There are three cut motions to Demand No. 19. All the cut motions are in order and have already been moved.

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Jyoti Basu moved on 30.7.91 that a sum of Rs. 19, 62, 11, 000 be granted for expenditure under Demand No. 19, Major Head "2053-District Administration." (This is inclusive of a total sum of Rs. 9, 81, 04, 000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-02 p.m. till 1-00 p. m. on Friday, the 9th August, 1991, at the Assembly House, Calcutta.

## Index to the

## West Bengal Legislative Assembly Proceedings

(Official Report)

Vol : 98, No : III, Ninety Eighth Session

( July-September, 1991)

( The 1st, 2nd, 5th, 6th, 7th, and the 8th August, 1991)